সাহিত্য-পরিষদ্-গ্রন্থাবলী—সং ৫০

# শ্রীশ্রীপদকল্পতরু

অর্থাৎ

পদকর্ত্তা বৈষ্ণবদাসের সঙ্কলিত সার্দ্ধশতাধিক বৈষ্ণব পদকর্ত্তৃ-
গণের তিন সহস্রের অধিক পদাবলি এবং সম্পাদকের
সংগৃহীত ও পরিশিষ্টে মুদ্রিত প্রায় এক সহস্র
পদাবলি, শব্দকোষ, পদসূচী, ভূমিকা
ইত্যাদি-সম্বলিত পদ-সংগ্রহ।

## প্রথম খণ্ড

( প্রথম ও দ্বিতীয় শাখা )

শ্রীসতীশচন্দ্র রায় এম্ এ কর্ত্তৃক
সম্পাদিত

কলিকাতা
২৪৩।১ অপার সারকুলার রোড, বঙ্গীয়-সাহিত্য-পরিষৎ মন্দির হইতে
শ্রীরামকমল সিংহ কর্ত্তৃক
প্রকাশিত

১৩২২

মূল্য— সাধারণ পক্ষে ১৷৹
শাখা-সভার সদস্য পক্ষে ১।০
পরিষদের সদস্য পক্ষে ৲

# সম্পাদকের নিবেদন

পদকল্পতরু গ্রন্থের প্রথম খণ্ড (১ম ও ২য় শাখা) প্রকাশিত হইল। উহার ৩য় শাখার আকার ১ম ও ২য় শাখার প্রায় দ্বিগুণ এবং ৪র্থ শাখার আকার ১ম, ২য় ও ৩য় শাখার প্রায় তুল্য হইবে; তবে ৩য় ও ৪র্থ শাখায় সরল খাঁটি বাঙ্গালা পদের সংখ্যা অধিক থাকায়, ঐ দুই শাখার পাঠান্তর ও টীকার পরিমাণ অনেক কম হইবে বলিয়া মূল গ্রন্থ আনুমানিক ১৫০০—১৬০০ শত পৃষ্ঠায় সম্পূর্ণ হইবে, আশা করা যাইতে পারে। পদকল্পতরু গ্রন্থে সন্নিবেশিত হয় নাই কিংবা ইতিপূর্ব্বে মুদ্রিত হয় নাই, প্রসিদ্ধ ও অজ্ঞাত-পূর্ব্ব পদকর্ত্তৃগণের রচিত এরূপ প্রায় এক সহস্র উৎকৃষ্ট পদ আমরা 'পদরসসার', 'পদরত্নাকর' প্রভৃতি পুথি হইতে প্রাপ্ত হইয়াছি; ঐ সকল পদ পদকল্পতরুর মুদ্রাঙ্কণ শেষ হইলে পরিশিষ্ট-পদাবলিরূপে পাঠান্তর ও টীকা সহ মুদ্রিত হইবে। তদ্ভিন্ন পরিশিষ্টে ব্যুৎপত্তি ও প্রয়োগ সহ একটি পদাবলি-শব্দকোষ সংযোজিত করার সংকল্প আছে; তজ্জন্যই পদের নীচে দুরূহ শব্দের অর্থ স্বতন্ত্র-ভাবে লিখিত হয় নাই; কেবল টীকার মধ্যে প্রয়োজনীয় স্থলে দুরূহ শব্দের প্রতিশব্দ দেওয়া হইয়াছে। পদাবলি-শব্দকোষে যাহাতে দুরূহ ও প্রাচীন কোন শব্দই বাদ না পড়ে, সে বিষয়ে বিশেষ লক্ষ্য রাখা হইবে।

পদাবলির ভাষা, ব্যাকরণ, ছন্দ, অলঙ্কার, কবিত্ব ও আধ্যাত্মিকতা প্রভৃতি বিষয় সম্বন্ধে এ পর্য্যন্ত বিশেষ-ভাবে কোন আলোচনা হয় নাই বলিলেও অত্যুক্তি হয় না; পদকল্পতরুর ভূমিকায় ঐ সকল বিষয়ে কিঞ্চিৎ বিস্তৃত-ভাবে আলোচনা করার ইচ্ছা আছে।

গ্রন্থ শেষ হইলে একটি বর্ণানুক্রমিক পদ-সূচী ও পদ-সংখ্যা সহ পদকর্ত্তৃগণের সূচী প্রকাশ করা যাইবে।

অধিকাংশ মুদ্রিত পদাবলি-গ্রন্থে সম্পাদকগণ পদাবলির ভাষা ও ছন্দের বিশেষত্বের প্রতি লক্ষ্য না করিয়া, সংস্কৃত ব্যাকরণের নিয়মানুসারে হ্রস্ব-দীর্ঘ বর্ণ ব্যবহার করিয়াছেন। এই ভ্রান্ত পদ্ধতির সমধিক প্রচলন হেতু, ইহাই শুদ্ধ বলিয়া অনেকের ধারণা হওয়ায়, তাঁহারা বর্ত্তমান সংস্করণে হ্রস্ব ও দীর্ঘ বর্ণ-বিন্যাসের বহুল ব্যতিক্রম দৃষ্টি করিয়া বোধ হয় সন্দিগ্ধ-চিত্ত হইবেন। আমরা যে বর্ণবিন্যাস-পদ্ধতির অনুসরণ করিয়াছি, উহার দোষ-গুণের বিস্তৃত আলোচনা ভূমিকায় করা যাইবে; তবে এই পদ্ধতি যে অপ্রামাণিক নহে, আমরা তাহা দেখাইবার জন্য এ স্থলে কেবল কতিপয় প্রসিদ্ধ গ্রন্থকারের অভিমত উদ্ধৃত করিব।

বিদ্যাপতির পদাবলীর সম্পাদক মনীষী গ্রিয়ারসন্ সাহেব তাঁহার A Chrestomathys of the Maithil Language নামক প্রসিদ্ধ গ্রন্থের ৩৮ পৃষ্ঠায় লিখিয়াছেন—"As regards the quantity of Syllables a vowel short by nature and also by position is always short, but a vowel short by nature and long by position, or a vowel or even a dipthong, long by nature may be considered either long or short for the scansion of a verse."

বঙ্গীয়-সাহিত্য-পরিষৎ কর্ত্তৃক প্রকাশিত বিদ্যাপতির পদাবলীর সম্পাদক শ্রীযুক্ত নগেন্দ্রনাথ গুপ্ত মহাশয় তাঁহার গ্রন্থের ভূমিকার ২৮/০ পৃষ্ঠায় লিখিয়াছেন,—

"মাত্রা ও ছন্দ রক্ষার জন্য একই শব্দের ইকার উকার কোথাও হ্রস্ব, কোথাও দীর্ঘ হইবে, এমন কি, সময় সময় আকার পর্য্যন্ত হ্রস্ব হইয়া অকারের মত উচ্চারিত হয়; * * কি কী, কামিনি কামিনী, ধির ধীর, এইরূপ অনেক পাওয়া যাইবে। ইহা বানান-ভুল নয়, ছন্দ রক্ষা করিবার উপায়, সংশোধন করিতে গেলেই ছন্দ ভঙ্গ হয়।"

আধুনিক সময়ে যাঁহারা প্রাচীন বৈষ্ণব কবিদিগের অনুকরণে পদাবলি রচনা করিয়া গিয়াছেন, তাঁহাদিগের মধ্যে প্রসিদ্ধ কবি স্বর্গীয় রজনীকান্ত সেনের পিতা স্বর্গীয় গুরুপ্রসাদ সেন মহাশয় যে অগ্রগণ্য, ইহা বোধ হয়, অনেকেই জানেন না; তিনি তাঁহার রচিত "পদচিন্তামণিমালা" নামক উৎকৃষ্ট পদাবলী-গ্রন্থের ভূমিকায় লিখিয়াছেন,—"ব্রজবোল ভাষার কোন অভিধান কিম্বা ব্যাকরণ নাই, কেবল

মহাজন সকলের পদাবলীই ইহার মূল। ঐ পদাবলীতে যেরূপ এক শব্দ কখন হ্রস্ব ও কখন দীর্ঘরূপে উচ্চারিত হওয়ার নিয়ম আছে, সেই নিয়ম আমিও এই পুস্তকে অবলম্বন করিয়াছি। * * * দীর্ঘ ঈকারান্ত স্ত্রীলিঙ্গ শব্দ প্রায়শঃ স্থলে হ্রস্ব ইকারে ব্যবহৃত হইয়াছে। যথা,—'নারী' স্থলে 'নারি', 'কামিনী' স্থলে 'কামিনি'।"

পাঠান্তরে 'ক', 'খ' ইত্যাদি সাঙ্কেতিক চিহ্ন দ্বারা যে সকল হস্তলিখিত পুথির উল্লেখ করা হইয়াছে, এ স্থলে ঐ সকল পুথির কিঞ্চিৎ পরিচয় দেওয়া আবশ্যক।

'ক', 'খ', 'গ', 'ঘ' ও 'চ' পুথিগুলি সমস্তই পদকল্পতরু ওরফে গীতকল্পতরু গ্রন্থের হস্তলিখিত আদর্শ পুথি। 'ক' পুথিখানা কলিকাতা আহিরীটোলার গোস্বামি-মহোদয়দিগের গৃহ হইতে এবং 'খ' পুথিখানা বৃন্দাবন হইতে স্বর্গীয় কালিদাস নাথ মহাশয় কর্তৃক সংগৃহীত হইয়াছিল। 'ক' পুথির শেষে সন-তারিখ দেওয়া নাই; কিন্তু লেখা দেখিয়া ৫০।৬০ বৎসরের অধিক প্রাচীন বোধ হয় না। 'খ' পুথিখানা ১৭৪৩ শকাব্দে শ্রীবৃন্দাবনে বংশীদাস নামক কোন ব্যক্তির দ্বারা লিখিত হইয়াছিল। 'ক' পুথি যে বটতলার মুদ্রিত পুথির আদর্শ, তাহা দুই চারিটি পদ মিলাইয়া দেখিলেই প্রতীত হইবে। 'ক' পুথি অপেক্ষাকৃত আধুনিক ও অবিশুদ্ধ। 'গ' পুথির স্বত্বাধিকারী ২৪ পরগণার অন্তর্গত বসিরহাট নিবাসী শ্রীযুক্ত নরেন্দ্রনাথ বিশ্বাস। আমরা তাঁহার নিকট কেবল ১ম ও ২য় শাখার পাঠ-ভেদ প্রাপ্ত হইয়াছি। 'গ' পুথির সহিত 'খ' পুথির যথেষ্ট সৌসাদৃশ্য আছে। 'ঘ' ও 'চ' পুথি আমরা বঙ্গীয়-সাহিত্য-পরিষদের গ্রন্থালয় হইতে প্রাপ্ত হইয়াছি। ঐ পুথি দুইখানা যথাক্রমে ১৭৪০ ও ১৭৪৫ শাকে লিখিত। সুতরাং ঘ পুথিখানাই সর্ব্বাপেক্ষা প্রাচীন এবং ইহার পাঠ যে অন্যান্য পুথির পাঠ হইতে অনেক স্থলেই অধিক শুদ্ধ, উহার প্রমাণ আমরা যথেষ্ট পরিমাণে প্রাপ্ত হইয়াছি। 'চ' পুথিখানা 'ক' ও 'ঘ' পুথির মাঝামাঝি মনে হয়। 'ঘ' পুথির পাঠ কিরূপে 'ক' পুথির পাঠে পরিবর্ত্তিত হইয়াছে, 'চ' পুথি হইতে উহার অনেক সুন্দর উদাহরণ পাওয়া যায়।

প-স—রাধামোহন ঠাকুরের সঙ্কলিত "পদামৃত-সমুদ্র" গ্রন্থ বহরমপুর রাধারমণ যন্ত্রে প্রকাশিত হইয়াছে।

প-র-সা—নিমানন্দ দাসের সঙ্কলিত 'পদ-রস-সার' পুথি। ১৩২১ সালের সাহিত্য-পরিষৎ-পত্রিকার প্রথম সংখ্যায় আমরা এই গ্রন্থের বিস্তৃত পরিচয় দিয়াছি। পাবনা জিলার ডেমরা গ্রামনিবাসী শ্রীযুক্ত মাধবীলাল গোস্বামি-মহাশয় তাঁহার এই অমূল্য ও সুবৃহৎ গ্রন্থখানা হইতে অনুগ্রহ পূর্ব্বক সমস্ত পাঠ-ভেদ এবং প্রসিদ্ধ ও অজ্ঞাতপূর্ব্ব বহু পদকর্ত্তার প্রায় ৬০০।৭০০ অভিনব পদ সংগ্রহ করার সুযোগ প্রদান করিয়া আমাদিগকে অপরিশোধ্য ঋণে আবদ্ধ করিয়াছেন। পদ-রস-সার পুথির অভিনব পদাবলি যদিও সাহিত্য-পরিষৎ পদকল্পতরুর পরিশিষ্টে প্রকাশ করার সংকল্প করিয়াছেন, কিন্তু এই পুথিখানা যে আদ্যো-পান্ত যথাযথরূপে মুদ্রাঙ্কিত হওয়া আবশ্যক, তাহাতে কোন সন্দেহ নাই।

প-র—কমলাকান্ত দাসের সঙ্কলিত পদ-রত্নাকর। ইহা সাহিত্য-পরিষৎ পুস্তকালয়ের ৯৫৩ সংখ্যক পুথি; বর্দ্ধমানের অন্তর্গত সিউর গ্রামনিবাসী পদকর্ত্তা কমলাকান্ত দাস কর্তৃক ১২১৩ সালে সঙ্কলিত হইয়াছিল। এই পুথি হইতেও অনেক অভিনব পদ পাওয়া গিয়াছে; উহা পরিশিষ্টে সন্নিবেশিত হইবে।

সা, প,—সাহিত্য-পরিষৎ-গ্রন্থালয়।

পরিশেষে নিবেদন, সার্দ্ধ-শতাধিক বৈষ্ণব-কবির প্রাচীন ও দুরূহ পদাবলীর বিশুদ্ধ পাঠ ও অর্থ নির্ণয় করার এই অক্ষম প্রয়াসে অভিজ্ঞ ব্যক্তিগণ যে আমাদিগের বহু ত্রুটি ও ভ্রম-প্রমাদ লক্ষ্য করিবেন, তাহাতে কোনই সন্দেহ নাই; তাঁহারা অনুগ্রহ পূর্ব্বক সেই ভ্রম-প্রমাদগুলি প্রদর্শিত করিলে আমরা বিশেষ উপকৃত হইব এবং পরিশিষ্টে উহা সংশোধন করার চেষ্টা করিব।

শ্রীসতীশচন্দ্র রায়

# বিষয়-সূচী

## প্রথম শাখা

### প্রথম পল্লব

( মঙ্গলাচরণ )



### দ্বিতীয় পল্লব

( শ্রীরাধার পূর্ব্বরাগ )



### তৃতীয় পল্লব

( শ্রীকৃষ্ণের পূর্ব্বরাগ )

## চতুর্থ পল্লব

### ( শ্রীরাধার পূর্ব্বরাগ )



### ( শ্রীকৃষ্ণের পূর্ব্বরাগ )



## পঞ্চম পল্লব

### ( বয়ঃসন্ধি )



## ষষ্ঠ পল্লব

### ( শ্রীরাধার পূর্ব্বরাগ )



## সপ্তম পল্লব

### ( শ্রীরাধার পূর্ব্বরাগ )

## অষ্টম পল্লব

### ( শ্রীকৃষ্ণের পূর্ব্বরাগ )



## নবম পল্লব

### ( সংক্ষিপ্ত-সম্ভোগ-রসোদ্গার )



## দশম পল্লব

### ( প্রকারান্তর রসোদ্গার )



## একাদশ পল্লব

### ( প্রকারান্তর রসোদ্গার )



### ( শ্রীকৃষ্ণের রসোদ্গার )

# দ্বিতীয় শাখা

## প্রথম পল্লব

### ( রূপানুরাগ )



## দ্বিতীয় পল্লব

### ( রূপানুরাগ )



## তৃতীয় পল্লব

### ( রূপাভিসার )



## চতুর্থ পল্লব

### ( বসন্ত-কালোচিত বাসকসজ্জাদি-বর্ণন )



## পঞ্চম পল্লব

### ( হিম-কালোচিত অভিসারিকাদি-বর্ণন )



## ষষ্ঠ পল্লব

### ( বর্ষা-কালোচিত অভিসারিকাদি-বর্ণন )

## বিংশ পল্লব

### ( বিবিধ মান )



## একবিংশ পল্লব

### ( প্রকারান্তর মান )



## দ্বাবিংশ পল্লব

### ( কারণাভাস মান )



## ত্রয়োবিংশ পল্লব

### ( অকারণ মান )

# শ্রীশ্রীপদকল্পতরু

( প্রথম শাখা )

## মঙ্গলাচরণ

শ্রীশ্রীকৃষ্ণচৈতন্যচন্দ্রায় নমঃ ॥

বন্দেঽহং শ্রীগুরোঃ শ্রীযুতপদকমলং শ্রীগুরূন্ বৈষ্ণবাংশ্চ
শ্রীরূপং সাগ্রজাতং সহগণরঘুনাথান্বিতং তং সজীবম্ ।
সাদ্বৈতং সাবধূতং পরিজনসহিতং কৃষ্ণচৈতন্যদেবং
শ্রীরাধাকৃষ্ণপাদান্ সহগণললিতান্ শ্রীবিশাখান্বিতাংশ্চ[১] ॥

মঙ্গল রাগ ।[২]

জয় জয় শ্রীগুরু প্রেম-কলপ-তরু
অদভুত যাক প্রকাশ ।
হিয়-অগেয়ান-তি- মির-বর জ্ঞান-সু-
চন্দ্র-কিরণে করু নাশ ॥
ইহ লোচন-আনন্দ-ধাম ।
অযাচিত এ হেন পতিত হেরি যো পহুঁ
যাচি দেয়ল হরি-নাম ॥ ধ্রু ॥
দুরগতি অগতি অ- সত-মতি যো জন
নাহি সুকৃতি-লবলেশ ।
শ্রীবৃন্দাবন- যুগল-ভজন-ধন
তাহে করত[৩] উপদেশ ॥
নিরমল গৌর- প্রেম-রস-সিঞ্চনে
পূরল[৪] সব মন আশ ।
সো চরণাম্বুজে রতি নাহি হোয়ল
রোয়ত বৈষ্ণবদাস ॥ ১ ॥

পাঠান্তর

১। পদ-কল্প-তরুর খ, ঘ পুথিতে অতঃপর নিম্নলিখিত অতিরিক্ত মঙ্গলাচরণ-শ্লোক দৃষ্ট হয়; যথা,—

"বন্দে শ্রীকৃষ্ণচৈতন্যং কারণাতীতবিগ্রহম্ ।
যল্লীলা কারণাতীতা ধামভৃত্যাদিভিঃ সহ ॥"

প-র-সা পুথিতে উদ্ধৃত শ্লোকের পরিবর্ত্তে নিম্নলিখিত শ্লোক দৃষ্ট হয় ; যথা,—

"বন্দে গুরূনি(নী)শভক্ত্যা (ক্তা)-
নীশমীশাবতারকান্ ।
তৎপ্রকাশাংশ্চ তচ্ছক্তি (ক্তীঃ)
কৃষ্ণচৈতন্যসংজ্ঞকম্ ॥"

# শ্রীশ্রীপদকল্পতরু

( প্রথম শাখা )

## মঙ্গলাচরণ



শ্রীশ্রীকৃষ্ণচৈতন্যচন্দ্রায় নমঃ ॥

বন্দেঽহং শ্রীগুরোঃ শ্রীযুতপদকমলং শ্রীগুরূন্ বৈষ্ণবাংশ্চ
শ্রীরূপং সাগ্রজাতং সহগণরঘুনাথান্বিতং তং সজীবম্ ।
সাদ্বৈতং সাবধূতং পরিজনসহিতং কৃষ্ণচৈতন্যদেবং
শ্রীরাধাকৃষ্ণপাদান্ সহগণললিতান্ শ্রীবিশাখান্বিতাংশ্চ[১] ॥

মঙ্গল রাগ।২

জয় জয় শ্রীগুরু প্রেম-কলপ-তরু
অদভুত যাক প্রকাশ।
হিয়-অগেয়ান-তি- মির-বর জ্ঞান-সু-
চন্দ্র-কিরণে করু নাশ ॥
ইহ লোচন-আনন্দ-ধাম।
অযাচিত এ হেন পতিত হেরি যো পহুঁ
যাচি দেয়ল হরি-নাম ॥ ধ্রু॥
দুরগতি অগতি অ- সত-মতি যো জন
নাহি সুকৃতি-লবলেশ।
শ্রীবৃন্দাবন- যুগল-ভজন-ধন
তাহে করত[৩] উপদেশ ॥
নিরমল গৌর- প্রেম-রস-সিঞ্চনে
পূরল[৪] সব মন আশ।
সো চরণাম্বুজে রতি নাহি হোয়ল
রোয়ত বৈষ্ণবদাস ॥ ১ ॥

পাঠান্তর

১। পদ-কল্প-তরুর খ, ঘ পুথিতে অতঃপর নিম্নলিখিত অতিরিক্ত মঙ্গলাচরণ-শ্লোক দৃষ্ট হয়; যথা,—

"বন্দে শ্রীকৃষ্ণচৈতন্যং কারণাতীতবিগ্রহম্।
যল্লীলা কারণাতীতা ধামভৃত্যাদিভিঃ সহ ॥"

প-র-সা পুথিতে উদ্ধৃত শ্লোকের পরিবর্ত্তে নিম্নলিখিত শ্লোক দৃষ্ট হয়; যথা,—

"বন্দে গুরূনি(নী)শভক্ত্যা (ক্তা)-
নীশমীশাবতারকান্।
তৎপ্রকাশাংশ্চ তচ্ছক্তি (ক্তীঃ)
কৃষ্ণচৈতন্যসংজ্ঞকম্ ॥"

২। প-র-সা, ১ সংখ্যক পদ।

৩। 'করল' খ, চ পুথি।

৪। 'প্রবল' ক পুথি।

১—৪। "জয় জয় শ্রীগুরু" ইত্যাদি। প্রেমের কল্পতরু-স্বরূপ শ্রীগুরুর জয় হউক; যাঁহার অত্যাশ্চর্য্যময় প্রকাশ জ্ঞান-রূপ শ্রেষ্ঠ চন্দ্রের কিরণ দ্বারা হৃদয়ের অজ্ঞান-রূপ ঘোর তিমিরকে নাশ করে। অজ্ঞান-তিমিরের 'বর' এবং জ্ঞানরূপ চন্দ্রের 'সু' বিশেষণ দ্বারা পদ-কর্ত্তা অন্য জ্যোতির দ্বারা অবিনাশ্যতা হেতু সাধারণ তিমির অপেক্ষা অজ্ঞান-তিমিরের দুর্নিবারতা ও কৃষ্ণপক্ষে ক্ষয়-প্রাপ্ত কলঙ্ক-চিহ্নযুক্ত চন্দ্র অপেক্ষা ক্ষয়বিহীন নিষ্কলঙ্ক জ্ঞান-রূপ চন্দ্রের শ্রেষ্ঠতা সূচিত করিয়াছেন; অতএব এ স্থলে ব্যতিরেক অলঙ্কার ব্যঞ্জিত হইতেছে।

৫। "ইহ লোচন-আনন্দ-ধাম" ইত্যাদি। 'লোচন-আনন্দ-ধাম' পদটি 'পহুঁ' পদের বিশেষণ। (তিনিই) ইহ সংসারে লোচনের আনন্দ-জনক ধাম ( জ্যোতি ) বিশিষ্ট অথবা লোচনানন্দের দর্শনানন্দের ধাম ( বাস-স্থল )—যিনি অযাচিত হইয়াও এহেন পতিত দেখিয়া নিজে যাচিয়া হরি-নাম প্রদান করিলেন।

কামোদ ।১

জয় রে জয় রে গোরা শ্রীশচী-নন্দন
মঙ্গল নটন সুঠান রে।[২]
কীর্ত্তন-আনন্দে শ্রীবাস রামানন্দে
মুকুন্দ বাসু গুণ-গান রে ॥[৩]
দাং দ্রিমিকি দ্রিমি[৪] মাদল বাজত
মধুর মঞ্জীর[৫] রসাল রে।
শঙ্খ করতাল ঘণ্টারব ভেল
মিলল পদতলে তাল রে ॥
কো দেই গোরা-অঙ্গে সুগন্ধি চন্দন[৬]
কো দেই মালতী-মাল রে।
পিরিতি-ফুল-শরে মরম ভেদল
ভাবে সহচর[৭] ভোর রে ॥[৮]
কোই বোলে[৯] গোরা জানকী-বল্লভ
রাধার প্রিয় পাঁচবাণ রে।[১০]
নয়নানন্দ মনে আন নাহি জানে
আমারি[১১] গদাধরের প্রাণ রে ॥২॥

পাঠান্তর

১। এটি প-র-সা পুথির ১ম সংখ্যক এবং প-র পুথির ১ম তরঙ্গের ৩য় ও ৩৮ তরঙ্গের ১ম পদ। "কামোদ মল্লার" "মল্লার" প-র।

২। "সুঠান রে" ( প-র ) স্থলে "সুঠান" ক, খ, গ, ঘ, চ পুথি।

৩। 'গুণ-গান রে" ( প-র ) স্থলে "গুণ-গান" ক, খ, গ, ঘ, চ পুথি।

৪। "দাং দ্রিমিকি দ্রিমি" (গ) স্থলে "দাং দ্রিমিকি দ্রিমি দ্রিমি" ক, খ, ঘ, চ পুথি; "তা দ্রিমি কি দ্রিমি" প-র-সা; "দ্রিমিকি দ্রিমিকি দ্রিমি" প-র ১।৩; "দাং দ্রিমি দ্রিমি" প-র ৩৮।১।

৫। "মন্দিরা" ( প-র ৩৮।১ )।

৬। "কো দেই" ইত্যাদি পংক্তির পরিবর্ত্তে "গোরা অঙ্গে কোই দেই চন্দন গন্ধ করবির"
—প-র ৩৮।১।

৭। "সহচর" ক, গ স্থলে 'সহচরি' খ, ঘ, চ প-র; প-র-সা।

৮। 'ভোর রে' স্থলে 'কোর রে' প-র ৩৮।১।

৯। "বোলে" স্থলে 'বলে' খ, ঘ, প-র, প-র-সা; 'কহত' ক, গ।

১০। ক পুথিতে 'রে' শব্দটি নাই।

১১। 'আমার' ক, প-র-সা; 'হামারি' প-র।

### টীকা

১৩—১৬। "কোই বোলে গোরা" ইত্যাদি। কেহ বলিতেছেন, গৌরাঙ্গ জানকীবল্লভ অর্থাৎ শ্রীরামচন্দ্র হইতে অভিন্ন; (কেহ বলিতেছেন, তিনি) শ্রীরাধার প্রিয়তম পঞ্চবাণ অর্থাৎ অপ্রাকৃত মদন; নয়নানন্দ ( পদ-কর্ত্তা ) মনে অন্য কিছু জানেন না; ( তিনি জানেন যে, গৌরাঙ্গ ) তাঁহারই গদাধরের প্রাণস্বরূপ। গৌরাঙ্গ-লীলায় গদাধর পণ্ডিত শ্রীরাধার শক্তি বলিয়া বর্ণিত হইয়াছেন, সুতরাং শ্রীগৌরাঙ্গকে "গদাধরের প্রাণ" বলিয়া সিদ্ধান্ত করিয়া তিনি যে শ্রীকৃষ্ণ হইতে অভিন্ন—পদ-কর্ত্তা নয়নানন্দ তাহাই ইঙ্গিতে ব্যক্ত করিয়াছেন।

---

গৌরী।

চম্পক-সোন-কু- সুম কনকাচল
জিতল গৌর-তনু-লাবনি রে।
উন্নত গীম সীম নাহি অনুভব
জগমনমোহন ভাঙনী রে ॥
জয় শচী-নন্দন রে।
ত্রিভুবন-মণ্ডন[১] কলি-যুগ-কাল-
ভুজগ-ভয়-খণ্ডন রে ॥ ধ্রু ॥[২]
বিপুল-পুলক-কুল- আকুল কলেবর
গর-গর অন্তর প্রেমভরে।
লহু লহু হাসনি গদ গদ ভাষণি
কত মন্দাকিনী নয়নে ঝরে ॥[৩]
নিজ-রসে নাচত নয়ন ঢুলায়ত
গায়ত কত কত ভকতহিঁ মেলি।
যো রসে ভাসি অবশ মহিমণ্ডল
গোবিন্দদাস তহিঁ পরশ না ভেলি ॥৩॥

### পাঠান্তর

১। 'মণ্ডন' ( প-স ও প-র-সা ) স্থলে ক—চ পুথিতে 'বন্দন' পাঠ আছে।

২। পদ-রস-সার ব্যতীত অন্যান্য সকল পুথিতেই ধুয়ার কলিটি নিম্নলিখিতরূপ দৃষ্ট হয়; যথা,—

"জয় শচী-নন্দন ত্রিভুবন-বন্দন
কলি-যুগ-কাল-ভুজগ-ভয়-খণ্ডন।"

কিন্তু এইরূপ ত্রিপদীর অর্দ্ধকলির আকারবিশিষ্ট ধুয়া অন্যত্র দৃষ্ট হয় না; সুতরাং পদ-রস-সার পুথির পাঠই সমীচীন বিবেচনায় গৃহীত হইয়াছে।

৩। 'ঝুরে' প-র-সা।

### টীকা

১—৪। "চম্পক-সোন-কুসুম" ইত্যাদি। শ্রীগৌরাঙ্গের তনুর লাবণ্য চম্পক, শণের ফুল ও সুবর্ণ-গিরিকে পরাজিত করিয়াছে; ( তাঁহার ) গ্রীবা উন্নত; অনুভব অর্থাৎ দর্শন-জনিত প্রেমানন্দের সীমা নাই; (তাঁহার) অঙ্গ-ভঙ্গী জগজ্জনের মনোমোহন।

১২। "নিজ-রসে নাচত" বাক্যের দ্বারা পদ-কর্ত্তা বুঝাইতেছেন যে, পূর্ণকাম ভগবানের পক্ষে অন্য কোন ভাবের অধীনতা সম্ভবপর নহে; তিনি অহেতুক নিজের প্রেমানন্দে নিজেই নৃত্য করিতেছেন।

## শ্রীনিত্যানন্দচন্দ্রস্য।

বেলোয়ার।১

জয় জগ-তারণ-কারণ ধাম।
আনন্দ-কন্দ নিত্যানন্দ রাম[২] ॥ধ্রু॥
ডগ-মগ লোচন- কমল ঢুলায়ত
সহজে অথির-গা[illegible] [illegible]তি [illegible]তোয়ার।
ভাইয়া[৩] অভিরাম বলে ঘন ঘন ডাকই
গৌর-প্রেম-ভরে চলই না পার ॥

গদ-গদ আধ[৪] মধুর বচনামৃত
লহু লহু হাস-বিকাশিত গণ্ড।
পাষণ্ড-খণ্ডন শ্রীভুজ-মণ্ডন
কনয়-[৫] খচিত অবলম্বন-দণ্ড ॥
কলি-যুগ-কাল- ভুজঙ্গম-সঙ্গম-[৬]
দগধল স্থাবর জঙ্গম দেখি।
প্রেম-সুধারস জগ ভরি বরিখল[৭]
গোবিন্দদাসকে কাঁহে উপেখি ॥ ৪ ॥

পাঠান্তর

১। এটি প-র-সা পুথির ৪ সংখ্যক ও প-র পুথির ১ম তরঙ্গের ৬ষ্ঠ পদ।

২। 'রাম' (প-র-সা) স্থলে 'নাম' ক—চ পুথি ও প-র পুথি।

৩। 'ভাইয়া' স্থলে 'ভাই' খ, ঘ, চ ও প-র পুথি। 'ভায়া' প-র-সা পুথি।

৪। 'আধ' স্থলে 'মধুর' প-র পুথি।

৫। 'কনয়' স্থলে 'কনয়া' খ ও প-র পুথি।

৬। 'সঙ্গম-' স্থলে 'দংশল' ক পুথি।

৭। 'বরিখল' স্থলে 'বিতরল' গ; 'বরিখত' প-র পুথি।

টীকা

১—২। "জয় জগ-তারণ" ইত্যাদি। জগতের তারণ অর্থাৎ উদ্ধারের কারণস্বরূপ যে প্রেম-ভক্তি, তাহার ধাম (আশ্রয়স্থল) আনন্দের মূলীভূত বলরামের অবতার শ্রীনিত্যানন্দ।

১১—১৪। "কলি-যুগ-কাল" ইত্যাদি। কলি-যুগরূপ কাল-ভুজঙ্গমের সঙ্গমে (সম্মিলনে) দগধল (দগ্ধীভূত) স্থাবর জঙ্গম অর্থাৎ স্থির ও চর জীবগণকে দেখিয়া (শ্রীনিত্যানন্দ) জগৎ ভরিয়া প্রেমরূপ অমৃত রস বর্ষণ করিলেন; (এরূপ অবস্থায়) গোবিন্দদাসকে কেন উপেক্ষা করিলেন?

———

গৌরী।[১]

নন্দ-নন্দন গোপীজন-বল্লভ
রাধা-নায়ক নাগর শ্যাম।
সো[২] শচী-নন্দন নদিয়া-পুরন্দর
সুর-মুনিগণ-[৩]মনমোহন-ধাম ॥
জয় নিজ-কান্তা- কান্তি-কলেবর
জয় জয় প্রেয়সী-ভাব-বিনোদ।
জয় ব্রজ-সহচরী- লোচন-মঙ্গল
জয় নদিয়া-বধূ-নয়ন-আমোদ ॥
জয় জয় শ্রীদাম সুদাম সুবলার্জ্জুন
প্রেম-প্রবর্দ্ধন[৪] নবঘন-রূপ।
জয় রামাদি সু- ন্দর প্রিয় সহচর
জয় জয় মোহন গৌর অনুপ ॥
জয় অতিবল বল- রাম প্রিয়ানুজ
জয় জয় নিত্যানন্দ আনন্দ।
জয় জয় সজ্জন- গণ-ভয়-ভঞ্জন
গোবিন্দদাস আশ-অনুবন্ধ ॥ ৫ ॥

পাঠান্তর

১। এটি প-র-সা পুথির ৫ সংখ্যক পদ।

২। 'সো' স্থলে 'জয়' ঘ ও প-র-সা।

৩। 'সুর-মুনি-গণ' স্থলে 'সুর-নর-গণ' খ পুথি।

৪। 'প্রবর্দ্ধন' স্থলে 'বিবর্দ্ধন' প-র-সা পুথি।

টীকা

৫—৬। "জয় নিজ কান্তা" ইত্যাদি। শ্রীকৃষ্ণ শ্রীরাধার গৌর-কান্তি ও তাঁহার নিজস্ব ভাব-সমূহ পরিগ্রহ করিয়াই শ্রীগৌরাঙ্গরূপে অবতীর্ণ হন—ইহাই রূপ গোস্বামী প্রভৃতি গৌড়ীয় বৈষ্ণব-শাস্ত্রকার-দিগের সিদ্ধান্ত। শ্রীগৌরাঙ্গ প্রায় সর্ব্বদাই শ্রীরাধার কোন না কোন ভাবে বিভাবিত হইয়া ব্রজ-লীলার সেই সেই ভাবগুলি নিজের চরিত্রে প্রকটিত করিয়াছেন; সে জন্যই পদ-কর্ত্তা তাঁহাকে "প্রেয়সী-ভাব-বিনোদ" বলিয়া বর্ণিত করিয়াছেন। প্রেয়সী

শ্রীরাধার ভাব দ্বারা বিনোদ অর্থাৎ আনন্দ যাঁহার—এইরূপ বহুব্রীহি সমাস দ্বারা "প্রেয়সী-ভাব-বিনোদ" পদটি সিদ্ধ হইয়াছে।

রূপ গোস্বামী তাঁহার সুপ্রসিদ্ধ কড়চায় লিখিয়াছেন ;—

"শ্রীরাধায়াঃ প্রণয়মহিমা কীদৃশো বানয়ৈবা-
স্বাদ্যো যেনাদ্ভুতমধুরিমা কীদৃশো বা মদীয়ঃ।
সৌখ্যং চাস্যা মদনুভবতঃ কীদৃশং বেতি লোভাৎ
তদ্ভাবাঢ্যঃ সমজনি শচীগর্ভসিন্ধৌ হরীন্দুঃ॥"

গৌড়ীয় বৈষ্ণবদিগের মতে উদ্ধৃত শ্লোকটিকে শ্রীগৌরাঙ্গ-অবতারের মূল সূত্র বলা যাইতে পারে। এই শ্লোকের সুবিস্তৃত ব্যাখ্যা শ্রীশ্রীচৈতন্যচরিতামৃত গ্রন্থের—"এই মত পূর্ব্বে কৃষ্ণ রসের সদন।" ইত্যাদি আদি-লীলার পয়ার-সমূহে দ্রষ্টব্য।

ধানশী।১

জয় অদভুত সো পহু অদ্বৈত
সুরধুনী সন্নিধানে।
আঁখি মুদি রহে প্রেমে নদী[২] বহে
বসন তিতিল ঘামে॥
নিজ পহু মনে ঘন গরজনে
উঠি জোরে জোরে লম্ফ।
ডাকে বাহু তুলি কাঁদে ফুলি ফুলি
দেহে বিপরীত কম্প॥
অদ্বৈত-হুঙ্কারে সুরধুনী-তীরে
আইলা নাগর-রাজ।
তাহার পিরিতে হইয়া তুরিতে
উদয় নদীয়া মাঝ॥
জয় সীতানাথ করল বেকত
নন্দের নন্দন হরি।
কহে বৃন্দাবন অদ্বৈত-চরণ
হিয়ার মাঝারে ধরি॥ ৬॥

পাঠান্তর

১। এটি প-র সা পুথির ৬ সংখ্যক পদ।
২। 'প্রেমে নদী' স্থলে 'প্রেমনদী' গ পুথি।

টীকা

৯—১২। "অদ্বৈত-হুঙ্কারে" ইত্যাদি। চৈতন্য-ভাগবত প্রভৃতি গ্রন্থে বর্ণিত হইয়াছে যে, ভক্ত-শিরোমণি অদ্বৈত আচার্য্য ভক্তি-ধর্ম্মের নিতান্ত অবনতি দর্শনে মর্ম্মাহত হইয়া "যদা যদা হি ধর্ম্মস্য গ্লানির্ভবতি ভারত। অভ্যুত্থানমধর্ম্মস্য তদাত্মানং সৃজাম্যহম্॥" এই ভগবদ্বাক্যে দৃঢ় বিশ্বাসবশতঃ ভগবান্‌কে অবতীর্ণ করার জন্য প্রত্যহ গঙ্গাস্নানে যাইয়া ভগবানের উদ্দেশ্যে সচন্দন তুলসীপত্র ও গঙ্গাজল উৎসর্গ করিয়া প্রেমাবেশে ভগবানের আহ্বানসূচক ঘন ঘন হুঙ্কারধ্বনি করিতেন ; ভগবান্ তাঁহার এই প্রেমের আকর্ষণ অগ্রাহ্য করিতে না পারিয়া প্রেম-ধর্ম্ম প্রচারের জন্য শ্রীগৌরাঙ্গরূপে অবতীর্ণ হন।

তুড়ী।১

জয় জয় নিত্যানন্দ-চন্দ্র-বর।
জয় শান্তীপুর-[২] নগর-[৩]সুধাকর॥
জয় বসু-জাহ্নবি-দেবি-হৃদয়-হর।
জয় জয় সীতামোদ-কলেবর॥
বীর-তাত জয় জীব-প্রিয়ঙ্কর।
জয় জয় অচ্যুত-জনক মহেশ্বর॥
জয় জয় গৌর-অভিন্ন-কলেবর।
ফুকরই কাতর দাস মনোহর॥ ৭॥

পাঠান্তর।

১। এটি প-র-সা পুথির ৭ সংখ্যক পদ। "তুড়ী" স্থলে ক, গ, ঘ ও চ পুথিতে 'তথা রাগ।' পাঠ আছে।

২। 'শান্তীপুর' স্থলে 'শান্তিপুর' ক, খ, গ ও প-র-সা পুথি। পদাবলী-সাহিত্যে ছন্দের অনুরোধে অনেক স্থলেই হ্রস্ব ইকার ও উকার দীর্ঘ ঈকার ও ঊকাররূপে ব্যবহৃত দৃষ্ট হয়; "শান্তিপুর" পাঠে ছন্দোভঙ্গ হয় বলিয়া ঘ ও চ পুথির 'শান্তীপুর' পাঠই সমীচীন বলিয়া গৃহীত হইয়াছে।

৩। 'নগর' স্থলে 'নাগর' ঘ, চ, পুথি।

টীকা

২। "জয় শান্তীপুর-নগর" ইত্যাদি। শান্তিপুর নগরের সুধাকর অর্থাৎ চন্দ্রস্বরূপ অদ্বৈত আচার্য্য জয়যুক্ত হউন। ক্ষীরোদ সমুদ্র হইতে সমুদ্র মন্থন-কালে চন্দ্র উদ্ভূত হইয়াছিলেন, এইরূপ পৌরাণিক আখ্যায়িকা আছে; অদ্বৈতকে শান্তিপুর নগরের সুধাকর বলিয়া বর্ণন করায় শান্তিপুর যে ক্ষীরোদার্ণবের ন্যায় সুবৃহৎ ও শ্রেষ্ঠ ছিল, রূপক-ধ্বনি দ্বারা তাহাই ব্যঞ্জিত হইতেছে।

৩। "জয় বসু-জাহ্নবি" ইত্যাদি। বসুধা ও জাহ্নবী দেবী নিত্যানন্দ প্রভুর ভার্য্যাদ্বয়; বসুধা দেবী অনেক স্থলেই সংক্ষেপের জন্য 'বসু' নামে অভিহিতা হইয়াছেন।

৪। "জয় জয় সীতামোদ" ইত্যাদি। সীতার (অদ্বৈত-পত্নীর) আমোদ অর্থাৎ আনন্দজনক কলেবরবিশিষ্ট অদ্বৈত আচার্য্যের জয় হউক।

৫। "বীরতাত জয়" ইত্যাদি। বীরভদ্রের পিতা জীবগণের প্রিয়কারী অর্থাৎ ভক্তি-ধর্ম্মের প্রচার দ্বারা প্রাণিগণের মঙ্গল-সম্পাদক শ্রীনিত্যানন্দের জয় হউক।

৬। "জয় জয় অচ্যুত" ইত্যাদি। অচ্যুতানন্দের পিতা মহেশ্বর অর্থাৎ রুদ্রদেবের অবতার শ্রীঅদ্বৈত আচার্য্যের জয় হউক।

---

কামোদ।১

জয় জয় শ্রীনব-
প্রভু বিশ্বম্ভর দেব।
জয় পদ্মাবতি- নন্দন পহুঁ মঝু
শ্রীবসু-জাহ্নবী[২] সেব॥
জয় জয় শ্রীঅ- দ্বৈত সীতা-পতি
সুখদ শান্তিপুর-চন্দ্র।
জয় জয় শ্রীল- গদাধর পণ্ডিত
রসময় আনন্দ-কন্দ॥
জয় মালিনি-পতি সদয়-হৃদয় অতি
পণ্ডিত শ্রীবাস উদার।
গৌর-ভকত জয় পরম দয়াময়
শিরে ধরি চরণ সভার॥
ইহ সব ভুবনে প্রেম-রস-সিঞ্চনে
পূরল জগ-জন-আশ।
আপন[৩] করম- দোষে ভেল বঞ্চিত
দুরমতি বৈষ্ণবদাস॥ ৮॥

পাঠান্তর।

১। এটি প-র-সা পুথির ৮ সংখ্যক পদ।

২। "শ্রীবসু-জাহ্নবী" স্থলে "জয় বসু-জাহ্নবী" খ পুথি।

৩। "আপন" স্থলে "আপনক" গ ও প-র-সা পুথি।

টীকা

৯। "জয় মালিনি-পতি" ইত্যাদি। "মালিনী" শ্রীবাস পণ্ডিতের ভার্য্যার নাম ছিল; পদাবলীতে ছন্দের অনুরোধে অনেক স্থলেই "মালিনী" হ্রস্ব ইকারান্ত ব্যবহৃত হইয়াছে।

---

তথা রাগ।১

জয় জয় অতিশয় দীন দয়াময়
স্বরূপ রামানন্দ রায়।
সুমধুর নিগূঢ় গৌর-রস জগ-জন
জানল যাঁক কৃপায়॥

জয় নরহরি গদাধর শ্রীনিবাস।
জয় বক্রেশ্বর দাস গদাধর
মুকুন্দ মুরারি হরিদাস ॥ ধ্রু ॥
বসু রামানন্দ সেন শিবানন্দ
গোবিন্দ মাধব বাসুঘোষ।
জয় বৃন্দাবন- দাস গৌর-রসে
জগ-জনে করল সন্তোষ ॥
জয় জয় অনন্ত-[৩] দাস নয়নানন্দ
জ্ঞানদাস যদুনাথ।
শ্রীরূপ সনাতন জয় জয় শ্রীজিব[৪]
ভট্ট-যুগল[৫] রঘুনাথ ॥
জয় জয় কৃষ্ণ- দাস কবি-ভূপতি
গৌর-ভকতগণ আর।
বৈষ্ণবদাস- আশ পরিপূরহ[৬]
দেহ চরণ-রজ-সার ॥ ৯ ॥

পাঠান্তর।

১। এটি প-র-সা পুথির ৯ সংখ্যক পদ।

২। ক ও গ পুথিতে এ স্থলে "ধ্রু ॥" চিহ্ন নাই।

৩। 'অনন্ত' স্থলে 'আনন্দ' প-র-সা।

৪। "শ্রীরূপ সনাতন" ইত্যাদি স্থলে "শ্রীমদ্রূপ সনাতন, জয় জয়" ক, গ, ঘ, চ ও প-র-সা পুথি। শ্রীজীব গোস্বামী ষড়্‌গোস্বামীর অন্যতম ছিলেন; সুতরাং ষড়্‌গোস্বামীর নাম-গণনায় তাঁহার নাম পরিত্যক্ত হওয়া অসম্ভব বোধে খ পুথির পাঠ কিঞ্চিৎ ছন্দোভঙ্গ-দুষ্ট হইলেও এ স্থলে গৃহীত হইল। বলা বাহুল্য যে, শ্রীরূপ শব্দের 'শ্রী'টি পরিত্যাগ করিলে যদিও ছন্দোদোষ সংশোধিত হইতে পারে, কিন্তু তদ্রূপ পাঠ কোনও হস্তলিখিত পুথিতে না থাকায় আমরা স্বেচ্ছানুসারে পাঠ পরিবর্ত্তন করা সঙ্গত বোধ করি নাই।

৫। 'ভট্ট-যুগল' স্থলে "জয় যুগল" ক পুথি।

৬। "পরিপূরব" প-র-সা পুথি।

টীকা

১৫। "ভট্টযুগল"—গোপাল ভট্ট ও রঘুনাথ ভট্ট। গোপাল ভট্ট দাক্ষিণাত্য-প্রদেশে ভট্টমারি গ্রামে বেঙ্কট ভট্টের ঔরসে জন্মগ্রহণ করেন। মহাপ্রভু দাক্ষিণাত্য-ভ্রমণে বহির্গত হইয়া বেঙ্কট ভট্টের গৃহে চাতুর্ম্মাস্য করেন; তৎসময়ে গোপাল ভট্ট মহাপ্রভুর চরিত্র-গুণে আকৃষ্ট হইয়া তাঁহারই আদেশক্রমে বৃন্দাবনে যাইয়া বাস করেন; ইনি শ্রীনিবাস আচার্য্যের দীক্ষাগুরু ও 'হরি-ভক্তি-বিলাস' গ্রন্থের সঙ্কলয়িতা।

১৬। "কৃষ্ণদাস কবিভূপতি"—অর্থাৎ কৃষ্ণদাস কবিরাজ, যিনি শ্রীচৈতন্যচরিতামৃত ও শ্রীগোবিন্দলীলামৃত প্রভৃতি বহু বাঙ্গালা ও সংস্কৃত গ্রন্থ রচনা করিয়াছেন।

ধানশী।[১]

জয় জয় শ্রীশ্রীনিবাস গুণ-ধাম।
দিন-হিন তারণ প্রেম-রসায়ন
ঐছন মধুরিম নাম ॥ ধ্রু ॥
কাঞ্চনবরণ- হরণ তনু সুললিত
কৌষিক বসন বিরাজে।
প্রেম-নাম কহি কহত ভাগবতে[২]
ঐছে বরণ তনু সাজে ॥
নিজ নিজ ভকত পারিষদ সঙ্গহি
প্রকটহি চরণারবিন্দ।
নিরবধি বদনে নাম বিরাজিত
রাধে কৃষ্ণ গোবিন্দ ॥
যুগল-ভজন-গুণ- লীলা-[৩] আস্বাদন
গ্রন্থ কলপ-তরু হাতে।
তুয়া বিনে অধমে শরণ কো দেয়ব
গোবিন্দ দাস অনাথে ॥১০॥

পাঠান্তর।

১। এটি প-র-সা পুথির ১০ সংখ্যক পদ।
২। 'ভাগবত' প-র-সা পুথি।
৩। "লীলা" স্থলে "লীলা-রস" খ পুথি।

টীকা

৪—৭। "কাঞ্চন-বরণ-হরণ" ইত্যাদি। শ্রীনিবাস আচার্য্যের ( তনু ) সুললিত এবং কাঞ্চনের কান্তি-হারী; ( তাহাতে ) কৌষেয় বাস শোভা পাইতেছে।

"প্রেম-নাম কহি কহত ভাগবতে
ঐছে বরণ তনু সাজে।"

এই বাক্যের তাৎপর্য্য এই যে, শ্রীমদ্ভাগবতে দশম স্কন্ধে অষ্টমাধ্যায়ে গর্গ মুনি শ্রীকৃষ্ণের প্রেম-যুক্ত "কৃষ্ণ"-নাম কীর্ত্তন করিয়া—

"আসন্ বর্ণাস্ত্রয়ো হ্যস্য গৃহ্নতোঽনুযুগং তনুঃ।
শুক্লো রক্তস্তথা পীত ইদানীং কৃষ্ণতাং গতঃ॥"

এই সুপ্রসিদ্ধ শ্লোক দ্বারা যুগভেদে ভগবানের যে বিভিন্ন বর্ণ-ধারণ বর্ণিত করিয়াছেন, তাহাতে কলি-যুগে ভগবানের যে পীতবর্ণ নির্দ্দিষ্ট হইয়াছে, শ্রীনিবাস আচার্য্যের দেহকান্তিও তদনুরূপ ছিল। প্রবাদ আছে যে, শ্রীগৌরাঙ্গ প্রভু আরও দুই বার অবতীর্ণ হইবেন বলিয়া অন্তরঙ্গ ভক্তদিগের নিকট প্রতিশ্রুত হইয়াছিলেন; শ্রীনিবাস আচার্য্যের নানাবিধ অদ্ভুত মহিমা দর্শনে তাঁহাকে পরবর্ত্তী ভক্ত বৈষ্ণবগণ শ্রীগৌরাঙ্গের সেই অন্যতর অধস্তন অবতার বলিয়া স্বীকার করিয়াছেন। পদকর্ত্তা গোবিন্দদাস এই শ্রীআচার্য্য প্রভুর মন্ত্রশিষ্য; সুতরাং তিনিও যে পূর্ব্বোক্ত প্রবাদ অনুসারে আচার্য্য প্রভুকে শ্রীগৌরাঙ্গ হইতে অভিন্ন বিবেচনা করিয়া তাঁহার পোষকতায় শ্রীমদ্ভাগবতের সেই প্রসিদ্ধ শ্লোকের উল্লেখ করিয়াছেন, ইহাতে কোন সন্দেহ নাই।

আকর্ষণার্থক 'কৃষ্' ধাতু হইতে জাত এবং রাগানুগ প্রেমিক ভক্তদিগের সর্ব্বাপেক্ষা প্রিয় বলিয়া ভগবানের "কৃষ্ণ" নামটিকে পদকর্ত্তা 'প্রেম-নাম' বলিয়া বর্ণিত করিয়াছেন। কৃষ্ণ-নামের উন্মাদকতা রূপ গোস্বামী কর্ত্তৃক "বিদগ্ধমাধব" নাটকে নিম্নলিখিতরূপ বর্ণিত হইয়াছে; যথা—

"তুণ্ডে তাণ্ডবিনী রতিং বিতনুতে
তুণ্ডাবলী-লব্ধয়ে
কর্ণক্রোড়-কড়ম্বিনী ঘটয়তে
কর্ণার্ব্বুদেভ্যঃ স্পৃহাম্।
চেতঃপ্রাঙ্গণ-সঙ্গিনী বিজয়তে
সর্ব্বেন্দ্রিয়াণাং কৃতিং
নো জানে জনিতা কিয়দ্ভিরমৃতৈঃ
কৃষ্ণেতি বর্ণদ্বয়ী॥"

ভাটিয়ারি।[১]

জয় রে জয় রে জয় ঠাকুর নরোত্তম
প্রেম-ভকতি-মহারাজ।
যাঁকে মন্ত্রী অভিন্ন কলেবর
রামচন্দ্র কবিরাজ॥ ধ্রু॥[২]
প্রেম-মুকুট-মণি- ভূষণ ভাবাবলি
অঙ্গহি অঙ্গ বিরাজ।
নৃপ-আসন খে- তরি[৩] মাহা বৈঠত[৪]
সঙ্গহি ভকত সমাজ॥
সনাতন-রূপ-কৃত- গ্রন্থ ভাগবত
অনুদিন[৫] করত বিচার।
রাধা-মাধব যুগল-উজ্জ্বল-রস
পরমানন্দ সুখ-সার॥
শ্রীসংকীর্ত্তন- বিষয়-রসে উনমত
ধর্ম্মাধর্ম্ম নাহি জান।[৬]
যোগ-দান-ব্রত আদি ভয়ে ভাগত
রোয়ত করম গেয়ান॥

ভাগবত শাস্ত্রগণ যো দেই ভকতি-ধন
তাক গৌরব করু আপ।
সাংখ্য মিমাংসক তর্কাদিক যত
কম্পিত দেখি পরতাপ ॥
অভকত-চোর দূরহিঁ ভাগি রহু
নিয়ড়ে নাহি পরকাশ।
দীন-হীন জনে দেয়ল ভকতি-ধনে
বঞ্চিত গোবিন্দদাস ॥১১॥

পাঠান্তর

১। এটি প-র-সা পুথির ১১ সংখ্যক পদ।

২। ১—৪ পংক্তির পরিবর্ত্তে প-র-সা পুথিতে নিম্নলিখিত পাঠ দৃষ্ট হয় ;—

"জয় রে জয় রে জয় ঠাকুর নরোত্তম
প্রেম-ভকতি মহাজন।
জনেক মন্ত্রী অভিন্ন-কলেবর
গুণহি লীলা-আস্বাদন ॥"

৩। 'খেতরি' স্থলে 'খেতুর' গ পুথি।

৪। 'বৈঠল' খ পুথি।

৫। 'অনুখন' গ পুথি।

৬। 'মান' ক, গ, চ পুথি।

৭। 'ভাগত' গ পুথি।

টীকা

১৩—১৬। "শ্রীসংকীর্ত্তন" ইত্যাদি। (নরোত্তম ঠাকুর) শ্রীসংকীর্ত্তনের বিষয় অর্থাৎ আশ্রয় যে ব্রজলীলা, তাহার রসে উন্মত্ত; (তিনি প্রেমিক সন্ন্যাসী বলিয়া) লৌকিক ধর্ম্মাধর্ম্ম কিছুই লক্ষ্য করেন না ; (তাঁহার) ভয়ে পাতঞ্জল-দর্শনের প্রতিপাদিত যোগ ও ধর্ম্মশাস্ত্রের উপদিষ্ট দান, ব্রত ইত্যাদি ক্রিয়াসমূহ পলায়ন করে এবং জ্ঞান, কর্ম্ম ও ভক্তি এই ত্রিবিধ সাধন-মার্গের মধ্যে নরোত্তম ঠাকুর ভক্তিমার্গের শ্রেষ্ঠতা প্রতিপন্ন করায়, করম (কর্ম্ম) ও গেয়ান (জ্ঞান) নিরাশ্রয় হইয়া রোদন করিতেছে।

২১—২২। "অভকত চোর" ইত্যাদি। নরোত্তম ঠাকুরের মহিমায় ভক্তি-ধর্ম্মের এরূপ শ্রীবৃদ্ধি হইয়াছিল যে, অভক্তরূপ চোর অর্থাৎ দুষ্কৃতকারী লজ্জায় মুখ দেখাইতে না পারিয়া দূরে লুকাইয়া থাকিত, নিকটে উপস্থিত হইত না।

## ততঃ পূর্ব্বগীতকর্ত্তৃগণস্য যথা।

মঙ্গল।১

বিদ্যাপতি পদ- যুগল সরোরুহ-
নিস্যন্দিত-মকরন্দে।২
তছু মঝু মানস মাতল মধুকর
পিবইতে করু অনুবন্ধে ॥৩
হরি হরি আর কিয়ে মঙ্গল হোয়।
রসিক-শিরোমণি- নাগর-নাগরী-
লীলা স্ফুরব কি মোয় ॥ ধ্রু ॥
জনু বাওন করে ধরব সুধাকর
পঙ্গু চরব কিয়ে৪ শিখরে।
অন্ধ ধাই কিয়ে দশ দিশ৫ খোঁজব
মিলব কলপতরু-নিকরে ॥
সো নহ অন্ধ করত অনুবন্ধ হিঁ৬
ভকত-নখর-মণি-ইন্দু।
কিরণ-ঘটায় উদিত ভেল দশ দিশ
হাম কি না পায়ব বিন্দু ॥
সোই বিন্দু হাম যৈখনে৭ পায়ব
তৈখনে উদিত নয়ান।
গোবিন্দ দাস অতয়ে অবধারল
ভকত-কৃপা বলবান ॥১২॥

পাঠান্তর

১। এটি প-র-সা পুথির ১২ সংখ্যক পদ।

২। 'মকরন্দ' ক পুথি।

৩। 'অনুবন্ধ' ক পুথি।

৪। 'কিয়ে' স্থলে 'গিরি' ক পুথি।

৫। 'দিশ' স্থলে 'দিগে' ক পুথি।

৬। 'অনুবন্ধ' প-র-সা ও খ পুথি। 'অনুবন্ধহু' ক, গ, চ পুথি।

৭। 'যেখনে' ক, 'যেই খনে' প-র-সা।

টীকা

৮—১১। "জনু বাওন" ইত্যাদি। যেন বামন চন্দ্রকে স্পর্শ করিবে কিংবা পঙ্গু পর্ব্বতের শৃঙ্গে আরোহণ করিবে কিংবা অন্ধ ধাবিত হইয়া দশ দিকে খুঁজিবে এবং অভীষ্টফলদায়ী কল্পতরু-সমূহ প্রাপ্ত হইবে। এই সকল কার্য্য যেরূপ অসম্ভব, পদকর্ত্তা বলিতেছেন, শ্রীরাধা-কৃষ্ণের যুগল-লীলার স্ফুরণ অর্থাৎ প্রকাশও তাঁহার পক্ষে সেইরূপ অসম্ভব বটে।

১২—১৫। "সো নহ অন্ধ" ইত্যাদি। প্রথমে পূর্ব্বোক্তরূপ সন্দেহ হইলেও পরক্ষণেই পদকর্ত্তার মনে হইতেছে যে, ভক্তের কৃপায় না হইতে পারে, এমন কোন বিষয় নাই,—তাই তিনি নিজের উক্তির সংশোধন করিয়া বলিতেছেন,—ভগবদ্ভক্তের নখরমণিরূপ চন্দ্রকে যে ব্যক্তি আর কিছু না হউক, অনুবন্ধ অর্থাৎ অনুসরণও করেন, তিনি অন্ধ নহেন; (ভক্ত-নখ-চন্দ্রের) কিরণচ্ছটায় দশ দিক্ প্রকাশিত হইল, আমি (অধম পদ-কর্ত্তা) কি সেই অজ্ঞানান্ধকারবিনাশী কিরণের এক বিন্দুও পাইব না?

১৬—১৯। "সোই বিন্দু হাম" ইত্যাদি। সেই বিন্দুমাত্র কিরণ আমি (অধম পদকর্ত্তা) যে সময়ে পাইব, সেই সময়েই আমার নয়ন অর্থাৎ জ্ঞান-নেত্র প্রকাশিত হইবে; অতএব পদকর্ত্তা গোবিন্দদাস অবধারণ করিলেন যে, ভক্তের কৃপাই বলবান্ অর্থাৎ সর্ব্বাপেক্ষা শক্তিশালী।

---

যথা।[১]

জয় জয় জয়- দেব দয়াময়
পিরিতি-রতন-খনি।
পরম পণ্ডিত পূজ্য গুণগণ-
মণ্ডিত চতুর-মণি॥
মধুর মূরতি অতি অনুপম
বিদিত-চরিত-রীতি।[২]
রসিক-শেখর সুখময় পদ্মা-
বতীর পরাণ-পতি॥
বিপ্রবংশ-অব- তংশ কবি-ভূপ
ভুবনে কে সম তার।
প্রেম-রসে মহা- মত্ত সদা কেন্দু-
বিল্বেতে বসতি যার॥
শ্রীরাধামাধব- সেবা সুবিগ্রহ
কেবা না হেরিয়া ভুলে।
সে রূপ-[৩] অমিয়া পিয়া দিবা নিশি
ভাসয়ে আনন্দ-জলে॥
পদ্মাবতী সহ গানে বিচক্ষণ
আনে কি উপমা সাজে।
পশু পক্ষ ঝুরে শুনিয়া গন্ধর্ব্ব
কিন্নর মরয়ে লাজে॥
যার বিরচিত শ্রীগীতগোবিন্দ
গ্রন্থ সুকৌশল[৪] তাতে।
গোবিন্দ আনন্দে "দেহি পদ-পল্লব"
আদি বর্ণিলেন[৫] যাতে॥
প্রেমে মাখি রাখি- লেন যেন সব
বর্ণ সুঅদ্ভুত ভাতি।[৬]
নীলাচল-চন্দ্র জগন্নাথ যাহা
শুনয়ে আনন্দে মাতি॥
ব্রজেন্দ্র-নন্দন গৌরচন্দ্র নব-
দ্বীপে অবতরি রঙ্গে।

যার কাব্য-রস আস্বাদে স্বরূপ
রায় রামানন্দ সঙ্গে ॥
পরদুখে দুখী পদ্মাবতী-নাথ-
পদে যে করয়ে আশ।
যুগল-পিরিতি- রসে সে ভাসয়ে
ভণে নরহরি দাস ॥ ১৩ ॥

টীকা

২৫—২৬। "প্রেমে মাখি" ইত্যাদি। (যে গীত-গোবিন্দে জয়দেব) শ্লোকের অক্ষরসমূহকে যেন প্রেমে মাখিয়া রাখিয়াছেন, উহাদিগের ভাতি অর্থাৎ প্রকাশ এরূপ অত্যাশ্চর্য্যজনক।

পাঠান্তর

১। এটি প-র-সা পুথির ১৩ সংখ্যক পদ।

২। "বিদিত-চরিত-রীতি" স্থলে "বিচিন্ত বিজয় রিতি" প-র-সা পুথি। অন্যান্য পুথিতে 'বিদিত-চরিত-রীতি' পাঠ থাকিলেও তাহাতে ভাল অর্থ হয় না; "বিচিত্র-চরিত-রীতি" শুদ্ধ পাঠ ছিল কি? প-র-সা পুথির 'বিচিন্ত' যে লেখকের প্রমাদ-জনিত, তাহাতে সন্দেহ নাই।

৩। 'রূপ' স্থলে 'রস' ক পুথি।

৪। 'সুকোমল' ক, গ, চ ও প-র-সা পুথি।

৫। 'বর্ণিলেন' স্থলে 'বলিলেন' প-র-সা।

৬। "প্রেমে মাখি রাখি- লেন যেন সব
বর্ণ সুঅদ্ভুত ভাতি।" খ, গ, ঘ পুথি।
"প্রেমে আখি ভরি রাখিলেন যেন
সুবর্ণ সুখদ ভাতি।" প-র-সা পুথি।
"প্রেমে মাখি রাখি- লেন যেন সব
এ সব অদ্ভুত ভাঁতি॥" ক পুথি।

বিভিন্ন পাঠ তুলনা করিয়া—
"প্রেমে আখি ভরি রাখিলেন যেন
সুবর্ণ সুখদ-ভাতি।"
পাঠই সমীচীন বলিয়া বোধ হয়; কিন্তু খ, ঘ পুথি প্রাচীনতর এবং প্রস্তাবিত পাঠ পদকল্পতরুর কোন পুথিতেই দৃষ্ট হয় না। সমীচীন পাঠটি প-র-সা পুথির সঙ্কলয়িতার স্বকৃত সংশোধন কি না, তাহাও নিশ্চিতরূপে বলা যায় না; এই সকল কারণে আমরা সংশোধিত পাঠটি মূলে গ্রহণ করিতে পারিলাম না।

যথা।[১]

জয় জয় চণ্ডী- দাস দয়াময়
মণ্ডিত সকল গুণে।
অনুপম যার যশ রসায়ন
গাওত জগত-জনে ॥
বিপ্র-কুল-ভূপ ভুবনে পূজিত
অতুল[২] আনন্দ-দাতা।
যার তনু মন রঞ্জন না জানি
কি দিয়া করিল ধাতা ॥
সতত সে রসে ডগ-মগ নব
চরিত বুঝিবে কে।
যাহার চরিতে ঝুরে পশু পাখী
পিরিতে মজিল যে ॥[৩]
শ্রীরাধাগোবিন্দ- কেলি-বিলাস যে
বর্ণিলা বিবিধ[৪] মতে।
কবি-বর চারু নিরুপম মহী
ব্যাপিল যাহার গীতে ॥
শ্রীনন্দ-নন্দন নবদ্বীপ-পতি
শ্রীগৌর[৫] আনন্দ হৈয়া।
যার গীতামৃত আস্বাদে স্বরূপ
রায় রামানন্দ লৈয়া ॥
পরম পণ্ডিত সঙ্গীতে গন্ধর্ব্ব
জিনিয়া যাহার গান।
অনুখন কীর্ত্ত- নানন্দে মগন
পরম করুণাবান ॥

বৃন্দাবনে রতি যার তার সঙ্গ
সতত সে সুখে ভোর।
রসিক জনের প্রাণ-ধন গুণ
বর্ণিতে নাহিক ওর ॥৬
চণ্ডীদাস-পদে যার রতি সেই
পিরিতি-মরম জানে।
পিরিতি-বিহীন৭ জনে ধিক্ রহু
দাস নরহরি ভণে ॥ ১৪ ॥

পাঠান্তর

১। এটি প-র-সা পুথির ১৪ সংখ্যক পদ।

২। 'অতুল' স্থলে 'আয়ল' প-র-সা পুথি। প্রাচীন পুথির 'তু' ও 'ও' অক্ষর দেখিতে একই রকম; সুতরাং 'অতুল' শব্দটি যে কোন লেখক কর্ত্তৃক 'অওল' বলিয়া পঠিত ও লিখিত হইবে, ইহাতে আশ্চর্য্যের কারণ নাই। 'অওল' শব্দটিকে শুদ্ধ করিতে যাইয়া কোন লেখক উহাকে 'আওল' করিয়াছেন; 'আওল' শব্দটিই পরে 'আয়ল'রূপে পরিণত হইয়াছে। এইরূপ পাঠ-বিভ্রাটের দৃষ্টান্ত আরও অনেক দেখা যাইবে।

৩। 'যে' স্থলে 'সে' প-র-সা পুথি।

৪। 'বিবিধ' স্থলে 'বিভেদ' প-র-সা পুথি।

৫। 'শ্রীগৌর' স্থলে 'গৌরাঙ্গ' খ পুথি।

৬। 'ওর' স্থলে 'জোর' ক পুথি। প্রাচীন পুথিতে অনেক স্থলে 'ও' অক্ষরের পরিবর্ত্তে 'য়ো' অক্ষর ব্যবহৃত হইয়াছে, 'য়ো' অক্ষরের পুটুলিটি লেখকের ভ্রমে পড়িয়া যাইয়া উহা 'যো'-রূপে পঠিত ও লিখিত হওয়া এবং পরে 'জো' অক্ষরে পরিণত হওয়া কিছুই বিচিত্র নহে।

৭। 'বিহীন' স্থলে 'বিহন' প-র-সা।

টীকা

১৩—১৪। "শ্রীরাধাগোবিন্দ" ইত্যাদি বাক্যের দ্বারা চণ্ডীদাস যে শ্রীরাধাকৃষ্ণের লীলা-বিষয়ক স্বতন্ত্র স্বতন্ত্র পদাবলী ব্যতীত তদ্বিষয়ক অন্য কোনও গ্রন্থ রচনা করিয়াছিলেন, তাহাই প্রতীত হয়। বঙ্গীয়-সাহিত্য-পরিষৎ কর্ত্তৃক "শ্রীকৃষ্ণ-কীর্ত্তন" নামক চণ্ডীদাসের যে প্রাচীন পুথি সংগৃহীত হইয়া মুদ্রিত হইতেছে, তাহাতে শ্রীরাধাকৃষ্ণের বহু-বিধ লীলাই বর্ণিত হইয়াছে। পদকর্ত্তা ঘনশ্যাম ওরফে নরহরি চক্রবর্ত্তী পরবর্ত্তী বৈষ্ণব-সমাজের প্রসিদ্ধ ইতিহাস-লেখক; তাঁহার সুবৃহৎ "ভক্তি-রত্নাকর" গ্রন্থ বহু তথ্যে পরিপূর্ণ; কিন্তু তিনি কোনও স্থলে চণ্ডীদাসের রচিত গ্রন্থের নামোল্লেখ করেন নাই; সুতরাং তিনি চণ্ডীদাসের শ্রীকৃষ্ণকীর্ত্তন গ্রন্থ কিংবা পদাবলী—উহার কোনটি লক্ষ্য করিয়া ঐরূপ উক্তি করিয়াছেন, বলা যায় না।

১৭—২০। "শ্রীনন্দনন্দন" ইত্যাদি। শ্রীগৌরাঙ্গ প্রভু তাঁহার অন্তরঙ্গ প্রিয়-ভক্ত স্বরূপদামোদর ও রায় রামানন্দের সহিত সর্ব্বদা চণ্ডীদাস ও বিদ্যাপতির পদাবলী, রামানন্দের "জগন্নাথ-বল্লভ" নাটক, বিল্বমঙ্গলকৃত "কর্ণামৃত" ও জয়দেবের "শ্রীগীতগোবিন্দ" গ্রন্থ পাঠ ও গান করিতেন—শ্রীচৈতন্য-চরিতামৃতে বর্ণিত হইয়াছে;—

"চণ্ডীদাস বিদ্যাপতি রায়ের নাটক গীতি
কর্ণামৃত শ্রীগীতগোবিন্দ।
স্বরূপ রামানন্দ সনে মহাপ্রভু রাত্রদিনে
গায় শুনে পরম-আনন্দ ॥"

---

ধানশী।১

জয় জয়দেব কবি- নৃপতি-শিরোমণি
বিদ্যাপতি রস-ধাম।
জয় জয় চণ্ডী- দাস রস-শেখর
অখিল-ভুবনে অনুপাম ॥
যাকর রচিত মধুর-রস নিরমল
গদ্য-পদ্যময় গীত।
প্রভু মোর গৌর- চন্দ্র আস্বাদিলা২
রায় স্বরূপ সহিত ॥

যবহুঁ যে ভাব উদয় করু অন্তরে
তব[৩] গাওই দুহুঁ মেলি।
শুনইতে দারু পাষাণ গলি যায়ত
ঐছন সুমধুর কেলি॥
আছিল গোপতে[৪] যতন করি পহুঁ মোর
জগতে করল পরকাশ।
সো রস শ্রবণে পরশ নাহি হোয়ল
রোয়ত বৈষ্ণবদাস॥ ১৫॥

পাঠান্তর

১। এটি প-র-সা পুথির ১৫ সংখ্যক পদ।

২। "প্রভু মোর গৌরচন্দ্র আস্বাদিলা" পংক্তির পরিবর্ত্তে "প্রভু মোর গৌর আস্বাদন করত" প-র-সা পুথি।

৩। 'অব' প-র-সা পুথি।

৪। 'গোপত' গ পুথি।

টীকা

১৩—১৪। "আছিল গোপতে" ইত্যাদি। ব্রজ-লীলার রস গুপ্ত অর্থাৎ অপ্রকাশিত ছিল—এই কথা বলার তাৎপর্য্য এই যে, শ্রীগৌরাঙ্গ প্রভুর আবির্ভাবের পূর্ব্বে শ্রীমদ্‌ভাগবত প্রভৃতি গ্রন্থপাঠেই কেবল ব্রজলীলার বিবরণ অবগত হওয়া যাইত; অধিকাংশ লোকের পক্ষে ঐ সকল গ্রন্থ-পাঠ অসম্ভব ছিল বলিয়া তাঁহারা ব্রজ-লীলার রস আস্বাদন করিতে পারিতেন না; কদাচিৎ কেহ পাঠ করিলেও শ্রীরাধার দিব্যোন্মাদ প্রভৃতি অলৌকিক ভাবগুলি হৃদয়ঙ্গম করিতে না পারিয়া অনেকেই তাহার সত্যতায় সন্দিহান হইতেন; কিন্তু শ্রীগৌরাঙ্গ প্রভু সেই সকল ভাব নিজের জীবনে অনুভব করিয়া যত্নের সহিত জগদ্‌বাসীদিগকে শিক্ষা দিয়া গিয়াছেন।

---

শ্রীরাগ।[১]

প্রভু[২] গৌরচন্দ্র প্রভু[৩] নিত্যানন্দ
প্রভু সীতানাথ আর।
পণ্ডিত গোসাঞি শ্রীবাস রামাই
ঠাকুর শ্রীসরকার॥
মুরারি মুকুন্দ শ্রীজগদানন্দ
দামোদর বক্রেশ্বর।
সেন শিবানন্দ বসু রামানন্দ
সদাশিব পুরন্দর॥
আচার্য্য নন্দন বুদ্ধিমন্ত খান
ছোট বড় হরিদাস।
বাসুদেব দত্ত রাঘব পণ্ডিত
জগদীশ তার পাশ॥
আচার্য্য রতন গুপ্ত নারায়ণ
বিদ্যানিধি শুক্লাম্বর।
শ্রীধর বিজয় শ্রীমান সঞ্জয়
চক্রবর্ত্তী নীলাম্বর॥
পণ্ডিত গরুড় শ্রীচন্দ্রশেখর
হলায়ুধ গোপীনাথ।
গোবিন্দ মাধব ঘোষ বাসুদেব
সুধানিধি আদি সাথ॥
পণ্ডিত ঠাকুর দাস গদাধর
উদ্ধারণ অভিরাম।
রামাই মহেশ ধনঞ্জয় দাস
বৃন্দাবন অনুপাম॥
ঠাকুর মুকুন্দ শ্রীরঘুনন্দন
চিরঞ্জীব সুলোচন।
বৈদ্য বিষ্ণুদাস দ্বিজ হরিদাস
গঙ্গাদাস সুদর্শন॥
গোবিন্দ শঙ্কর আর কাশীশ্বর
রামাই নন্দাই সাথ।

বৃন্দাবনে রতি যার তার সঙ্গ
সতত সে সুখে ভোর।
রসিক জনের প্রাণ-ধন গুণ
বর্ণিতে নাহিক ওর ॥[৬]
চণ্ডীদাস-পদে যার রতি সেই
পিরিতি-মরম জানে।
পিরিতি-বিহীন[৭] জনে ধিক্ রহু
দাস নরহরি ভণে ॥ ১৪ ॥

পাঠান্তর

১। এটি প-র-সা পুথির ১৪ সংখ্যক পদ।

২। 'অতুল' স্থলে 'আয়ল' প-র-সা পুথি। প্রাচীন পুথির 'তু' ও 'ও' অক্ষর দেখিতে একই রকম; সুতরাং 'অতুল' শব্দটি যে কোন লেখক কর্ত্তৃক 'অওল' বলিয়া পঠিত ও লিখিত হইবে, ইহাতে আশ্চর্য্যের কারণ নাই। 'অওল' শব্দটিকে শুদ্ধ করিতে যাইয়া কোন লেখক উহাকে 'আওল' করিয়াছেন; 'আওল' শব্দটিই পরে 'আয়ল'রূপে পরিণত হইয়াছে। এইরূপ পাঠ-বিভ্রাটের দৃষ্টান্ত আরও অনেক দেখা যাইবে।

৩। 'যে' স্থলে 'সে' প-র-সা পুথি।

৪। 'বিবিধ' স্থলে 'বিভেদ' প-র-সা পুথি।

৫। 'শ্রীগৌর' স্থলে 'গৌরাঙ্গ' খ পুথি।

৬। 'ওর' স্থলে 'জোর' ক পুথি। প্রাচীন পুথিতে অনেক স্থলে 'ও' অক্ষরের পরিবর্ত্তে 'য়ো' অক্ষর ব্যবহৃত হইয়াছে, 'য়ো' অক্ষরের পুটুলিটি লেখকের ভ্রমে পড়িয়া যাইয়া উহা 'যো'-রূপে পঠিত ও লিখিত হওয়া এবং পরে 'জো' অক্ষরে পরিণত হওয়া কিছুই বিচিত্র নহে।

৭। 'বিহীন' স্থলে 'বিহন' প-র-সা।

টীকা

১৩—১৪। "শ্রীরাধাগোবিন্দ" ইত্যাদি বাক্যের দ্বারা চণ্ডীদাস যে শ্রীরাধাকৃষ্ণের লীলা-বিষয়ক স্বতন্ত্র স্বতন্ত্র পদাবলী ব্যতীত তদ্বিষয়ক অন্য কোনও গ্রন্থ রচনা করিয়াছিলেন, তাহাই প্রতীত হয়। বঙ্গীয়-সাহিত্য-পরিষৎ কর্ত্তৃক "শ্রীকৃষ্ণ-কীর্ত্তন" নামক চণ্ডীদাসের যে প্রাচীন পুথি সংগৃহীত হইয়া মুদ্রিত হইতেছে, তাহাতে শ্রীরাধাকৃষ্ণের বহু-বিধ লীলাই বর্ণিত হইয়াছে। পদকর্ত্তা ঘনশ্যাম ওরফে নরহরি চক্রবর্ত্তী পরবর্ত্তী বৈষ্ণব-সমাজের প্রসিদ্ধ ইতিহাস-লেখক; তাঁহার সুবৃহৎ "ভক্তি-রত্নাকর" গ্রন্থ বহু তথ্যে পরিপূর্ণ; কিন্তু তিনি কোনও স্থলে চণ্ডীদাসের রচিত গ্রন্থের নামোল্লেখ করেন নাই; সুতরাং তিনি চণ্ডীদাসের শ্রীকৃষ্ণকীর্ত্তন গ্রন্থ কিংবা পদাবলী—উহার কোনটি লক্ষ্য করিয়া ঐরূপ উক্তি করিয়াছেন, বলা যায় না।

১৭—২০। "শ্রীনন্দনন্দন" ইত্যাদি। শ্রীগৌরাঙ্গ প্রভু তাঁহার অন্তরঙ্গ প্রিয়-ভক্ত স্বরূপদামোদর ও রায় রামানন্দের সহিত সর্ব্বদা চণ্ডীদাস ও বিদ্যাপতির পদাবলী, রামানন্দের "জগন্নাথ-বল্লভ" নাটক, বিল্বমঙ্গলকৃত "কর্ণামৃত" ও জয়দেবের "শ্রীগীতগোবিন্দ" গ্রন্থ পাঠ ও গান করিতেন—শ্রীচৈতন্য-চরিতামৃতে বর্ণিত হইয়াছে;—

"চণ্ডীদাস বিদ্যাপতি রায়ের নাটক গীতি
কর্ণামৃত শ্রীগীতগোবিন্দ।
স্বরূপ রামানন্দ সনে মহাপ্রভু রাত্রদিনে
গায় শুনে পরম-আনন্দ ॥"

ধানশী।[১]

জয় জয়দেব কবি- নৃপতি-শিরোমণি
বিদ্যাপতি রস-ধাম।
জয় জয় চণ্ডী- দাস রস-শেখর
অখিল-ভুবনে অনুপাম ॥
যাকর রচিত মধুর-রস নিরমল
গদ্য-পদ্যময় গীত।
প্রভু মোর গৌর- চন্দ্র আস্বাদিলা[২]
রায় স্বরূপ সহিত ॥

যবহুঁ যে ভাব উদয় করু অন্তরে
তব[৩] গাওই দুহুঁ মেলি।
শুনইতে দারু পাষাণ গলি যায়ত
ঐছন সুমধুর কেলি ॥
আছিল গোপতে[৪] যতন করি পহুঁ মোর
জগতে করল পরকাশ।
সো রস শ্রবণে পরশ নাহি হোয়ল
রোয়ত বৈষ্ণবদাস ॥ ১৫ ॥

পাঠান্তর

১। এটি প-র-সা পুথির ১৫ সংখ্যক পদ।

২। "প্রভু মোর গৌরচন্দ্র আস্বাদিলা" পংক্তির পরিবর্ত্তে "প্রভু মোর গৌর আস্বাদন করত" প-র-সা পুথি।

৩। 'অব' প-র-সা পুথি।

৪। 'গোপত' গ পুথি।

টীকা

১৩—১৪। "আছিল গোপতে" ইত্যাদি। ব্রজ-লীলার রস গুপ্ত অর্থাৎ অপ্রকাশিত ছিল—এই কথা বলার তাৎপর্য্য এই যে, শ্রীগৌরাঙ্গ প্রভুর আবির্ভাবের পূর্ব্বে শ্রীমদ্‌ভাগবত প্রভৃতি গ্রন্থপাঠেই কেবল ব্রজলীলার বিবরণ অবগত হওয়া যাইত; অধিকাংশ লোকের পক্ষে ঐ সকল গ্রন্থ-পাঠ অসম্ভব ছিল বলিয়া তাঁহারা ব্রজ-লীলার রস আস্বাদন করিতে পারিতেন না; কদাচিৎ কেহ পাঠ করিলেও শ্রীরাধার দিব্যোন্মাদ প্রভৃতি অলৌকিক ভাবগুলি হৃদয়ঙ্গম করিতে না পারিয়া অনেকেই তাহার সত্যতায় সন্দিহান হইতেন; কিন্তু শ্রীগৌরাঙ্গ প্রভু সেই সকল ভাব নিজের জীবনে অনুভব করিয়া যত্নের সহিত জগদ্‌বাসীদিগকে শিক্ষা দিয়া গিয়াছেন।

---

শ্রীরাগ।[১]

প্রভু[২] গৌরচন্দ্র প্রভু[৩] নিত্যানন্দ
প্রভু সীতানাথ আর।
পণ্ডিত গোসাঞি শ্রীবাস রামাই
ঠাকুর শ্রীসরকার ॥
মুরারি মুকুন্দ শ্রীজগদানন্দ
দামোদর বক্রেশ্বর।
সেন শিবানন্দ বসু রামানন্দ
সদাশিব পুরন্দর ॥
আচার্য্য নন্দন বুদ্ধিমন্ত খান
ছোট বড় হরিদাস।
বাসুদেব দত্ত রাঘব পণ্ডিত
জগদীশ তার পাশ ॥
আচার্য্য রতন গুপ্ত নারায়ণ
বিদ্যানিধি শুক্লাম্বর।
শ্রীধর বিজয় শ্রীমান সঞ্জয়
চক্রবর্ত্তী নীলাম্বর ॥
পণ্ডিত গরুড় শ্রীচন্দ্রশেখর
হলায়ুধ গোপীনাথ।
গোবিন্দ মাধব ঘোষ বাসুদেব
সুধানিধি আদি সাথ ॥
পণ্ডিত ঠাকুর দাস গদাধর
উদ্ধারণ অভিরাম।
রামাই মহেশ ধনঞ্জয় দাস
বৃন্দাবন অনুপাম ॥
ঠাকুর মুকুন্দ শ্রীরঘুনন্দন
চিরঞ্জীব সুলোচন।
বৈদ্য বিষ্ণুদাস দ্বিজ হরিদাস
গঙ্গাদাস সুদর্শন ॥
গোবিন্দ শঙ্কর আর কাশীশ্বর
রামাই নন্দাই সাথ।

রায় ভবানন্দ স্ুত রামানন্দ
গোপীনাথ বাণীনাথ ॥
নীলাচল-বাসী সার্ব্বভৌম কাশী
মিশ্র জনার্দ্দন আর।
শ্রীশিখী মাহাতি রুদ্র গজপতি
ক্ষেত্র-সেবা অধিকার ॥
গোসাঞি স্বরূপ সনাতন রূপ
ভট্ট-যুগ রঘুনাথ।
শ্রীজীব ভূগর্ভ গোসাঞি রাঘব
লোকনাথ আদি সাথ ॥
যতেক মহান্ত কে করিবে অন্ত
গৌরাঙ্গ সভার প্রাণ।
গোরাচাঁদ হেন সভে কৃপাবান
প্রেম-ভক্তি করে দান ॥
ইহা সভাকার যত পরিবার
সন্তান আছয়ে যার।
গৌর-ভকত আর যত যত
সভে কর অঙ্গীকার ॥
অধম দেখিয়া করুণা করিয়া
সভে পূর মোর আশ।
কাতর হইয়া গুণ সোঙরিয়া
কান্দয়ে বৈষ্ণব দাস ॥ ১৬ ॥

পাঠান্তর

১। এটি প-র-সা পুথির ১৬ সংখ্যক পদ।
২। 'প্রভু' স্থলে 'প্রভু মোর' ক, গ পুথি।
৩। 'প্রভু' স্থলে 'প্রভু মোর' ক পুথি।

টীকা

৪। "ঠাকুর শ্রীসরকার"—'সরকার' উপাধি-বিশিষ্ট নরহরি ঠাকুর।

১৭। "শ্রীচন্দ্রশেখর"—মহাপ্রভুর অন্যতম পার্ষদ ও মাতৃস্বসৃ-পতি চন্দ্রশেখর আচার্য্য। চন্দ্রশেখর নামক পরবর্ত্তী পদকর্ত্তা স্বতন্ত্র ব্যক্তি।

৪১—৪৪। "যতেক মহান্ত" ইত্যাদি। পূর্ব্ব-বর্ত্তী কলিগুলিতে যে সকল মহান্ত অর্থাৎ প্রধান বৈষ্ণবাচার্য্যদিগের নাম উল্লিখিত হইয়াছে, তাঁহা-দিগের ন্যায় আরও অনেক বৈষ্ণবাচার্য্য আছেন,—তাঁহাদিগের নাম কে বলিয়া শেষ করিতে পারে? শ্রীগৌরাঙ্গ ইহাঁদিগের সকলেরই জীবনস্বরূপ ছিলেন; ইহাঁরা সকলেই পরম দয়ালু এবং প্রেম-ভক্তিদাতা।

---

যথা।[১]

গৌরাঙ্গচাঁদের প্রিয় পরিকর
দ্বিজ হরিদাস নাম।
কীর্ত্তন-বিলাসী প্রেম-সুখরাশি
যুগল-রসের ধাম ॥
তাহার নন্দন প্রভু দুই জন
শ্রীদাস গোকুলানন্দ।
প্রেমের মুরতি যুগল-পিরিতি
আরতি-রসের কন্দ ॥
গোরা-গুণময় সদয় হৃদয়
প্রেমময় শ্রীনিবাস।
আচার্য্য ঠাকুর খেয়াতি যাহার
দোহে[২] রহে তার পাশ ॥
পিতৃ-অনুমতি জানিয়া এ দোহে[৩]
হইলা তাহার[৪] শাখা।
শাখা গণনাতে[৫] প্রভুর সহিতে
অভেদ করিয়া লেখা ॥
গৌরাঙ্গচাঁদের প্রিয় অনুচর
জয় দ্বিজ হরিদাস।
জয় জয় মোর আচার্য্য ঠাকুর
খ্যাতি নাম[৬] শ্রীনিবাস ॥
জয় জয় মোর শ্রীদাস ঠাকুর
জয় শ্রীগোকুলানন্দ।

করুণা করিয়া লেহ উদ্ধারিয়া
অধম পতিত মন্দ ॥
ইহা সভাকার বংশ পরিবার
যতেক ঠাকুরগণ।
সভার চরণে রতি মতি মাগে
বৈষ্ণব দাসের মন ॥১৭॥

পাঠান্তর

১। এটি প-র-সা পুথির ১৭ সংখ্যক পদ।
২। 'দোহে' স্থলে 'দুহুঁ' ক, গ পুথি।
৩। 'এ দোহে' স্থলে 'এ দুহুঁ' ক পুথি।
৪। 'তাহার' স্থলে 'যাহার' ঘ পুথি।
৫। 'গণনাতে' স্থলে 'গণ সাথে' প-র-সা।
৬। 'নাম' স্থলে 'হয়' প-র-সা পুথি।

টীকা

৩—৪। "কীর্ত্তন-বিলাসী" ইত্যাদি। (দ্বিজ হরিদাস) কীর্ত্তন-প্রিয় এবং প্রেমানন্দপুঞ্জস্বরূপ শ্রীরাধাকৃষ্ণের লীলা-রসের ধাম অর্থাৎ আবাস-স্থল ছিলেন।

---

যথা।১

জয় জয় শ্রীশ্রী- নিবাস নরোত্তম
রামচন্দ্র কবিরাজ।
জয় জয় শ্রীগতি গোবিন্দ রসময়
জয় তছু ভকত-সমাজ ॥
জয় কবিরাজ- রাজ রস-সায়র
শ্রীযুত গোবিন্দ দাস।
ঐছন কথিহুঁ২ না হেরিয়ে ত্রিভুবনে
প্রেম-মুরতি পরকাশ ॥
যাকর গীতে সুধারস বরিখয়ে
কবিগণ চমকয়ে চীত।৩
শুনইতে গর্ব্ব খর্ব্ব তব হোয়ত
ঐছন রসময় গীত ॥
জয় জয় যুগল- পিরিতিময় শ্রীযুত
চক্রবর্ত্তী গোবিন্দ।
গৌরগুণার্ণবে ঘুরত অহনিশি
জনু মন্দার গিরীন্দ্র ॥
জয় জয় শ্রীযুত ব্যাস কৃপাময়
শ্যামদাস প্রভু আর।
জয় জয় পহু মোর রামচরণ শর-
ণাগত করু আপনার ॥
জয় জয় রাম- কৃষ্ণ কুমুদানন্দ৪
দ্বিজকুল-তিলক দয়াল।
জয় জয় রূপ ঘটক ঘট-রসময়
মণ্ডল ঠাকুর ভাল ॥
জয় জয় নৃপবর মল্ল-বংশধর
শ্রীবির-হাম্বির নাম।
জয় জয় শ্রীকবি- রাজ কর্ণপূর
গোকুল শ্রীভগবান ॥
জয় জয় গোপী-৫ রমণ রসায়ন
উজ্জ্বল-মুরতি নিতান্ত।
জয় জয় শ্রীনর- সিংহ কৃপাময়
জয় জয় বল্লবিকান্ত ॥৬
জয় জয় শ্রী- বল্লভ পরমাদ্ভুত
প্রেম-মুরতি পরকাশ।
প্রভু-সুতা-চরণ- সরোরুহ-মধুকর
জয় যদুনন্দন দাস ॥
কবি-নৃপ-বংশজ ভুবন-বিদিত-যশ
ঘনশ্যাম বলরাম।
ঐছন দুহুঁ জন নিরুপম গুণগণ
গৌর-প্রেমময়-ধাম ॥
ইহ সব প্রভুগণ- চরণ যাক ধন
তাক চরণ করি আশ।
অতিহুঁ অসত-মতি পামর দুরগতি
রোয়ত বৈষ্ণবদাস ॥ ১৮ ॥

ইতি মঙ্গল-জনিত-পূর্ব্ব-পূর্ব্ব-গীত-কর্ত্তৃগণ-
শ্রীচরণ-স্মরণম্।

পাঠান্তর

১। এটি প-র-সা পুথির ১৮ সংখ্যক পদ।

২। 'কতিহোঁ' ক, খ পুথি।

৩। 'চিত' ক, ঘ, চ পুথি।

৪। 'মুকুন্দানন্দ' ক পুথি।

৫। 'গোপী' স্থলে 'শ্রীগোপী' ক ও প-র-সা পুথি।

৬। 'বল্লবি-কান্ত' স্থলে 'শ্রীবল্লভীকান্ত' ক, খ, গ, 'বল্লবী-কান্ত' চ পুথি।

টীকা

৩৫—৩৬। "প্রভু-সুতা" ইত্যাদি। প্রভু অর্থাৎ আচার্য্য-প্রভু শ্রীনিবাসের কন্যা হেমলতা দেবীর পাদপদ্মের মধুকরস্বরূপ যদুনন্দনদাস ঠাকুর। প্রসিদ্ধ পদ-কর্ত্তা যদুনন্দনদাস ঠাকুর হেমলতা দেবীর মন্ত্রশিষ্য ছিলেন।

৩৭—৩৮। "কবি-নৃপ" ইত্যাদি। কবি-নৃপ অর্থাৎ কবিরাজবংশ হইতে জাত ভুবনবিখ্যাত ঘনশ্যাম ও বলরাম (জয়যুক্ত হউন)। কবিরাজ-বংশজ এই ঘনশ্যাম ও বলরাম সুপ্রসিদ্ধ পদকর্ত্তা ঘনশ্যাম ও বলরাম বলিয়াই বিবেচনা হয়। এ সম্বন্ধে বিস্তৃত আলোচনা পরিষৎ-পত্রিকার ১৩২০ সালের ২য় সংখ্যার "প্রাচীন পদাবলি ও পদকর্ত্তৃগণ" শীর্ষক প্রবন্ধে ঘনশ্যাম-প্রসঙ্গে দ্রষ্টব্য।

---

সুহই।১

জয় জয় যদুকুল-জলনিধি-চন্দ।
ব্রজকুল-গোকুল-আনন্দ-কন্দ ॥
জয় জয় জলধর-শ্যামর-অঙ্গ।
হিলন কলপতরু ললিত-ত্রিভঙ্গ ॥
মুরতি মদন-ধনু ভাঙু-বিভঙ্গ।
বিষম কুসুম-শর নয়ন-তরঙ্গ ॥
চূড়ায় উড়য়ে মত্ত মউর-শিখণ্ড।
টলমল কুণ্ডল ঝলমল গণ্ড ॥২
সুধই সুধাময়-মুরলি-বিলাস।
জগ-জন-মোহন মধুরিম হাস ॥
অবনি-বিলম্বিত বনি বনমাল।
মধুকর ঝঙ্করু ততহি রসাল ॥
তরুণ-অরুণ-রুচি পদ-অরবিন্দ।
নখ-মণি-নীছনি দাস গোবিন্দ ॥ ১৯ ॥

পাঠান্তর

১। এটি প-র-সা পুথির ১৯ সংখ্যক ও প-র পুথির ২য় তরঙ্গের ১০ম পদ।

২। "মুরতি মদন-ধনু ভাঙু-বিভঙ্গ" ইত্যাদি পংক্তিচতুষ্টয় ক, ঘ, চ ও প-র-সা পুথিতে নাই; খ, গ ও প-র পুথি অনুসারে উহা মূলে গৃহীত হইল।

টীকা

১—২। "জয় জয় যদু-কুল" ইত্যাদি। যদুকুল-রূপ সাগর হইতে সমুদ্ভূত চন্দ্র-স্বরূপ শ্রীকৃষ্ণের জয় হউক। (যিনি) ব্রজকুল অর্থাৎ ব্রজবাসিগণের ও গোকুলের আনন্দের মূলস্বরূপ।

১৩—১৪। "তরুণ-অরুণ-রুচি" ইত্যাদি। (শ্রীকৃষ্ণের) পাদপদ্ম নবোদিত রবির কান্তির ন্যায় আরক্তিম; (পদকর্ত্তা) গোবিন্দদাস সেই পাদপদ্মের মণিতুল্য সমুজ্জ্বল নখ-রাজির নিছনি, কিনা বালাই-স্বরূপ; অর্থাৎ গোবিন্দদাস সেই নখরাজির অনুপম সৌন্দর্য্য-দর্শনে বিমোহিত হইয়া তাহার নিকট নিজের প্রাণকে উৎসর্গ করিয়াছেন। প্রকৃতপক্ষে কোন ব্যক্তির অমঙ্গল দূর করার জন্য যে মাঙ্গল্য পদার্থ তাহার গাত্র স্পর্শ করাইয়া দূরে রাখা হয়, তাহাই 'নির্ম্মঞ্ছন'-শব্দজাত নিছনি শব্দের মুখ্য অর্থ; উহা হইতেই পরে 'উৎসর্গীকৃত' অর্থ হইয়াছে।

---

শ্রীরাগ।১

জয় জয় জগ-জন-লোচন-ফান্দ।
রাধা-রমণ বৃন্দাবন-চান্দ ॥ধ্রু॥২

অভিনব নীল- জলদ[৩] তনু ঢল-ঢল
পিঞ্ছ-মুকুট শিরে[৪] সাজনি রে।
কাঞ্চন-বসন রতনময় অভরণ
নূপুর-রণরণি[৫] বাজনি রে ॥
ইন্দীবর-যুগ- সুভগ বিলোচন
চঞ্চল অঞ্চল[৬] কুসুম-শরে।
অবিচল কুল- রমণীগণ-মানস
জর-জর অন্তর[৭] মদন-ভরে ॥
বনি বনমাল অজানু-বিলম্বিত[৮]
পরিমলে অলিকুল মাতি রহুঁ।
বিম্বাধর পর[৯] মোহন মুরলী
গায়ত গোবিন্দদাস পহুঁ ॥২০॥

পাঠান্তর

• ১। এটি প-র-সা পুথির ২০ ও ৩৫ সংখ্যক ও প-র পুথির ২য় তরঙ্গের ২য় পদ।

২। প-র-সা ও প-র পুথিতে—

"জয় জয় জগজন-লোচন ফান্দ।"

ইত্যাদি ধ্রুব পংক্তিদ্বয়—

"অভিনব নীল- জলদ তনু ঢল ঢল"

ইত্যাদি পংক্তি-চতুষ্টয়ের পরে সন্নিবেশিত হইয়াছে। অধিকাংশ পদাবলীতেই ধ্রুবাংশ প্রথম দুই একটি কলির পরেই দৃষ্ট হইয়া থাকে; সুতরাং এইরূপ বিন্যাসই সমীচীন বলিয়া বোধ হইলেও পদকল্পতরুর কোন পুথিতে সেইরূপ বিন্যাস না থাকায় মূলে কোন পরিবর্ত্তন করা হইল না।

৩। 'জলদ' স্থলে 'রতন' প-র-সা।

৪। 'শিরে' স্থলে 'মণি' প-র-সা।

৫। 'রণরণি' স্থলে 'রুনুঝুনু' প-র।

৬। 'চঞ্চল অঞ্চল' স্থলে 'অঞ্চল চঞ্চল' ক, গ পুথি।

৭। 'অন্তরে' ক পুথি।

৮। 'অজানু-বিলম্বিত' প-র স্থলে 'আজানু-বিলম্বিত' খ, গ, ঘ ও চ পুথি। 'আজানু-লম্বিত' ক ও প-র-সা পুথি। 'অজানু-বিলম্বিত' ব্যতীত অন্যান্য পাঠ ছন্দোভঙ্গ-দূষিত; বাঙ্গালা 'অ' অক্ষরই ব্রজবুলির নিয়মানুসারে কিয়ৎপরিমাণে বাঙ্গালা 'আ' অক্ষরের ন্যায় উচ্চারিত হইয়া থাকে; সুতরাং 'অজানু' লিখিয়া অ-কারের কিঞ্চিৎ দীর্ঘ উচ্চারণ কিংবা 'আজানু' লিখিয়া আ-কারের কিঞ্চিৎ হ্রস্ব উচ্চারণ করিলে ফল একই হইয়া থাকে; কিন্তু 'আজানু' লিখিলে ব্রজবুলির নিয়মানুসারে 'আজানু' শব্দের "আ"কারটিকে সংস্কৃত ব্যাকরণের হ্রস্ব দ্বিমাত্রাত্মক আ-কারের ন্যায় দীর্ঘ উচ্চারণ করাও বিচিত্র নহে; সুতরাং প-র পুথির 'অজানু' পাঠই সমীচীন বোধ হয়।

৯। 'পরি' প-র পুথি।

টীকা

৭—৮। "ইন্দীবর-যুগ" ইত্যাদি। (শ্রীকৃষ্ণের) বিলোচন অর্থাৎ নেত্রদ্বয় নীলোৎপল-যুগলের ন্যায় সুন্দর; (উহাদিগের) অঞ্চল অর্থাৎ প্রান্তভাগ পুষ্প-বাণ দ্বারা চঞ্চল। শ্রীকৃষ্ণ মদনমোহন বলিয়া এ স্থলে তাঁহার নীলোৎপলতুল্য নেত্রযুগলের অপাঙ্গ-দৃষ্টিকেই পদকর্ত্তা কন্দর্পের পুষ্পবাণরূপে বর্ণন করিয়াছেন।

ধানশী।১

জয়তি জয় বৃষ- ভানু-নন্দিনি
শ্যাম-মোহিনি রাধিকে।
বেনি লম্বিত যৈছে ফণি-মণি
বেঢ়ল মালতি-মালিকে ॥
শরদ-বিধুবর ও মুখ-মণ্ডল
ভালে সিন্দুর-বিন্দু যে।
ভাঙ-গঞ্জিত জিনিয়া কাম-ধনু
চিবুকে মৃগমদ-বিন্দু যে ॥

গরুড়-চঞ্চু জিনি নাসা[২] সুবলনি
তাহে শোহে গজমোতি যে।
রাতা[৩] -উতপল অধর-যুগল[৪]
দশন মোতিক পাঁতি যে ॥
হৃদয় উপর[৫] শোহে কুচযুগ[৬]
লাজে চকোরিণি ভোর রে।
নাভি-সরবরে[৭] লোম-ভুজগিনি[৮]
বিহরে[৯] কুচ-গিরি-কোর রে ॥
কণ্ঠে শোভিত হার মণিময়
ঝলকে দামিনি বীজই[১০]।
কনক-দণ্ড জিনি বাহু সুবলনি
কতহুঁ অভরণ সাজই[১১] ॥
খীন কটি-তটে নীল শাটি শোহে
কনক-কিঙ্কিনি রোলই।
চরণে নূপুর শবদ সুন্দর[১২]
যৈছে চটকিনি বোলই ॥
যাবক-রঞ্জিত ও নখ-চন্দ্রক[১৩]
কাম রোয়ত তাহ রে।
দীন বলরাম করত পরিহার
দেহ পদযুগ-ছাহ রে ॥ ২১ ॥

পাঠান্তর

১। এটি প-র-সা পুথির ২১ সংখ্যক ও প-র পুথির ১ম তরঙ্গের ২২শ পদ।

"ধানশী" স্থলে "মালসী" খ, "কামোদ মল্লার" প-র পুথি।

২। 'নাসা' প-র-সা স্থলে 'নাসিকা' ক—চ ও প-র পুথি। 'নাসিকা' পাঠে ছন্দোভঙ্গ ঘটে; 'নাসা' পাঠে 'না' অক্ষরটি দীর্ঘ উচ্চারণ করিয়া 'সা' অক্ষরটি 'যাঁহা বিলপয়ে বর কান তাঁহা সখি করল পয়ান' ইত্যাদি বহু স্থলে ব্যবহৃত 'যাঁহা' 'তাঁহা' প্রভৃতি শব্দের 'হা' অক্ষরের ন্যায় লঘু উচ্চারণ করিলে ছন্দ বজায় থাকে।

৩। সকল পুথিতেই 'রাতা' পাঠ আছে; কিন্তু ছন্দের অনুরোধে 'তা' অক্ষরটি লঘু উচ্চারণ করিতে হইবে।

৪। 'যুগল' স্থলে 'যুগল' ক, খ, গ, চ, প-র ও প-র-সা পুথি।

৫। 'উপর' স্থলে 'ঘ' ছাড়া অন্যান্য পুথিতে 'উপর' পাঠ আছে।

৬। 'কুচ-যুগ' স্থলে 'কুচগিরি' ক।

৭। 'সরবরে' স্থলে 'গহ্বরে' প-র; 'সরোবরে' ক—চ।

৮। 'লোম-ভুজগিনি' স্থলে 'উঠল ভুজঙ্গিনি' প-র।

৯। 'বিহরে' স্থলে 'রহই' প-র।

১০। 'বীজই' স্থলে 'ভাস রে' প-র।

১১। 'সাজই' স্থলে 'সাজ রে' প-র।

১২। 'শবদ সুন্দর' স্থলে 'বাজত কত শত' প-র পুথি।

১৩। 'চন্দ্রক' প-র স্থলে অন্যান্য পুথিতে 'চন্দ্রিক' পাঠ আছে; 'চন্দ্র' শব্দের উত্তর অল্পার্থক 'ক' প্রত্যয় দ্বারা 'চন্দ্রক' শব্দ নিষ্পন্ন হয়; 'চন্দ্র' অর্থে 'চন্দ্রিক' শব্দের ব্যবহার অন্যত্র দৃষ্ট হয় না।

টীকা

১৩—১৬। "হৃদয় উপর" ইত্যাদি। (শ্রীরাধার) বক্ষের উপরে স্তনদ্বয় শোভা পাইতেছে। (সেই শোভা দেখিয়া) চকোরিণী (নিজকে পরাজিত মনে করিয়া) লজ্জায় বিমূঢ় হইয়া রহিয়াছে; (শ্রীরাধার) নাভি-রূপ সরোবর হইতে সূক্ষ্ম রোম-রেখা-রূপ ভুজঙ্গিনী উদ্গত হইয়া কুচ-দ্বয়-রূপ পর্ব্বতযুগলের ক্রোড় অর্থাৎ মধ্যদেশে বিরাজ করিতেছে।

১৭—১৮। "কণ্ঠে শোভিত" ইত্যাদি। (শ্রীরাধার) কণ্ঠে মণিময় হার শোভিত রহিয়াছে; (উহার) ঝলকে অর্থাৎ দীপ্তিতে (বোধ হইতেছে যেন), বিদ্যুৎ চলিতেছে।

২৫—২৬। "যাবক-রঞ্জিত" ইত্যাদি। (শ্রীরাধার) সেই নখ-চন্দ্র-রাজি যাবক অর্থাৎ অলক্তক দ্বারা রঞ্জিত হইয়াছে, (তাহাতে ঘর্ম্ম-কণা-সমূহ উদ্গত হইতেছে বলিয়া বোধ হয় যেন) কন্দর্প তাহাতে রোদন করিতেছে।

কানড়া।১

বন্দে শ্রীবৃষভানু-সুতা-পদম্২।
কঞ্জ৩-নয়ন-লোচন-সুখ-সম্পদম্॥
কমলান্বিত-সৌভগ-রেখাঙ্কিতম্।
ললিতাদিক-কর-যাবক-রঞ্জিতম্॥
সংসেবয় গিরিধরমতিমণ্ডিতম্।
রাস-বিলাস নটন-রস-পণ্ডিতম্॥
নখর-মুকুর-জিত-কোটি-সুধাকরম্।
মাধব-হৃদয়-চকোর-মনোহরম্॥ ২২॥

পাঠান্তর

১। এটি প-র-সা পুথির ২২ সংখ্যক পদ

২। গ ও চ পুথিতে এই পদের প্রত্যেক চরণের অন্তে 'ম্' স্থলে 'হে' আছে; ঘ পুথিতে 'ম্', 'ং' কিংবা 'হে' কিছুই নাই; ক, খ পুথিতে 'ং' আছে। এই পদটির ভাষা সংস্কৃত; সুতরাং প্রত্যেক চরণের অন্তে 'ম্' হইবে।

৩। "কঞ্জ" স্থলে "কমল" প-র-সা; 'কঙল' ঘ, চ পুথি।

টীকা

১—৮। "বন্দে" ইত্যাদি। অহং শ্রীবৃষভানু-সুতায়াঃ শ্রীরাধায়াঃ পদং বন্দে; কীদৃশং পদম্? কঞ্জনয়নস্য পদ্ম-লোচনস্য হরেঃ লোচনয়োঃ সুখ-সম্পৎ যস্মাৎ তৎ (ব-ব্রী)। পুনঃ কীদৃশম্? কমলান্বিতং পদ্ম-চিহ্ন-লাঞ্ছিতং সুভগত্ব-সূচক-নানা-রেখাভিরঙ্কিতং যুক্তঞ্চ; তথা ললিতাদিকানাং সখীনাং করৈঃ যাবকেনালক্তকেন রঞ্জিতং কৃত-রাগম্। প্রণম্য পদ-কর্ত্তা শ্রীকৃষ্ণং নৌতি। অতিমণ্ডিতং নিতরাং ভূষিতং গিরিধরং কৃষ্ণং সংসেবয় সংপূজয়; কীদৃশং কৃষ্ণম্? রাস এব বিলাসঃ ক্রীড়নং তস্মিন্ যো নটন-রসঃ নৃত্যোৎসবঃ তত্র পণ্ডিতং সুদক্ষং; পুনঃ কীদৃশম্? নখরা এব মুকুরাঃ বৈশদ্যেন নির্ম্মলতয়া চ দর্পণরূপাস্তৈর্জ্জিতাঃ পরাভূতাঃ কোটিপরিমিতাঃ সুধাকরাশ্চন্দ্রা যেন তং; পুনঃ কীদৃশম্? মাধবনাম্নঃ পদ-কর্ত্তুঃ হৃদয়-রূপ-চকোরস্য মনোহরং প্রেমামৃত-প্রদানেন চিরায় পরিতৃপ্তিসম্পাদনাদিতি ভাবঃ।

অনুবাদ

আমি বৃষ-ভানু-সুতা শ্রীরাধার পদদ্বয় বন্দনা করি; উহা পদ্ম-লোচন শ্রীকৃষ্ণের লোচনের সুখ-সমৃদ্ধির নিদান; উহা পদ্ম-চিহ্ন ও অন্যান্য নানাবিধ সৌভাগ্য-সূচক রেখা দ্বারা অঙ্কিত এবং উহা ললিতাদি সখীগণ কর্ত্তৃক অলক্তকদ্বারা রঞ্জিত হইয়াছে। অতিশয় শোভা-শালী গিরিধর শ্রীকৃষ্ণকে ভজন কর; তিনি রাস-বিলাসের নৃত্যোৎসবে সুপণ্ডিত; তাঁহার নখরূপ দর্পণের কান্তির নিকট কোটি সুধাকর পরাজিত হইয়াছে; তিনি মাধবের হৃদয়-চকোরের আনন্দ-দায়ক।

পদ-কর্ত্তা 'শ্রীকৃষ্ণ' শব্দের পরিবর্ত্তে "কঞ্জ-নয়ন" শব্দের ও শ্রীরাধার পদ-দ্বয়ের "কমলান্বিত" বিশেষণ শব্দের প্রয়োগ দ্বারা এই বুঝাইতেছেন যে, লোক মাত্রেরই নয়ন দুইটি হইতে প্রিয় ও সযত্নে রক্ষণীয় বস্তু আর নাই; সুতরাং শ্রীকৃষ্ণ পদ্ম-লোচন বলিয়া তিনি যে পদ্মের প্রতি একান্ত প্রীতিশালী এবং তজ্জন্যই শ্রীরাধার কমলান্বিত পাদ-পদ্মে নিতান্ত অনুরক্ত হইবেন, ইহা অপেক্ষা স্বাভাবিক ও সমীচীন কি হইতে পারে?

## অথ সংকীর্ত্তনস্য অধিবাসঃ

ধানশী।[1]

এক দিন পহুঁ হাসি অদ্বৈত-মন্দিরে আসি[2]
বসিলেন[3] শচীর কুমার।
নিত্যানন্দ করি সঙ্গে অদ্বৈত বসিয়া রঙ্গে
মহোৎসবের করিলা বিচার॥
শুনিয়া আনন্দে হাসি সীতা ঠাকুরাণী আসি
কহিলেন মধুর বচন।
তা শুনি আনন্দ মনে মহোৎসবের বিধানে
বোলে কিছু শচীর নন্দন॥
শুন ঠাকুরাণি সীতা বৈষ্ণব আনিয়ে[4] এথা
আমন্ত্রণ করিয়া যতনে।
যেবা গায় যেবা বায়[5] আমন্ত্রণ করি তায়
পৃথক্ পৃথক্ জনে জনে॥
এত বলি গোরা রায় আজ্ঞা দিল সভাকায়
বৈষ্ণব করহ আমন্ত্রণ।
খোল করতাল লৈয়া অগুরু[6] চন্দন দিয়া
পূর্ণ-ঘট করহ স্থাপন॥
আরোপণ কর কলা তাহে বান্ধি ফুলমালা
কীর্ত্তন-মণ্ডলী কুতূহলে।
মাল্য[7] চন্দন গুয়া ঘৃত মধু দধি দিয়া
খোল-মঙ্গল সন্ধ্যাকালে॥
শুনিয়া প্রভুর কথা প্রীতে বিধি কৈল যথা
নানা উপহার গন্ধবাসে।
সভে হরি হরি বোলে খোল-মঙ্গল করে
পরমেশ্বর দাস রসে ভাষে॥ ২৩॥

পাঠান্তর

১। এটি প-র-সা পুথির ২৩ সংখ্যক পদ।
২। "আসি" স্থলে "বসি" গ পুথি।
৩। "বসিলেন" স্থলে "বলিলেন" গ পুথি।
৪। "আনিয়া" প-র-সা।
৫। "যেবা বায়" ক স্থলে "যে বায়" খ, "যে বাজায়" গ, ঘ, চ ও প-র-সা।
৬। "অগুরু" স্থলে "গন্ধ" খ পুথি।
৭। "মালা" ক পুথি।

টীকা

১৭—২০। "আরোপণ কর" ইত্যাদি। কলা অর্থাৎ কদলী-তরু আরোপণ কর; তাহাতে পুষ্প-মাল্য বন্ধন করিয়া সানন্দে কীর্ত্তন-মহোৎসবের জন্য মণ্ডলাকার স্থান (প্রস্তুত কর); তৎপরে সন্ধ্যাকালে মাল্য, চন্দন, সুপারি, ঘৃত, মধু ও দধি প্রভৃতি মাঙ্গলিক দ্রব্য দ্বারা খোল-মঙ্গল অর্থাৎ কীর্ত্তনের মঙ্গলাচরণস্বরূপ কীর্ত্তনের প্রধান যন্ত্র খোলের অভ্যর্থনা (অনুষ্ঠিত কর)।

মঙ্গল।[1]

নানা দ্রব্য আয়োজন করি করে নিমন্ত্রণ[2]
কৃপা করি কর আগমন।
তোমরা বৈষ্ণবগণ মোর এই নিবেদন
দৃষ্টি[3] করি কর সমাপন॥
করি এত নিবেদন আনিল মহান্তগণ
কীর্ত্তনের করে অধিবাস।
অনেক ভাগ্যের বলে বৈষ্ণব আসিয়া মিলে
কালি হবে মহোৎসব বিলাস॥
শ্রীকৃষ্ণের লীলা-গন[4] করিবেন আস্বাদন
পূরিবে সভার অভিলাষ।
শ্রীকৃষ্ণ-চৈতন্যচন্দ্র সকল ভকত-বৃন্দ-
গুণ গায় বৃন্দাবনদাস॥ ২৪॥

পাঠান্তর

১। এটি প-র-সা পুথির ২৪ সংখ্যক পদ।
২। "নানা দ্রব্য আয়োজন করি করে নিমন্ত্রণ" স্থলে "নানা দ্রব্য আয়োজনে করে সভে নিমন্ত্রণে" প-র-সা পুথি।

৩। "দৃষ্টি" ক, গ পুথি।

৪। "গান" ক, গ, পুথি। বিশুদ্ধ পাঠ "গুণ" হইবে কি ?

টীকা

১—৪। "নানা দ্রব্য" ইত্যাদি। (অদ্বৈত আচার্য্য) নানা দ্রব্যের আয়োজন করিয়া ( এই মর্ম্মে ) বৈষ্ণব-বর্গকে ) নিমন্ত্রণ করিলেন,—"হে বৈষ্ণবগণ! আপনারা কৃপা করিয়া আগমন করুন; আর আমার এই নিবেদন যে, আপনারা (আমার অনুষ্ঠিত মহোৎসব) দৃষ্টি করিয়া (উহার) সম্পাদন করুন।"

বরাড়ী।১

আগে রম্ভা আরোপণ পূর্ণ-ঘট-স্থাপন
আম্র-পল্লব সারি সারি।
দ্বিজে বেদ-ধ্বনি করে নারীগণ২ জ-জকারে৩
আর সভে বলে হরি হরি ॥৪
দধি ঘৃত মঙ্গল করি সভে উতরোল
করয়ে আনন্দ পরকাশ।
আনিয়া বৈষ্ণবগণ দিয়া মালা চন্দন
কীর্ত্তন মঙ্গল অধিবাস ॥
সভার আনন্দ মন বৈষ্ণবের আগমন
কালি হবে চৈতন্য-কীর্ত্তন।
শ্রীকৃষ্ণ চৈতন্য নাম শ্রীনিত্যানন্দ রাম৫
গুণ গায় দাস বৃন্দাবন ॥ ২৫ ॥

পাঠান্তর

১। এটি প-র-সা পুথির ২৫ সংখ্যক পদ।

২। "নারীগণ" স্থলে "নাগরীগণ" প-র-সা।

৩। "জজকারে" খ, চ স্থলে "জয় কারে" ক, গ পুথি। "জয় জোকারে" প-র-সা।

৪। "আগে রম্ভা" ইত্যাদি চারি ছত্র খ পুথিতে নাই।

৫। "রাম" স্থলে "ধাম" ক পুথি।

টীকা

১—৪। "আগে রম্ভা" ইত্যাদি। আগে কদলী-বৃক্ষ রোপণ, জলপূর্ণ ঘট-স্থাপন ও সারি সারি আম্র-পল্লব সজ্জিত করা হইল; ব্রাহ্মণগণ বেদ-মন্ত্র উচ্চারণ করিতে লাগিলেন; পুর-মহিলাগণ জজকার অর্থাৎ উলুধ্বনি দ্বারা মঙ্গল বিধান করিতে লাগিলেন এবং সমাগত জন-মণ্ডলী ঘন ঘন হরি হরি ধ্বনি করিতে লাগিলেন।

---

কামোদ।১

জয় জয় নবদ্বীপ মাঝ।
গৌরাঙ্গ-আদেশ পাঞা ঠাকুর অদ্বৈত যাঞা
করে খোল-মঙ্গলের সাজ ॥ধ্রু॥
আনিয়া বৈষ্ণব সব হরিবোল কলরব
মহোৎসবের করে অধিবাস।
আপনি নিতাই ধন দেই২ মালাচন্দন
করে প্রিয় বৈষ্ণব সম্ভাষ ॥
গোবিন্দ মৃদঙ্গ লৈয়া বায়ে৩ তাতা থৈয়া থৈয়া
করতালে অদ্বৈত চপল।
হরিদাস করে গান শ্রীবাস ধরয়ে তান
নাচে গোরা কীর্ত্তন-মঙ্গল ॥
চৌদিকে বৈষ্ণবগণ হরি বোলে ঘনে-ঘন
কালি হবে কীর্ত্তন মহোৎসব।
আজি খোল-মঙ্গলি রাখিয়ে আনন্দ করি
বংশী বলে দেহ জয় রব ॥২৬॥

পাঠান্তর

১। এটি প-র-সা পুথির ২৬ সংখ্যক পদ।

২। "দেই" স্থলে "দিয়া" গ পুথি।

৩। "বায়ে" স্থলে ক—চ পুথি ও প-র-সা পুথিতে "বাজে" পাঠ আছে; "বাজায়" অর্থে "বাজে" শব্দের প্রয়োগ আর কোথাও দেখা যায় না;

আমাদিগের নিশ্চিত বিশ্বাস যে, এ স্থলে "বায়ে"ই বিশুদ্ধ পাঠ ছিল; লিপিকরের প্রমাদবশতঃ 'বায়ে' 'বাযে' লিখিত হওয়ায়, পরে উহা শুদ্ধ করিতে যাইয়া কোন লিপিকর 'বাজে' লিখায় এই পাঠ-বিভ্রাটের সৃষ্টি হইয়াছে। সংস্কৃত 'বাদ' ধাতুর পদ "বাদয়তি" হইতে প্রাকৃত 'বাঅঅই' ও তাহা হইতে 'বাঅই', 'বায়ই', 'বায়ে', 'বায়' ইত্যাদি অপভ্রংশ পদ সিদ্ধ হয়। 'বাজায়' অর্থে 'বায়' শব্দের প্রয়োগ ইহার পূর্ব্ববর্ত্তী ২৩ সংখ্যক পদেই দৃষ্ট হয়; যথা,—

"শুন ঠাকুরাণি সীতা বৈষ্ণব আনিয়ে এথা
আমন্ত্রণ করিয়া যতনে।
যেবা গায় যেবা বায় আমন্ত্রণ করি তায়
পৃথক্ পৃথক্ জনে জনে॥"

## অত্র স্বমানসং বোধয়তি।

ভূপালী।[১]

শ্রীপদ-কমল-সুধা-রস-পানে।
শ্রীবিগ্রহ-গুণ-গণ করি[২] গানে॥
শ্রীমুখ-বচন-শ্রবণ-অনুষঙ্গী।[৩]
অনুভবি কত ভেল প্রেম-তরঙ্গী[৪]॥
রে মন কাহে করসি অনুতাপে।[৫]
পহুঁক প্রতাপমন্ত্র করু যাপে॥ধ্রু॥
যো কিছু বিচারি মনোরথে চড়বি।[৬]
পহুঁক চরণযুগ সারথি করবি॥[৭]
রথ-বাহন করু প্রাণ-তুরঙ্গ।
আশা-পাশ জোরি নহ[৮] ভঙ্গ॥
লীলা-জলধি তীরে চলু ধাই।
প্রেম-তরঙ্গে অঙ্গ অবগাই॥
রঙ্গ-তরঙ্গী সঙ্গী হরিদাসে।
রতি-মণি দেই পুরব অভিলাষে॥[৯]
সো রস-জলধি মাঝে মণি-গেহ।
তহিঁ রহু গোরি সুশ্যামর-দেহ॥
সারথি লেই মিলায়ব তায়।
গোবিন্দদাস গৌর-গুণ গায়॥২৭॥

ইত্যাদি মঙ্গলাচরণং প্রথমঃ পল্লবঃ।

### পাঠান্তর

১। এটি প-র-সা পুথির ২৭ সংখ্যক পদ এবং প-র পুথির ১ম তরঙ্গের ১৪ সংখ্যক পদ।

২। 'করি' স্থলে 'করু' খ পুথি।

৩। "শ্রবণ-অনুষঙ্গী" খ স্থলে "শ্রবণ-সুখ-সঙ্গী" ঘ, চ, প-র, "শ্রবণ-সুখসঙ্গে" প-র-সা; "সুধা-রস-সঙ্গী" ক।

৪। "প্রেম-তরঙ্গী" স্থলে "প্রেম-তরঙ্গে" প-র-সা পুথি।

৫। প-র পুথিতে "পহুঁক প্রতাপ-মন্ত্র করু যাপে॥ ধ্রু॥" পংক্তি নাই; "রে মন" ইত্যাদি পংক্তির পরেই "ধ্রু" চিহ্ন আছে।

৬। 'চড়লি' খ, ঘ, প-র।

৭। 'করলি' খ, ঘ, প-র।

৮। 'নহ' স্থলে 'অটুটহ' প-র-সা; 'লই' প-র পুথি।

৯। "রঙ্গ-তরঙ্গী" ইত্যাদি পংক্তি-দ্বয়ের স্থলে প-র পুথির পাঠ, যথা;—

"রঙ্গ-তরঙ্গ সঙ্গ হরিদাস।
রতিমণি দেই পুরব অভিলাষ॥"

প-র-সা পুথিতে "রঙ্গ-তরঙ্গ সঙ্গ" স্থলে "রঙ্গ তরঙ্গে সঙ্গে" পাঠ আছে।

### টীকা

১—৪। "শ্রীপদ-কমল" ইত্যাদি। শ্রীরাধাকৃষ্ণের পদ-কমলের সুধা-রস পান দ্বারা, শ্রীমূর্ত্তির গুণ-সমূহ গান করিয়া, শ্রীমুখের বচনে কর্ণের অনুসঙ্গ-যুক্ত অর্থাৎ নিবিষ্ট-কর্ণ হইয়া ও (সেই সেই বিষয়গুলি)

অনুভব করিয়া কত (ভাগ্যবান্ ব্যক্তি) প্রেম-তরঙ্গাকুল-চিত্ত হইয়াছেন।

৫—৬। "রে মন" ইত্যাদি। ওরে মন! (তবে) কি জন্য অনুতাপ করিতেছ? নাথের মহিমারূপ মন্ত্র 'যাপ' কর অর্থাৎ তাঁহার মহিমা হৃদয়ে ধ্যান কর।

৭—১৮। "যো কিছু" ইত্যাদি। অতঃপর পদ-কর্ত্তা রূপকচ্ছলে স্বীয় চিত্তের প্রতি সাধনার চরম গন্তব্য স্থলে উপনীত হওয়ায় সদুপায় উপদেশ করিতেছেন,—যাহা কিছু (বিচার্য্য) বিচার করিয়া মনোরূপ রথে আরোহণ করিবে; প্রভুর চরণ-যুগলকে সারথি করিবে অর্থাৎ নিজের কোন স্বাধীন ইচ্ছা না রাখিয়া সকল বিষয়েই প্রভুর উপর নির্ভর রাখিবে; তুরঙ্গের ন্যায় বেগ-শালী সংকল্পাত্মক প্রাণকে সেই রথের বাহন করিবে; আশা-রূপ রজ্জুকে (এরূপ ভাবে) সংযোজন করিবে, (যেন উহা) ভগ্ন হয় না; অর্থাৎ তোমার এই সাধন-পথে বেগে অগ্রসর হওয়ার কালে কখনও নৈরাশ্যের অবলম্বন করিবে না; (শ্রীরাধাকৃষ্ণের) লীলারূপ অনন্ত সাগরের তীরে ধাইয়া চলিবে এবং (উহার) প্রেমরূপ তরঙ্গে যাইয়া অবগাহন করিবে। রঙ্গ অর্থাৎ রস-লীলার তরঙ্গবিশিষ্ট ভক্তাগ্রগণ্য হরিদাস ঠাকুর তোমার সঙ্গী হইবেন এবং রতি অর্থাৎ অনুরাগ রূপ অমূল্য রত্ন তোমাকে দান করিয়া তোমার অভিলাষ পূর্ণ করিবেন। সেই রস-সিন্ধুর মধ্যে মণি-গৃহ আছে, তাহাতে শ্রীরাধা ও শ্রীকৃষ্ণ অবস্থান করেন, প্রভুর কৃপারূপ সারথির প্রসাদে তুমি তথায় উপনীত হইবে। (শ্রীগৌরাঙ্গের কৃপায় এই প্রেম-সাধনা সহজ-সাধ্য হইয়াছে বলিয়া) পদ-কর্ত্তা গোবিন্দদাস শ্রীগৌরাঙ্গের গুণ কীর্ত্তন করিতেছেন।

---

# অথ শ্রীরাধায়াঃ পূর্ব্বরাগঃ।

## তদুচিত শ্রীগৌরচন্দ্র।

## নাগরী উক্তি।

কামোদ।১

নিরমল গোরা তনু কষিল[২] কাঞ্চন জনু
হেরইতে ভৈ গেলুঁ[৩] ভোর।
ভাঙ-ভুজঙ্গমে দংশল মঝু মন
অন্তর কাঁপয়ে গোর॥
সজনি[৪] যব হাম পেখলুঁ গোরা।
আকুল দীগ বিদিগ নাহি পাইয়ে[৫]
মদনলালসে[৬] মন ভোরা॥ ধ্রু॥
অরুণিত-নয়নে[৭] তেরছ অবলোকনে
বরিখে কুসুম-শর সাধে।[৮]
জিবইতে জীবনে থেহ নাহি পায়লুঁ[৯]
ডুবলুঁ গঙ্গ অগাধে॥[১০]
মন্ত্র মহৌষধি তুহুঁ জানসি যদি
মঝু লাগি করবি[১১] উপায়।
বাসুদেব ঘোষ কহে শুন শুন এ সখি[১২]
গোরা লাগি প্রাণ মোর যায়[১৩]॥১॥২৮॥

পাঠান্তর

১। এটি প-র-সা পুথির ২৫৮ সংখ্যক পদ।

২। "কষিল" স্থলে "কষিত" ক পুথি।

৩। "ভৈ গেলুঁ" স্থলে "পড়ি গেলুঁ" ক—চ পুথি।

৪। প-র-সা পুথিতে "সজনি" শব্দ নাই।

৫। "পাইয়ে" স্থলে "পায়লুঁ" প-র-সা।

৬। "মদনমদারসে" প-র-সা পুথি।

৭। "অরুণ নয়ানে" প-র-সা পুথি।

৮। "বরিখে কুসুম-শর সাধে" স্থলে "বড়ই বিষম শর সান্ধি।" প-র-সা পুথি।

৯। "থেহ নাহি পায়লুঁ" স্থলে "ধৈরজ না বান্ধব" প-র-সা-পুথি।

১০। "গঙ্গ অগাধে" ঘ, চ, স্থলে "গঙ্গা অগাধি" প-র সা পুথি; "গঙ্গা অগাধে" ক, খ, গ পুথি।

১১। "মঝু লাগি করবি" স্থলে "সো তুহুঁ করহ" প-র-সা পুথি।

১২। "এ সখি" স্থলে "সুন্দরি" খ ও প-র-সা পুথি।

১৩। "গোরা ... ... যায়" স্থলে "গোরা বিনু মোর তনু যায়" প-র-সা।

টীকা

৮—১১। "অরুণিত-নয়নে" ইত্যাদি। (গোরার) প্রেমাশ্রু-পাত হেতু আরক্তিম নয়নে বঙ্কিম চাহনিতে (কন্দর্প) কৌতুকে পুষ্প-শর বর্ষণ করিতেছে; অর্থাৎ গৌরাঙ্গের অরুণ-নয়নের বঙ্কিম চাহনিতেই কন্দর্পের পুষ্প-শর-বর্ষণের কার্য্য সম্পন্ন হইতেছে; (তাই আমি) প্রাণে বাঁচিতে স্থৈর্য্য পাইলাম না; অগাধ গঙ্গার জলে ডুবিলাম।

—

## পরস্পর সখ্যুক্তি।

ধানশী।১

ঘরের বাহিরে দণ্ডে শত বার
তিলে তিলে আইসে যায়।
মন উচাটন নিশ্বাস সঘন
কদম্ব-কাননে চায়॥
রাই এমন কেনে২ বা হৈল।
গুরু দুরুজন ভয় নাহি মন
কোথা বা কি দেব পাইল॥ ধ্রু॥
সদাই চঞ্চল বসন-অঞ্চল
সম্বরণ নাহি করে।
বসি থাকি থাকি উঠয়ে চমকি
ভূষণ খসাঞা পরে॥
বয়সে কিশোরী রাজার কুমারী
তাহে কুলবধূ বালা।
কিবা অভিলাষে বাঢ়য়ে লালসে
না বুঝি তাহার ছলা॥
তাহার চরিতে হেন বুঝি চিতে
হাত বাঢ়াইল৩ চাঁদে।
চণ্ডীদাস কয় করি অনুনয়
ঠেকেছে কালিয়া ফান্দে৪॥ ॥২৯॥

পাঠান্তর।

১। এটি প-র পুথির ৩য় তরঙ্গের ৫৮ সংখ্যক পদ।

২। 'কেনে' স্থলে 'কেমন' খ, গ পুথি।

৩। 'বাঢ়াইল' স্থলে 'বাঢ়ায়াছে' খ।

৪। প-র পুথিতে সম্পূর্ণ পদটি শ্রীরাধার প্রতি সখীর উক্তি; সুতরাং তদনুসারে নিম্নলিখিত পাঠ ভেদ দৃষ্ট হয়; যথা,—

বড়ারি।

ঘরের বাহির দণ্ডে শত বার
তিলে তিলে আসি যাও।
মন উচাটন নিশ্বাস সঘন
কদম্বকাননে চাও॥
কেনে বা এমন হৈলে।
গুরু দুরুজনে ভয় না করিলে
কোথা বা কি দেবে পাইলে॥ধ্রু॥
বয়সে কিশোরী রাজার ঝিয়ারী
তাহে কুলবধূ বালা।
কিবা অভিলাষে বাঢ়াল্যে লালসে
না বুঝি তোমার ছলা॥
তোমার চরিত অতি বিপরীত
হাত বাঢ়াইলে চান্দে।
চণ্ডীদাস কয় করি অনুনয়
ঠেকিলা কালিয়া-ফান্দে॥

সখীগণ পরস্পর তর্ক-বিতর্ক দ্বারা শ্রীরাধার নবানুরাগের যে গূঢ় মর্ম্ম উদ্‌ঘাটিত করিতে পারিয়াছে, তাহা শ্রীরাধার নিকট এই ভাবে ব্যক্ত করায় অবৈদগ্ধ্য প্রকাশ পায়; সুতরাং প-র পুথির পাঠ-বিন্যাস সমীচীন বোধ হয় না।

টীকা

১—৪। "ঘরের বাহিরে" ইত্যাদি। (শ্রীরাধা) শ্রীকৃষ্ণের দর্শনের অভিলাষে পুনঃ পুনঃ ঘরের বাহিরে যাইতেছেন, কিন্তু লজ্জা ও আশঙ্কায় তখনি আবার ফিরিয়া আসিতেছেন; মন চঞ্চল হইয়াছে; প্রিয়তমের অদর্শন-জনিত খেদে তিনি ঘন ঘন নিশ্বাস ত্যাগ করিতেছেন এবং যে কদম্ব-কাননে প্রথমে শ্রীকৃষ্ণের দর্শন-সুখ ঘটিয়াছিল—সেই কদম্ব-কাননের দিকে দৃষ্টি করিতেছেন।

১০—১১। "বসি থাকি থাকি" ইত্যাদি। (শ্রীরাধা) বসিয়া থাকা অবস্থায়, এই বুঝি শ্রীকৃষ্ণ বাহিরের পথ দিয়া যাইতেছেন—মনে করিয়া পুনঃ পুনঃ চমকিয়া উঠেন এবং প্রিয়তমের দৃষ্টি-পথে পতিত হইতে যাইতেছেন ভাবিয়া অলঙ্কার পরিধান করেন, কিন্তু পরক্ষণেই প্রিয়তমের সহিত সে সময়ে সাক্ষাৎ হওয়ার কোন সম্ভাবনা নাই ভাবিয়া খেদবশতঃ অঙ্গের অলঙ্কার উন্মোচিত করেন। অসজ্জিত অবস্থায় প্রিয়তমের সম্মুখে যাওয়ায় অনিচ্ছা নায়িকাদিগের স্বভাবসিদ্ধ; সেই জন্যই সাহিত্য-দর্পণকার লিখিয়াছেন,—

"চিরায় সবিধে স্থানং প্রিয়স্য বহুমন্যতে।
বিলোচনপথং চাস্য ন গচ্ছত্যনলঙ্কৃতা॥"

সাহিত্য-দর্পণ—৩য় পরিচ্ছেদ।

সিন্দুড়া।[১]

রাধার কি হৈল অন্তরে বেথা।
বসিয়া বিরলে থাকয়ে একলে[২]
না শুনে কাহারো[৩] কথা॥
সদাই[৪] ধেয়ানে চাহে মেঘ পানে
না চলে নয়ান-তারা[৫]।
বিরতি আহারে রাঙ্গা বাস পরে
যেমত যোগিনী পারা[৬]॥
আউলাইয়া[৭] বেণী ফুলয়ে[৮] গাথনী
দেখয়ে খসাঞা[৯] চুলি।
হসিত-বদনে[১০] চাহে মেঘ পানে
কি কহে দু হাত[১১] তুলি॥
এক দিঠ[১২] করি ময়ূর-ময়ূরী-
কণ্ঠ করে নিরখনে।
চণ্ডীদাস কয় নব পরিচয়
কালিয়া বন্ধুর সনে॥৩॥৩০॥

পাঠান্তর

১। এটি প-র-সা পুথির ১১৯ সংখ্যক ও প-র পুথির ৩য় তরঙ্গের ৫১ সংখ্যক পদ। "সিন্দুড়া" স্থলে "ধানশ্রী" প-র।

২। 'একলে' স্থলে 'যখন' প-র-সা।

৩। 'কাহারু' ঘ, 'কাহার' ক, খ, গ, চ, প-র-সা।

৪। 'সঘনে' প-র-সা ও প-র পুথি।

৫। "নয়নের তারা" ক, "নয়ানের তারা" খ, ঘ, "নয়ন তারা" গ, প-র-সা।

৬। 'জেন যোগিনীর পারা' প-র-সা ও প-র পুথি।

৭। 'এলাইয়া' ক, গ, 'আবাইয়া' খ, 'এল্যাইয়া' ঘ, 'আউলাইয়া' চ ও প-র-সা, 'আলুয়া সে' প-র।

৮। 'ফুলয়ে' ক, খ, স্থলে 'ফুল যে' গ, ঘ, চ, 'ফুলের' প-র-সা; "ফুলে যে" প-র পুথি।

৯। 'খসাঞা' স্থলে 'আপনি' প-র-সা, "আপন" প-র পুথি।

১০। "বয়ানে" খ পুথি।

১১। "কহে দু হাত" স্থলে "মাগে দু হাত" প-র-সা ; "কহে দু বাহু" প-র পুথি।

১২। "দিঠী" প-র-সা ; 'দিঠি' প-র।

টীকা

১—৩। "রাধার কি হৈল" ইত্যাদি। পূর্ব্বরাগের পরিপক্ক অবস্থায় নায়িকাদিগের 'লালসা', 'উদ্বেগ' প্রভৃতি যে অবস্থাগুলি হইয়া থাকে, যদিও রস-শাস্ত্রকারগণ "দশ দশা" নামে উহাদিগের পৃথক্ পৃথক্ লক্ষণ করিয়াছেন, কিন্তু তদ্দ্বারা উহারা যে সর্ব্বত্রই বর্ণিতক্রমে ও অবিমিশ্রভাবে প্রকাশিত হইয়া থাকে, এইরূপ সিদ্ধান্ত করা যায় না ; অনেক স্থলেই উহাদিগের একাধিক ভাবের যুগপৎ বিকাশ ও বর্ণিত ক্রমের বিপর্য্যয় দৃষ্ট হইয়া থাকে ; চণ্ডীদাসের এই পদটিতে ৩৯ হইতে ৪২ সংখ্যক পদের বর্ণিত 'লালসা', 'উদ্বেগ', 'জড়িমা', 'বৈয়গ্র্য' ও 'উন্মাদ' প্রভৃতি ভাবগুলির যে অপূর্ব্ব সঙ্করতা বর্ণিত হইয়াছে, তাহা সাধারণ নায়িকার পক্ষে অস্বাভাবিক বলিয়া বোধ হইলেও, যে নায়িকা প্রিয়তমের প্রথম দর্শনেই নিজের সর্ব্বস্ব তাঁহাকে সমর্পণ করিয়া ফেলিয়াছেন, তাঁহার পক্ষে কিছুই অস্বাভাবিক নহে।

---

আড়ানা সুহিনি।

কহ কহ সুবদনি রাধে।
কিবা[১] তোর হইল বিয়াধে ॥
কেন তোরে আন-মন দেখি।
কাহে নখে ক্ষিতি-তলে লেখি ॥
হেম-কান্তি ঝামর হইল।
রাঙ্গা বাস খসিয়া পড়িল ॥
আঁখিযুগ অরুণ হইল।
মুখ-পদ্ম শুখাইয়া গেল ॥
কি লাগিয়া এমন হইলা।
না কহিলে ফাটি যায় হিয়া ॥
এত শুনি কহে ধনি রাই।
এ যদুনন্দন মুখ চাই ॥ ৪ ॥ ৩১ ॥

পাঠান্তর

১। 'কিবা' স্থলে 'কি' ক, চ পুথি।

টীকা

৩—৪। 'কেন তোরে' ইত্যাদি। তোমাকে কি জন্য অন্যমনস্ক দেখিতেছি ; (তুমি) কি জন্য নখদ্বারা ভূমিতে লিখিতেছ অর্থাৎ আঁচড় কাটিতেছ। অনিচ্ছাপূর্ব্বক ভূমিতে নখদ্বারা আঁচড় কাটা অন্যমনস্কতার লক্ষণ। তুলনা করুন ;—

"লিখন্নাস্তে ভূমিং বহিরবনতঃ প্রাণদয়িতঃ"

—অমরু-শতক।

---

সিন্ধুড়া।

কদম্বের বনে থাকে কোন জনে
কেমন শবদ আসি।
এ কি আচম্বিতে শ্রবণের পথে
মরমে রহল পশি ॥
সান্ধাঞা মরমে ঘুচাঞা ধরমে
করিলে পাগলী পারা।
চিত থির[১] নহে সোয়াস্থ্য না রহে
নয়ানে বহয়ে ধারা ॥
কি জানি কেমন সেই কোন জন
এমন শবদ করে।
না দেখি তাহারে হৃদয় বিদরে
রহিতে না পারি ঘরে ॥
পরাণ না ধরে ধক-ধক করে
রহে দরশন আশে।
যবহুঁ দেখিবে পরাণ পাইবে
কহয়ে উদ্ধব দাসে ॥ ৫ ॥ ৩২ ॥

পাঠান্তর

১। 'থির' স্থলে 'স্থির' ক পুথি।

টীকা

১—৪। "কদম্বের বনে" ইত্যাদি। এই পদটি যে শ্রীকৃষ্ণের সাক্ষাৎ দর্শনের পূর্ব্বে তাঁহার বংশীধ্বনি-শ্রবণে বিমোহিতচিত্তা শ্রীরাধার উক্তি, তাহাতে সন্দেহ নাই; কিন্তু চণ্ডীদাসের ২৯ ও ৩০ সংখ্যক পদ দুটি সাক্ষাৎ দর্শনের পরবর্ত্তী মনে না করিলে উহাদিগের অর্থের উত্তমরূপ সঙ্গতি হয় না; সুতরাং উক্ত পদ-দ্বয় পরে সন্নিবেশিত হইলেই ভাল হইত। সঙ্কলয়িতা বৈষ্ণব দাসকে বহু পদ-কর্ত্তার নানা ভাবের বিচ্ছিন্ন পদাবলী পালার আকারে সন্নিবেশিত করিতে হইয়াছে; সুতরাং ভাবের সূক্ষ্ম ক্রম-বিকাশ প্রদর্শন করা তাঁহার পক্ষে সর্ব্বদা সম্ভবপর হয় নাই।

ধানশী।

পহিলে শুনিলুঁ অপরূপ ধ্বনি
কদম্বকানন হৈতে।
তার পর দিনে ভাটের বর্ণনে
শুনি চমকিত চিতে॥
আর এক দিন মোর প্রাণ-সখি
কহিলে যাহার নাম।
গুণি-গণ-গানে শুনিলুঁ শ্রবণে
তাহার এ গুণ-গাম[১]॥
সহজে অবলা তাহে কুলবালা
গুরু-জন-জ্বালা ঘরে।
সে হেন নাগরে আরতি বাঢ়য়ে
কেমনে পরাণ ধরে॥
ভাবিয়া চিন্তিয়া মনে দঢ়াইলুঁ
পরাণ রবার[২] নয়।
করহ[৩] উপায় কৈছে মিলয়
এ দাস[৪] উদ্ধবে কয়॥ ৬॥ ৩৩॥

পাঠান্তর

১। 'গুণ-গাম' স্থলে 'গুণ-গ্রাম' ক, গ, চ পুথি।

২। 'রহিবার' ক, খ, গ ও চ পুথি।

৩। 'করহ' স্থলে 'কহত' ক।

৪। 'এ দাস' স্থলে 'দাস' ক, গ ও চ পুথি।

টীকা

৯—১২ "সহজে অবলা" ইত্যাদি। আমি একে অবলা অর্থাৎ সুকুমারী, তাহাতে আবার কুলবতী, (তাহাতে আবার) গৃহে গুরুজন অর্থাৎ পতি, শাশুড়ী ও ননদী প্রভৃতির যন্ত্রণা; সেই কৃষ্ণের মত (সর্ব্ব-গুণ-সম্পন্ন) নাগরের প্রতি (আমার) অনুরাগ বৃদ্ধি পাইতেছে,—প্রাণ কিরূপে ধরিবে? অর্থাৎ দেহে আমার প্রাণ কিরূপে অবস্থান করিবে?

তত্র সাক্ষাদ্দর্শনোক্তিঃ সখী প্রতি।

যথা।১

কি রূপ দেখিলুঁ মধুর মুরতি
পিরিতি-রসের সার।
হেন লয় মনে এ তিন ভুবনে
তুলনা নাহিক যার[২]॥
বড় বিনোদিয়া চূড়ার টালনি
কপালে চন্দন চান্দ।
জিনি বিধুবর বদন সুন্দর
ভুবন-মোহন ফান্দ॥
নব জলধর রসে[৩] ঢরঢর
বরণ চিকণ কালা।
অঙ্গের ভূষণ[৪] রজত[৫] কাঞ্চন
মণি মুকুতার মালা॥

জোড় ভুরু যেন[৬] কামের কামান
কে না কৈল নিরমাণ[৭]।
তরল নয়নে তেরছ চাহনি
বিষম কুসুম-বাণ ॥
সুন্দর অধরে মধুর মুরলী
হাসিয়া কথাটি কয়।
দ্বিজ ভীমে কহে ও রূপ নাগর
দেখিলে পরাণ রয়[৮] ॥ ৭ ॥ ৩৪ ॥

পাঠান্তর

১। এটি প-র পুথির ৩য় তরঙ্গের ২৪ সংখ্যক পদ। 'যথা' স্থলে "শ্রীগান্ধার" প-র।

২। 'যার' স্থলে 'আর' প-র।

৩। 'রসে' স্থলে 'অঙ্গ' প-র।

৪। "অঙ্গের ভূষণ" স্থলে "অঙ্গে অভরণ" প-র।

৫। 'রজত' স্থলে 'রতন' প-র।

৬। 'যেন' স্থলে 'যুগ' প-র।

৭। 'কেনা কৈল' ইত্যাদি পংক্তিটি প-র পুথিতে লেখকের ভ্রমে পরিত্যক্ত হইয়াছে।

৮। "সুন্দর অধরে" ইত্যাদি দ্বিজ ভীমের ভণিতার কলিটির পরিবর্ত্তে প-র পুথিতে নিম্নলিখিত তিনটি কলি দৃষ্ট হয়; যথা,—

"কি কাল কাজর কালিন্দীর জল
কাল উতপল-দাম।
নীল নব ঘন নহে নিরুপম
বরণ চিকণ শ্যাম ॥
কত পরকারে দেখিলুঁ তাহারে
লখিতে নারিলুঁ কি।
মোর বোলে যদি নহে পরতিত
চল দেখাইয়া দি ॥
মণি-অভরণ রতন-নূপুর
পিন্ধন পিয়ল বাস।
রাতা উতপল চরণযুগল
নিছনি গোবিন্দদাস ॥"

পদকল্পতরুর কোন পুথিতেই উদ্ধৃত কলিগুলি নাই। উহার বিশাল সংগ্রহে যে, দ্বিজ ভীমের রচিত এই একটি মাত্র পদ সংগৃহীত হইয়াছে, ইহা সন্দেহের বিষয় বটে। দ্বিজ ভীমের রচিত অন্যান্য পদ না পাওয়া পর্য্যন্ত রচনাগত তুলনা অসম্ভব। সুপ্রসিদ্ধ গোবিন্দ কবিরাজের পদের ভাষা ও ভাবের সহিত ইহার বিশেষ কোন সাদৃশ্য নাই; গোবিন্দানন্দ চক্রবর্ত্তী ঠাকুরও "গোবিন্দ দাস" ভণিতা দিয়া পদ রচনা করিয়াছেন। ইহা দ্বিজ ভীমের রচিত না হইলে প-র পুথির প্রমাণ অনুসারে উক্ত চক্রবর্ত্তী ঠাকুর কিংবা অন্য কোন গোবিন্দ দাসের রচিত হওয়াই অধিক সম্ভবপর বোধ হয়।

## চিত্র-পটে দর্শন।

কামোদ।

কালিয়ার রূপ মরমে লাগিয়া
সোয়াস্থ্য না হয় মনে।
বিরলে বসিয়া সখীরে কহই
দেখাইলে রহে প্রাণে ॥
এ বোল শুনিয়া বিশাখা ধাইয়া
শ্যাম কলেবর দেখি।
রাইয়ের গোচরে দেখাবার তরে
পটের উপরে লেখি ॥
আনি চিত্রপট রাইয়ের নিকট
সমুখে রাখিলা সখী।
সে রূপ দেখিয়া মুরছিত হৈয়া
পড়িলা কমল-মুখী ॥

মন্দাকিনী পারা কত শত[১] ধারা
ও দুটি নয়ানে বহে।
করহ চেতন পাবে দরশন
দাস উদ্ধবে কহে ॥৮॥৩৫ ॥

পাঠান্তর

১। 'কত শত' স্থলে 'শত শত' ক পুথি।

টীকা

১—৪। "কালিমার রূপ" ইত্যাদি। একবার মাত্র শ্রীকৃষ্ণকে দর্শন করিয়াই শ্রীরাধার পরিতৃপ্তি হয় নাই ; শ্রীকৃষ্ণের প্রতি তাঁহার অনুরাগের আতিশয্য হেতু সকৃৎ-দৃষ্ট শ্রীকৃষ্ণের মনোমোহন সৌন্দর্য্য তাঁহার মর্ম্মে লাগিয়া রহিয়াছে বলিয়া পুনর্ব্বার সেই রূপ-দর্শন ব্যতীত শ্রীরাধার মনের শান্তি হইতেছে না,—তাই তিনি নির্জ্জনে প্রিয়-সখী বিশাখাকে বলিতেছেন যে, ( পুনর্ব্বার শ্রীকৃষ্ণকে ) দেখাইলে তাঁহার প্রাণ রক্ষা পায়।

সুহিনী।

যে দেখেছি[১] যমুনার তটে।
সেই দেখি এই চিত্রপটে ॥
যার নাম কহিল[২] বিশাখা।
সেই এই পটে আছে লেখা ॥
যাহার মুরলী-ধ্বনি শুনি।
সেই বটে এ রসিকমণি ॥
ভাট-মুখে যার গুণ-গাথা[৩]।
দুতী-মুখে শুনি যার কথা ॥
এই মোর হরিয়াছে প্রাণ।
ইহা বিনে কেহ[৪] নহে আন ॥
এত কহি মুরছি পড়য়ে।
সখীগণ ধরিয়া তোলয়ে ॥
পুন কহে পাইয়া চেতনে।
কি দেখিলুঁ দেখাও সে জনে ॥
সখীগণ করয়ে আশ্বাস।
ভণে ঘনশ্যামর দাস ॥ ৯ ॥ ৩৬ ॥

পাঠান্তর

১। 'দেখ্যাছি' ঘ, চ পুথি।
২। 'কহিলে' চ পুথি।
৩। 'গাঁথা' ঘ, চ পুথি।
৪। 'কেহো' ঘ, চ পুথি।

টীকা

৭—১০। "ভাট-মুখে" ইত্যাদি। ভাটদিগের মুখে যাঁর গুণ-কাহিনী, দূতীর মুখে যাঁর (নানা) কথা শ্রবণ করিতেছি—এই ( সেই ব্যক্তি ) আমার চিত্ত হরণ করিয়াছে,—এ ভিন্ন আমার চিত্তহারী জন অন্য কেহ নহে।

---

বালা ধানশী।

রাইক ঐছে দশা হেরি[১] এক সখি
তুরিতহি করল পয়ান।
নিরজনে নিজগণ[২] সঞে যাঁহা মাধব
যাই মিলল সোই ঠাম ॥
শুন মাধব অব[৩] হাম কি বোলব তোয়।
সো বৃষভানু- কুমারি বর সুন্দরি
অহনিশি তুয়া লাগি রোয় ॥ ধ্রু ॥
তুয়া অনুরূপ এক পট[৪] লেখিয়া
দেয়ল তাকর আগে।
সো রূপ হেরি মুরছি পড়ু ভূতলে
মানয়ে করম অভাগে ॥
অম্বরে[৫] নব-জল- ধর হেরি সো ধনি
কাতরে করু পরলাপ।
নীলাম্বর অব সহই না পারই
অরুণাম্বরে তনু ঝাঁপ ॥

ঐছে দশা হেরি সকল সখীগণ
রোয়ত যামিনি জাগি।
কহে যদুনন্দন শুন নন্দনন্দন
মীলহ সব জন ভাগি ॥ ১০ ॥৩৭॥

পাঠান্তর

১। 'হেরি' স্থলে 'দেখি' ক পুথি।
২। 'নিজ-গণ' স্থলে 'নিজ সখী' খ, ঘ পুথি।
৩। 'অব' স্থলে 'আর' ক, গ, চ পুথি।
৪। 'পটে' ক, গ পুথি।
৫। 'অম্বরে' স্থলে 'অম্বর' খ, ঘ, 'আকাশ' ক পুথি।

টীকা

১১। 'মানয়ে' ইত্যাদি। কর্ম্মের অর্থাৎ অদৃষ্টের দুর্ভাগ্য বলিয়া মনে করে।

১৯। 'মীলহ' ইত্যাদি। সকলের ভাগ্য মিলাও অর্থাৎ তুমি শ্রীরাধার কুঞ্জে উপনীত হইয়া তাঁহার সখীগণকে সৌভাগ্যযুক্ত কর।

---

অথ দশ দশা।

লালসোদ্বেগ-জাগর্য্যা তানবং জড়িমাত্র তু।
বৈয়গ্র্যং ব্যাধিরুন্মাদো মোহো মৃত্যুর্দ্দশা দশ ॥

---

## অথ লালসা।

তদুচিত শ্রীগৌরচন্দ্র।

কামোদ।

কুসুমিত কানন হেরি শচীনন্দন
ডারত কাঁহে ঘনশ্বাস।
খেনে করতলে অব- লম্বই[১] মুখশশী
খেনে খেনে রহত উদাস ॥
দেখ নব ভাবতরঙ্গ।
যো অভিলাসহি প্রকট নবদ্বীপে
তাকর নাহিক ভঙ্গ ॥ ধ্রু ॥
চঞ্চল-নয়নে চাহ চপলমতি
জিত-গতি মত্ত গজরাজ।
পুন পুন ঐছন হেরত ফুলবন
কছু নাহি বুঝিয়ে কাজ ॥
ঐছন ভাতি করি তারল ত্রিভুবন[২]
ভাসায়ল প্রেমামৃত দানে।
রাধামোহন বিন্দু না পাওল
আপন করম বিধানে ॥ ১১ ॥ ৩৮ ॥

পাঠান্তর

১। 'অবলম্বই' স্থলে 'অবলম্বন' ক পুথি।
২। 'ত্রিভুবন' স্থলে 'জগজন' খ পুথি।

টীকা

৮—৯। "চঞ্চল-নয়নে" ইত্যাদি। (গৌরাঙ্গ) চঞ্চল-নেত্রে চপলান্তঃকরণে চাহিতেছেন; (তাঁহার নিকট) মদমত্ত মাতঙ্গ পরাজিত-গমন হইয়াছে; অর্থাৎ তিনি কখনও চঞ্চল-চিত্তে চতুর্দ্দিকে সচল দৃষ্টি-পাত করিতেছেন, কখনও বা ধাবিত হইয়া গমন-বেগে মত্ত হস্তীকেও পরাজিত করিতেছেন।

## লালসোদ্বেগ।

শ্রীকৃষ্ণের প্রতি সখীর বচন।

√ বরাড়ী।[১]

শুনইতে চমকই[২] গৃহপতি-রাব।
তুয়া মঞ্জির[৩]-রবে উনমতি ধাব ॥
নাহ না চিহ্নই[৪] কাল কি গোর।
জলদ নেহারি নয়নে ঝরু লোর ॥
কাহাঁ তুহুঁ গোরি আরাধলি কান।
জানলুঁ রাই তোহে মন মান[৫] ॥ ধ্রু ॥
স্বামিক শয়ন-মন্দিরে নাহি উঠই।
একলি গহন কুঞ্জ মাহা[৬] লুঠই ॥

পতিকর[৭]-পরশে মানয়ে জঞ্জাল।
বিজনে আলিঙ্গই তরুণ তমাল ॥
মুরলি-নিসান শ্রবণ ভরি পিবই।
গুরুজন-বচন শুনই নাহি শুনই[৮] ॥
ঐছন যতহু মরম অভিলাষ।
কতহুঁ নিবেদিব গোবিন্দদাস ॥১২॥৩৯॥

পাঠান্তর

১। এটি প-র-সা পুথির ১৫৯ সংখ্যক ও প-র পুথির চতুর্থ তরঙ্গের ৩ সংখ্যক পদ।

২। 'চমকই' স্থলে 'চমকিত' প-র-সা।

৩। 'মঞ্জির' স্থলে 'নূপুর' প-র।

৪। 'চিহ্নই' স্থলে 'হেরই' প-র।

৫। 'জানলুঁ রাই' ইত্যাদি স্থলে 'পেখলুঁ রাই তোহে সো মতিমান।' প-র-সা।

৬। 'কুঞ্জ মাহা' স্থলে 'কুঞ্জে মহী' প-র-সা।

৭। 'পতিকর' স্থলে 'পতিক' প-র-সা।

৮। 'গুরুজন' ইত্যাদি পংক্তিটি প-র পুথিতে 'মুরলি-নিসান' ইত্যাদি পংক্তির পূর্ব্বে সন্নিবেশিত দেখা যায় এবং 'শুনই নাহি শুনই' স্থলে প-র পুথিতে 'বধির সম মানই' এবং প-র-সা পুথিতে 'বৈরি সম নিবই' পাঠ দেখা যায়।

টীকা

১—১৪। (শ্রীরাধার) পতি-গৃহের পতিমাত্র —সে তাহার প্রাণ-পতি নহে; তজ্জন্যই শ্রীরাধা তাহার শব্দ শুনিলে চমকিয়া উঠে, কিন্তু বাহিরের পথে তোমার নূপুরের শব্দ শুনিলেও উন্মত্তা অর্থাৎ কাণ্ডাকাণ্ড-জ্ঞানশূন্যা হইয়া (তোমাকে দেখিবার জন্য) ধাবিত হয়; নিজের পতি কৃষ্ণবর্ণ, কি গৌর-বর্ণ, তাহা জানে না—অর্থাৎ ভ্রমেও পতির দিকে দৃষ্টি করে না; কিন্তু তোমার অদর্শনে কৃষ্ণবর্ণ জলধর দর্শন করিয়াও তাহার নেত্রে অশ্রুবর্ষণ হইতে থাকে। হে কৃষ্ণ! তুমি কোথায় গৌরীকে (এক অর্থে পার্ব্বতীকে—অপর অর্থে গৌরাঙ্গী শ্রীরাধাকে) আরাধনা করিয়াছিলে? (সেই পুণ্যের ফলেই) জানিলাম, শ্রীরাধা তোমাকে মনে (তাহার প্রিয়তম বলিয়া) মানিতেছে; সে স্বামীর শয়ন-মন্দিরে উঠে না—অর্থাৎ শয়ন-মন্দিরের সিঁড়িতেও পদার্পণ করে না, কিন্তু তোমার দর্শন আকাঙ্ক্ষায় একাকিনী নির্ভয়ে গহন-কুঞ্জে যাইয়া (তোমার দর্শন না পাইয়া খেদে) ভূতলে লোটায়; পতির কর-স্পর্শে জঞ্জাল মনে করে; কিন্তু নির্জ্জন বনে যাইয়া তোমার সাদৃশ্য হেতু তরুণ তমাল-তরুকে গাঢ় আলিঙ্গন করে; তোমার বংশীর ধ্বনি কর্ণ ভরিয়া পান করে,—গুরুজনের বাক্য শুনিয়াও শুনে না; ঐ প্রকার তাহার অন্তরে যে সকল অভিলাষ জন্মিতেছে, পদকর্ত্তা গোবিন্দ দাস তাহা কত নিবেদন করিবে?

পদামৃতসমুদ্রের সংস্কৃত টীকায় রাধামোহন ঠাকুর 'পতিকর' শব্দের অর্থ—"পতিকরঃ প্রতি-কিরণং অর্থাৎ ছায়াং" লিখিয়াছেন; সংস্কৃত-সাহিত্যে 'প্রতিকিরণ' শব্দের কিংবা পদাবলী সাহিত্যে 'পতি-কর' শব্দের 'ছায়া' অর্থে প্রয়োগ দৃষ্ট হয় না; 'পতি-কর' শব্দের 'ছায়া' অর্থ ধরিলেও—কাহার ছায়া বুঝিতে হইবে, তাহা উহ্য ও সন্দিগ্ধ থাকায় শ্রেষ্ঠ কবির রচনায় অলঙ্কার-দোষ স্বীকার করিয়া লইতে হয়; সুতরাং টীকাকারের প্রতি সমুচিত শ্রদ্ধা সত্ত্বেও আমরা এ স্থলে তাঁহার প্রতিপাদিত অর্থ সমীচীন বলিয়া গ্রহণ করিতে পারি নাই।

জাগরণ।

পঠমঞ্জরী।[১]

লোচনে শ্যামর বচনহি শ্যামর
শ্যামর চারু নিচোল।
শ্যামর হার হৃদয়ে মণি[২] শ্যামর
শ্যামর সখি করু কোর ॥

২৮১০

মাধব ইথে জনি৩ বোলবি আন।
অচপল কুলবতি- মতি উমতায়লি৪
কিয়ে তুহুঁ মোহিনি জান॥ ধ্রু॥
মরমহি শ্যামর পরিজন পামর
ঝামর মুখ-অরবিন্দ।
ঝর-ঝর লোরহি লোলিত কাজর
বিগলিত লোচন-নিন্দ॥
মনমথ সাগর রজনি উজাগর
নাগর তুহুঁ কিয়ে৫ ভোর।
গোবিন্দদাস কতহুঁ৬ আশোয়াসব
মিলবহুঁ নন্দকিশোর॥১৩॥৪০॥

১। এটি প-র-সা পুথির ১৬০ সংখ্যক ও প-র পুথির ৪র্থ তরঙ্গের ১৯ সংখ্যক পদ।

২। 'হৃদয়ে মণি' স্থলে 'হৃদয় মণি' ক পুথি।

৩। 'জনি' প-র-সা স্থলে 'যদি' প-র ; 'জানি' ক—চ পুথি।

৪। 'উমতায়লি' স্থলে 'অনুমাতাওলি' প-র-সা।

৫। 'কিয়ে' স্থলে 'অতি' প-র ; 'গুণে' প-র-সা।

৬। 'কতহুঁ' স্থলে 'কতয়ে' প-র-সা।

টীকা

১—৪। 'লোচনে শ্যামর' ইত্যাদি। নবানুরাগের প্রাবল্যে শ্রীরাধার শ্রীকৃষ্ণের শ্যাম রূপে তন্ময়তা জন্মিয়াছে; তাই তাঁহার নেত্রদ্বয়ে শ্যাম-রূপ, বাক্যে শ্যাম-নাম, অঙ্গে শ্যাম-বসন, কণ্ঠে নীল পুষ্পের কিংবা নীল রত্নের রচিত হার এবং হৃদয়ে শ্যামল মণি বিরাজ করিতেছে এবং তিনি শ্যাম-বর্ণা কোন সখীকে ক্রোড়ে করিতেছেন অর্থাৎ আলিঙ্গন প্রদান করিতেছেন।

১২—১৫। 'মনমথ সাগর' ইত্যাদি। ( শ্রীরাধার পক্ষে ) মন্মথ অর্থাৎ কন্দর্প সাগরস্বরূপ হইয়াছে; অর্থাৎ সাগর যেরূপ বহু ক্লেশেও উত্তীর্ণ হওয়া দুঃসাধ্য, কন্দর্পের প্রভাব উত্তীর্ণ হওয়াও সেইরূপ দুঃসাধ্য হইয়াছে এবং তাঁহার নিদ্রাভাব হেতু রজনী-জাগরণ ঘটিতেছে। ওহে নাগর! তুমি কিরূপ মূঢ় অর্থাৎ শ্রীরাধা যে তোমার প্রতি এরূপ অনুরাগিণী হইয়াছেন, তুমি তাহা এ যাবৎ বুঝিতে পারিতেছ না কিংবা বুঝিয়া থাকিলেও তাহার কোনই প্রতিকারের চেষ্টা করিতেছ না; শুধু পদকর্ত্তা গোবিন্দ দাস ( শ্রীরাধাকে ) "নন্দকিশোর নিশ্চিতই আসিবেন" বলিয়া কত আশ্বাস দিবে ?

---

গান্ধার।১

সহজে সুনিক পুতলি গোরি।
জারল বিরহ-আনলে তোরি॥
বরণ কাঞ্চন এ দশবান।
শ্যামরি সোঙরি তোহারি নাম॥
শুনহ২ মাধব কহলুঁ তোয়।
সমতি৩ না দেই সতত৪ রোয়॥ ধ্রু॥
অরুণ অধর বান্ধুলি ফুল।
পাণ্ডুর ভৈ গেল ধুতুর তুল॥
ফুয়ল কবরী উরহি লোল।
সুমেরু উপরে চামর ডোল॥
গলায় এ৫ গজমোতিম হার।
বসন বহিতে গুরুয়া ভার॥
অঙ্গুল-অঙ্গুরি বলয়া ভেল।
জ্ঞান৬ কহে দুখ মদন দেল॥ ১৪॥৪১॥

পাঠান্তর

১। এটি প-র-পুথির ৪র্থ তরঙ্গের ২৪ সংখ্যক পদ। 'গান্ধার' স্থলে 'ধানশ্রী' প-র।

২। 'শুনহ' স্থলে 'শুন শুন' খ।

৩। 'সমতি' স্থলে 'সুমতি' ক।

৪। 'সতত' স্থলে 'দিন রজনি' ক—চ।

৫। 'এ' স্থলে 'জে' প-র।

৬। 'জ্ঞান' স্থলে 'জ্ঞানদাস' ক।

টীকা

১—২। "সহজে" ইত্যাদি। গৌরাঙ্গী শ্রীরাধা স্বভাবতঃ নবনীতের পুত্তলীর ন্যায় কোমলাঙ্গী; তাঁহাকে তোমার বিরহ-বহ্নিতে দগ্ধ করিল।

৩—৪। "বরণ" ইত্যাদি। শ্রীরাধার বর্ণ 'দশবানি' স্বর্ণ অর্থাৎ উপর্য্যুপরি দশবার দাহ দ্বারা বিশুদ্ধ সোণার ন্যায় উজ্জ্বল ছিল,—তোমার নাম স্মরিতে স্মরিতে অর্থাৎ তোমার ধ্যানে থাকিয়া শ্রীরাধা এখন শ্যাম-বর্ণা হইয়াছেন।

৯—১০। "ফুয়ল" ইত্যাদি। শ্রীরাধার উন্মুক্ত কেশ-পাশ বক্ষে বিলম্বিত হইয়া পড়িয়াছে; (বোধ হয় যেন), স্বর্ণময় সুমেরুর শিখরে কৃষ্ণ-চামর দুলিতেছে।

(১১—১২। "গলায়" ইত্যাদি। শ্রীরাধার গলায় এই যে গজ-মুক্তার হার, তাহা এবং অঙ্গের বসন ধারণ করিতে গুরুতর ভার বোধ হইতেছে। তুলনা করুন;—

"স্তন-বিনিহিতমপি হারমুদারম্।
সা মনুতে কৃশ-তনুরিব ভারম্॥
রাধিকা তব বিরহে কেশব।"—গীতগোবিন্দ।

১৩—১৪। "অঙ্গুল" ইত্যাদি। শ্রীরাধার (বিরহ-জনিত কৃশতা হেতু) আঙ্গুলের আংটী বালা হইয়াছে অর্থাৎ আংটীকে তিনি বালারূপে পরিধান করিতে পারেন। এ স্থলে অতিশয়োক্তি অলঙ্কার দ্বারা আত্যন্তিক কৃশতারূপ বস্তু ব্যঞ্জিত হইয়াছে; সুতরাং ইহা অলঙ্কার দ্বারা বস্তু-ধ্বনির উদাহরণ বটে।)

---

সুহই।

অপরূপ তুয়া মুরলি-ধনি।
লালসা বাড়ল শবদ শুনি॥
কি রূপে এ রূপ দেখিয়া সেহ।
উদবেগে ধনি না ধরে দেহ॥
জাগিয়া জাগিয়া হইল খীন[১]।
অসিত চান্দের উদয় দিন॥
জড়িত হৃদয়ে করয়ে ভেদ।
অতি বেয়াকুল কো সহে[২] খেদ॥
পাণ্ডুর বরণ বিয়াধি-বাধা।
মুরছি নিশ্বাস হরল[৩] রাধা॥
অব যদি তুহুঁ মিলহ তায়।
গোকুল-মঙ্গল সভাই গায়॥
জ্ঞানদাস কহে শুনহে শ্যাম।
জীবন-ঔখদ[৪] তোহারি নাম॥১৫॥৪২॥

পাঠান্তর

১। 'জাগিয়া জাগিয়া' ইত্যাদি পংক্তি স্থলে 'জাগিয়া হইল শরীর ক্ষীণ' ক পুথি।

২। 'কো সহে' স্থলে 'করত' ক, গ, চ।

৩। 'হরল' স্থলে 'তেজল' খ।

৪। 'জীবন-ঔখদ' স্থলে 'জীবন-সুখদ' ক।

টীকা

৩—৪। "কিরূপে" ইত্যাদি। সেই শ্রীরাধা (জানি না), কি প্রকারে এই তোমার (ভুবন-মোহন) রূপ দেখিয়াছে; (সেই অবধি) ধনী উদ্বেগে দেহ ধারণ করিতে পারিতেছে না।

৫—৬। "জাগিয়া জাগিয়া" ইত্যাদি। শ্রীরাধা নিদ্রার অভাব হেতু জাগিয়া জাগিয়া কৃশ হইয়াছেন; (বোধ হয় যেন), দিবা-ভাগে কৃষ্ণ-পক্ষের (ক্ষীণ) চন্দ্রের উদয় হইয়াছে। তুলনা করুন;—

"প্রাচী-মূলে তনুমিব কলামাত্রশেষং হিমাংশোঃ"
—মেঘদূত।

১৩—১৪। "জ্ঞানদাস" ইত্যাদি। জ্ঞানদাস কহিতেছেন,—"ওহে শ্যাম! শ্রবণ কর; তোমার নাম শ্রীরাধার জীবন-রক্ষার ঔষধস্বরূপ।" ইহার তাৎপর্য্য এই যে, শ্রীকৃষ্ণ যদি বলেন যে, তোমাদিগের সখীর যে পীড়া হইয়াছে, বৈদ্য ডাকিয়া উহার সু-চিকিৎসা করাও না কেন? সেই জন্যই সখী

বলিতেছেন যে, তোমার নাম ব্যতীত শ্রীরাধার এই রোগে আর কোন ঔষধ নাই ; যদি বল, উহার কি প্রমাণ আছে ? প্রমাণ এই যে, যখন শ্রীরাধা যাতনার আধিক্যে মূর্চ্ছিত হইয়া ভূতলে লুণ্ঠিত হইতে থাকেন এবং তাঁহার প্রাণ-বায়ু বহির্গত হইতে উদ্যত হয়, তখন আর কিছুতেই কিছু হয় না ; সখীগণ তাঁহার কর্ণের নিকটে উচ্চৈঃস্বরে "হরি হরি" ধ্বনি করিলেই কেবল তাঁহার চৈতন্য জন্মে। যদি বল যে, আমার নাম-শ্রবণে যদি শ্রীরাধার জীবন-রক্ষা হইয়া থাকে, তবে আর আমার যাইয়া কি প্রয়োজন ? আমার নাম শুনাইয়াই তাঁহার জীবন-রক্ষা কর না কেন ? তাহা নহে ; তোমার বিরহে তাঁহার সেই চৈতন্য-সম্পাদন তাঁহার পক্ষে পুনরায় দুঃসহ কষ্টেরই কারণ হইয়া থাকে ; কোন ব্যক্তি অজ্ঞাতসারে অন্য কোন ব্যক্তির প্রাণান্তকর কোন অনিষ্ট কার্য্য করিয়া থাকিলে, প্রাণ-পণে উহার প্রতিকারের চেষ্টা করা তাহার একান্ত কর্ত্তব্য বটে ; সখী "জীবন-ঔখদ" ইত্যাদি বাক্যের অপূর্ব্ব ব্যঞ্জনা দ্বারা বুঝাইতেছেন যে, শ্রীকৃষ্ণের নাম শ্রীরাধার জীবন-রক্ষার কারণ হইয়াই তাঁহার পক্ষে অসহ্য যাতনার কারণ হইয়াছে ; নতুবা শ্রীরাধা এত দিনে মরিয়া বাঁচিতেন ; সুতরাং এ অবস্থায় শ্রীরাধার প্রতি করুণা প্রকাশ করা কি শ্রীকৃষ্ণের কর্ত্তব্য নহে ?

## শ্রীকৃষ্ণস্য প্রত্যুক্তিঃ।

মল্লার।

রাইক রাগ কহলি বহু মোয়।
কৈছনে ঐছন সাহস হোয়॥
পরনারি-গ্রহণ দহন সম তাপ।
ধরম-মরম-জ্ঞানি[১] কো করু পাপ॥
তাহে যদি সঙ্গি সব দেখে লব দোখ
জাগর দূরে রহু সপনহি রোখ॥
শুনি[২] সখি কানু-বচন-অনুবন্ধ।
কহ রাধামোহন লাগল[৩] ধন্ধ॥১৬॥৪৩॥

পাঠান্তর

১। 'ধরম-মরম-জ্ঞানি' স্থলে 'ধরম-করম-জ্ঞানী' খ।

২। 'শুনি' স্থলে 'শুন' ক।

৩। 'লাগল' স্থলে 'নাগর' খ।

টীকা

১—২। "রাইক" ইত্যাদি। রাধার অনুরাগের কথা আমার নিকট অনেক বলিলে ; ( কিন্তু ) ঐরূপ অর্থাৎ পরাঙ্গনার সহিত প্রণয়রূপ দুঃসাহস আমার কিরূপে হইতে পারে ?

৫—৬। "তাহে যদি" ইত্যাদি। তাহাতে যদি আমার সঙ্গী গোপ-বালকগণ আমার কণামাত্রও দোষের কার্য্য দেখিতে পায়, ( তবে ) জাগ্রতের কথা দূরে থাকুক—স্বপ্নেও তাহারা আমার প্রতি কোপ করিবে।

---

শ্রীরাগ।

কানুক ঐছন বাত।
শুনি অবনত মাথ[১]॥
কিছু না কহল ফেরি।
লোরে পন্থ না হেরি॥
মলিন বদন ভেল।
ধীরে ধীরে চলি গেল॥
আওল রাইক পাশ।
কি কহব জ্ঞানদাস॥১৭॥৪৪॥

পাঠান্তর

১। 'শুনি' ইত্যাদি পংক্তি-স্থলে 'শুনি সখী অবনত মাথ॥' ক, গ।

## অথ শেষ-দশা

গান্ধার।

নিজ সখি-বদন হেরি সুধামুখি
বুঝি কহে গদগদ বাত।
রসিক সুনাহ মোহে যদি উপেখল
কাহে তাপায়সি আঁত[১] ॥
মঝু লাগি যতন কয়লি দুখ পায়লি
দৈবহি যদি নহ কাজ।
তুহুঁ কাহে বিরস বদন ঘন রোয়সি
কিয়ে পুন কয়লি অকাজ ॥
শুন সখি[২] কর তুহুঁ পর উপকার।
ইহ বৃন্দাবনে দেহ উপেখব
মৃত তনু রাখবি হামার ॥ ধ্রু ॥
কবহুঁ শ্যাম-তনু- পরিমল পায়ব
তবহুঁ মনোরথ পূর।
ইহ সব বচন শুনই নাহি পারই
রহু রাধামোহন দূর ॥ ১৮॥৪৫ ॥

### পাঠান্তর

১। 'আঁত' প-স স্থলে ক—চ পুথিতে 'গাত' পাঠ আছে; পদামৃত-সমুদ্রের রাধামোহন ঠাকুরের স্ব-রচিত টীকায় 'রসিক সুনাহ' ইত্যাদি বাক্যের অর্থ এইরূপ ব্যাখ্যাত হইয়াছে,—"যদি রসিক-সুনাগরেণাহমুপেক্ষিতা কাহে তাপায়সি আঁত। কথং ত্বমাত্মানং তাপয়সি।" এই পদটি যে রাধামোহন ঠাকুরের স্ব-রচিত, সে বিষয়ে কোন সন্দেহ নাই; সুতরাং পদকল্পতরুর সকলগুলি পুথিতে 'আঁত' স্থলে 'গাত' পাঠ থাকিলেও আমরা এ স্থলে পদামৃত-সমুদ্রের টীকা অনুসারে 'আঁত' পাঠ গ্রহণ করিতে বাধ্য হইয়াছি।

২। 'শুন সখি' স্থলে 'এ সখি' ক—চ পুথি। 'শুন সখি' ইত্যাদি বাক্য পদামৃত-সমুদ্রের সংস্কৃত টীকায় এইরূপ ব্যাখ্যাত হইয়াছে,—"শুন সখি ইত্যাদেরয়ং ভাবঃ। যদি ত্বং সত্যরূপেণ মম সখী, যদি ময়ি তে প্রীতিরস্তি, মৎসুখে সুখিনী সুখযুক্তা চ, তদা এতৎ শৃণু।" সুতরাং টীকা অনুসারে 'শুন সখি' পাঠই বিশুদ্ধ জানা যাইতেছে; পদামৃত-সমুদ্রের মুদ্রিত গ্রন্থের মূলে 'শুন সখি হে' পাঠ আছে; উহার 'হে' অংশটি টীকায় দৃষ্ট হয় না এবং উহা দ্বারা ছন্দোভঙ্গ ঘটিয়া থাকে; সুতরাং 'হে' শব্দটি লিপিকরের প্রমাদ-বশতঃ সন্নিবেশিত হইয়াছে বলিয়াই বিবেচনা হয়।

### টীকা

১—১৫। "নিজ সখী" ইত্যাদি। পদ-কর্ত্তা রাধামোহন ঠাকুর এই পদে বিদগ্ধ-মাধব নাটকের নিম্নলিখিত শ্লোকটির মর্ম্মানুবাদ করিয়াছেন, যথা;—

"অকারুণ্যঃ কৃষ্ণো ময়ি যদি তবাগঃ কথমিদং
মুধা মা রোদীর্ম্মে কুরু পরমিমামুত্তরকৃতিম্।
তমালস্য স্কন্ধে বিনিহিতভুজাবল্লরিরিয়ং
যথা বৃন্দারণ্যে চিরমবিচলা তিষ্ঠতি তনুঃ ॥"

## সখ্যুক্তিঃ।

বরাড়ী।[১]

মধুর মধুর তুয়া রূপ।
জগজন-লোচন-অমিয়া স্বরূপ[২] ॥
রূপ চাহি[৩] গুণ নহে[৪] উন।
সো তনু তেজবি কাহে মহি করি শূন[৫] ॥
সুন্দরি মোহে না[৬] কর আন ছন্দ।
হাম বলি জাঙ[৭] তুয়া মুখচন্দ ॥ ধ্রু ॥
তবহুঁ সফল দিন[৮] মোর।
যব তুহুঁ শুতবি কানুক কোর[৯] ॥
(হাম) পৈঠব[১০] কালিন্দি বারি।
তবহি মনোরথ পুরব তোহারি ॥
যতন করব হাম সোই।
কানু যৈছে তুয়া বশ[১১] হোই ॥

গোবিন্দদাস ভালে জান[১২]।
তুয়া বিনু কানুক জ্বলত পরাণ[১৩]॥১৭॥৪৬॥

পাঠান্তর

১। এটি প-র-সা পুথির ১৩৩ ও ২৬২ সংখ্যক ও প-র পুথির ২২ তরঙ্গের ২২ সংখ্যক পদ। 'বরাড়ী' স্থলে 'শ্রীগান্ধার' প-র।

২। 'জগজন' ইত্যাদি পংক্তির পরে প-র-সা পুথিতে "ধ্রু" চিহ্ন আছে; কিন্তু প-র পুথি অনুসারে 'হাম বলি জাও' ইত্যাদি পংক্তির পরে ধ্রুব-পদের চিহ্ন থাকাই সমীচীন বোধ হয়।

৩। 'চাহি' স্থলে 'সঞে' প-র।

৪। 'গুণ নহে' স্থলে 'গুণে নাহি' প-র-সা।

৫। 'মহি করি শূন' স্থলে 'মুঞি কহি শুন' প-র-সা।

৬। 'মোহে না' স্থলে 'ইথে নাহি' প-র-সা ও প-র পুথি।

৭। 'জাও' স্থলে 'জায়ব' প-র-সা।

৮। 'দিন' স্থলে 'তনু' প-র।

৯। 'যব তুহুঁ শুতবি' ইত্যাদি স্থলে 'রাই শুতব যব' ইত্যাদি ক—চ পুথি। 'যব তহি সো হরি কোর' প-র-সা।

১০। 'হাম পৈঠব' স্থলে 'বরু বৈঠব' প-র-সা।

১১। 'বশ' স্থলে 'পথ' প-র-সা; 'পথি' প-র।

১২। 'গোবিন্দ দাস' ইত্যাদি স্থলে 'গোবিন্দদাস কহ ইথে নাহি আন' প-র-সা ও প-র পুথি।

১৩। 'তুয়া বিনু কানুক জ্বলত পরাণ' স্থলে 'তুয়া বিনু কানু কি ধরব পরাণ' প-র; 'তুয়া বিনে কৈছে হ ধরব পরাণ' প-র-সা; 'কানুক জ্বলত পরাণ' ক—চ পুথি। এই পদের প্রত্যেক অযুগ্ম চরণে ১২টি মাত্রা ও প্রত্যেক যুগ্ম চরণে ১৬টি মাত্রা ব্যবহৃত হইয়াছে; ধ্রুব-কলিটিতে উভয় চরণে ১৬ মাত্রা পাওয়া গেলেও উহার প্রথম চরণের 'সুন্দরি' সম্বোধন-পদটির পরে যতি থাকায় ছন্দোভঙ্গ ঘটে নাই; অনেক ধ্রুব-কলিতেই এরূপ মাত্রাধিক্য দৃষ্ট হইয়া থাকে। পদকল্পতরুর সকলগুলি পুথিতে 'কানুক জ্বলত পরাণ' পাঠ থাকিলেও তাহাতে ঐ পংক্তিতে চারিটি মাত্রা কম পড়ে; সুতরাং প-র ও প-র-সা পুথির প্রমাণ অনুসারে চতুর্মাত্রাত্মক 'তুয়া বিনু' শব্দ দুটি যে লিপিকরের ভুলে পরিত্যক্ত হইয়াছে, তাহাতে কোন সন্দেহ নাই।

টীকা

৩—৪। "রূপ চাহি" ইত্যাদি। তোমার রূপ অপেক্ষা গুণও অল্প নহে; অতএব পৃথিবী শূন্য করিয়া অর্থাৎ পৃথিবীর অলঙ্কারস্বরূপ রূপগুণবতী রমণীর অভাব ঘটাইয়া তুমি কেন সেই (নিরুপম) দেহ ত্যাগ করিবে?

৫—৬। "সুন্দরি মোহে" ইত্যাদি। হে সুন্দরি! আমার প্রতি অন্য অভিপ্রায় করিও না অর্থাৎ আমার মতের বিরুদ্ধে চলিও না; আমি তোমার মুখ-চন্দ্রের বলিহারি যাই।

## অথ শ্রীকৃষ্ণস্যানুতাপঃ।

শ্রীগান্ধার।

হামারি নিঠুরপনা শুনই ইন্দুমুখি
ভাঙ্গই প্রেম-অঙ্কুর।
দুখিত হৃদয় মাহা ধৈরজ করি পুন
ও রস করে জানি দূর॥
কিয়ে জানি পাপহি মদন-কদন-শরে
তেজই নিরুপম দেহ।
হাহা মনোরথ সব কৈল আনমত
কি করব অব হাম থেহ॥
অব মঝু অন্তর জ্বলত তুষানল
সহই না পারই অঙ্গে[১]।
হোই সমীরণ বাঢ়ই পুন পুন
দারুণ মদন-তরঙ্গে[২]॥

ধিক যৌবন ধন জীবন অভরণ
ধিক মোর এ সুখ সকল।
কহ রাধামোহন অনুগত বঞ্চিলে
পরিণাম ঐছন ফল ॥২০॥৪৭॥

পাঠান্তর

১। 'অঙ্গে' স্থলে 'অঙ্গ' ঘ পুথি।
২। 'তরঙ্গে' স্থলে 'তরঙ্গ' ঘ পুথি।

টীকা

৫—৮। "কিয়ে জানি" ইত্যাদি। কি জানি, (যদি) শ্রীরাধা কন্দর্পের পাপ-জনক ও ক্লেশজনক বাণে (পীড়িতা হইয়া) নিরুপম দেহ পরিত্যাগ করে! হায়! হায়! (আমার) মনোরথ সকলি অন্যমত করিল অর্থাৎ ইচ্ছার বিরুদ্ধ ফল জন্মাইল; আমি এখন কি স্থির করিব?

—

সুহই।

যাঁহা[১] বিলপয়ে বর কান।
তাঁহা[২] সখি করল পয়ান॥
মীলল নাগর পাশ।
দীঘল তেজই নিশাস॥
নাগর হেরি বিভোর।
নয়নহি আনন্দ-লোর॥
কানু কহই মৃদুভাষ।
পূরবি মঝু অভিলাষ॥
কৈছে আছয়ে ধনি রাই।
শুনইতে মঝু নিঠুরাই॥
হাম কয়লুঁ পরিহাস।
তাকর বিরহ-হুতাশ॥
অতয়ে গমন করু তাই।
তুরিতহি আনবি রাই॥
এত শুনি সো সখি গেল।
রাইক সমুখহি ভেল॥
কানুক ইহ রস-ভাষ।
সবহুঁ কহল ধনি পাশ॥
সচকিত সো বরনারী।
তবহুঁ কয়ল অভিসারি॥
শুভ খনে আয়ল কুঞ্জ।
সখিগণ আনন্দ-পুঞ্জ॥
ইহ যদুনন্দন দাস।
ধায়ল কানুক পাশ॥২১॥৪৮॥

পাঠান্তর

১। 'যাহা' ক, খ পুথি।
২। 'তাহা' ক, খ পুথি।

টীকা

৯—১২। "কৈছে আছয়ে" ইত্যাদি। সুকুমারী শ্রীরাধা আমার নিষ্ঠুরত্ব শুনিয়া কি প্রকার আছে? আমি পরিহাস করিয়াছিলাম, (তখন বুঝি নাই), তাহার (তাহাতে) বিরহানল (জন্মিবে)।

—

ততঃ সখী-শিক্ষা-বচনম্।

ভূপালী।[১]

শুন শুন এ সখি[২] বচন বিশেষ।
আজু হাম দেয়ব তোহে উপদেশ॥
পহিলহি বৈঠবি শয়নক সীম।
হেরইতে পিয়া মুখ মোড়বি গীম॥
পরশিতে দুহুঁ করে ঠেলবি[৩] পাণি।
মৌন করবি পহুঁ পুছইতে[৪] বাণী॥
যব হাম সোঁপব করে কর আপি।
সাধসে ধরবি উলটি মোহে কাঁপি॥
বিদ্যাপতি কহ ইহ রস ঠাট[৫]।
কাম গুরু হোই শিখায়ব পাঠ[৬] ॥২২॥৪৯॥

পাঠান্তর

১। এটি প-র পুথির ৯ম তরঙ্গের ৩৭ সংখ্যক পদ। 'ভূপালী' স্থলে 'ধানশ্রী' প-র।

২। 'সখি' স্থলে 'ধনি' ক, গ, চ।

৩। 'ঠেলবি' স্থলে 'বারবি' ক, গ, চ।

৪। 'পুছইতে' স্থলে 'কহইতে', ক, গ, চ; 'শুনইতে' প-র।

৫। 'ঠাট' স্থলে 'বাট' প-র।

৬। 'পাঠ' স্থলে 'ঠাট' প-র।

টীকা

৩—৪। "পহিলহি বৈঠবি" ইত্যাদি। প্রথমে শয্যার প্রান্তভাগে বসিবে অর্থাৎ লজ্জায় বিছানার এক কোণে জড়-সড় হইয়া থাকিবে; প্রিয়তম যখন তোমার মুখের দিকে তাকাইবেন, তখন গ্রীবা বক্র করিবে অর্থাৎ তাঁহার দৃষ্টিপথ হইতে মুখ ফিরাইবে!

৯—১০। "বিস্তাপতি কহ" ইত্যাদি। পদ-কর্ত্তা বিস্তাপতি সময়োচিত রসিকতা করিয়া বলিতে-ছেন,—(সখীকে অত করিয়া শিক্ষা দিতেছ কেন?) এই যে রসের আড়ম্বর—ইহাতে (স্বয়ং) কন্দর্প দেবই (তোমার সখীর) গুরু হইয়া তাঁহাকে (কাম-শাস্ত্রের) পাঠ শিক্ষা দিবেন!

কামোদ।১

রাইক কুঞ্জ- গমন শুনি মাধব
অচপল প্রেম অনুমানি।
মিলইতে গমন করল বর নাগর২
আনন্দে আপনা না জানি॥
চলইতে খলই চলই নাহি পারই
কত কত ভাব বিথারি।
পদে পদে হেম- কদলি হেরি আকুল
গদগদ পুছে সোই৩ নারী॥
ঐছন বহুত যতনে পহু মীলল
দুহুঁ হেরি দুহুঁ ভেল ভোর।
দুহুঁ মন মান৪ সফল ভেল জীবন
দুহুঁক গলয়ে প্রেম-লোর॥
ধৈরজ ধরি হরি অঞ্চল পরশিতে
ধনিক মুগধি পরকাশ।
রাধামোহন-পহুঁ- চিতে খন সংশয়৫
পিছে বুঝল পরিহাস॥২৩॥৫০॥

পাঠান্তর

১। এটি প-র-সা পুথির ১৫৩৮ সংখ্যক পদ।

২। 'বরনাগর' স্থলে 'বরনাগরী' ক; 'বর মাধব' প-র-সা।

৩। 'সোই' স্থলে 'সেই' ক, খ, চ; 'সেহি' প-র-সা।

৪। 'দুহুঁ মন মান' স্থলে 'দুহুঁ মন মানস' ক, গ পুথি।

৫। 'রাধামোহন' ইত্যাদি স্থলে 'দাস রাধামোহন বুঝিতে সংশয়' প-র-সা।

টীকা

৭—৮। "পদে পদে" ইত্যাদি। শ্রীকৃষ্ণ সঙ্কেত-কুঞ্জে গমন-সময়ে উৎকণ্ঠার আতিশয্যে স্থানে স্থানে স্বর্ণ-কদলীর তরু দেখিয়া, অন্ধকারে শ্রীরাধা বলিয়া মনে ভ্রম হওয়ায়, অস্থির হইয়া গদ-গদ স্বরে সেই কদলী-তরুরূপ কল্পিত নারীকে সংবাদ জিজ্ঞাসা করিতেছেন।

১৩—১৬। "ধৈরজ ধরি" ইত্যাদি। শ্রীকৃষ্ণ ভাবের উচ্ছ্বাস সংযমিত করিয়া শ্রীরাধার অঞ্চল স্পর্শ করা মাত্র (সখীগণের শিক্ষা অনুসারে) তাঁহার মৌগ্ধ্য অর্থাৎ সলজ্জতা প্রকাশ পাইল; (তাহাতে) পদ-কর্ত্তা রাধামোহনের প্রভু শ্রীকৃষ্ণের চিত্তে ক্ষণ-কালের জন্য (শ্রীরাধার অনুরাগ সম্বন্ধে) সন্দেহ উপস্থিত হইল; (কিন্তু) একটু পরেই বুঝিলেন যে, উহা পরিহাস অর্থাৎ রঙ্গ বটে।

## ততঃ সংক্ষিপ্ত-নবোঢ়া।

কেদার।

থরহরি কাঁপয়ে গদগদ ভাষ।
লাজে বচন নাহি করে পরকাশ ॥
শুন শুন কানু করয়ে ধনি ভীত।
কবহুঁ না জানই সুরতকি রীত ॥
তুহুঁ হোয়বি চন্দন-সম শীত।
তোহে সোঁপল ইহ বাল-চরীত[১] ॥
রভস করবি বুঝি বিদগধ-রায়।
যৈছনে সুকুমারি দুখ নাহি পায় ॥
নিয়ড়ে রাখি ইহ হাম সব যাই।
এত কহি সব সখি রহল ছাপাই ॥
তুহুঁকর কেলি-দরশক আশে।
কব হেরব রাধামোহন দাসে ॥২৪॥৫১॥

পাঠান্তর

১ 'বাল-চরীত' স্থলে 'বাল-চরিত' ক—গ, চ।

টীকা

৫—৬। "তুহুঁ হোয়বি" ইত্যাদি। তুমি চন্দনের ন্যায় শীত অর্থাৎ শীতলপ্রকৃতি হইবে; তোমার নিকট এই বালিকা-স্বভাবা শ্রীরাধাকে সমর্পণ করিলাম।

তথা।[১]

পহিলহি রাধা মাধব মেলি।
পরিচয় দুলহ দূরে রহু কেলি ॥
অনুনয় করইতে[২] অবনত-বয়নী।
চকিত বিলোকনে নখে লিখু[৩] ধরণী ॥
অঞ্চল পরশিতে চঞ্চল কান।
রাই করল পদ আধ পয়ান ॥
বিদগধ নাগর[৪] অনুভব জানি।
রাইক চরণে পসারল পাণি ॥
করে কর বারিতে[৫] উপজল প্রেম।
দারিদ ঘট ভরি পাওল হেম ॥
হাসি দরশি মুখ আগোরলি[৬] গোরি।
দেই রতন পুন লেয়লি চোরি ॥
ঐছন নিরুপম পহিল বিলাস।
আনন্দে হেরত গোবিন্দদাস ॥২৫॥৫২॥

পাঠান্তর

১। এটি প-র পুথির ১১শ তরঙ্গের ৯ সংখ্যক পদ।
২। 'করইতে' স্থলে 'বোলইতে' ঘ, চ।
৩। 'লিখু' স্থলে 'লিখে' প-র।
৪। 'নাগর' স্থলে 'মাধব' ক, গ, চ পুথি।
৫। 'বারিতে' স্থলে 'বারইতে' ক, গ।
৬। 'আগোরলি' স্থলে 'ঝাঁপলি' প-র।

টীকা

১—২। "পহিলহি" ইত্যাদি। শ্রীরাধা ও শ্রীকৃষ্ণ প্রথম মিলিত হইলেন; বিলাস দূরে থাকুক, উভয়ের পরিচয় অর্থাৎ বাক্যালাপই দুর্ল্লভ হইল।

৯—১০। "করে কর" ইত্যাদি। শ্রীরাধা হস্ত দ্বারা শ্রীকৃষ্ণের হস্তকে চরণ-স্পর্শরূপ অনুচিত কার্য্য হইতে স্থগিত করিতে (উভয়ের কর-স্পর্শ হওয়ায়) প্রেম অর্থাৎ প্রেম-জনিত স্বেদ, কম্প প্রভৃতি সাত্ত্বিক ভাবের উদয় হইল; দরিদ্র ঘট ভরিয়া সুবর্ণ পাইল অর্থাৎ শ্রীকৃষ্ণ শ্রীরাধার প্রেম-চিহ্ন দর্শনে আশাতীত আনন্দ লাভ করিলেন। 'দারিদ ঘট ভরি' ইত্যাদি বাক্যে অতিশয়োক্তি অলঙ্কার দ্বারা শ্রীকৃষ্ণের আশাতীত আনন্দলাভরূপ বস্তু ব্যঞ্জিত হইতেছে; সুতরাং ইহা অলঙ্কার দ্বারা বস্তু-ধ্বনির একটি উৎকৃষ্ট উদাহরণ।

ভূপালী।[১]

সুরত-তিয়াসে[২] ধয়ল পহুঁ পাণি
করে কর বারই তরল-নয়ানী ॥

হঠ-পরিরম্ভণে পরশিতে[3] গাত।
নহি নহি বোলি[4] ঢুলায়ত[5] মাথ॥
অভিনব মদন-তরঙ্গিনি রাই।
শ্যাম-মতঙ্গ রঙ্গ[6] অবগাই॥ ধ্রু॥
চুম্বনে সঙ্কুচ[7] লোচন-তার।
পিবইতে অধর রচই সিতকার॥
নখর পরশে ধনি চমকই গোরি[8]।
দশইতে[9] চমকি উঠয়ে তনু মোড়ি॥
কহইতে কহ গদগদ পদ-আধ।
অনঅনো-মনে[10] মনসিজ-উনমাদ॥
তৈখনে রোখ তবহিঁ পরসাদ।
গোবিন্দদাস কহ রস-মরিযাদ॥২৬॥৫৩॥

ইতি দ্বিতীয়পল্লবঃ।

পাঠান্তর

১। এটি প-র পুথির ২১শ তরঙ্গের ২০ সংখ্যক পদ।

২। 'তিয়াসে' স্থলে 'পিয়াসে' ক।

৩। 'পরশিতে' স্থলে 'পরশিত' ক, গ।

৪। 'বোলি' স্থলে 'বলি' ক; 'বোলে' চ।

৫। 'ঢুলায়ত' স্থলে 'ধুনায়ত' খ।

৬। 'রঙ্গ' স্থলে 'রঙ্গে' ক; 'অঙ্গ' খ।

৭। 'সঙ্কোচ' ক; 'সঙ্কোচই' প-র।

৮। 'নখর পরশে ধনি' ইত্যাদি স্থলে 'নখর পরশ ধনি সহই না পারি' প-র।

৯। 'দশইতে' স্থলে 'দংশইতে' ক।

১০। 'অনঅনো-মনে' স্থলে 'আন আন মনে' ক।

টীকা

১১—১২। "কহইতে কহ" ইত্যাদি। শ্রীকৃষ্ণ (কথা) কহিলে পর (শ্রীরাধা তদুত্তরে লজ্জা হেতু) গদগদ-স্বরে এক আধটি কথা কহেন; (কিন্তু) অন্যোন্য অর্থাৎ উভয়ের মনেই মদনের উন্মত্ততা রহিয়াছে।

১৩—১৪। "তৈখনে রোখ" ইত্যাদি। (শ্রীরাধার) তখনি (শ্রীকৃষ্ণের হঠ-কারিতা দর্শনে) ক্রোধ এবং তখনি (মনে রসাস্বাদন হেতু) প্রসন্নতা জন্মিতেছে; পদ-কর্ত্তা গোবিন্দদাস (এইরূপ) সম্ভোগরসের মর্য্যাদা অর্থাৎ শেষ-পরিণাম কহিতেছেন।

---

## শ্রীকৃষ্ণস্য পূর্ব্বরাগঃ।

### তদুচিত-শ্রীমহাপ্রভুঃ।

সুহই। জয়জয়ন্তী।

আরে মোর গোরা দ্বিজমণি।
রাধা রাধা বলি কান্দে লোটায় ধরণী॥
রাধা নাম জপে গোরা পরম যতনে।
সুরধুনী-ধারা[1] বহে অরুণ নয়ানে॥
খেনে খেনে গোরা-অঙ্গ ভূমে গড়ি যায়।
রাধা নাম বলি খেনে খেনে মুরুছায়॥
পুলকে পূরল তনু গদগদ বোল।
বাসু কহে গোরা কেন এত উতরোল॥১॥৫৪॥

পাঠান্তর

১। 'সুরধুনী-ধারা' স্থলে 'কত সুরধুনী' খ।

---

### সুবল-বাক্য।

বালা ধানশী।[1]

অনুখন হেরিয়ে তোহে[2] আন-চীত।
ছুরে গেও মুরলি-আলাপন গীত॥
মরম না কহ কাহে প্রাণ-সাঙ্গাতি[3]।
তুয়া মুখ হেরি জ্বলত মঝু ছাতি॥
মরকত জিনিয়া যো[4] কলেবর-কাঁতি।
সো অব ধামর কুবলয়-ভাঁতি॥
হেরইতে নিরমল লোচন জোর।
কো জানে কৈছে করত হিয়া মোর॥

শুনইতে ঐছন সহচর-বাণী।
ছোড়ি নিশাস উলটায়ল পাণি ॥
দুর-অবগাহ মরম-অভিলাষ[৫]।
সমুঝিয়া কহ ঘনশ্যামর দাস ॥২॥৫৫॥

পাঠান্তর

১। এটি প-র পুথির ৬ষ্ঠ তরঙ্গের ৩ সংখ্যক পদ।

২। 'তোহে' স্থলে 'তুয়া' প-র।

৩। 'প্রাণ-সাঙ্গাতি' স্থলে 'মরম-সাঙ্গাতি' প-র।

৪। 'যো' স্থলে 'ও' প-র।

৫। 'মরম-অভিলাষ' স্থলে 'মদন-অভিলাষ' ক; 'হৃদয়-অভিলাষ' প-র।

টীকা

৯—১০। "শুনইতে ঐছন" ইত্যাদি। (শ্রীকৃষ্ণ) সহচর সুবলের ঐরূপ বাক্য শুনিয়া, (দীর্ঘ) নিশ্বাস ত্যাগ করিয়া (নির্ব্বেদ হেতু) নিজের হাত দুইখানা উল্টাইলেন অর্থাৎ ইঙ্গিতে বুঝাইলেন যে, সে কথা বলিয়া কোনই ফল নাই।

১১—১২। "দুর-অবগাহ" ইত্যাদি। (শ্রীকৃষ্ণের) হৃদয়ের অভিলাষ দুরবগাহ অর্থাৎ দুর্ব্বোধ্য; পদ-কর্ত্তা ঘনশ্যাম নিজে বুঝিয়া এই কথা বলিতেছেন।

## শ্রীকৃষ্ণের উক্তি।

গান্ধার।১

কালিদমন দিন মাহ।
কালিন্দি-কূল কদম্বক ছাহ ॥
কত শত ব্রজ-নব-বালা।
পেখলুঁ জনু থির বিজুরিক মালা ॥
তোহে কহো সুবল সাঙ্গাতি।
তব ধরি হাম না জানি দিন রাতি ॥
তহিঁ ধনি-মণি দুই চারি।
তহিঁ পুন মনমোহিনি এক নারী[২] ॥
সো রহু মঝু মনে[৩] পৈঠি।
মনসিজ-ধূমে ঘুম নাহি দীঠি ॥
অনুখন তহ্নিক[৪] সমাধি।
কো জানে কৈছন বিরহ-বিয়াধি ॥
দিনে দিনে খিন ভেল দেহা।
গোবিন্দ দাস কহ ঐছে নব লেহা[৫] ॥৩॥৫৬॥

পাঠান্তর

১। এটি প-র পুথির ৬ষ্ঠ তরঙ্গের ৪ সংখ্যক ও প-র-সা পুথির ৬৫ সংখ্যক পদ।

২। 'তহিঁ পুন' ইত্যাদি স্থলে 'তহিঁ ধনী মন-মোহিনি এক নারী' প-র-সা; 'তহিঁ মনমোহিনী এক নারী' ক, খ, গ ও চ পুথি; ক, খ প্রভৃতি পুথির পাঠে ছন্দোভঙ্গ এবং প-র-সা পুথির পাঠে উভয় চরণেই 'ধনী' শব্দের প্রয়োগ হেতু পুনরুক্তি-দোষ ঘটে।

৩। 'মঝু মনে' স্থলে 'মন মাহা' প-র-সা।

৪। 'তহ্নিক' স্থলে 'তহিক' ক; 'তনিক' খ; 'তিনিক' প-র।

৫। 'গোবিন্দ দাস' ইত্যাদি স্থলে 'গোবিন্দ দাস কহ অছু নব লেহা' প-র-সা; 'গোবিন্দ দাস অছু অছু অবলেহা' প-র।

টীকা

১১—১২। "অনুখন তহ্নিক" ইত্যাদি। সর্ব্বদা সেই চিত্ত-হারিণী সুন্দরীর ধ্যান মনে হইতেছে; বিরহ-ব্যাধি কিরূপ, কে জানে? অর্থাৎ আমার মন সর্ব্বদা সেই চিত্ত-হারিণী নারীর ধ্যান করিতেছে; বিরহজনিত পীড়া যে এরূপ অসহ্য, তাহা আমি আগে জানিতাম

ধানশী।[১]

গেলি কামিনি গজহু গামিনি
বিহসি পালটি নিহারি।
ইন্দ্রজালিক[২] কুসুম সায়ক
কুহকি ভেলি বর নারী॥
জোরি ভুজ-যুগ মোরি বেঢ়ল
ততহিঁ[৩] বয়ন সুছন্দ।
দাম-চম্পকে কাম পূজল
যৈছে শারদ চন্দ॥
উরহিঁ[৪] অঞ্চল ঝাঁপি চঞ্চল
আধ পয়োধর হেরু।
পবন-পরাভবে শরদ[৫] ঘন জনু
বেকত কয়ল সুমেরু॥
পুনহি দরশনে জিবন জুড়ায়ব
টুটব বিরহক ওর।
চরণে যাবক হৃদয়ে পাবক
দহই সব অঙ্গ মোর॥
ভণয়ে বিদ্যাপতি শুনহ[৬] যুবতি
চীত থির নাহি হোয়।
সে যে রমণী পরম গুণমণি
পুন কি মীলব মোয়[৭]॥ ৪॥৫৭॥

পাঠান্তর

১। এটি প-র পুথির ৬ষ্ঠ তরঙ্গের ৬ সংখ্যক পদ।

২। 'ইন্দ্রজালিক' স্থলে 'ইন্দ্রজালক' ক—চ পুথি।

৩। 'ততহি' স্থলে 'ততিহুঁ' প-র।

৪। 'উরহি' স্থলে 'উরজ' প-র।

৫। 'শরদ' স্থলে 'নবিন' প-র।

৬। 'শুনহ' স্থলে 'সে যে' গ।

৭। 'পুনহি দরশনে' ইত্যাদি পংক্তি হইতে 'পুন কি মীলব মোয়॥' পংক্তি পর্য্যন্ত দুইটি কলির পরিবর্ত্তে প-র পুথিতে নিম্নলিখিত কলিটি দৃষ্ট হয়; যথা,—

"উদস কুন্তল ভুয়ল কবরী
বান্ধই ভার উতার।
কোকনদ যৈছে মধুপ বেয়াপি
রাই ভেল বাটয়ার॥"

টীকা

১—৪। "গেলি কামিনি" ইত্যাদি। গজ-গামিনী কামিনী ঈষৎ হাস্য করিয়া, ফিরিয়া তাকাইয়া চলিয়া গেল; সেই বরাঙ্গনা ঐন্দ্রজালিক অর্থাৎ সম্মোহনবিদ্যায় পারদর্শী পুষ্প-শর কন্দর্পের কুহকি অর্থাৎ ভেলকির স্বরূপ হইল।

৯—১২। "উরহি অঞ্চল" ইত্যাদি। (শ্রীরাধা) বক্ষোদেশে চঞ্চল-ভাবে বসনাঞ্চল ঢাকা দিল অর্থাৎ গতিবশতঃ ওড়নার যে প্রান্ত ঝুলিয়া পড়িয়াছিল, তাহাদ্বারা স্তন আচ্ছাদন করিল; (তাহাতে) অর্দ্ধ পয়োধর দেখিলাম; বোধ হইল যেন, পবনের প্রভাবে (স্থানচ্যুত হইয়া) শরৎ-কালীন (শুভ্র) মেঘ স্বর্ণময় সুমেরুর শিখরকে প্রকাশিত করিল। সকল পুথিতে 'পরাভবে' পাঠ থাকিলেও ইহা 'পরাভব' শব্দ নহে; 'পরাভবে' কিংবা 'পরভাবে' শব্দটি যাহাই থাকুক না কেন, ছন্দের অনুরোধে উহার আ-কার ও এ-কারের দীর্ঘ উচ্চারণ হইবে না; সুতরাং এ অবস্থায় 'পরাভবে' ও 'পরভাবে' শব্দ দুইটির উচ্চারণ একইরূপ শোনা যায়; বোধ হয়, সেই জন্যই 'পরভাবে' স্থলে ভ্রমবশতঃ 'পরাভবে' লিখিত হইয়াছে।

১৩—১৬। "পুনহি দরশনে" ইত্যাদি। পুন-র্ব্বার সেই বরাঙ্গনার দর্শন হইলে, আমার বিরহের সীমা ভাঙ্গিবে অর্থাৎ বিরহের শেষ হইবে। তাহার চরণে যে আল্‌তা ছিল, তাহা আমার হৃদয়ে অগ্নিস্বরূপ হইয়া, আমার সর্ব্বাঙ্গ দগ্ধ করিতেছে। "চরণে যাবক" ইত্যাদি বাক্যে 'বিভাবনা' অলঙ্কার ও উক্ত অলঙ্কারের দ্বারা ব্যঞ্জিত বস্তুধ্বনি রহিয়াছে;

প্রসিদ্ধ কারণের অভাবে কার্য্যোৎপত্তি ঘটিলে, তাহাকে 'বিভাবনা' অলঙ্কার বলা হয়; এ স্থলে শ্রীরাধার চরণার্পিত শীত-স্পর্শ অলক্তের প্রকৃতপক্ষে দাহ-রূপ কার্য্য জন্মাইবার শক্তি নাই, কিন্তু কবি কর্ত্তৃক ঐরূপ বর্ণিত হওয়ায় উহা 'বিভাবনা' অলঙ্কারের বিষয় হইয়াছে; উক্ত বাক্যের প্রকৃত তাৎপর্য্য এই যে, উচ্ছৃঙ্খল কন্দর্প পীড়া জন্মাইতে যাইয়া কোন নিয়মের অপেক্ষা রাখে না, সুতরাং তাহার উৎপীড়ন হইতে রক্ষা পাওয়ার আর কোন উপায় নাই; সুতরাং 'বিষস্য বিষমৌষধং' কিংবা বিদ্যাপতির বর্ণিত "আনলে পুড়িলে পুন আনলে সে কাজ" নীতি অনুসারে নায়িকার যে দর্শন হইতে অঙ্গ-দাহ উপস্থিত হইয়াছে, সেই দর্শনরূপ ঔষধের প্রয়োগেই তাহা নিবারিত হইবে। সুতরাং এ স্থলে 'বিভাবনা' অলঙ্কারের দ্বারা কন্দর্পের অহেতুক উৎপীড়ন, শ্রীকৃষ্ণের অশরণতা ও শ্রীরাধার পুনর্দর্শনের একান্ত আবশ্যকতারূপ বস্তুগুলি ব্যঞ্জিত হইয়াছে।

সুহই।[১]

রতন মন্দির মাহা বৈঠলি সুন্দরি
সখি সঞে রস পরথায়[২]।
হসইতে খসয়ে কত যে[৩] মণি মোতিম
দশন-কিরণ অব ছায়[৪]॥
শুন[৫] সজনি কহইতে না রহে[৬] লাজ।
সো বর[৭] নারি[৮] হামারি মন-বারণ
বান্ধলি কুচ-গিরি মাঝ॥ ধ্রু॥
মঝু মুখ হেরি ভরম ভরে সুন্দরি
ঝাঁপই ঝাঁপল দেহা।
কুটিল কটাখ- বিশিখে তনু জর-জর[৯]
জীবনে না বান্ধই থেহা॥
করে কর জোরি[১০] মোরি তনু-বল্লরি[১১]
মোহে[১২] হেরি সখি করু কোর।
গোবিন্দদাস ভণ তেঞি[১৩] নন্দনন্দন
দোলত মদন-হিলোর॥ ৫॥৫৮॥

পাঠান্তর

১। এটি প-র-সা পুথির ৬৭ সংখ্যক ও প-র পুথির ৬ষ্ঠ তরঙ্গের ৪৩ সংখ্যক পদ। 'সুহই' স্থলে 'ধানশ্রী' প-র।

২। 'পরথায়' স্থলে 'পরচায়' ক, গ; 'পরথাই' প-র-সা।

৩। 'কত যে' স্থলে 'কতহু' প-র-সা।

৪। 'ছায়' স্থলে 'ছাই' প-র-সা।

৫। 'শুন' শব্দ প-র পুথিতে নাই।

৬। 'রহে' স্থলে 'রহু' প-র।

৭। 'বর' স্থলে 'ব্রজ' প-র।

৮। 'নারি' স্থলে 'নাগরী' প-র-সা।

৯। 'বিশিখে তনু জর-জর' স্থলে 'বিশিখ ঘন বরিখনে' প-র।

১০। 'জোরি' স্থলে 'জোড়ি' প-র-সা।

১১। 'বল্লরি' স্থলে 'সুন্দরী' ক, গ।

১২। 'মোহে' স্থলে 'মো' প-র-সা।

১৩। 'তেঞি' স্থলে 'ও' খ; 'বো' চ।

টীকা

১২—১৫। "করে কর জোরি" ইত্যাদি। শ্রীরাধা নিজের এক করে অন্য কর সংযোজিত করিয়া এবং তদ্দারা নিজের তনু-লতাকে বেষ্টিত করিয়া (লজ্জার অভিনয় করিয়া) তৎপরে আমার দিকে (বঙ্কিম) দৃষ্টিপাত করিয়া, সখীকে ক্রোড়ে করিল অর্থাৎ সখীকে জড়াইয়া ধরিল; (সুচতুরা নায়িকাগণ এই প্রকারেই তাহাদিগের অনুরাগ প্রকাশ করিয়া থাকে)। গোবিন্দ দাস বলিতেছেন যে, নন্দ-নন্দন শ্রীকৃষ্ণ সেই জন্যই মদনের দোলনায় দুলিতেছেন অর্থাৎ কন্দর্পের প্রভাবে যেন শূন্যে

প্রেরিত হইয়া শ্রীরাধা প্রকৃত পক্ষেই তাঁহার প্রতি অনুরাগিণী কি না, সেই সন্দেহে দোলায়মান-চিত্ত হইতেছেন। তুলনা করুন ;—
"স্ত্রীণামাদ্যং প্রণয়বচনং বিভ্রমো হি প্রিয়েষু।"
—মেঘদূত।

তিরোধা ধানশী ।১

অপরূপ পেখলুঁ রামা।
কনক লতা অব- লম্বনে উয়ল
হরিণ-হীন[২] হিম-ধামা ॥ধ্রু ॥
নয়ন নলিনি দৌ অঞ্জনে রঞ্জল[৩]
ভাঙু বিভঙ্গি-বিলাস[৪] ।
চকিত চকোর জোরে[৫] বিধি বান্ধল
কেবল কাজর-পাশ[৬] ॥
গিরিবর-গুরুয়া পয়োধর পরশত[৭]
গিম-গজ-মোতিম-হারা[৮] ।
কাম কম্বু[৯] ভরি কনয়া-শম্ভু পরি
ঢারত[১০] সুরধুনি-ধারা ॥
পয়সি পয়াগে জাগ-শত জাগই[১১]
সো পাওয়ে বহুভাগী[১২] ।
বিদ্যাপতি কহ গোকুল-নায়ক
গোপী-জন অনুরাগী[১৩]॥ ৬ ॥ ৫৯ ॥
অত্র "যব ধরি পেখলুঁ রামা" ইত্যাদি
পদং যথাসম্ভবং গেয়ম্।

পাঠান্তর

১। এটি প-র-সা পুথির ৮৯ সংখ্যক ও প-র পুথির ৬ষ্ঠ তরঙ্গের ৭ সংখ্যক পদ।

২। 'হরিণ-হীন' ঘ স্থলে 'হরিণী-হীন' ক, খ, গ, চ, প-র-সা ও প-র পুথি।

৩। 'রঞ্জল' প-র স্থলে 'রঞ্জই' খ, গ, ঘ, চ ; 'রঞ্জিত' ক ও প-র-সা।

৪। 'ভাঙু বিভঙ্গি-বিলাস' স্থলে 'ভাঙক ভঙ্গি বিলাস' প-র-সা ; 'ভাঙু কি ভঙ্গি বিলাসা' প-র।

৫। 'জোরে' স্থলে 'জোর' ক, গ।

৬। 'কাজর-পাশা' প-র ; প-র-সা পুথিতে "নয়ন নলিনি দৌ" ইত্যাদি পংক্তিচতুষ্টয় 'গিরিবর-গুরুয়া' ইত্যাদি পংক্তি-চতুষ্টয়ের পরে সন্নিবেশিত দেখা যায়।

৭। 'পরশত' প-র স্থলে 'পরশিতে' ক—চ ; 'গিরিবর' ইত্যাদি পংক্তিটির পরিবর্ত্তে 'গিরিযুগ-গুরুয়া কনক-পয়োধর' প-র-সা।

৮। 'গিম-গজ-মোতিম-হারা' স্থলে 'গিম-গজ-মোতি-হারা' প-র ; 'উপর গজ-মতি-হারা' প-র-সা ; 'হিম গজ-মোতিম-হারা' ঘ।

৯। 'কম্বু' স্থলে 'কুম্ভ' প-র-সা ও প-র।

১০। 'ঢারত' ইত্যাদি স্থলে 'গীমহি ঢারহি ধারা ॥' প-র-সা।

১১। 'জাগ শত জাগই' স্থলে 'যোগি সত জাগই' প-র।

১২। 'সো পাওয়ে' ইত্যাদি স্থলে 'সোই সয়নক ভাগি।' প-র।

১৩। 'পয়সি পয়াগে' ইত্যাদি পংক্তিচতুষ্টয়ের পরিবর্ত্তে প-র-সা পুথিতে নিম্নলিখিত পংক্তিগুলি দৃষ্ট হয় ; যথা,—
"পহিল-বয়সী ধনী মুনি-মন-মোহিনী
গজবর-গামিনী মন্দা।
সিন্দুর-তিলক ভানু তড়িত-লতা তনু
উয়ল পুনমিক চন্দা ॥"

টীকা

১২—১৫। "পয়সি পয়াগে" ইত্যাদি। রাধা-মোহন ঠাকুর ইহার শব্দার্থের কোন ব্যাখ্যা না করিয়া তাৎপর্য্যার্থ লিখিয়াছেন,—"প্রয়াগজলে স্থিতস্য কৃতশতক্রতোরপি কদাচিৎ বহুভাগ্যলভ্যা ভবেৎ।" ইহাই যে প্রকৃত তাৎপর্য্যার্থ, তাহাতে কোন সন্দেহ নাই,—টীকাকারগণের মধ্যে মত-ভেদ

হইতেছে 'জাগই' শব্দটির অর্থ লইয়া। স্বর্গ-গত কালীপ্রসন্ন কাব্য-বিশারদ মহাশয়ের মতে 'জাগই' শব্দ 'জাগৃ' ধাতু হইতে জাত; 'জাগৃ' ধাতুর অর্থ—জাগরিত হওয়া, উদ্বোধিত হওয়া; শত যজ্ঞ জাগরিত হয় বা উদ্বোধিত হয় বলিলে কোন অর্থ হয় না বলিয়া তিনি কষ্ট-কল্পনা দ্বারা এ স্থলে অন্তর্ভূত ণিজন্তার্থ ধরিয়া 'জাগই' শব্দের অর্থ করিয়াছেন,—'জাগাইয়া' অর্থাৎ 'উদ্বোধিত করিয়া'। ভাষা-সাহিত্যে এরূপ অন্তর্ভূত ণিজন্তার্থের প্রয়োগ কোথাও দেখা যায় না; 'জাগৃ' ধাতুর 'অন্তর্ভূত ণিজন্তার্থ' তর্কস্থলে স্বীকার করিয়া লইলেও 'যজ্ঞকে জাগরিত বা উদ্বোধিত করা' বাক্যটির কোন সঙ্গত অর্থ হয় না। আমাদিগের বিবেচনা হয় যে, এই 'জাগই' শব্দটি 'জাগৃ' ধাতু-জাত নহে; ইহা যজনার্থক 'যজ' ধাতু হইতে উদ্ভূত হইয়াছে; প্রাকৃত ও তদনুযায়ী হিন্দী ও মৈথিল ভাষায় শব্দের আদিতে অন্তস্থ 'য'-কারের পরিবর্ত্তে প্রায়শঃ বর্গীয় 'জ'-কারের ব্যবহারবশতঃ বিদ্যাপতি 'যাগ-শত যাগই' না লিখিয়া 'জাগ-শত জাগই' লিখিয়াছেন; উহার অর্থ—যিনি প্রয়াগের (পবিত্র) সলিলে শত যজ্ঞকে যজন করেন, সেই বহুভাগ্য-বিশিষ্ট ব্যক্তিই কেবল (সেইরূপ সুন্দরীকে) পাইয়া থাকেন; বিদ্যাপতি শ্রীকৃষ্ণের ভ্রান্তির অপনয়ন উদ্দেশ্যে বলিতেছেন,—ওহে গোকুল-নায়ক অর্থাৎ গোকুলের রক্ষা-কর্ত্তা শ্রীকৃষ্ণ! গোপাঙ্গনারা (তোমার প্রতিই) অনুরাগযুক্ত। 'গোকুল-নায়ক' ও 'গোপী-জন' শব্দের ধ্বনি এই যে, যেহেতু শ্রীকৃষ্ণ গোবর্দ্ধন-পর্ব্বতের ধারণ ইত্যাদি অনন্ত-সাধ্য বহু দুষ্কর কার্য্য দ্বারা গোকুলের গোপদিগের রক্ষা-সাধন করিয়া গোকুলের নেতৃত্ব-পদ লাভ করিয়াছেন, এ অবস্থায় গোপাঙ্গনাগণ তাঁহার প্রতি অনুরক্ত না হইয়া, শত-ক্রতু ইন্দ্রের প্রতিও অনুরক্ত হইতে পারে না; কেন না, স্ত্রী-জাতি স্বভাবতঃ বলশালীর প্রতিই পক্ষপাতিনী হইয়া থাকে;—শ্রীকৃষ্ণ যে ইন্দ্র অপেক্ষা কত বল-শালী, তাহা গোবর্দ্ধন-ধারণ-লীলাতেই প্রমাণিত হইয়াছে।

## অথ শ্রীকৃষ্ণস্যাপ্তদূতী।

### তদুচিতশ্রীগৌরচন্দ্র।

পাহিড়া।

কি মধুর-মধুর　　বয়স নব কৈশোর
　　মুরতি জগ-মন-হারী।
কি দিয়া কেমনে বিধি　　নিরমিল গোরা-তনু
　　আকুল কুলবতি নারী॥ ধ্রু॥
বিফলে উদয় করে　　গগনে সে শশধরে
　　গোরা-রূপে আলা তিন লোকে।
তাহে এক অপরূপ　　যেবা দেখে চাঁদমুখ
　　মনের আঁধার নাহি থাকে॥
ঢল ঢল প্রেমমণি　　কিয়ে থির দামিনি
　　ঐছন বরণক আভা।
তাহে নাগরালি-বেশ　　ভুলাইল সব দেশ
　　মদন-মনোহর শোভা॥
যতি-সতি-মতি হত　　গেল যেন কুলব্রত
　　আইল ভুবন-চিত-চোর[১]।
হরিকৃষ্ণ দাস[২] কয়　　গোরা না ভজিলে নয়
　　এ ঘর-করণে[৩] দেহ[৪] ভোর॥৭॥৬০॥

১। 'ভুবন-চিত-চোর' স্থলে 'জগত-চির-চোর' খ, ঘ, চ।

২। 'হরিকৃষ্ণ দাস কয়' স্থলে প-স মুদ্রিত পুথিতে 'রাধামোহনে কয়' পাঠ আছে; কিন্তু এই পদটির সংস্কৃত টীকায় রাধামোহন ঠাকুর "অথ তদুচিত-গৌরচন্দ্রং 'কি মধুর-মধুর বয়স নব কৈশোর'

ইত্যাদিনা বক্ষ্যমাণেন নিজকৃতেন চ স্মরতি।"—এইরূপ লিখায় ও ইহার পরেই পদামৃতসমুদ্রে "নব কাম সুললিত দেহ অনুপম" ইত্যাদি রাধামোহন ঠাকুরের রচিত পদটি সন্নিবেশিত হওয়ায় 'কি মধুর-মধুর' ইত্যাদি গৌরচন্দ্র পদটি যে অন্য কোন পদ-কর্ত্তার রচিত,—তাহাতে সন্দেহ থাকে না; সুতরাং 'হরিকৃষ্ণ দাস' স্থলে 'রাধামোহনে কয়' পাঠ অশুদ্ধ বলিয়াই প্রতীত হইতেছে।

৩। 'ঘর-করণে' স্থলে 'সব করণে' চ পুথি।

৪। 'দেহ' স্থলে 'দেয়' ক।

টীকা

১৫—১৬। "হরিকৃষ্ণ দাস" ইত্যাদি। পদ-কর্ত্তা হরিকৃষ্ণ দাস বলিতেছেন যে, এরূপ অপূর্ব্ব (গৌরাঙ্গকে) ভজন না করিলে চলিবে না; (অতএব) এই ঘর-কন্নার কাজে ডোর দেও অর্থাৎ ডোর দিয়া বান্ধিয়া ঘর-কন্নার পাঠ তুলিয়া রাখ। প্রাচীন কালে তুলট কাগজে পুথি লিখিয়া উহা বস্ত্রখণ্ড ও ডোর দিয়া বান্ধা হইত এবং গ্রন্থ পাঠ অন্তেও উহা ডোর দিয়া বান্ধিয়া রাখা হইত; উহা হইতেই "কোন কাজে ডোর দেওয়া" বলিলে সেই কার্য্যটি বন্ধ করা বুঝা যায়।

তিরোথা ধানশী।১

ধনি ধনি রমণি জনম ধনি তোর।
সব জন কানু কানু করি ঝূরয়ে
সো তুয়া ভাবে বিভোর ॥ ধ্রু ॥
চাতক চাহি তিয়াসল অম্বুদ
চকোর চাহি রহু চন্দা।
তরু লতিকা- অবলম্বন-কারী
মঝু মনে লাগল ধন্দা ॥২
কেশ পসারি যবহুঁ তুহুঁ আছলি
উর পর অম্বর আধা।
সো সব হেরি৩ কানু ভেল আকুল
কহ ধনি ইথে কি৪ সমাধা ॥
হসইতে কব তুহুঁ দশন দেখায়লি
করে কর জোরহিঁ মোর।
অলখিতে দিঠি কব হৃদয়ে পসারলি
পুন হেরি সখি কৈলি৫ কোর ॥
এতহুঁ নিদেশ কহল তোহে সুন্দরি
জানি ইহ করহ৬ বিধান।
হৃদয়৭-পুতলি তুহুঁ সো শুন-কলেবর
কবি বিদ্যাপতি ভাণ ॥ ৮ ॥ ৬১ ॥

পাঠান্তর

১। এটি প-র পুথির ৯ম তরঙ্গের ৬ সংখ্যক পদ। 'তিরোথা' প-র স্থলে 'তিরোতা' ক—চ পুথি।

২। 'চাতক চাহি' ইত্যাদি পংক্তিচতুষ্টয় খ ও ঘ পুথিতে নাই।

৩। 'হেরি' স্থলে 'মওরি' প-র।

৪। 'ইথে কি' স্থলে 'কোন' প-র।

৫। 'কৈলি' স্থলে 'কলি' খ; 'করলি' চ; ঘ পুথিতে ১২—১৭ পংক্তিগুলি লিপিকরভ্রমে পরিত্যক্ত হইয়াছে।

৬। 'জানি ইহ করহ' স্থলে 'বুঝিয়া যে করবি' প-র।

৭। 'হৃদয়' স্থলে 'পরাণ' প-র।

টীকা

৪—৭। "চাতক চাহি" ইত্যাদি। (তোমার জন্য শ্রীকৃষ্ণের উৎকণ্ঠা দেখিয়া মনে হয়), জলদ চাতকের দিকে চাহিয়া তৃষ্ণাযুক্ত হইল; চন্দ্র চকোরের দিকে চাহিয়া রহিল; তরু লতিকার অবলম্বন-কারী হইল; (এই সকল স্বভাব-বিপর্য্যয় দর্শনে) আমার মনে ধান্দা লাগিয়াছে।

বরাড়ী।১

কত বেং কলাবতি যুবতি সুমুরতি৩
নিবসতি৪ গোকুল মাহ।
হরি অব হাসি৫ রভসে পুন কাহুকে৬
কুটিল নয়নে নাহি চাহ ॥

সুন্দরি অতয়ে করিয়ে অনুমান।
শুভখনে স্বামি- বরত তুহুঁ ছোড়লি
নারি-বরত নিল কান[৭] ॥ ধ্রু ॥
তুয়া নিজ নাম গাম ঘন গাবই[৮]
সো এক-আখর-রঙ্ক[৯]।
শুনইতে রাতি রতন রতি রাতুল
চমকই তোহারি আতঙ্ক[১০] ॥
তুয়া গুণ-গাম নাম কত গাবই[১১]
অবেকত[১২] মুরলি-নিসান।
সহচরি-কোরে ভোরি তোহে ডাকই
গোবিন্দদাস পরমাণ ॥৯॥৬২॥

পাঠান্তর

১। এটি প-র-সা পুথির ১৪১ সংখ্যক ও প-র পুঁথির ৯ম তরঙ্গের ১৬ সংখ্যক পদ।

২। 'কত যে' প-র স্থলে 'কত এ' প-র-সা; 'কত য়ে' ক—চ পুথি।

৩। 'সুমুরতি' স্থলে 'সুন্দরি সতি' প-র।

৪। 'নিবসতি' স্থলে 'নিবসই' প র।

৫। 'হরি অব হাসি' গ, ঘ, চ স্থলে 'হরি অব রহসি' প-র, খ; 'হেরি অব হাসি' প-র-সা।

৬। 'রভসে পুন কাহুকে' প-স স্থলে 'রভসরসে কাহুকে' খ, ঘ, চ; 'রভসে পুন কানুকে' প-র-সা; 'রভসে পুন কাকহুঁ' প-র।

৭। 'কান' স্থলে 'শ্যাম' প-র।

৮। 'গাম ঘন গাবই' স্থলে 'রাইভাব কি কহব' প-র-সা; 'রাই ভরি কি কহব' প-র।

৯। 'রঙ্ক' স্থলে 'রঙ্কা' প-র।

১০। 'আতঙ্ক' স্থলে 'আশঙ্কা' প-র; 'আশঙ্ক' প-র-সা।

১১। 'তুয়া গুণ' ইত্যাদি প-র-সা স্থলে 'তুয়া নিজ নাম গাম কত গাবয়ে' খ; 'তুয়া গুণ নাম গাম কত গাবই' ক; 'তুয়া গুণ গাম নাম ঘন গাবই' প-র।

১২। 'অবেকত' ঘ, চ, প-স স্থলে 'আর কত' ক, খ, গ; 'এবে কত' প-র-সা; 'বেকতহি' প-র।

টীকা

১—৪। "কত যে" ইত্যাদি। শিল্প-কৌশলযুক্তা সুন্দরী যুবতী গোকুলে কতই বাস করে; (তাহারা শ্রীকৃষ্ণের ভুবন-মোহন রূপ-গুণে আকৃষ্টা হইয়া তাঁহার নিকট বিভ্রম-বিলাস প্রকাশ করিলেও) হরি অর্থাৎ তাহাদিগের চিত্তাকর্ষক শ্রীকৃষ্ণ কিন্তু এখন হাসিয়া রস-ভরে বঙ্কিম নয়নে কাহারও পানে চাহেন না।

৫—৭। "সুন্দরি অতয়ে" ইত্যাদি। হে শ্রীরাধে! অতএব অনুমান করিতেছি যে, তুমি পতি-ব্রতার ধর্ম্ম পরিত্যাগ করিয়া ভালই করিয়াছ; (যে হেতু) শ্রীকৃষ্ণ নিজে নারী-ব্রত গ্রহণ করিয়াছেন অর্থাৎ কায়-মনোবাক্যে তোমাতে পরায়ণ হইয়াছেন। এই বাক্যের তাৎপর্য্য এই যে, জগতে পতিব্রতা রমণী অনেক দেখা যায়, কিন্তু নারী-ব্রতধারী পুরুষ একান্ত বিরল; নায়ক-শিরোমণি শ্রীকৃষ্ণ যখন তোমার জন্য নারী-ব্রত গ্রহণ করিয়াছেন, তখন জগতে অতুলনীয় প্রেম-ব্রতের উদ্‌যাপন জন্য তোমার পাতিব্রত্য পরিত্যাগ সমীচীন বটে।

৮—১১। "তুয়া নিজ" ইত্যাদি। (যদি বল, শ্রীকৃষ্ণ যে নারী-ব্রত গ্রহণ করিয়াছেন, তাহার কি প্রমাণ আছে?) সেই শ্রীকৃষ্ণ তোমার নাম-ধাম (স্বর-ভঙ্গ হেতু কণ্ঠে গাহিতে না পারিয়া বংশীতে) গান করিতেছেন; তিনি একটি অক্ষরের অর্থাৎ তোমার নামের আদ্য অক্ষর 'র'-কারের জন্য ভিখারী হইয়াছেন; অর্থাৎ তিনি 'র' অক্ষরটি শুনিলেই আনন্দে অস্থির হন এবং 'রাতি', 'রতন', 'রতি', 'রাতুল' প্রভৃতি রকারাদি শব্দ শুনিতে পাইলেই, বুঝি রাধার কথা হইতেছে ভাবিয়া সেই কথা শুনিবার জন্য উৎকণ্ঠিত হন।

১২—১৫। "তুয়া গুণ" ইত্যাদি। (যদি বল যে, শ্রীকৃষ্ণ যদি বংশীতে আমার নাম-ধাম গান

করিতেছেন, তবে আমি তাহা শুনিতে পাই না কেন ? ) শ্রীকৃষ্ণ তোমার নাম ও গুণ-গ্রাম কতই না গান করিতেছেন—(কিন্তু বিরহ-জনিত অবশতা হেতু) বংশী-ধ্বনি অব্যক্ত হইতেছে অর্থাৎ বংশীতে উচ্চ স্বর নির্গত হইতেছে না ; তোমার সহচরীর ক্রোড়ে মূর্চ্ছিত হইয়াও শ্রীকৃষ্ণ তোমার নামই উচ্চারণ করিতেছেন, পদকর্ত্তা গোবিন্দ দাসই ইহার সাক্ষী বটে।

ভূপালী।[১]

জীবন চাহি যৌবন বড় রঙ্গ।
তবে যৌবন যব সুপুরুখ[২]-সঙ্গ ॥
সুপুরুখ-প্রেম কবহু[৩] জনি ছাড়ি[৪]।
দিনে দিনে চান্দ-কলা সম বাঢ়ি[৫] ॥
তুহুঁ যৈছে রসবতি[৬] কানু রস-কন্দ।[৭]
বড় পুণ্যে রসবতি মিলে রসবন্ত ॥
তুহুঁ যদি কহসি করিয়ে অনুসঙ্গ[৮]।
চৌরি-পিরিতি হোয় লাখ-গুণ রঙ্গ ॥
সুপুরুখ ঐছন নাহি জগ মাঝ।
আর তাহে[৯] অনুরত বরজ-সমাজ ॥
বিদ্যাপতি কহে[১০] ইথে নাহি লাজ।
রূপ-গুণবতিকা ইহ বড় কাজ[১১] ॥১০॥৬৩॥

পাঠান্তর

১ এটি প-র-সা পুথির ১৫৩ সংখ্যক পদ।
২ 'সুপুরুখ' স্থলে 'পুরুসকো' প-র-সা।
৩ 'কবহু' স্থলে 'করায়' প-র-সা।
৪ 'ছাড়' প-র-সা।
৫ 'সম বাঢ়ি' স্থলে 'যৈছে বাড়' প-র-সা।
৬ 'রসবতি' স্থলে 'নাগরী' ক, গ, ঘ, চ, প-র-সা।
৭। 'রস-কন্দ' প-র-সা স্থলে 'রসবন্ত' ক—চ পুথি।
৮। 'করিয়ে অনুসঙ্গ' ক, গ স্থলে 'করিয়া অনুসঙ্গ' খ, ঘ, চ ; 'করিয়ে অনুরঙ্গ' প-র-সা।
৯। 'আর তাহে' স্থলে 'অহে অতি' প-র-সা।
১০। 'বিদ্যাপতি কহে' স্থলে 'ভণয়ে বিদ্যাপতি' প-র-সা।
১১। 'রূপ-গুণবতিকা' ইত্যাদি ক, গ, চ স্থলে 'রূপ-গুণবতি কহ' ইত্যাদি খ ; 'রূপ-গুণবতি কাক' ইত্যাদি ঘ ; 'রূপ-গুণবন্তি কহ ইহ বড় লাজ' প-র-সা।

টীকা

১—২। "জীবন চাহি" ইত্যাদি। জীবন অপেক্ষা যৌবন অধিক আনন্দজনক ; তখনই যৌবন (সার্থক), যখন সুপুরুষের সহিত মিলন হয়। তুলনা করুন ;—

"ক্ষীণক্ষীণোঽপি শশী
ভূয়োঽভিবর্দ্ধতে সত্যম্।
বিরম প্রসীদ সুন্দরি
যৌবনমনিবর্ত্তিযাতন্তু ॥"—কাব্যপ্রকাশ।

৩—৪। "সুপুরুখ প্রেম" ইত্যাদি। (যদি বল, যৌবন অচির-স্থায়ী, এক বার গেলে আর ফিরে না, তথাপি) সুপুরুষের প্রেম (যাহা যৌবন-সুখের সার-ভূত, তাহা) কখনও ছাড়ে না ; উহা দিনে দিনে (শুক্লপক্ষের) চন্দ্র-কলার ন্যায় বর্দ্ধিত হয়।

৭—৮। "তুহুঁ যদি কহসি" ইত্যাদি। তুমি যদি বল, (তাহা হইলে) অনুসঙ্গ অর্থাৎ মিলনের জন্য উদ্যোগ করি ; (কেন না), চৌর্য্য-প্রণয় অর্থাৎ গুপ্ত-প্রেমে লক্ষ গুণ (অধিক) আনন্দ হইয়া থাকে। তুলনা করুন ;—

"পর্য্যঙ্কঃ স্বাস্তরণং
পতিরনুকূলো মনোহরং সদনম্।
তুলয়তি নহি লক্ষাংশং
ত্বরিত-ক্ষণ-চৌর্য্য-সুরতস্য ॥"
—কুট্টনীমতম্।

## শ্রীরাধার প্রত্যুক্তি।

শ্রীরাগ।[১]

না জানি[২] প্রেম-রস নাহি রতিরঙ্গ।
কেমনে মিলব হাম[৩] সুপুরুখ[৪] সঙ্গ॥
তোহারি বচনে যদি[৫] করব পিরীত[৬]।
হাম শিশু-মতি তাহে[৭] অপযশ-ভীত[৮]॥
সখি হে হাম অব কি বোলব তোয়[৯]।
তা সঞে রভস কবহুঁ নাহি হোয়[১০]॥
সো বর[১১] নাগর নব অনুরাগ।
পাঁচ-শরে মদন মনোরথে[১২] জাগ॥
দরশে আলিঙ্গন দেয়ব সোই[১৩]।
জিউ নিকসব যব রাখব কোই॥
বিদ্যাপতি কহ মিছই তরাস।
শুনহ ঐছে নহ[১৪] তাক বিলাস॥১১॥৬৪॥

পাঠান্তর

১। এটি প-র-সা পুথির ২২৩ সংখ্যক ও প-র পুথির ৯৩৩ সংখ্যক পদ।

২। 'জানিয়ে' প-র-সা।

৩। 'হাম' স্থলে 'ধনি' গ, ঘ, চ; 'সখি' প-র-সা, প-র।

৪। 'সুপুরুখ' স্থলে 'সো পুরুখ' প-র-সা।

৫। 'যদি' স্থলে 'যব' প-র-সা, প-র।

৬। 'পিরীতি' প-র-সা।

৭। 'তাহে' স্থলে 'অতি' প-র-সা।

৮। 'ভীতি' প-র-সা।

৯। 'সখি হে' ইত্যাদি স্থলে 'এ সখি এ সখি কি বোলব তোয়।' প-র-সা ও প-র।

১০। 'তা সঞে' ইত্যাদি স্থলে 'তা সঞে রভস-রস কতু নাহি হোয়' খ; 'কানু সঞে রভস কবহু' ইত্যাদি প-র, প-র-সা।

১১। 'বর' স্থলে 'অতি' প-র-সা, প-র।

১২। 'মনোরথে' স্থলে 'মনো অব' প-র-সা; 'মনোভব' প-র।

১৩। 'দেয়ব সোই' স্থলে 'করবহি জোয়' প-র-সা; 'করবহি মোয়' প-র।

১৪। 'ঐছে নহ' স্থলে 'যৈছন' প-র-সা; 'জানহ ধনি' প-র।

টীকা

৭—৮। "সো বর নাগর" ইত্যাদি। তিনি নাগর-শিরোমণি; (তাঁহার) অনুরাগ নূতন অর্থাৎ নবীনত্ব হেতু উচ্ছ্বাসময়; (তাঁহার) বাসনায় মদন পাঁচটি শরের সহিত জাগিয়া আছে অর্থাৎ তিনি কামাভিলাষে উচ্ছৃঙ্খল হইয়াছেন।

পঠমঞ্জরী।

হামারি বচন শুন রাই।
দূরহিঁ তাক পরশ বিনে অব তুহুঁ
মন্দিরে ভয় অবগাই॥
বিদগধ রসিক- শিরোমণি নাগর
দরশে বুঝবি ব্যবহার।
ঐছন সংশয় আর তুহুঁ না করবি
শুভক্ষণে কর অভিসার॥
ঐছন বচন শুনিয়া বর মুগধিনি
নিজ প্রিয় সহচরি মেলি।
বেশ বনাই কত যে মনে সংশয়
কালিন্দি-তীরহিঁ গেলি॥
অপরূপ কুঞ্জ- কুটিরে নব নাগর
পথ হেরি আকুল পরাণ।
সকল সখী পরবোধি মিলায়ল
যদুনন্দন রস গান॥১২॥৬৫॥

কামোদ।

এ১ ধনি পদুমিনি সহজেই ছোটি।
করে ধরইতে কত করুণা কোটি ॥
হঠ-পরিরম্ভণে নহি নহি বোল।
হরি-ডরে হরিণী হরি-হিয়ে ডোল৩ ॥
বালি বিলাসিনি আকুল কান।
মদন-কৌতুকি কিয়ে হঠ নাহি মান ॥
নয়নক অঞ্চল চঞ্চল ভান৪।
জাগল মনমথ৫ মুদিত নয়ান॥
বিদ্যাপতি কহ ঐছন রঙ্গ।
রাধামাধব পহিলহিঁ৬ সঙ্গ ॥১৩।৬২॥

অত্র "সুরত-তিয়াসে ধয়ল পহুঁ পাণি" ইত্যাদি পদং যথাসম্ভবং গেয়ম্।
ইতি তৃতীয়পল্লবঃ।

পাঠান্তর

১। এটি প-র-সা পুথির ২৬৪ সংখ্যক পদ।

২। 'এ' খ, ঘ, চ স্থলে 'একে' ক, গ; 'ও' প-র-সা; 'একে' পাঠ ধরিলে, বাক্য-সমাপ্তির জন্য অপর পক্ষ প্রদর্শন করা আবশ্যক; এ স্থলে তাহা নাই; সুতরাং 'এ' কিংবা 'ও' পাঠই সমীচীন।

৩। 'হঠ-পরিরম্ভণে' ইত্যাদি পংক্তিদ্বয়ের পরিবর্ত্তে প-র-সা পুথিতে 'মদন কৌতুকি' ইত্যাদি পংক্তির পরে নিম্নলিখিত পংক্তিদ্বয় দৃষ্ট হয়; যথা,—

"নয়নে নিঝুরে ঝুর লহু লহু বোল।
হরি হই ভোর হরিণী হই ভোর ॥"

৪। 'নয়নক অঞ্চল' ইত্যাদি স্থলে 'নয়নক অঞ্জনে চঞ্চল কান' প-র-সায়

৫। 'মনমথ' স্থলে 'মনসিজ' প-র-সা।

৬। 'পহিলহিঁ' স্থলে 'হোয়ব' প-র-সা।

টীকা

১—২। "এ ধনি" ইত্যাদি। এই শ্রীরাধা পদ্মিনী-জাতীয়া স্বভাবতঃ ক্ষীণাঙ্গী; (শ্রীকৃষ্ণ) হাতে ধরিলে (শ্রীরাধার) কোটি কোটি কাতরোক্তি নির্গত হইল।

৩—৪। "হঠ" ইত্যাদি। (শ্রীকৃষ্ণের) বলপূর্ব্বক আলিঙ্গনে শ্রীরাধা 'না না' বলিতে লাগিলেন; (বোধ হইল যেন), সিংহের ভয়ে হরিণী সিংহের ক্রোড়ে কম্পিত হইতেছে।

৫—৬। "বালি বিলাসিনি" ইত্যাদি। (শ্রীরাধা) বিলাস-লালসা-যুক্তা হইলেও বালিকা; (অপর পক্ষে) শ্রীকৃষ্ণ কামাকুল; (কিন্তু) মদন-কৌতুহল-বিশিষ্ট ব্যক্তি কোন্ বল-প্রকাশকে স্বীকার করে না? অর্থাৎ মদন-কৌতুহল বশতঃ সর্ব্ব-প্রকার বল-প্রকাশকেই স্বীকার করিয়া থাকে। রাধামোহন ঠাকুর পদামৃত-সমুদ্রের টীকায় "মদন-কৌতুকি" ইত্যাদি বাক্যের অর্থ লিখিয়াছেন,—"মদনকুতুকিনী নবকামাপি অধিকলজ্জাদিনা তস্য হঠং ন মনুতে, তত্র হেতুঃ—প্রথমতঃ পদ্মিনী, তত্রাপি তন্বঙ্গী; অতএব করস্পর্শে শোকস্থায়িভাবক-করুণ-রসাবির্ভাব-কোটয়ঃ কতিপয়া ভবন্তি।" এইরূপ অর্থ করিলে পরবর্ত্তী "জাগল মনমথ মুদিত নয়ান" বাক্যের সহিত সামঞ্জস্য রক্ষিত হয় না—কারণ, শ্রীরাধার শোক-স্থায়ি-ভাবাত্মক করুণ রসের আবির্ভাব হইলে পরক্ষণেই তাঁহার কন্দর্প জাগরিত হওয়া ও সম্ভোগ রসানুভূতি হেতু নয়ন মুদিত হওয়া কিরূপে সঙ্গত হইতে পারে? রাধামোহন ঠাকুর 'করুণা' শব্দের অর্থ 'করুণ রস' লিখিয়াছেন; তাহাও সঙ্গত নহে। 'করুণা' শব্দের অর্থ এ স্থলে 'কাতরোক্তি'; নবোঢ়া নায়িকাদিগের প্রথম প্রিয়-সম্মিলনে নানারূপ কাতরোক্তি স্বাভাবিক; উহা তাহাদিগের লজ্জা-ভয়ের ন্যায় বিলাস-বিভ্রমেরও সূচক বটে। তুলনা করুন;—

"বিনয়ে কর-পদ্ম করে ধরিয়া।
কহিছে তরুণী করুণা করিয়া ॥
পতি হে প্রিয় হে বঁধু হে ক্ষম হে।
নব যৌবন জোরের যোগ্য নহে ॥"—ভারতচন্দ্র।

# অথ পূর্ব্বরাগঃ প্রকারান্তরম্।

## শ্রীরাধিকায়া যথা।

### তদ্রুচিতশ্রীমহাপ্রভুঃ।

শ্রীরাগ।[১]

নীরদ-নয়নে নীর[২] ঘন সিঞ্চনে
পুলক[৩]মুকুল অবলম্ব।
স্বেদ-মরন্দ বিন্দু বিন্দু চুয়ত[৪]
বিকসিত ভাব-কদম্ব॥
কি পেখলুঁ নটবর গৌর কিশোর।
অভিনব হেম- কল্প-তরু সঞ্চরু
সুরধুনি-তীরে উজোর॥ ধ্রু॥
চঞ্চল চরণ- কমলতলে[৫] ঝঙ্করু[৬]
ভকত-ভ্রমরগণ ভোর।
পরিমল লুবধ[৭] সুরাসুর ধাবই
অহনিশি রহত অগোর[৮]॥
অবিরত প্রেম- রতন ফল বিতরণে
অখিল মনোরথ পূর।
তাকর চরণে দীনহিন বঞ্চিত
গোবিন্দদাস রহু দূর॥১॥৬৭॥

পাঠান্তর

১। এটি প-র পুথির ১৩৫১ সংখ্যক পদ। স্থলে 'বিভাষ' প-র।

২। 'নীর' স্থলে 'নব' ক।

৩। 'পুলক' স্থলে 'পুরল' ক।

৪। 'চুয়ত' ক, প-র স্থলে 'চোয়ত' খ, ঘ, চ; 'চয়ত' গ।

৫। 'কমলতলে' স্থলে 'কমলে' খ।

৬। 'ঝঙ্করু' স্থলে 'সঞ্চরু' প-র।

৭। 'লুবধ' স্থলে 'লোভে' প-র।

৮। 'অগোর' প-র স্থলে 'আগোর' ক—চ পুথি। 'আগোর' পাঠ স্বীকার করিলেও ছন্দের অনুরোধে 'আ' অক্ষরটির হ্রস্ব উচ্চারণ করিতে হইবে; 'অগোর' পাঠে 'অ' অক্ষরের হিন্দী ও মৈথিল ভাষার ন্যায় উচ্চারণ করিলে শুনিতে হ্রস্ব 'আ' অক্ষরের ন্যায়ই বোধ হয়; সুতরাং 'অগোর' ও 'আগোর' শব্দ দুইটির মধ্যে লিখার প্রণালীগত পার্থক্য ব্যতীত উচ্চারণ-গত কোন পার্থক্য নাই; পদাবলীর অনেক শব্দেই এরূপ 'অ' অক্ষর ও 'আ' অক্ষরের পার্থক্য কেবল লিখন-প্রণালীর পার্থক্য বলিয়া বুঝিতে হইবে; কিন্তু সমস্যা এই যে, লিখন-প্রণালীর এই পার্থক্য অনেক স্থলেই ভ্রান্তি-জনক হইলেও, বঙ্গভাষার প্রচলিত বর্ণ-বিন্যাস-প্রণালী পরিবর্ত্তিত করিলে আরও অধিক ভ্রান্তি-জনক হইবে কি না—তাহা বলা যায় না।

টীকা

১—৪। "নীরদ-নয়নে" ইত্যাদি। নীরদ অর্থাৎ জল-বর্ষী মেঘ-রূপ নেত্র হইতে অবিরত জল (নয়ন-পক্ষে অশ্রু-জল) বর্ষণ দ্বারা রোমাঞ্চ-রূপ অঙ্কুর উদ্গত হইয়াছে; (কিন্তু কি অদ্ভুত!) সেই অঙ্কুর হইতেই স্বেদ-কণারূপ মধু বিন্দু বিন্দু চ্যুত হইতেছে এবং ভাবরূপ কদম্ব-পুষ্প বিকসিত হইয়াছে; (অপর পক্ষে ভাব-সমূহ অঙ্গে প্রকাশিত হইয়াছে)।

৫—৭। "কি পেখলুঁ" ইত্যাদি। (সাধারণ তরুতে এরূপ হওয়া অসম্ভব, এমন কি, অভীষ্ট-ফল-দাতা স্বর্গের কল্প-তরুও যে অঙ্কুরিত হওয়া মাত্রই মধু বিতরণ করিতে কিংবা পুষ্প ধারণ করিতে পারে, এরূপ শোনা যায় নাই; আর উহার বর্ণও স্বর্ণবৎ নহে; সুতরাং) নটবর গৌরচন্দ্রকে কি অদ্ভুত দেখিলাম; (দেখিয়া বোধ হইল), অভিনব অর্থাৎ অদ্ভুত-মহিমশালী বাঞ্ছা-পূরণকারী নূতন এক স্বর্ণময় কল্প-তরু গঙ্গা-তীরে দীপ্তি পাইতেছেন।

১২—১৫। "অবিরত প্রেম" ইত্যাদি। পদ-কর্ত্তা স্বর্গের কল্প-তরু অপেক্ষা শ্রীগৌরাঙ্গের অত্যন্ত

শ্রেষ্ঠতার পরিচয় দিতে যাইয়া শব্দের ধ্বনি দ্বারা বুঝাইতেছেন যে, স্বর্গের কল্প-তরুর নিকট সর্ব্ব-সাধারণের গতি-বিধি নাই ;—কেবল কতিপয় পুণ্যবান্ লোকেই উহার নিকট যাইতে পারেন আর রত্নাদি ইন্দ্রিয়-ভোগ্য পদার্থ দান করা ব্যতীত ঐ কল্পতরুর ধর্ম্ম, অর্থ, কাম ও মোক্ষ—এই চতুর্ব্বিধ পুরুষার্থ প্রদান করার শক্তি নাই ; কিন্তু নবদ্বীপের এই গৌরাঙ্গ-কল্পতরুটি—চতুর্ব্বর্গ কোন্ ছার, চতুর্ব্বর্গ হইতে যাহা শত গুণে শ্রেষ্ঠ, সেই প্রেম-রূপ পরম পুরুষার্থকেও যোগ্যাযোগ্য বিবেচনা না করিয়া প্রদানপূর্ব্বক অখিল জীবের মনোবাঞ্ছা পূর্ণ করিয়াছেন ; দীনহীন গোবিন্দদাস তাঁহার চরণে বঞ্চিত হইয়া ( কর্ম্মদোষে ) দুরে রহিয়াছে।

কানড়া।

আজু হাম কি পেখলুঁ নবদ্বীপচন্দ।
করতলে করই বয়ন অবলম্ব ॥
পুন পুন গতাগতি করু ঘর পন্থ।
খেনে খেনে[১] ফুলবনে চলই একান্ত ॥
ছল ছল নয়ন-কমল সুবিলাস।
নব নব ভাব করত পরকাশ ॥
পুলক-মুকুলবর ভরু সব দেহ।
রাধামোহন কছু না পায়ল খেহ ॥২॥৬৮॥

পাঠান্তর

১। 'খেনে খেনে' স্থলে 'ক্ষণে খেলে' ক।

—

## অথ শ্রীরাধিকাং প্রতি সখ্যুক্তিঃ।

বাগাধানশ্রী।১

রাধে নিগদ নিজং গদমূলম্।
উদয়তি তনুমনু কিমিতি তাপ-কুল-
মনুকৃত-বিকট-কুকূলম্ ॥ ধ্রু ॥
প্রচুর-পুরন্দর- গোপ-বিনিন্দক-[২]
কান্তি-পটলমনুকূলম্।
ক্ষিপসি বিদূরে মৃদুলং মুহুরপি
সংভৃতমুরসি[৩] দুকূলম্ ॥
অভিনন্দসি নহি চন্দ্র-রজোভর-
বাসিতমপি তাম্বূলম্।
ইদমপি বিকিরসি বর-চম্পক-কৃত-
মনুপম-দাম সচূলম্ ॥
ভজদনবস্থিতি- মখিল-পদে সখি
সপদি বিড়ম্বিত-তূলম্।
কলিত-সনাতন- কৌতুকমপি তব
হৃদয়ং স্ফুরতি সশূলম্ ॥৩॥৬৯॥

পাঠান্তর

১। এটি প-র পুথির ৩৬২ সংখ্যক পদ ; খ ও ঘ পুথিতে এই পদটি 'তোহারি বেদন ছেদন কারণ' ইত্যাদি ৭১ সংখ্যক পদের পরে ৪র্থ পল্লবের ৫ম পদ-রূপে সন্নিবেশিত হইয়াছে।

২। 'বিনিন্দক' প-র স্থলে 'বিনিন্দিত' ক—চ।

৩। 'সংভৃতমুরসি' স্থলে 'সংবৃতমুরসি' প-র।

টীকা

১—৩। "রাধে" ইতি। হে রাধে। স্বং নিজং গদমূলং ব্যাধিনিদানং বদ। তব তনুমনু তনুং লক্ষীকৃত্য অনুকৃতং বিকটং কুকূলং তুষানলো যেন তৎ তাদৃশং তাপ-কুলং কিং কস্মাৎ কারণাৎ উদয়তি।

৪—৭। "প্রচুরে"তি। স্বং প্রচুরপুরন্দর-গোপ-বিনিন্দক-কান্তিপটলং পুঞ্জীভূতেন্দ্রগোপানাং দ্যুতি-জয়ি কান্তি-বিশিষ্টং তেভ্যোঽপি লোহিততরমিত্যর্থঃ অনুকূলং সুখস্পর্শং উরসি সংভৃতং ধৃতং মৃদুলং সূক্ষ্মমপি দুকূলং উত্তরীয়ং মুহুর্ব্বারং বারং বিদূরে ক্ষিপসি।

৮—১১। "অভিনন্দসি" ইতি। চন্দ্ররজো-ভরেণ কর্পূর-ধূলি-চয়েন বাসিতং সুগন্ধীকৃতং তাম্বূল-মপি ন অভিনন্দসি সাদরং ন গৃহ্লাসি। বর-চম্পক-

কৃতং ইদং অনুপমং উৎকৃষ্টং সচুলং চূড়য়া সীমন্ত-ভূষণেন সহিতং দাম মাল্যমপি বিকিরসি বিক্ষিপসি।

১২—১৫। "ভজদনবস্থিতি"মিতি। হে সখি! অখিলপদে সর্ব্বস্মিন্ স্থানে শয্যাসনাদৌ ইত্যর্থঃ অনবস্থিতিং অনবস্থানং ভজৎ বিভ্রৎ সর্ব্বত্র অভিনিবেশ-শূন্যং সপদি তৎক্ষণাৎ বিড়ম্বিত-তূলং অনুকৃত-তূলকং ক্ষণমপ্যেকত্রানবস্থিতেঃ তূলমিব লঘু কলিতং ধৃতং সনাতনে শ্রীকৃষ্ণে কৌতুকং কুতূহলং যেন তৎ কৃত-কৃষ্ণসঙ্গাভিলাষমপি তব হৃদয়ং সশূলং শূল-যুক্তং স্ফুরতি। পক্ষে কলিতং সনাতনং চির-স্থায়ি কৌতুকং যেন ইত্যর্থাবগতেঃ চিরন্তন-কৌতুকস্য সশূলত্বং সবেদনত্বং ন সম্ভবতীতি বিরোধাভাসঃ অলঙ্কারঃ। সনাতন-শব্দস্য শ্রীকৃষ্ণার্থ-স্বীকারাত্তচ্ছঙ্গতেঃ। পক্ষে কলিতং জনিতং সনাতন-নামক-পদকর্ত্তুঃ কৌতুকং যেন তৎ তাদৃশম্। বিপ্রলম্ভ-শৃঙ্গার-বর্ণনোত্তরং শ্রীকৃষ্ণেণ সঙ্গমং দিদৃক্ষোঃ পদকর্ত্তুঃ কুতূহলং স্থান এবেত্যলং বিস্তরেণ

অনুবাদ

১—৩। হে রাধে! তুমি নিজের ব্যাধির কারণ বল; দারুণ তুষানলের ন্যায় সন্তাপ-সমূহ তোমার দেহে কেন প্রকাশিত হইতেছে?

৪—৭। পুঞ্জীভূত ইন্দ্রগোপ-কীটের কান্তি হইতে লোহিততর বক্ষঃস্থলে উত্তরীয়-বসন মৃদুল ও সুখ-স্পর্শ হইলেও কি জন্য উহা দূরে নিক্ষেপ করিতেছ?

৮—১১। তাম্বুল কর্পূর-চূর্ণ দ্বারা সুবাসিত হইলেও কি জন্য গ্রহণ করিতেছ না? আর এই সীমন্ত-ভূষণ সহ উৎকৃষ্ট চম্পক-পুষ্পমাল্যকে কি জন্য ছুড়িয়া ফেলিতেছ?

১২—১৫। হে সখি! সমস্ত বিষয়ে অভিনিবেশ-হীন তোমার হৃদয় কলিত-সনাতন-কৌতুক হইলেও কি জন্য শূল-যুক্ত বোধ হইতেছে?

'কলিত-সনাতন-কৌতুক' শব্দটির ত্রিবিধ অর্থ আছে; প্রথম অর্থ,—'শ্রীকৃষ্ণের সঙ্গমে অভিলাষ-যুক্ত।' দ্বিতীয় অর্থ,—'চির-স্থায়ি-কৌতূহল-যুক্ত'। তৃতীয় অর্থ,—'সনাতন-নামক কবির কৌতূহলের উৎপাদক'। 'রম্যবস্তু-সমালোকে লোলতা স্যাৎ কুতূহলম্।' রম্য বস্তুর দর্শন জন্য চিত্তের-চঞ্চলতাকে 'কুতূহল' বলা হয়; এই 'কুতূহল' ভাবটি নিজে ক্লেশ-জনক নহে; বরং ইহাতে স্ফূর্ত্তি-জনিত এক প্রকার আনন্দই অনুভূত হইয়া থাকে;—এই কৌতূহল ভাবটি চিরস্থায়ী হইলে হৃদয়ে ক্লেশ আসিতে পারে না; সুতরাং 'কলিত-সনাতন-কৌতুক' শব্দের দ্বিতীয় অর্থটির সহিত 'শূল-যুক্ত' শব্দটির অর্থ-বিরোধ ঘটায় এবং প্রথম অর্থ-দ্বারা সেই বিরোধের মীমাংসা হওয়ায় ইহা আপাততঃ বিরুদ্ধ উক্তি বলিয়া বোধ হইলেও প্রকৃত পক্ষে বিরুদ্ধ নহে বলিয়া অলঙ্কার-শাস্ত্রের বর্ণিত 'বিরোধাভাস' অলঙ্কার হইল। শ্রীরাধা-কৃষ্ণের বিপ্রলম্ভ-শৃঙ্গার বর্ণনের পরে তাঁহাদিগের সম্ভোগ-মিলন দর্শনের জন্য পদ-কর্ত্তার কৌতূহল হওয়া স্বাভাবিক; সুতরাং এই হিসাবে শ্রীরাধার হৃদয়কে পদকর্ত্তার কৌতূহলের উৎপাদক বলা যাইতে পারে। "কলিত-সনাতন-কৌতুক" শব্দের তৃতীয় অর্থের সহিতও 'শূল-যুক্ত' শব্দের আপাত-বিরোধ হেতু বিরোধাভাস অলঙ্কার ঘটিয়াছে; বাহুল্যবশতঃ উহার ব্যাখ্যা করা হইল না; সহৃদয় পাঠক-বর্গ উহার মর্ম্মোদ্ধার করিয়া লইবেন।

বরাড়ি।[১]

নিশসি নিহারসি[২] ফুটল কদম্ব।
করতলে বদন সঘন[৩] অবলম্ব॥
খেনে তনু মোড়সি করি কত ভঙ্গ।
অবিরল-পুলক-মুকুল ভরু অঙ্গ॥
এ ধনি[৪] মোহে না করু আন[৫] ছন্দ।
জানলুঁ ভেটলি শ্যামর চন্দ॥ধ্রু॥
ভাব কি গোপসি গুপত[৬] না রহই।
মরমক বেদন বদন সব কহই॥

যতনে নিবারসি নয়নক লোর।
গদগদ শবদে কহসি আধ বোল ॥
আন ছলে অঙ্গন আন ছলে পন্থ।
সঘনে গতাগতি করসি একন্ত[৭] ॥
দূরে রহু[৮] গৌরব গুরুজন[৯] লাজ।
গোবিন্দদাস কহ পড়ল অকাজ ॥৪॥৭০॥

পাঠান্তর

১। এটি প-র-সা পুথির ৯৫ সংখ্যক ও প-র পুথির ৩৮০ সংখ্যক পদ।

২। 'নেহারসি' খ, ঘ, চ, প-র; প-র-সা।

৩। 'বদন সঘন' স্থলে 'সঘনে বদন' প-র।

৪। 'এ ধনি' স্থলে 'এ সখি' প-র; 'সুন্দরি' প-র-সা।

৫। 'করু আন' প-র-সা, গ স্থলে 'করু অরু' ক, খ, ঘ, চ; 'কর অরু' প-র।

৬। 'গুপত' প-র স্থলে 'গোপত' ক—চ, প-র-সা।

৭। 'একন্ত' প-র স্থলে 'একান্ত' ক—চ, প-র-সা।

৮। 'রহু' স্থলে 'কর' প-র-সা।

৯। 'গৌরব গুরুজন' প-র-সা স্থলে 'গুরুজন গৌরব' ক—চ, প-সা।

টীকা

৫—৬। "এ ধনি" ইত্যাদি। ধনি! আমার নিকট তুমি অন্য ভাব করিও না অর্থাৎ প্রকৃত ভাব গোপন করিয়া অন্য অলীক ভাব প্রকাশ করিও না; (তোমার পূর্ব্বোক্ত কার্য্যগুলির দ্বারা) জানিতে পারিলাম, তুমি শ্যামচান্দের সঙ্গে সম্মিলিত হইয়াছ।

১১—১২। "আন ছলে" ইত্যাদি। তুমি এক বার এক ছলে আঙ্গিনায়, আবার আর এক ছলে আঙ্গিনার নিকটবর্ত্তী পথে সর্ব্বদা কেবল যাতায়াত করিতেছ।

—

ধানশী।[১]

তোহারি বেদন ছেদন কারণ
পুন পুন পুছিয়ে তোয়।
তুহু উর[২] ধরি ধরি মরি মরি বোলসি
সুধ বুধ সব খোয় ॥
আলি রি হামরা তোহারি কিয়ে নহিয়ে[৩]।
যো তুয়া দুখে দুখায়ত শত-গুণ
তাহারে কি বেদন[৪] না কহিয়ে ॥ধ্রু॥
এ তুয়া সঙ্গিনি রঙ্গিনি রসিকিনি
কহিলে কি আওব লাজে।
ফণি-মণি ধরব শমন-ভবনে যাব
যৈছে সিধায়ব কাজে[৫] ॥
হাম আগুয়াওনি[৬] আগুনি[৭] পৈঠব
বৈঠব যোগিনি-সাজে।
তন্ত্র মন্ত্র যত শত শত ঢূড়ব[৮]
বূড়ব[৯] সাগর মাঝে[১০] ॥
ভাবনা ও[১১] তুয়া অন্তরে অন্তরু
কহিলে কি রহে তাপ-লেশ।
বিন্দু[১২] ইন্দুমুখি সিন্ধু উতারব[১৩]
বোলহ বচন বিশেষ ॥৫॥৭১॥

পাঠান্তর

১। এটি-প-র-সা পুথির ১২৫ সংখ্যক পদ।

২। 'উরু' ঘ, চ, প-র-সা।

৩। 'আলি রি' ইত্যাদি পংক্তি স্থলে 'আলি রি মোরা কিয়ে আপন নহিয়ে' প-র-সা।

৪। 'তাহারে কি বেদন' স্থলে 'তাহে কিয়ে বেদন' প-র-সা।

৫। 'ফণি-মণি' ইত্যাদি পংক্তিদ্বয়ের পরিবর্ত্তে প-র-সা পুথির পাঠ যথা;—

"তন্ত্র মন্ত্র যত পূজব শত শত
সিদ্ধি করব তুয়া কাজে।"

৬। 'আগুয়াওনি' ঘ স্থলে 'আগুয়াওলি' চ; 'আগুয়ানি' ক, খ, গ; 'আগুন আনি' প-র-সা।

৭। 'আগুনি' স্থলে 'আগুনি ম' প-র-সা।

৮। 'তন্ত্র মন্ত্র' ইত্যাদি পংক্তির পরিবর্ত্তে প-র-সা পুথির পাঠ;—

'ফণি-মণি ধরব　　শমন-ভবনে যাব'

৯। 'বূড়ব' স্থলে 'ডুবব' প-র-সা।

১০। 'বূড়ব সাগর মাঝে' পংক্তির পরে প-র-সা পুথির অতিরিক্ত পাঠ যথা;—

"হাম আসোয়াসে　　স্বাষ ঘন মন মাহা
তাপসি সঙ্কট তাপে।
না পাইয়া ভেদ　　খেদ মন মাহা
চির দুঃসহ চির তাপে॥"

১১। 'ভাবনা ও' স্থলে 'ভাব-লাভ' খ—চ; 'ভাব নাব' ক; 'ভাব-নাও' প-র-সা; 'ভাব-লাভ' পাঠে কোন সঙ্গত অর্থগ্রহ হইল না; আমাদিগের বোধ হয় যে, প্রাচীন পুথির 'ভাবনা ও' শব্দ দুইটি লিপিকরগণ কর্ত্তৃক ভ্রমবশতঃ 'ভাব নাও', 'ভাব লাভ' লিখিত হইয়া এই পাঠ-বিভ্রাটের সৃষ্টি করিয়াছে।

১২। 'বিন্দু' স্থলে 'বিন্দু কহে' প-র-সা।

১৩। 'উতারহ' প-র-সা।

## টীকা

১—৪। "তোহারি" ইত্যাদি। তোমার বেদনার ছেদন অর্থাৎ ভঞ্জনের জন্য তোমাকে পুনঃ পুনঃ (বেদনার কারণটি) জিজ্ঞাসা করিতেছি, (কিন্তু তুমি) বক্ষ ধারণ করিয়া অর্থাৎ নিজের দুই হস্তে বেদনা নিবারণের জন্য নিজের বুকটি চাপিয়া ধরিয়া, কেবল 'মরিলাম মরিলাম' বলিতেছ; (তোমার এই ব্যবহারে আমাদিগের) বুদ্ধি-শুদ্ধি সব লোপ পাইতেছে!

৫—৭। "আলি রি" ইত্যাদি। হে সখি! আমরা কি তোমার নহি? যে তোমার দুঃখে শতগুণ দুঃখ অনুভব করে, তাহারে কি বেদনা বলিতে হয় না?

১৬—১৯। "ভাবনা ও" ইত্যাদি। ঐ ভাবনা অর্থাৎ শ্রীকৃষ্ণের সহিত কিরূপে মিলন হইবে, সেই চিন্তা তোমার অন্তরকে অন্তরিত করিল অর্থাৎ আচ্ছন্ন করিয়া ফেলিল; (প্রিয়-সখীগণের নিকট) বলিলে কি লেশমাত্র সন্তাপও থাকিতে পারে? হে চন্দ্রবদনে! তোমার জন্য পদ-কর্ত্তা বিন্দু সমুদ্র উত্তীর্ণ হইবে—(তুমি একবার তাহাকে) সেই কথাটি বল।

## তত্র স্বয়মুক্তিঃ।

পাহিড়া।১

কুটিলং মামব-　　লোক্য নবাম্বুজ-
মুপরি চুচুম্ব স রঙ্গী।
তেন হঠাদহ-　　মভবং বেপথু-
মণ্ডল-সঙ্কুলদঙ্গী॥
ভাবিনি২ পৃচ্ছ ন বারং বারম্।
হন্ত বিমুহ্যতি　　বীক্ষ্য মনো মম
বল্লব-রাজকুমারম্॥ ধ্রু॥
দাড়িম-লতিকা-　　মনু নিস্তল-ফল-
নমিতাং স দধে হস্তম্।
তদনুভবান্মম　　ধর্ম্মোজ্জ্বলমপি
ধৈর্য্য-ধনং গতমস্তম্॥
অদশদশোক-　　লতা-পল্লবময়-
মতনু-সনাতন-নর্ম্মা।
তদহমবেক্ষ্য　　বভূব চিরং বত
বিস্মৃত৩-কায়িক-কর্ম্মা॥৬॥৭২॥

### পাঠান্তর

১। এটি প-র পুথির ৩।২২ সংখ্যক পদ। 'পাহিড়া' স্থলে 'ধানশ্রী' প-র।

২। 'ভাবিনি' স্থলে 'ভামিনি' গ পুথি।

৩। 'বিস্মৃত' স্থলে 'বিস্মিত' ক, খ, ঘ।

## টীকা

১—৪। "কুটিল"মিতি। রঙ্গী বিলাসী স কৃষ্ণঃ মাং কুটিলং বক্রং যথা স্যাৎ তথা অবলোক্য নবাম্বুজং পদ্মকোরকং করে গৃহীত্বেতি যাবৎ উপরি তদগ্র-ভাগে চুচুম্ব। তেন হেতুনা অহং হঠাদকস্মাৎ বেপথু-মণ্ডল-সঙ্কুলদঙ্গী সাত্বিকভাবোদয়াৎ কম্পাকুলদেহা অভবম্।

৫—৭। "ভাবিনি" ইতি। হে ভাবিনি মনস্বিনি সখি! মাং বারং বারং ন পৃচ্ছ। হন্ত খেদে, মম মন-শ্চিত্তং বল্লবরাজ-কুমারং গোপেন্দ্রসূনুং দৃষ্ট্বা বিমুহ্যতি ব্যাকুলতামাপদ্যতে।

৮—১১। "দাড়িমলতিকা"মিতি। নিস্তলফল-নমিতাং সুবর্তুল-ফলভারেণ অবনতাং দাড়িমলতিকা-মনু দাড়িমলতাং লক্ষীকৃত্য স কৃষ্ণঃ হস্তং দধে অর্পিতবান্। তদনুভবাৎ তস্য মৎকুচস্পর্শে অভি-লাষং অনুভূয় ধর্ম্মোজ্জ্বলমপি ধর্ম্মানুষ্ঠানেন ভাস্বরমপি মম ধৈর্য্যরত্নং অস্তং গতং বিনষ্টং জাতম্।

১২—১৫। "অদশদশোক" ইতি। অতনু বহু সনাতনং নিত্যং নর্ম্ম ক্রীড়া যস্য কিংবা অতনোঃ কন্দর্পস্য সনাতনং নর্ম্ম যস্মাৎ, পক্ষে অতনু প্রভূতং সনাতনস্য তন্নামককবেঃ নর্ম্ম আনন্দো যস্মাৎ স অতনু-সনাতন-নর্ম্মা অয়ং শ্রীকৃষ্ণঃ অশোক-লতায়াঃ পল্লবং কিসলয়ং অদশৎ দষ্টবান্। অহং তৎ অশোক-পল্লব-দংশনং অবেক্ষ্য তেনাসৌ মদধর-খণ্ডনেচ্ছুরিতি জ্ঞাত্বেতি ভাবঃ বিস্মৃতকায়িককর্ম্মা নেত্রস্পন্দনাদি-কর্ম্মাপি কর্তুমক্ষমা চিরং বভূব, বতেতি বিস্ময়ে।

## অনুবাদ

১—৪। সেই বিলাসী শ্রীকৃষ্ণ আমাকে বঙ্কিম-নয়নে নিরীক্ষণ করিয়া, পদ্ম-কোরক করে ধারণ করিয়া, তাহার উপরে চুম্বন করিলেন; তাহাতে আমি অকস্মাৎ (সাত্বিক-ভাবের উদয় হেতু) কম্পাকুলদেহা হইয়া পড়িলাম।

৫—৭। হে ভাবিনি! পুনঃ পুনঃ কেন জিজ্ঞাসা করিতেছ? হায় গোপেন্দ্র-নন্দনকে দেখিয়া আমার চিত্ত ব্যাকুল হইয়াছে।

৮—১১। তিনি সুবর্তুল ফলের ভারে আনমিত দাড়িম-তরুর শাখায় হস্ত অর্পিত করিলেন,—তাঁহার সেই ভাব বুঝিয়া, ধর্ম্মানুষ্ঠান দ্বারা সমুজ্জ্বল হইলেও আমার ধৈর্য্য-রত্ন বিনষ্ট হইল।

১২—১৫। অতনু-সনাতন-নর্ম্মা* ইনি অশোক-লতার পল্লবে দংশন করিলেন, তাহা দেখিয়া আমি বহুক্ষণ পর্য্যন্ত সকল কার্য্য বিস্মৃত হইয়া (মন্ত্রমুগ্ধের ন্যায়) রহিলাম।

গান্ধার।১

ঢল ঢলং সজল জলদ তনু শোহন
মোহন অভরণ সাজ।
অরুণ-নয়ন-গতি বিজুরি-চমক জিতি
দগধল কুলবতি-লাজ॥
সজনি, যাইতে পেখলুঁ কান।
তব ধরি জগ ভরি ভরল কুসুম-শর
নয়নে না হেরিয়ে আন॥ ধ্রু॥
মধু মুখ দরশি বিহসি তনু মোড়ই
বিগলিত মোহন বংশ।
না জানিয়ে কোন মনোরথে আকুল
কিশলয়-দলে করু দংশ॥
অতয়ে সে মধু মন জলতহি অনুখন
দোলত চপল পরাণ।
গোবিন্দ দাস মিছই আশোয়াসল
অবহুঁ না মীলল কান॥৭॥৭৩॥

* অতনু (বহু) এবং সনাতন (নিত্য) নর্ম্ম (ক্রীড়া) যাঁহার, কিংবা অতনু অর্থাৎ কন্দর্পের সনাতন নর্ম্ম যাঁহা হইতে এবং পক্ষান্তরে—অতনু (প্রভূত) পদ-কর্তা সনাতনের নর্ম্ম (আনন্দ) যাঁহা হইতে—এইরূপ সমাস দ্বারা 'অতনু-সনাতন-নর্ম্মা' শ্লিষ্ট শব্দটি সিদ্ধ হইয়াছে।

পাঠান্তর

১। এটি প-র-সা পুথির ৯৬ ও ১৮৭ সংখ্যক ও প-র পুথির ৩।১৬ সংখ্যক পদ।

২। 'ঢর ঢর' প-র-সা।

৩। 'পেখলুঁ' স্থলে 'ভেটলুঁ' প-র-সা।

টীকা

১—৪। "ঢল ঢল" ইত্যাদি। শ্রীকৃষ্ণের ঢল-ঢল সজল জলধরের তুল্য শোভাময় দেহ; তাহাতে মনোহর আভরণ শোভা পাইতেছে; তাঁহার অরুণ-প্রান্ত নয়নের গতি অর্থাৎ কটাক্ষ-দৃষ্টি বিদ্যুতের দীপ্তিকে পরাজিত করিয়া কুলাঙ্গনাদিগের লজ্জাকে ভস্মীভূত করিল। বিদ্যুৎ বৃক্ষাদি স্থূল পদার্থ-সমূহকেই দগ্ধ করিতে পারে—অশরীরী পদার্থকে স্পর্শ করার শক্তি উহার নাই,—কিন্তু শ্রীকৃষ্ণের অপাঙ্গ-দৃষ্টি কুলাঙ্গনাদিগের সযত্নে রক্ষিত হৃদ্গত অশরীরী লজ্জাকেও মুহূর্ত্তের মধ্যে ভস্মীভূত করিয়া ফেলিয়াছে; সুতরাং বিদ্যুৎ অপেক্ষা অপাঙ্গ-দৃষ্টির শ্রেষ্ঠতা প্রমাণিত হওয়ায়, 'ব্যতিরেক' অলঙ্কার হইল।

১০—১১। "না জানিয়ে" ইত্যাদি পংক্তিদ্বয়ে সনাতন-গোস্বামীর পূর্ব্ববর্ত্তী পদের "অদশদশোক-লতা" ইত্যাদি পংক্তির ভাব গৃহীত হইয়াছে।

ধানশী।[১]

চূড়ক চূড়ে[২]　　ময়ুর-শিখণ্ডক[৩]
মণ্ডিত মালতি-মাল[৪]।
সৌরভে উনমত[৫]　　ভ্রমরা ভ্রমরি কত
চৌদিকে করত ঝঙ্কার॥
সজনি! কো কহে[৬] কাম অনঙ্গ।
কেলি-কদম্ব-তলে　　সো রতি-নায়ক
পেখলুঁ নটবর-ভঙ্গ॥ ধ্রু॥
কতহুঁ বিষম শর[৭]　　নয়ন-তূণ ভর
সঞ্চরু ভাঙ-কামানে।
নাগরি[৮]-নারি-　　মরম মাহা হানই
লখই না পারই আনে॥
শ্রুতি-মূলে চঞ্চল　　মণিময় কুণ্ডল
দোলত মকর-আকার।
গোবিন্দদাস　　অতয়ে অনুমানল
মদনমোহন অবতার॥৮॥৭৪॥

পাঠান্তর

১। এটি প-র-সা পুথির ৯৮ সংখ্যক ও প-র পুথির ৩।১৮ সংখ্যক পদ।

২। 'চূড়ে' প-র-সা, প-র স্থলে 'চূড়' ক—চ।

৩। 'ময়ুর-শিখণ্ডক' স্থলে 'শিখণ্ডি-শিখণ্ডক' প-র-সা; 'শিখণ্ডক মণ্ডিত' প-র।

৪। 'মণ্ডিত মালতি-মাল' স্থলে 'মালতি মধুকর-মাল' প-র।

৫। 'উনমত' স্থলে 'মধুমত' প-র-সা ও প-র।

৬। 'কহে' স্থলে 'কহু' প-র-সা ও প-র।

৭। 'বিষম শর' স্থলে 'কুসুম শর' প-র।

৮। 'নাগরি' স্থলে 'নাগর' প-র-সা।

টীকা

১—২। "চূড়ক চূড়ে" ইত্যাদি। তাঁহার চূড়ার চূড়ায় অর্থাৎ অগ্রভাগে ময়ূরের পুচ্ছ; (উহা) মালতীর মালায় শোভিত।

৮—১১। "কতহুঁ বিষম" ইত্যাদি। তিনি নয়নরূপ তূণে কতই দারুণ (কটাক্ষ) বাণ ভরিয়া রাখিয়াছেন; (উহার দুই চারিটি) ভ্রূরূপ ধনুতে সঞ্চরণ করিতেছে এবং নাগরী নারীদিগের মর্ম্মের মাঝে আঘাত করিতেছে—(মদনের অদৃশ্য শরের ন্যায় এই শরও) অন্যে লক্ষ্য করিতে পারে না।

১২—১৫। "শ্রুতি-মূলে" ইত্যাদি। (তিনি যে মূর্ত্তিমান্ মদন—উহার অপর প্রমাণ) তাঁহার কর্ণ-মূলে মণিময় মকরের আকারবিশিষ্ট কুণ্ডল

দুলিতেছে; অতএব (অর্থাৎ পূর্ব্বোক্ত কারণ হইতে) পদ-কর্ত্তা গোবিন্দদাস অনুমান করিলেন—( ইনি মদন নহেন, কিন্তু ) মদনের মোহকারী ( অপ্রাকৃত মদনাবতারস্বরূপ ) শ্রীকৃষ্ণ বটে। মদনের ধ্বজে মকরের মূর্ত্তি আছে বলিয়া মদনকে 'মকর-কেতন', 'মীন-কেতন', 'মকর-ধ্বজ' ইত্যাদি নামে অভিহিত করা হয়; শ্রীকৃষ্ণের কর্ণেও মকরাকৃতি কুণ্ডল দোদুল্যমান; অতএব শ্রীরাধা তাঁহাকে মকর-কেতন মূর্ত্তিমান্ কন্দর্প বলিয়া অনুমান করিয়াছেন।

মরকত-দরপণ বরণ উজোর।
হেরইতে প্রতি অঙ্গ[২] অনঙ্গ আগোর ॥
না বুঝল কি কহল অরুণ নয়ানে[৩]।
হানত[৪] অতয়ে কুসুম-শর বাণে[৫] ॥
এ সখি কাহে ভেটলুঁ নন্দ-নন্দনা।
মন্দির গহন দহন ভেল চন্দনা ॥ ধ্রু ॥
তৈখনে দখিন পবন ভেল বাম।
সহই না পারিয়ে হিমকর-নাম ॥
সাজহ শেজ কমলদল পাতি[৬]।
কুলবতী যুবতি লেউ নিজ শাতি ॥
তাহি রহল মন লোচন লাগি।
ধৈরজ লাজ গেল দুহুঁ[৭] ভাগি ॥
কী ফল একল[৮] বিকল পরাণ।
গোবিন্দদাস কহ মীলব কান ॥৯॥৭৫॥

পাঠান্তর

১। এটি প-র-সা পুথির ৯১ সংখ্যক ও প-র পুথির ৩।১৭ সংখ্যক পদ। 'শ্রীরাগ' স্থলে 'শ্রীগান্ধার' প-র।

২। 'অঙ্গ' স্থলে 'তনু' খ; 'অঙ্গে' প-র-সা, প-র।

৩। 'নয়ান' প-র-সা, প-র।

৪। 'হানল' প-র-সা, প-র।

৫। 'বাণ' প-র-সা, প-র।

৬। 'পাতি' স্থলে 'পাঁতি' প-র।

৭। 'গেল দুহুঁ' স্থলে 'দূরে রহু' প-র-সা।

৮। 'একলী' প-র-সা।

টীকা

১—২। "মরকত-দরপণ" ইত্যাদি। তাঁহার উজ্জ্বল বর্ণ মরকত-দর্পণতুল্য; তাহা দেখা মাত্র কন্দর্প আমার প্রত্যেক অঙ্গ অধিকার করিল। রাধামোহন ঠাকুর 'আগোর' শব্দের অর্থ লিখিয়াছেন,—"আগোর আগোল রলয়োরৈক্যাৎ রক্ষক ইত্যর্থঃ। অদ্যাপি গৃহাদেঃ শস্যাদের্ব্বা রক্ষকে দেশভাষয়া আগোল ইতি শব্দঃ কথ্যতে।" বস্তুতঃ আগ্‌লান বা রক্ষা করা অর্থ হইতেই বিদ্যাপতির—'দিনে দিনে অনঙ্গ আগোরল অঙ্গ' ( ৮২ সংখ্যক পদ ) ইত্যাদি বাক্যের 'অধিকার করা' অর্থ আসিয়াছে। এ স্থলে 'আগোর' শব্দের 'অধিকারী' বা 'রক্ষক' অর্থ করিলে ভাল অর্থ হয় না।

৫—৬। "এ সখি" ইত্যাদি। হে সখি! আমি কি জন্য নন্দ-নন্দনের সহিত মিলিত হইলাম? ( তাঁহার বিরহে এখন ) বাস-গৃহ কানন ও (শীতল) চন্দন অগ্নিস্বরূপ হইল।

৭—৮। "তৈখনে দখিন" ইত্যাদি। সেই মুহূর্ত্তে দক্ষিণ অর্থাৎ দক্ষিণ-দিক্‌স্থিত মলয়-পবন আমার পক্ষে বাম অর্থাৎ প্রতিকূল হইল। (চন্দ্রের কিরণ সহ্য করা দূরে থাকুক ), 'হিমকর' নামও সহিতে পারিতেছি না। শ্লিষ্ট 'দক্ষিণ' ও 'বাম' শব্দের 'ডাহিন' ও 'বাম' অর্থ ধরিলে, যে বস্তু ডাহিনে অবস্থিত, তাহা কিরূপে বামে অবস্থিত হইতে পারে? এইরূপ বিরুদ্ধ উক্তি আপাততঃ প্রতীত হওয়ায় এবং প্রথমোক্ত অর্থ দ্বারা উহার মীমাংসা হওয়ায় এ স্থলে শ্লেষমূলক বিরোধাভাস অলঙ্কার হইয়াছে। তুলনা করুন;—

"মনোভবানন্দন চন্দনানিল
প্রসীদ রে দক্ষিণ মুঞ্চ বামতাম্।"

—গীত-গোবিন্দ, ৭ম সর্গ।

৯—১০। "সাজহ" ইত্যাদি। (সখীগণ শ্রীরাধার বিরহ-জনিত অঙ্গ-তাপের শান্তির জন্য সুশীতল পদ্ম-পত্র বিছাইয়া শয্যা রচনা করিতেছেন দেখিয়া শ্রীরাধা নির্ব্বেদ হেতু বলিতেছেন) কমল-দল বিছাইয়া শয্যা (সাজাইতেছ), সাজাও; কুলবতী যুবতী নিজের (উচিত) শাস্তি গ্রহণ করুক; অর্থাৎ আমি কুলাঙ্গনা হইয়া এবং বালিকা-বয়স অতিক্রম করিয়াও যে পর-পুরুষকে ভালবাসার অনিষ্ট ফল বুঝিতে পারি নাই—আমার সেই ক্ষমার অযোগ্য পাপ-কর্ম্মের জন্য আমার সমুচিত শাস্তি ভোগ করা একান্ত সঙ্গত; পদ্ম-দলে শয়ন করিয়া আমি সেই শাস্তি এখন লইব। তুলনা করুন;—

"ভাল ভেল মাধব তুহুঁ রহু দূর।
অযতনে ধনিক মনোরথ পুর॥
কী ফল অম্বর হিম-ঋতু রাতি।
যাহাঁ শুতলি কিসলয়-দল পাতি॥"
—গোবিন্দদাস।

রাধামোহন দাস কহই সতি২
ইহ নহ বয়স৩-বিলাস।
যছু লাগি কলিযুগে প্রকট শচীসুত
সোই ভাব-পরকাশ ॥১০॥৭৬॥

পাঠান্তর

১। 'পরম' স্থলে 'মরম' ক।

২। 'রাধামোহন' ইত্যাদি পংক্তি স্থলে 'রাধা-মোহন দাস কহই সতি সতি' ক; 'রাধামোহন দাস কহই সতি শুনহ' গ।

৩। 'নহ বয়স' স্থলে 'নব বয়সে' ক।

টীকা

১২—১৫। "রাধামোহন" ইত্যাদি। পদ-কর্ত্তা রাধামোহন সত্য বলিতেছেন, ইহা বয়স-বিলাস অর্থাৎ যৌবন-সুলভ চপলতা নহে; যাহার জন্য শচী-সুত গৌরাঙ্গ প্রকট হইয়াছেন, (ইহা) সেই (প্রেম)-ভাবের প্রকাশ।

# অথ শ্রীকৃষ্ণস্য পূর্ব্বরাগঃ।

## তদুচিত শ্রীগৌরচন্দ্রঃ।

কামোদ।

দেখ সখি গৌর পরম১ অনুপাম।
শৈশব তারুণ লখই না পারিয়ে
তবহুঁ জিতল কোটি কাম॥
সুরধুনি-তীরে সবহুঁ সখা মেলি
বিহরয়ে কৌতুক রঙ্গী।
কবহুঁ চঞ্চল-গতি কবহুঁ ধীর-মতি
নিন্দিত-গজ-গতি-ভঙ্গী॥
ধীর নয়নে খেনে ভোরি নেহারই
খেনে পুন কুটিল কটাখ।
কবহুঁ ধৈরজ ধরি রহই মৌন করি
কবহুঁ কহই লাখে লাখ॥

আদৌ নামশ্রবণে যথা।

সুহিনী।

সখি রাধা নাম কি১ কহিলে।
শুনি কাণ মন২ জুড়াইলে॥
কত নাম আছয়ে গোকুলে।
হেন হিয়া না করে আকুলে॥
ওই৩ নামে আছে কি মাধুরী।
শ্রবণে রহল সুধা ভরি॥
চিতে নিতি মুরতি বিকাশ।
অমিয়া-সায়রে যেন বাস॥
আঁখিতে দেখিতে করে সাধ।
এ যদুনন্দন মন কান্দ ॥ ১১ ॥ ৭৭ ॥

পাঠান্তর

১। 'কি' স্থলে 'কে' ক।

২। 'কাণ মন' গ স্থলে 'মন কাণ' ক, খ, ঘ ও চ।

৩। 'ওই' ঘ, চ স্থলে 'ঐ' ক, খ, গ।

টীকা

৭—৮। "চিতে নিতি" ইত্যাদি। (নাম ও নামীর অভেদ হেতু) শ্রীরাধার নাম-উচ্চারণে আমার চিত্তে তাঁহার মূর্ত্তি সর্ব্বদা প্রকাশ পাইতেছে; (তাহাতে) বোধ হয় যেন, আমার অমৃতের সাগরে বাস ঘটিতেছে!

---

তথা।

রাধা নাম কি কহিলে আগে।
শুনইতে[১] মনমথ জাগে॥
সখি, কাহে কহলি উহ নাম।
মন মাহা নাহি লাগে আন॥
কহ তছু অনুপম রূপ।
বুঝলম অমিয়া স্বরূপ॥
হেরইতে আঁখি করে আশ।
কহে রাধামোহন দাস॥১২॥৭৮॥

পাঠান্তর

১। 'শুনইতে' স্থলে 'শুনি মনে' খ।

টীকা

৩—৪। "সখি কাহে" ইত্যাদি। হে সখি! তুমি কি জন্য ঐ 'রাধা' নাম কহিলে? (উহা শুনিয়া) মনে আর অন্য কিছুই (ভাল) লাগিতেছে না। তৃতীয় পংক্তির 'সখি' শব্দটি ছন্দের অনুরোধে স্বতন্ত্র পড়িতে হইবে অর্থাৎ ঐ 'সখি' শব্দটির পরে একটু অধিক যতি দিয়া তৎপরে 'কাহে কহলি' ইত্যাদি পড়িতে হইবে। এই পদের প্রত্যেক চরণে ১২টি মাত্রা আছে; কেবল ৩য় পংক্তিতে 'সখি' শব্দটি অতিরিক্ত। ধ্রুব-কলির আদিতে এইরূপ অতিরিক্ত শব্দের প্রয়োগের দৃষ্টান্ত পদাবলী হইতে অনেক দেওয়া যাইতে পারে।

---

সখ্যুক্তিঃ।

বয়ঃসন্ধি-রূপং যথা।

কি কহব মাধব বুঝই না পারি।
কিয়ে ধনি বালা কিয়ে বরনারী॥
রস-পরসঙ্গ শুনই সুখ পাব।
রসবতি-সঙ্গ ছোড়ি নাহি যাব॥
আধ আধ চাহি যাই পথ আধা।
রস-পরসঙ্গ শুনই বহু সাধা॥
হামরা[১] দুই জনে পথে একু মেলি।
সো আন জন সঞে করু আন[২] খেলি॥
যব কছু পুছিয়ে উতর না পাব।
অধরক পাশে হাসি পশি যাব॥
ঐছন হেরি দৈব ভেল সঙ্গ।
বিহি উদগীম চাহি দিল ভঙ্গ॥১৩॥৭৯॥

পাঠান্তর

১। 'হামরা' স্থলে 'আমরা' ক, খ।

২। 'করু আন' স্থলে 'করতহি' গ।

টীকা

৩—৪। "রস-পরসঙ্গ" ইত্যাদি। সে রসালাপ শুনিয়া সুখ পায়; (তাই) রসিকা সহচরীর সঙ্গ পরিত্যাগ করিয়া (কোথায়ও) যায় না। মুগ্ধা নায়িকার স্বভাব এই যে, সে অন্যের মুখে প্রিয়তমের সংসৃষ্ট রস-পূর্ণ আলাপ শুনিতে ভালবাসে; তাই দর্পণকার লিখিয়াছেন,—

"অন্যৈঃ প্রবর্ত্তিতাং শশ্বৎ সাবধানা চ তৎকথাম্।
শৃণোত্যন্যত্র দত্তাক্ষী প্রিয়ে বালানুরাগিণী॥"

—সাহিত্য-দর্পণ, ৩য় পরিচ্ছেদ।

৫—৬। "আধ আধ" ইত্যাদি। (যদি একান্তই কোন কারণে প্রিয়তমের সম্বন্ধে রসালাপ-কারিণী সখীর সঙ্গ ছাড়িয়া যাইতে হয়, তাহা হইলে) সখীর দিকে লজ্জা হেতু আধ আধ দৃষ্টিপাত করিয়া অর্দ্ধেক পথ যায়—অর্থাৎ একটুকু যাইয়াই কোন কিছুর ছল

করিয়া দাঁড়ায়; (যে হেতু) রসালাপ শুনিতে তাহার অত্যন্ত সাধ। নায়িকার মনের ভাব এই যে, তাহার সুখ-দুঃখে সখীর যদি প্রকৃতই সমবেদনা থাকে, তাহা হইলে নিশ্চিতই অন্যত্র গমনে তাহার ঐরূপ শৈথিল্য দেখিয়া তাহার মনের ভাবটি বুঝিয়া তাহাকে কোন কৌশলে ফিরাইবে!

৭—১০। "হামরা" ইত্যাদি। আমরা দুই জনে অর্থাৎ শ্রীরাধা এবং আমি পথে এক সঙ্গে যাইতেছি, সে (আমার প্রতি কৃত্রিম অবজ্ঞা প্রকাশ করার অভিপ্রায়ে) অন্য কোন সমবয়স্কার সহিত অন্য কোন ক্রীড়া করিতেছে; (আমি তাহার প্রকৃত মনোভাব বুঝার জন্য) কোন কথা জিজ্ঞাসা করিয়াও যখন উত্তর পাইতেছি না, (তখন) তাহার অধরের কোণে (একটু) হাস্য ফুটিয়া উঠে; অর্থাৎ সে ঈষৎ হাস্য দ্বারা আমার প্রতি তাহার সেই অবজ্ঞার ভাবটি যে কৃত্রিম, তাহা বুঝাইয়া দেয়!

১১—১২। "ঐছন হেরি" ইত্যাদি পংক্তি-দ্বয়ের অর্থ ভালরূপে বুঝা গেল না। এই পদটির ভণিতা না থাকিলেও ইহা বিদ্যাপতির উৎকৃষ্ট বয়ঃ-সন্ধির পদের সহিত তুলনায় অযোগ্য নহে। ইহা বিদ্যাপতির রচিত গণ্য করা যায় কি ?

ধানশী।

খেলত না খেলত লোক দেখি লাজ।
হেরত না হেরত সহচরি মাঝ॥
শুন শুন মাধব তোহারি দোহাই।
বড় অপরূপ আজু পেখলুঁ রাই॥
মুখ-রুচি মনোহর অধর সুরঙ্গ।
ফুটল বান্ধুলি কমলক সঙ্গ॥
লোচন জনু থির ভৃঙ্গ-আকার।
মধু-মাতল কিয়ে উড়ই না পার॥
ভাঙুক ভঙ্গিম থোরি জনু।
কাজরে সাজল মদন-ধনু॥
ভণয়ে বিদ্যাপতি দোতিক বচনে।
বিকসল অঙ্গ না যায়ত ধরণে॥১৪॥৮০॥

টীকা

১—২। "খেলত" ইত্যাদি। কখনও খেলে, কখনও বা খেলে না—লোক দেখিয়া লজ্জা হয় অর্থাৎ লোক দেখিয়া লজ্জাবশতঃ খেলা ছাড়িয়া দেয়; কখনও বাঞ্ছিত বস্তুর দিকে তাকায়, কখনও বা সখীদিগের মধ্যে পড়িলে (লজ্জা হেতু) তাকায় না।

১১—১২। "ভণয়ে" ইত্যাদি। বিদ্যাপতি দূতীর এই কথায় বলিতেছেন, বিকসিত অর্থাৎ যৌবনোদ্গম দ্বারা প্রকাশিত অঙ্গ (স্তন নিতম্ব প্রভৃতি) ধরিতে পারা যায় না অর্থাৎ টানিয়া অঙ্গে লুক্কায়িত করিয়া রাখা যায় না; অর্থাৎ নায়িকা যৌবন-গোপনের যতই চেষ্টা করুক না কেন, সে যে সম্ভোগ-ক্ষম যৌবন প্রাপ্ত হইয়াছে, তাহাতে সন্দেহের কারণ নাই;—তাহার যৌবন-স্ফীত অঙ্গই উহার প্রমাণ দিতেছে!

শ্রীরাগ।

কহইতে সো ধনি বচন না শুন।
পহিল সম্ভাষে পুছই নাহি পুন॥
আন পরথাই যাই যব পাশে।
আন সম্ভাসি আন পরিহাসে॥
শুন শুন মাধব তুহুঁ সুচতুর।
কিয়ে বিধি পরসন্ন কিয়ে প্রতিকূল॥
লাজে লাজাই কহলু এক বেরি।
যতনহি নয়ন-কোণে নাহি হেরি॥
মুকুলিত করজ-কুসুম নাহি ভেল।
হেরি হেরি ভ্রমর নিরাশ ভৈ গেল॥
কুবলয় কর চির চিকুর চিয়াব।
কিয়ে পরকিত[১] কিয়ে ভাব বুঝাব॥
অপর সে আন সঞে প্রিয়সখি সঙ্গে।
জ্ঞানদাস কহে বুঝল অনঙ্গে॥১৫॥৮১॥

পাঠান্তর

১। 'পরকিত' ক স্থলে 'পরখিত' খ—চ।

টীকা

৩—৪। "আন পরথাই" ইত্যাদি। (তোমার কথা লইয়া তাহার নিকটে গেলে, সে তৎক্ষণাৎ ঐ স্থান পরিত্যাগ করিবে ভাবিয়া) অন্য প্রস্তাব করিয়া যখন তাহার নিকট যাই, (তখন সে আমার মনোগত ইচ্ছাটি বুঝিতে পারিয়াছে, ইহা দেখাইবার জন্য কিংবা অন্য যে কারণেই হউক, আমার কথার প্রসঙ্গে কোন কথা না বলিয়া) অন্য কথা দ্বারা আমাকে সম্ভাষণ করে এবং অন্য কথা উপলক্ষ করিয়া আমার প্রতি পরিহাস-বাক্য প্রয়োগ করে।

৫—৬। "শুন শুন" ইত্যাদি। হে মাধব! তুমি ত সুচতুর, (ইহা দ্বারা বুঝিয়া লও), বিধাতা (তোমার প্রতি) প্রসন্ন হইয়াছেন, না প্রতিকূল রহিয়াছেন।

১১—১২। "কুবলয়" ইত্যাদি। 'কুবলয়' ইত্যাদি পংক্তির অর্থ বুঝা গেল না; দ্বিতীয় পংক্তি 'কিয়ে পরকিত' ইত্যাদির অর্থ বোধ হয় এই যে—(ইহা) কি প্রকৃত, কিংবা ভাব অর্থাৎ কৃত্রিম বিলাস বুঝাইতেছে?

১৩—১৪। "অপর সে" ইত্যাদি। অন্য কাহারও নিকট হইতে প্রিয়-সখীর সঙ্গে (থাকিলে) সেই নায়িকা অপর অর্থাৎ অন্যভাবাপন্ন হয়। অর্থাৎ অন্যের নিকট সে সলজ্জা বালিকার ন্যায় থাকে; কিন্তু প্রিয়-সখীদিগের সঙ্গে সে রসালাপ ও হাস্য-পরিহাস করে। (সুতরাং) জ্ঞানদাস কহিতেছে; (নায়িকা) অনঙ্গকে বুঝিয়াছেন অর্থাৎ তিনি কাম-কলা-কৌশল শিখিয়াছেন।

তিরোথা।১

শৈশব যৌবন দুহুঁ মিলি গেল২।
শ্রবণক পথ দুহুঁ লোচন নেল॥
বচনক চাতুরি লহু লহু হাস।
ধরণিয়ে৩ চাঁদ করত পরকাশ॥
মুকুর লেই অব৪ করই শিঙ্গার।
সখিরে পুছই কৈছে৫ সুরত বিহার॥
নিরজনে উরজ হেরত৬ কত বেরি।
হাসত আপন পয়োধর হেরি॥
পহিল বদরি সম পুন নবরঙ্গ৭।
দিনে দিনে অনঙ্গ আগোরয়ে অঙ্গ॥
মাধব পেখলুঁ অপরূপ বালা।
শৈশব যৌবন দুহুঁ এক ভেলা॥
বিদ্যাপতি কহ তুহুঁ অগেয়ানি।
দুহুঁ এক যোগ ইহকে কহে
সেয়ানি ॥১৬॥৮২॥

পাঠান্তর

১। এটি প-র পুথির ৭১৬ ও ৭১৭ সংখ্যক পদ। 'তিরোথা' স্থলে 'শ্রীরাগ' প-র।

২। 'শৈশব' ইত্যাদি পংক্তি স্থলে 'শৈশব ছিল নব যৌবন ভেল।' প-র।

৩। 'ধরণিতে' প-র।

৪। 'অব' স্থলে 'মুখ' প-র।

৫। 'সখিরে পুছই কৈছে' স্থলে 'সখি ঠামে পুছয়ে' প-র।

৬। 'হেরত' স্থলে 'পেখয়ে' প-র।

৭। 'পহিল' ইত্যাদি পংক্তি হইতে বাকী পংক্তিগুলি প-র পুথিতে নূতন পদ (৭১৭) গণ্য করা হইয়াছে এবং উহাতে নিম্নলিখিত পাঠান্তর ও অতিরিক্ত কলি দৃষ্ট হয়; যথা,—

"পহিলে বদরি কুচ পুন আন রঙ্গ।
দিনে দিনে বাঢ়ল পিড়য়ে অনঙ্গ॥
সো অব তৈ গেল বিজকপূর।
অব কুচ বাঢ়ল শ্রীফল জোর॥
মাধব পেখলুঁ রমণি সন্ধান।
ঘাটহি ভেটল করত সিনান॥
তনুসুখ বসন তনু হিয়ে লাগি।
যো পুরুখ দেখব তাকর ভাগি॥

উরহি লোলত চাঁচর কেশ।
জনু, চামরে ঝাপল কনক মহেশ ॥
ভণয়ে বিদ্যাপতি শুনহ মুরারি।
সুপুরুখ বিলসই সো বর নারী ॥

টীকা

১—২। "শৈশব" ইত্যাদি। শ্রীরাধার শৈশব ও যৌবন দুইটি অবস্থার সম্মিলন হইল অর্থাৎ তিনি শৈশবের শেষ সীমা ও যৌবনের প্রারম্ভ—এই দুটি অবস্থার সন্ধি-স্থলে উপনীত হইলেন। (তাঁহার) নেত্র-দ্বয় শ্রবণের পথ লইল অর্থাৎ দৃষ্টি কর্ণের দিকে গমন করিতে লাগিল অর্থাৎ অপাঙ্গ-দৃষ্টি আরম্ভ হইল।

তথা।১

খেনে খেনে নয়ন-কোণে অনুসরই।
খেনে খেনে বসন ধূলি তনু ভরই২ ॥
খেনে খেনে দশন ছটাছটি হাস৩।
খেনে খেনে অধর আগে৪ করু বাস ॥
চৌঙকি৫ চলয়ে খেনে খেনে চলু মন্দ।
মনমথ-পাঠ পহিল অনুবন্ধ ॥
হৃদয়জ মকুলিত৬ হেরি হেরি থোর।
খেনে আঁচর দেই খেনে হয়ে ভোর ॥
বালা শৈশবে৭ তারুণ ভেট।
লখই না পারিয়ে জেঠ কনেঠ ॥
বিদ্যাপতি কহে শুন বর কান৮।
তরুণিম শৈশব চিহ্নই না জান৯ ॥১৭॥৮৩॥

অত্র "দিনে দিনে উন্নত পয়োধর পীন"
ইত্যাদি পদং গেয়ম্।

পাঠান্তর

১। এটি প-র-সা পুথির ৯৮ সংখ্যক ও প-র পুথির ৭।৮ সংখ্যক পদ। 'তথা' স্থলে 'বড়ারি' প-র।

২। 'খেনে খেনে' ইত্যাদি পংক্তি স্থলে 'খেনে খেনে ঢুলি ঢুলি বসন তনু ভরই' প-র-সা।

৩। 'ছটাছটি হাস' স্থলে 'ছুটি অটহাস' প র-সা।

৪। 'আগে' স্থলে 'রাগ' প-র-সা।

৫। 'চৌঙকি' স্থলে 'চৌঁকি' প-র; 'রোখি' প-র-সা।

৬। 'মকুলিত' প-র, প-র-সা স্থলে 'মকুলি' ক, গ, ঘ, চ; 'মুকুল' খ।

৭। 'শৈশব' ক—চ।

৮। 'বর কান' স্থলে 'বিশ্বরূপ' প-র-সা।

৯। 'তরুণিম' ইত্যাদি পংক্তি স্থলে 'রসিক জনা-চিতে লাগে অপরূপ' প-র-সা।

টীকা

৯—১০। "বালা শৈশবে" ইত্যাদি। বালা শ্রীরাধা শৈশব-অবস্থায় তারুণ্য অর্থাৎ যৌবনের সাক্ষাৎ পাইলেন; (শৈশব ও যৌবন—এই দুইটির মধ্যে) কে বড়, কে ছোট অর্থাৎ কোন্‌টির প্রভাব বেশী, লক্ষ্য করিতে পারি না; অর্থাৎ কোন সময়ে শ্রীরাধা বালিকা-ভাবের পরিচয় দিতেছেন এবং পরক্ষণেই যুবতীর ন্যায় আচরণ করিতেছেন; সুতরাং তাঁহাকে বালিকা বলিব, কি যুবতী বলিব—বুঝিয়া উঠিতে পারি না।

শ্রীকৃষ্ণস্য উক্তিঃ।

তথা।

রাধা বয়স কহসি তুহুঁ থোর।
মন মাহা মনসিজ তব কাহে মোর ॥
ইথে যদি১ সজনি কহসি নানা ছন্দ।
বুঝলম কহসি সকলি২ পুন ধন্দ ॥
হামারি শপথি তোহে কহ কথি রূপ।
শ্রবণ-রসায়ন অমিয়া স্বরূপ ॥
নামহি থাক অবশ ভেল অঙ্গ।
কহ রাধামোহন প্রেম-তরঙ্গ ॥১৮॥৮৪॥

পাঠান্তর

১। 'যদি' স্থলে 'জানি' খ।

২। 'সকল' খ।

## ততো দর্শনম্‌।

বালা ধানশী।১

হেরইতে হেরি না২ হেরি।
পুছইতে কহই৩ না কহ পুন বেরি॥
চতুর সখী সঞে বসই।
রস-পরিহাসে হসই না হসই॥
পেখলুঁ ব্রজ-নব-নারী।
তরুণিম শৈশব লখই না পারি॥ধ্রু॥
হৃদয়-নয়ন-গতি-রীতে৪।
সো কিয়ে আন নহত পরতীতে৫॥
ঐছন হেরইতে গোরি।
হঠ সঞে পৈঠল মন মাহা মোরি॥
তবহিঁ কুসুম-শর জোরি৬।
ছুটল বাণ ফুটল হিয়ে মোরি৭॥
গোবিন্দদাস চিতে জাগ।
চাঁদকি লাগি সুরজ উপরাগ॥১৭॥৮৫॥

পাঠান্তর

১ এটি প-র-সা পুথির ৬৮ সংখ্যক ও প-র পুথির ৬১৬ সংখ্যক পদ। 'বালা ধানশী' স্থলে 'সুহই' প-র।

২। 'না' স্থলে 'না পুছই' প-র-সা।

৩। 'পুছইতে কহই' স্থলে 'পুছইতে বাত' প-র-সা।

৪। 'রীত' প-র-সা, প-র।

৫। 'পরতীত' প-র-সা, প-র।

৬। 'জোর' প-র-সা।

৭। 'মোর' প-র-সা।

টীকা

৭—৮। "হৃদয়-নয়ন" ইত্যাদি। (সেই ব্রজাঙ্গনার) হৃদয় ও নয়নের গতি ও রীতি দ্বারা উহা কি আমার অনুমিত নবানুরাগ কিংবা অন্য কোনও ভাব—তাহা নিশ্চিত ধারণা হয় না।

১১—১২। "তবহিঁ কুসুম-শর" ইত্যাদি। এই বাক্যের 'কুসুম-শর' শব্দটির 'কন্দর্প' কিংবা 'কুসুম-রূপ শর' দুই রকম অর্থই করা যাইতে পারে; প্রথমোক্ত অর্থ গ্রহণ করিলে 'জোরি' অর্থাৎ 'যোজনা করিলেন'—এই সকর্ম্মক ক্রিয়ার কর্ম্ম-পদ 'কুসুম-শর' উহ্য করিতে হইবে; শেষোক্ত অর্থ গ্রহণ করিলে 'জোরি' ক্রিয়ার কর্ত্তৃ-পদ 'কুসুম-শর' (কন্দর্প) উহ্য করিতে হইবে; কর্ম্ম-পদ কিংবা কর্ত্তৃ-পদ উহ্য না করিয়া এই বাক্যের অর্থ করা যাইতে পারে না। রাধামোহন ঠাকুর তাঁহার পদামৃত-সমুদ্রের টীকায় লিখিয়াছেন যে, ইহাতে রচনার দোষ না হইয়া "পদ-চ্যুতি" নামক উৎকৃষ্ট অলঙ্কার হইয়াছে; কেন না, মহাকবি গোবিন্দ কবিরাজ শ্রীকৃষ্ণের বিরহজনিত চিত্ত-বিপ্লব বুঝাইবার জন্যই তাঁহার বাক্যে পূর্ব্বোক্তরূপ 'পদ-চ্যুতি' দেখাইয়াছেন।

১৩—১৪। "গোবিন্দদাস" ইত্যাদি। রাধামোহন ঠাকুর এই পংক্তিদ্বয়ের এইরূপ অর্থ লিখিয়াছেন যে, পদ-কর্ত্তা শ্রীকৃষ্ণের পূর্ব্বোক্ত বৈবশ্য দর্শনে তাঁহাকে আশ্বস্ত করিবার উদ্দেশ্যে বলিতেছেন,—চন্দ্রের জন্যই সূর্য্যের রাহু-গ্রাস হইয়া থাকে। ইহার তাৎপর্য্য এই যে, সূর্য্য-গ্রহণের নির্দ্দিষ্ট কাল অমাবস্যা তিথিতে চন্দ্র সূর্য্যের সহিত একত্র অর্থাৎ একই রাশিতে অবস্থান করিয়া থাকেন; সুতরাং সে সময়ে রাহু চন্দ্রকে গ্রাস করিতে গেলেও উহার ফলে সূর্য্য-গ্রহণই হইয়া থাকে এবং তাহাতে সমধর্ম্মাক্রান্ত বলিয়া সূর্য্য ও চন্দ্রের সমান ক্লেশই জন্মিয়া থাকে—বরং চন্দ্রের কিছু অধিক ক্লেশ হয়। এ স্থলে চন্দ্র-রূপিণী শ্রীরাধা সূর্য্য-রূপী শ্রীকৃষ্ণের

হৃদয়ে বাস করিতেছেন বলিয়া রাহুরূপী কন্দর্প যদিও উভয়েরই ক্লেশ জন্মাইতেছে, তথাপি শ্রীরাধার জন্যই শ্রীকৃষ্ণের ক্লেশ—ইহা দ্বারা শ্রীরাধাকেই কন্দর্পের বাণের লক্ষ্য বলিয়া জানা যাইতেছে। সুতরাং রাধামোহন ঠাকুরের মতে এ স্থলে 'অপহ্নুতি' অলঙ্কার ব্যঞ্জিত হইতেছে।

রাধামোহন ঠাকুরের পূর্ব্বোক্ত ব্যাখ্যার তাৎপর্য্য এই যে, দুর্দ্দান্ত ব্যক্তিগণ সবল অপেক্ষা দুর্ব্বলের প্রতিই অধিক অত্যাচার করিয়া থাকে;—সুতরাং তীক্ষ্ণ-কিরণ রবি অপেক্ষা শীত-রশ্মি চন্দ্রই রাহুর অত্যাচারের প্রধান লক্ষ্য; সেই দৃষ্টান্ত অনুসারে গোবর্দ্ধন-ধারী শ্রীকৃষ্ণ অপেক্ষা সুকুমারী শ্রীরাধাই কন্দর্প-বাণের প্রধান লক্ষ্য হওয়া স্বাভাবিক বটে; অতএব শ্রীরাধা কাম-শরের বিষয়ীভূত হইয়াছেন কি না, শ্রীকৃষ্ণের এরূপ সন্দেহের কোনই কারণ নাই।

—

পাঠান্তর

১। এটি প-র-সা পুথির ৭০ সংখ্যক ও প-র পুথির ৬।৪৭ সংখ্যক পদ। 'বালা ধানশী' স্থলে 'বড়ারি' প-র।

২। 'চমকময়' স্থলে 'চমকি মোতি' প-র-সা; 'চমক জুতি' প-র।

৩। 'চল' স্থলে 'চলি' প-র; 'যুগ' ক, খ।

৪। 'দেখ সখি' স্থলে 'সজনি' প-র।

৫। 'কো ধনি' স্থলে 'পেখলুঁ' খ; 'সো ধনি' প-র।

৬। 'খেলি' স্থলে 'কেলি' প-র।

৭। 'বন' স্থলে 'দল' প-র।

৮। 'চিনলহু' স্থলে 'চীহ্নই' ঘ; 'চিহ্নই' ক, খ, চ; 'চিনই' গ।

৯। 'চিনই' স্থলে 'চিহ্নই' ক—চ। 'চিহ্নই' পাঠে ছন্দোভঙ্গ হয়; কারণ, এ স্থলে 'চি' অক্ষরটি লঘু হওয়া আবশ্যক।

বালা ধানশী।[১]

যাহাঁ যাহাঁ নিকসয়ে তনু তনু-জোতি।
তাহাঁ তাহাঁ বিজুরি চমকময়[২] হোতি॥
যাহাঁ যাহাঁ অরুণ চরণ চল[৩] চলই।
তাহাঁ তাহাঁ থল-কমল-দল খলই॥
দেখ সখি[৪] কো ধনি[৫] সহচরি মেলি।
হামারি জিবন সঞে করতহি খেলি[৬]॥ধ্রু॥
যাহাঁ যাহাঁ ভঙ্গুর ভাঙু বিলোল।
তাহাঁ তাহাঁ উছলই কালিন্দি-হিলোল॥
যাহাঁ যাহাঁ তরল বিলোচন পড়ই।
তাহাঁ তাহাঁ নিল-উতপল বন[৭] ভরই॥
যাহাঁ যাহাঁ হেরিয়ে মধুরিম হাস।
তাহাঁ তাহাঁ কুন্দ কুমুদ পরকাশ॥
গোবিন্দদাস কহ মুগধল কান।
চিনলহু[৮] রাই চিনই[৯] নাহি জান॥২০॥৮৬॥

টীকা

১—২। "যাহাঁ যাহাঁ" ইত্যাদি। যেখানে যেখানে ক্ষীণ অঙ্গ-জ্যোতি নির্গত হয়, সেখানে সেখানে দীপ্তি-যুক্ত বিদ্যুৎ (প্রকাশিত) হয়। বস্ত্রের ভিতর হইতে অঙ্গ-জ্যোতি প্রকাশিত হইতেছে বলিয়া উহাকে ক্ষীণ বলা হইয়াছে।

৩—৪। "যাহাঁ যাহাঁ" ইত্যাদি। যেখানে যেখানে শ্রীরাধার অরুণ চরণ থামিয়া থামিয়া চলে, সেখানে সেখানে স্থল-কমলের পাপড়ি কিংবা স্থল-কমল-সমূহ স্খলিত হয়। এ স্থলে লোহিত চরণ-যুগকেই অতিশয়োক্তি-অলঙ্কার দ্বারা 'স্থল-কমল-দল' বলিয়া বর্ণিত করা হইয়াছে। শ্রীরাধা নর্ত্তন-গতিতে থামিয়া থামিয়া চলিতেছেন, ইহা বুঝাইবার জন্যই 'চল চলই' অর্থাৎ 'চলিয়া চলিতেছে' বলা হইয়াছে।

গোবিন্দ কবিরাজের এই পদে বিদ্যাপতির "যাহাঁ

যাঁহা পদ-যুগ ধরই। তাঁহি তাঁহি সরোরুহ ভরই॥'
ইত্যাদি সুপ্রসিদ্ধ পদের ভাব গৃহীত হইয়াছে।

---

তথা।

শুন শুন এ সখি কর অবধান।
সে যে রমণী নিল হামারি পরাণ॥
যব ধরি না দেখিয়ে সো চাঁদ-মুখ।
তব ধরি মদন দ্বিগুণ দেই দুখ॥
ঝর-ঝর অনুখন এ দুই নয়ান।
জর-জর অন্তর না যায়ে পরাণ॥
তা সঞে রভস-রস যদি নাহি হোয়।
নিচয়ে না জীয়ব কহলম তোয়॥
দুই এক পলকে মিলব বরনারী।
যদুনন্দন তব যাও বলিহারি॥২১॥৮৭॥

এত শুনি দোতি চলল ধনি পাশ।
যৈছনে নাহক পূরয়ে আশ॥
বচনক ভাতি আপন হিয়ে সাঁচি।
মিললি মুগধি সঞে গুরুজনে বাঁচি॥
হেরি সুধামুখি হরিন-নয়ানী।
পুছইতে না পুছয়ে তা সঞে বাণী॥
কহ যদুনন্দন কর অবধান।
তোহারি নিয়ড়ে মুঝে ভেজল কান॥২২॥৮৮॥

টীকা

৩—৪। "বচনক ভাতি" ইত্যাদি। (শ্রীরাধার নিকটে যাইয়া যে ভাবে কথা পাড়িতে হইবে) কথার প্রণালী নিজের হৃদয়ে সঞ্চিত করিয়া অর্থাৎ ঘুটাইয়া লইয়া, (দূতী) শ্রীরাধার শাশুড়ী, ননদ প্রভৃতি গুরুজনদিগকে বঞ্চনা করিয়া অর্থাৎ তাঁহাদিগের দৃষ্টি-পথ এড়াইয়া মুগ্ধা নায়িকা শ্রীরাধার সহিত মিলিত হইল।

---

অথ শ্রীকৃষ্ণস্য দশদশা।

লালসোদ্বেগজাগর্য্যা তানবং জড়িমাত্র তু।
বৈয়গ্র্যং ব্যাধিরুন্মাদো মোহো মৃত্যুর্দ্দশা দশ॥

তত্র ক্রমেণ।

সুহই।১

চম্পকদাম হেরি চিত অতি কম্পিত২
লোচনে বহে অনুরাগ।
তুয়া রূপ অন্তরে জাগয়ে নিরন্তর
ধনি ধনি তোহারি সোহাগ৩॥
বৃষভানু-নন্দিনি জপয়ে রাতি দিনি
ভরমে না বোলয়ে আন।
লাখ লাখ ধনি৪ বোলয়ে মধুর বাণি
সপনে না পাতয়ে কাণ৫॥ধ্রু॥
"রা" কহি "ধা" পহুঁ৬ কহই৭ না পারই
ধারা ধরি বহে লোর৮।
সোই পুরুখমণি৯ লোটায় ধরণি পুন১০
কো কহ আরতি ওর১১॥
গোবিন্দদাস তুয়া চরণে নিবেদল
কানুক এতহুঁ১২ সম্বাদ।
নীচয়ে জানহ তছু দুখ-খণ্ডক
কেবল তুয়া পরসাদ১৪॥ ২৩॥৮৯॥

পাঠান্তর

১। এটি প-র-সা পুথির ১৪৩ সংখ্যক ও প-র পুথির ৯।১৮ সংখ্যক পদ।

২। 'চম্পকদাম হেরি' ইত্যাদি পংক্তি স্থলে 'চম্পকদাম হেরি মুরছি রহু'—প-র-সা।

৩। 'চম্পকদাম' ইত্যাদি চারিটি পংক্তির স্থলে প-র পুথির পাঠ যথা ;—

"চম্পক-দাম হেরি মুরছিত
লোচন ঝরু অনিবার।
ও রসে অন্তর জাগয়ে নিরন্তর
ধনি ধনি স্মরণ তোহার॥"

প-র-সা পুথিতেও 'তুয়া রূপ' স্থলে 'ও রসে' পাঠ আছে।

৪। 'ধনি' স্থলে 'যদি' প-র।

৫। অতঃপর প-র পুথিতে নিম্নলিখিত অতিরিক্ত কলি দৃষ্ট হয়; যথা,—

"হার দুর করি ঘন ঘন আলিঙ্গই
চুম্বই মনমথ অঙ্গ।
ভাবে ভরল তনু রহই না পারই
প্রতি অঙ্গে রসের তরঙ্গ ॥"

৬। 'পহুঁ' স্থলে 'বোল' প-র।

৭। 'কহই' স্থলে 'বোলই' প-র।

৮। 'ধারা ধরি' ইত্যাদি পংক্তি স্থলে 'ধারা বহে নয়নক লোর' প-র-সা; 'ধারা বহে বহু লোর' প-র।

৯। 'সোই পুরুখমণি' স্থলে 'পুরুখরতন বর' প-র-সা, প-র।

১০। 'লোটায়' ইত্যাদি স্থলে 'ধরণি লোটায়লি' প-র-সা; 'ধরণি লোটায়ই' প-র।

১১। অতঃপর প-র পুথিতে নিম্নলিখিত অতিরিক্ত কলিটি দৃষ্ট হয়; যথা,—

"তুয়া পথ নিরখিতে রজনী গোঙায়ই
দিবসে জপয়ে তুয়া নাম।
শয়ন সপনে মনে আন নাহি জানয়ে
তুয়া গুণ গায়ে অবিরাম ॥"

১২। 'এতহুঁ' স্থলে 'ঐছে' ক; 'ইহ' চ; 'সকল' প-র।

১৩। 'জানহ' স্থলে 'জানিয়ে' প-র।

১৪। 'গোবিন্দদাস' ইত্যাদি ভণিতার কলিটির পরিবর্ত্তে প-র-সা পুথিতে নিম্নলিখিত কলি দৃষ্ট হয়; যথা,—

"হার দুর করি সঘনে আলিঙ্গই
চুম্বই মনমই অঙ্গ।
ভাবে সরস তনু ধরই না পারই
প্রতি অঙ্গ রসের তরঙ্গ ॥"

প-র পুথির ৫ সংখ্যক পংক্তিগুলির সহিত উদ্ধৃত পংক্তিগুলির ও অন্যান্য বহু স্থলে উভয় পুথির পাঠের আশ্চর্য্য সাদৃশ্য প্রণিধান-যোগ্য।

আড়ানা।

কাঞ্চন-যুথি[১]-কুসুম-ময়[২] গোরি।
নিরমই মুরতি যতন করি তোরি ॥
তুয়া অনুভাবে[৩] আলিঙ্গই তায়।
সো তনু-তাপে ভসম ভই[৪] যায় ॥
শুন শুন ও[৫] বৃষভানু-কুমারি।
তুয়া বিরহানলে জ্বলত মুরারি ॥
ঝামর নিল-উতপল-দল অঙ্গ।
লোরে না হেরয়ে[৬] নয়ন তরঙ্গ ॥
বিগলিত মুরলি খুরলি রহু দূর।
অনুখন মদন-দহন ভরিপূর[৭] ॥
বিছুরল পিঞ্ছ-মুকুট পরিপাটি।
সহচর[৮] মেলি মরত জিউ ফাটি ॥
জীউ রহত অব তুয়া রস-আশে[৯]।
তোহারি চরণে কহে গোবিন্দদাসে ॥

২৪॥৯০॥

পাঠান্তর

১। 'যুথি' স্থলে 'জোতি' প-র-সা, প-র।

২। 'কুসুমময়' স্থলে 'কুসুমমই' প-র।

৩। 'অনুভাবে' স্থলে 'অভিলাষে' প-র-সা, প-র।

৪। 'ভই' স্থলে 'হোই' প-র-সা।

৫। 'ও' স্থলে 'অহে' খ; 'এ' প-র-সা; 'শুন' প-র।

৬। 'হেরয়ে' স্থলে 'হেরিয়ে' খ; 'হেরই' প-র।

৭। 'ভরিপূর' স্থলে 'পরিপূর' ক, গ।

৮। 'সহচর' ক স্থলে 'সহচরি' খ, চ, প-র-সা, প-র।

৯। 'রস-আশে' স্থলে যাশোয়াসে' খ 'অভিলাষে' প-র-সা, প-র।

টীকা

১—২। "কাঞ্চন-যুথি" ইত্যাদি। হে গৌরাঙ্গি! (শ্রীকৃষ্ণ) স্বর্ণ-যূথি-পুষ্পময় তোমার মূর্ত্তি যত্নপূর্ব্বক নির্ম্মাণ করেন। স্বর্ণ-বর্ণ এক প্রকার যূথিকে 'কাঞ্চন-যূথি' অর্থাৎ 'স্বর্ণ-যূথি' বলা যায়; ইহার হিন্দী নাম 'সোন-জুহি'। "বিহারী-সত-সঙ্গ' নামক সুপ্রসিদ্ধ হিন্দী-কাব্যে বহু স্থলে 'সোন-জুহি' শব্দের প্রয়োগ আছে।

৯—১০। "বিগলিত" ইত্যাদি। (মুরলির) খুরলি অর্থাৎ অভ্যাসবশতঃ পুনঃ পুনঃ বাদন দূরে থাকুক, (বিরহ-জনিত বৈবশ্যবশতঃ) তাঁহার (হস্তের) মুরলিটিই স্খলিত হইয়াছে; তিনি সর্ব্বদা মদনানলে পরিপূর্ণ হইয়াছেন।

১১—১২। "বিছুরল" ইত্যাদি। (শ্রীকৃষ্ণ) সুশোভন (চির-প্রিয়) ময়ূর-পুচ্ছের মুকুট বিস্মৃত হইয়াছেন; তিনি সহচর অর্থাৎ সখাদিগের সঙ্গে মিলিত হইয়া (বিরহ-তাপে) হৃদয় ফাটিয়া মরিতে যাইতেছেন। "সহচর মেলি' শব্দ দুইটির ধ্বনি দ্বারা শ্রীকৃষ্ণের সখাগণও সম-বেদনা বশতঃ শ্রীকৃষ্ণের সঙ্গে মরিতে বসিয়াছেন; সুতরাং শ্রীকৃষ্ণের মনোবাঞ্ছা পূর্ণ না করিলে কেবল একটি নর-হত্যা হইবে না, শ্রীরাধাকে বহুসংখ্যক নর-হত্যার পাপে পাপী হইতে হইবে—ইহাই ব্যঞ্জিত হইতেছে।

সুহই।[১]

গহন বিরহ-গহ[২] লাগি।
রজনি পোহায়ই[৩] জাগি॥
করতহিঁ তোহারি ধেয়ান
নীঝরে ঝরই নয়ান[৪]॥
এ ধনি জনি কহ আন।
তো বিনে আকুল কান[৫]॥
শীতল পীত নিচোল।
তোহারি ভরমে করু কোর॥
সো রস পরশ না পাই।
মুরুছিত[৬] ধরণি লোটাই॥
মন মাহা মদন-তরঙ্গ।
ঘন ঘন মোড়ই অঙ্গ॥
কহত ভরমময় ভাষ[৭]।
না বুঝল গোবিন্দদাস॥ ২৫॥৯১॥

পাঠান্তর

১। এটি প-র-সা পুথির ১৩৭ সংখ্যক ও প-র পুথির ৯।২০ সংখ্যক পদ।

২। 'গহন বিরহ-গহ' স্থলে 'গহন-বিরহগ' ক; 'গহন বিরহ-দাহ' খ; 'গহন বিরহ-দহ' গ; 'পহিল বিরহ-গহ' প-র।

৩। 'পোহায়ই' স্থলে 'পোহায়ল' প-র; 'পোহায়লু' প-র-সা।

৪। 'নীঝরে' ইত্যাদি প-স স্থলে 'নিঝরে ঝরয়ে দুনয়ান।' প-র; 'নিঝুরে ঝুরয়ে নয়ান' প-র-সা।

৫। 'করতহিঁ' ইত্যাদি চারিটি পংক্তি স্থলে ক, খ ও গ পুথিতে নিম্নলিখিত পংক্তি-দ্বয় আছে; যথা,—

'করতহি তোহারি ধেয়ান।
তো বিনে আকুল কান॥'

৬। 'মুরুছিত' স্থলে 'মুরছিল' প-র-সা।

৭। 'কহত' ইত্যাদি পংক্তি স্থলে 'কহতহিঁ গদ-গদ ভাষ।' ক—চ পুথি। 'কহত ভরম ভয় বাস' প-র-সা।

টীকা

১—২। "গহন বিরহ-গহ" ইত্যাদি। রাধা-মোহন ঠাকুর ইহার অর্থ লিখিয়াছেন,—"গহনে বনে প্রক্রান্তরূপায়াস্তবৈব বিরহ এব গ্রাহোঽলাগীৎ, অতো যামিনীমজাগরৎ।" অর্থাৎ বিরহ-তন্ময়তা হেতু

শ্রীকৃষ্ণ কানন-স্থলকে রাধাময় দেখিতেছেন; গহন অর্থাৎ কাননে শ্রীরাধার বিরহরূপ কুগ্রহ (শ্রীকৃষ্ণে) লগ্ন হইয়াছে; সেই জন্যই তিনি জাগিয়া রজনী পোহাইতেছেন। এইরূপ অর্থ করিতে হইলে দুই একটি পদ উহ্য ও একটু কষ্ট-কল্পনা করিতে হয়। আমরা 'গহন' (বিশেষণ) শব্দের 'নিবিড়' অর্থ ও 'লাগি' শব্দের 'জন্য' অর্থ ধরিয়া, সহজ অর্থ করাই সঙ্গত বোধ করি; অর্থাৎ গাঢ় বিরহরূপ কুগ্রহের জন্য শ্রীকৃষ্ণ রজনী জাগিয়া পোহাইতেছেন।

---

তথা।১

শুন শুন২ গুণবতি রাধে।
মাধব বধিলে কি সাধবি সাধে॥
চান্দ দিনহি দিন-হীনা।
সো পুন পালটি খেনে খেনে খীনা॥
অঙ্গুরি বলয়া পুন ফেরি৩।
ভাঙ্গি গঢ়ায়ব বুঝি কত বেরি॥
তোহারি চরিত নাহি জানি৪।
বিদ্যাপতি পুন শিরে কর হানি৫॥২৬॥৯২॥

পাঠান্তর

১। এটি প-র পুথির ৯১৭ সংখ্যক পদ।
২। 'শুন শুন' স্থলে 'ধনি ধনি' প-র।
৩। 'অঙ্গুরি' ইত্যাদি পংক্তি স্থলে 'অঙ্গুরি বলয় ভেল পুন পুন ফেরি' প-র।
৪। 'জানে' প-র।
৫। 'হানে' প-র।

টীকা

১—২। "শুন শুন" ইত্যাদি। গুণবতি শ্রীরাধে! আমার কথা শুন; মাধবকে বধ করিলে (তোমার) কোন্ সাধ অর্থাৎ অভিলাষ সিদ্ধ করিবে?

৩—৪। "চান্দ" ইত্যাদি। চন্দ্র দিবাভাগেই দীন-হীন অর্থাৎ কান্তি-সৌন্দর্য্য-বিরহিত রহে; কিন্তু সেই শ্রীকৃষ্ণ প্রতিক্ষণেই অধিক ক্ষীণ হইতেছেন। অর্থাৎ রজনীতে চন্দ্র নিজের বিলুপ্ত সৌন্দর্য্য প্রাপ্ত হয়; শ্রীকৃষ্ণের পক্ষে দিবা রাত্রি উভয়ই সমান; তিনি ক্রমেই অধিক কৃশ ও মলিন হইতেছেন।

৫—৬। "অঙ্গুরি" ইত্যাদি। শ্রীকৃষ্ণের অঙ্গুরীয় অত্যন্ত কৃশতা হেতু তাঁহার হাতের বালার ন্যায় ঘুরিতেছে; উহা বোধ হয়, কত বার ভাঙ্গিয়া গড়াইতে হইবে। তুলনা করুন;—

"অঙ্গুল-অঙ্গুরি বলয়া ভেল।
জ্ঞান কহে দুখ মদন দেল॥"
—প-ক-ত; ৪১ সংখ্যক পদ।

---

আড়ানা।১

মুদিত-নয়নে হিয়া ভুজযুগ২ চাপি।
শুতি রহল হরি৩ কছু না আলাপি॥
পরসঙ্গে কহলহি নামহি তোরি৪।
তবহি মেলিয়া৫ আঁখি চাহে মুখ মোরি৬॥
সুন্দরি৭ ইথে নাহি কহি৮ আন ছন্দ।
তোহে অনুরত ভেল শ্যামর-চন্দ॥ধ্রু॥
যোই নয়ন-ভঙ্গি না.সহে অনঙ্গ।
সোই নয়নে স্রবে৯ লোর-তরঙ্গ॥
যোই অধরে সদা মধুরিম হাস।
সোই নিরস ভেল দীঘ নিশাস॥
বিদ্যাপতি কহে মিছু নহ ভাখি১০।
গোবিন্দদাস কহ তুহুঁ তাহে সাখি১১॥
২৭॥৯৩॥

পাঠান্তর

১। এটি প-র পুথির ৯১৫ সংখ্যক পদ।
২। 'ভুজযুগ' স্থলে 'ভুজে ভুজ' প-র।
৩। 'হরি' স্থলে 'তহি' প-র।
৪। 'কহলহি নামহি তোরি' স্থলে 'কহলহি নামহি তোর' খ; 'কহলু নামহি তোর' প-র।
৫। 'মেলি' প-র।

৬। 'মোর' খ, প-র।

৭। 'সুন্দরি' স্থলে 'এ ধনি' প-র।

৮। 'নাহি কহি' স্থলে 'না করবি' প-র।

৯। 'প্রবে' স্থলে 'হরি' প-র।

১০। 'ভাখি' স্থলে 'ভাতি' ক।

১১। 'গোবিন্দদাস' ইত্যাদি প-র পংক্তি স্থলে 'গোবিন্দদাস রহু [ তুহুঁ, ঘ, চ ] তহিঁ কৃত সাখি।' ক—চ।

টীকা

৫—৬। "সুন্দরি ইথে নাহি" ইত্যাদি। হে সুন্দরি শ্রীরাধে! ইহাতে অর্থাৎ পূর্ব্বোক্ত বিবরণে (আমি) অন্য প্রকার অর্থাৎ প্রকৃত ঘটনার অন্যথা বলিতেছি না; (সত্যই) তোমাতে শ্যামচান্দ অনুরক্ত হইয়াছেন।

১১—১২। "বিদ্যাপতি কহে" ইত্যাদি। বিদ্যাপতি কহিতেছেন, (পূর্ব্বোক্ত) বাক্য মিথ্যা নহে; (বিদ্যাপতির রচিত এই পদটি অসম্পূর্ণ অবস্থায় প্রাপ্ত হইয়া যিনি তাহার অবশিষ্ট অংশ পূরণ করিয়াছেন—সেই পদকর্ত্তা) গোবিন্দদাস কহিতেছেন—তুমি (রসিকশ্রেষ্ঠ) বিদ্যাপতি তাহাতে সাক্ষী আছ অর্থাৎ দূতীর উক্তি প্রকৃত কি না, তাহা তুমি ভালরূপে অবগত আছ।

রাধামোহন ঠাকুর লিখিয়াছেন,—"বিদ্যাপতিরহং মিথ্যা ন ভণামি। ভো গোবিন্দদাস! তত্র ত্বং সাক্ষী, অতস্তদনুরাগোঽস্তি নাস্তীতি কথয়। পক্ষে বিদ্যাপতি-ঠকুরস্য গীতপূরণং গোবিন্দদাস-কবিরাজেন কৃতমিতি গম্যতে।" আমাদিগের বিবেচনায় রাধামোহন ঠাকুরের প্রতিপাদিত প্রথম অর্থ সঙ্গত নহে; কেন না, গোবিন্দ কবিরাজ বিদ্যাপতির সমকালে জীবিত ছিলেন না; সুতরাং তাঁহাকে সম্বোধন করিয়া ঐরূপ বলা বিদ্যাপতির পক্ষে সম্ভবপর ছিল না। এই পদটি বিদ্যাপতির মৈথিল পদাবলীর মধ্যে পাওয়া গেলে এই গোবিন্দদাস তাঁহার সমসাময়িক অন্য কোন গোবিন্দদাস বলিয়া অনুমান করা যাইতে পারিত; কিন্তু সেরূপ করার উপযুক্ত কোন কারণ পাওয়া যায় নাই; সুতরাং রাধামোহন ঠাকুরের ব্যাখ্যাত অর্থ পরিত্যাগ করিয়া, অন্য অর্থই গ্রহণ করিতে হইতেছে। "বিদ্যাপতি কহে" ইত্যাদি বাক্য দ্বারা এরূপ বুঝিতে হইবে না যে, ঐ পংক্তি পর্য্যন্ত বিদ্যাপতি ঠাকুর নিজে লিখিয়া গিয়াছেন; কারণ, তাহা হইলে আর ঐ পদের অসম্পূর্ণতা কি থাকে? সম্ভবতঃ বিদ্যাপতির এই পদটির দুই তিনটি কলির অধিক বঙ্গদেশে প্রচলিত ছিল না;—রচনা দর্শনে ধ্রুব-কলিটি পর্য্যন্তই বিদ্যাপতির বলিয়া প্রতীত হয়; বাকি কলিগুলি গোবিন্দ কবিরাজ পূর্ণ করিয়াছেন; কিন্তু যদি ভণিতায় এ ভাবে বিদ্যাপতির নাম দেওয়া না হইত, তাহা হইলে প্রকারান্তরে পরস্বাপহরণই করা হইত বলিয়া, গোবিন্দ কবিরাজ সুকৌশলে সংযুক্ত-ভণিতার ব্যবহার করিয়াছেন।

---

তিরোতা ধানশী।[১]

সে যে—নাগর গুণের ধাম[২]।
জপয়ে তোহারি[৩] নাম॥
শুনিতে তোহারি বাত।
পুলকে ভরয়ে গাত॥
অবনত করি শীর।
লোচনে ঝরয়ে[৪] নীর॥
যদি বা[৫] পুছিয়ে বাণী।
উলট[৬] করয়ে পাণি॥
কহিয়ে তাহারি রীতে[৭]।
আন না বুঝিবি[৮] চীতে॥
ধৈরজ নাহিক তায়।
বড়ু চণ্ডীদাসে গায়॥ ২৮॥৯৪॥

পাঠান্তর

১। এটি প-র-সা পুথির ১৫২ সংখ্যক ও প-র পুথির ৯।১২ সংখ্যক পদ। 'তিরোতা ধানশী' স্থলে 'সুহই' প-র।

২। 'গুণের ধাম' প-র-সা, প-র স্থলে 'গুণধাম' ক—চ পুথি। এই পদের সর্ব্বত্র অষ্টাক্ষরী ছন্দ ব্যবহৃত হইয়াছে। কেবল প্রথম চরণে 'সে যে' শব্দ অতিরিক্ত আছে; উহার পরে একটু বেশী পরিমাণে যতি দিয়া পড়িলেই ছন্দ বজায় থাকে; 'গুণধাম' পাঠে কোনরূপেই ছন্দ রক্ষা করা যায় না।

৩। 'জপয়ে তোহারি' স্থলে 'জপই সদাই' প-র-সা; 'জপয়ে সদাই তোহারি' প-র।

৪। 'লোচনে ঝরয়ে' স্থলে 'নয়নে ঝুরয়ে' প-র-সা, প-র।

৫। 'যদি বা' স্থলে 'যদিয়ে' প-র-সা।

৬। 'উলটি' ক—চ।

৭। 'কহিয়ে তাহারি রীতে' স্থলে 'এ ধনি তোহারে কহয়ে নিতে' প-র-সা; 'এ ধনি কেবল তোহারি নিতে' প-র।

৮। 'বুঝিয়ে' প-র-সা।

টীকা

৭—৮। "যদি বা" ইত্যাদি। যদি বা তাঁহাকে (কুশল-প্রশ্নসূচক) কথা জিজ্ঞাসা করি, (তবে তিনি) হস্ত উলটা করেন অর্থাৎ হাত উল্টাইয়া মঙ্গলামঙ্গল সম্বন্ধে নিজের উদাসীনতা প্রকাশ করেন।

৯—১০। "কহিয়ে" ইত্যাদি। তাঁহার চরিত্র কহিতেছি; (তাহাতে) মনে অন্য প্রকার বুঝিবে না; অর্থাৎ আমি তাঁহার যেরূপ অবস্থা দেখিয়া আসিয়াছি, তাহাই তোমার নিকট বর্ণন করিতেছি; আমি কোন বিষয় মিথ্যা বলিতেছি কিংবা অতিরঞ্জিত করিতেছি, এরূপ মনে করিও না।

---

তথা।১

শুন শুন গুণবতি রাই।
তো বিনু আকুল কানাই॥ ধ্রু॥
সো তুয়া পরশক লাগি।
ছটফটি২ যামিনি জাগি॥
খিনতনু মদন-হুতাশে।
তেজই উতপত শাসে॥
চীত-পুতলি সম দেহ।
মরম না বুঝয়ে৩ কেহ॥
পুছিতে কহয়ে৪ আধ ভাখি।
নিঝরে ঝরয়ে দুটি আঁখি॥
জ্ঞান কহয়ে৫ তোহে সার।
করহ গমন-উপচার॥২৭॥৯৫॥

পাঠান্তর

১। এটি প-র পুথির ৯১৮ সংখ্যক পদ।

২। 'ছটপটি' খ—চ।

৩। 'বুঝিয়ে' খ।

৪। 'পুছিতে কহয়ে' স্থলে 'পুছইতে কহ' প-র।

৫। 'জ্ঞান কহয়ে' স্থলে 'জ্ঞানদাস কহে' প-র।

টীকা

৯—১০। "পুছিতে কহয়ে" ইত্যাদি। তাঁহাকে কিছু জিজ্ঞাসা করিলে, তিনি অর্দ্ধেক বাক্যে কহেন অর্থাৎ বিরহজনিত বৈবশ্য হেতু জিজ্ঞাসার সম্পূর্ণ উত্তর দিতে পারেন না; তাঁহার দুইটি নেত্র ঝরণার মত (অবিশ্রান্ত) ঝরিতেছে অর্থাৎ অশ্রু-বর্ষণ করিতেছে।

---

তুড়ি।

এ ধনি কর অবধান।
তো বিনে উনমত কান॥
কারণ বিনু১ খেনে হাস।
কি কহয়ে গদ গদ ভাষ॥
আকুল অতি উতরোল।
"হা ধিক" "হা ধিক" বোল॥
কাঁপয়ে দুরবল দেহ।
ধরই না পারই কেহ॥

বিদ্যাপতি কহ ভাখি।
রূপনারায়ণ সাখি ॥৩০॥৯৬॥

পাঠান্তর

'বিনু' স্থলে 'বিহিনে' ঘ।

গান্ধার।

সুন্দরি তুহুঁ বড়ি হৃদয় পাষাণ।
কানুক নবমি দশা হেরি[১] সহচরি
ধরই না পার[২] পরাণ ॥ ধ্রু ॥
কত যে ক্ষীণতনু কহই[৩] না পারিয়ে
তেজত তাহে ঘন শ্বাসে।
তেজত পরাণ ঐছে অনুমানিয়ে
রহত তোহারি আশোয়াসে ॥
কি জানিয়ে কি খেনে নেহারল তুয়া রূপ
তব ধরি আকুল ভেলি[৪]।
খেনে খেনে চমকি চমকি অব মুরুছয়ে
হেরি রোয়ত সাখ মেলি[৫] ॥
কোই যব তোহারি নাম কহে শ্রবণহিঁ
তবহিঁ নয়ন পরকাশ।
এতহুঁ[৬] নিদেশ কহল তোহে সুন্দরি
পামরি বল্লভ দাস ॥৩১॥৯৭ ॥

পাঠান্তর

'হেরিয়ে' ক, খ, গ।
'না পার' চ স্থলে 'না পারিয়ে' ক—ঘ।
'কহিয়ে' ক।
'ভেল' খ।
'মেল' খ।
'এতহুঁ' স্থলে 'এতুহু' খ; 'যে তুহু' ক।

শ্রীরাগ।[১]

এ ধনি এ ধনি বচন শুন।
নিদান দেখিয়া আইলুঁ পুন ॥
দেখিতে দেখিতে বাঢ়ল ব্যাধি।
যত তত করি না হয়ে সুধি ॥
না বান্ধে চিকুর না পরে চীর।
না খায়ে[২] আহার না পিয়ে নীর ॥
সোনার বরণ হইল শ্যাম।
সোঙরি সোঙরি তোহারি নাম ॥
না চিহ্নে মানুখ নিমিখ নাই।
কাঠের পুতলি রৈয়াছে চাই ॥
তুলা খানি[৩] দিলুঁ নাসিকা মাঝে।
তবে সে বুঝিলুঁ[৪] শোয়াস আছে ॥
আছয়ে শোয়াস না রহে জীব।
বিলম্ব না সহে[৫] আমার দীব ॥
চণ্ডীদাস কহে বিরহ বাধা।
কেবল মরমে ঔখধ[৬] রাধা ॥৩২॥৯৮॥

ইতি দশ দশা।

পাঠান্তর

১। এটি প-র পুথির ২।১৪ সংখ্যক পদ। 'শ্রীরাগ' স্থলে 'সুহই' প-র।
২। 'খায়ে' স্থলে 'করে' প-র।
৩। 'খানি' স্থলে 'টুকী' প-র।
৪। 'বুঝিলুঁ' স্থলে 'জানিলুঁ' প-র।
৫। 'না সহে' স্থলে 'না কর' ক—গ; 'কর যদি' প-র।
৬। 'কেবল' ইত্যাদি পংক্তি স্থলে 'কানুক ঔষধ কেবল রাধা' প-র।

টীকা

১১—১২। "তুলা খানি" ইত্যাদি। (শ্বাস আছে কি না, পরীক্ষা করিবার উদ্দেশ্যে) উত্তমরূপে ধুনা একটু তুলা নাসার অগ্রভাগে ধরিলাম; (সেই

তুলাটুকু ক্ষীণ নিশ্বাসে ঈষৎ কম্পিত হওয়ায়) তখন বুঝিলাম যে, তাঁহার নিশ্বাস বহিতেছে।

১৫—১৬। "চণ্ডীদাস কহে" ইত্যাদি। চণ্ডীদাস কহিতেছেন,—(শ্রীকৃষ্ণের) এই বিরহ (দারুণ) পীড়া বটে; (ইহা মানসিক পীড়া বলিয়া) কেবল শ্রীরাধাই শ্রীকৃষ্ণের অন্তরে ঔষধস্বরূপ আছেন; অর্থাৎ কেবল শ্রীরাধাকে অন্তরে ধ্যান করিয়াই শ্রীকৃষ্ণ এই দারুণ বিরহেও কোনরূপে জীবন ধারণ করিতেছেন।

---

ভূপালী।

কানুক শেষ-দশা শুনি রাই।
কাতর-বদনে[১] সখী-মুখ চাই॥
ঐছন ইঙ্গিত সহচরি পাই।
আনন্দে নিমগন বেশ বনাই॥
সুখময় কুঞ্জহিঁ করল পয়ান।
পন্থহি কতবিধ করু অনুমান॥
আকুল নাগর হাম অতি ভীত।
না জানি রভস-রস পহিল পিরীত॥
ঐছন ভাবিতে মীলল আয়।
ধাই কহল দোতি নাগর-পায়॥
দুর কর বিরহ আয়ল ধনি রাই।
চমকি উঠল জনু জীবন পাই॥
আনন্দে আগুসরি আয়ল কান।
কুঞ্জ[২] মাঝে সভে করল পয়ান॥
সুন্দরি মুগধিনি বচন না কহই।
সহচরি-আঁচর ধরি তহিঁ রহই॥
পহিল সমাগম রাধা কান।
মোহন দূরহি দুহুঁ গুণ গান॥৩৩॥৯৯॥

পাঠান্তর

১। 'বদনে' স্থলে 'বচনে' খ।
২। 'কুঞ্জক' গ।

কেদার।[১]

ধরি সখি-আঁচরে ভই উপচঙ্ক।
বৈঠে না বৈঠয়ে[২] হরি-পরিযঙ্ক॥
চলইতে আলি চলই পুন চাহ।
রস-অভিলাষে আগোরল নাহ॥
লুবুধল মাধব মুগধিনি নারী।
ও অতি বিদগধ এ অতি গোঙারি॥ধ্রু॥
পরশিতে তরসি করহি কর ঠেলই।
হেরইতে বয়ন[৩] নয়ন-জল খলই॥
হঠ-পরিরম্ভণে থরহরি কাঁপ।
চুম্বনে বদন পটাঞ্চলে[৪] ঝাঁপ॥
শূতলি ভীত-পুতলি সম গোরি।
চীত-নলিনি অলি রহই আগোরি॥
গোবিন্দদাস কহই পরিণাম।
রূপকে কূপে মগন ভেল কাম[৫]॥৩৪॥১০০॥

পাঠান্তর

১। এটি প-র পুথির ১১১৭ সংখ্যক পদ। 'কেদার' স্থলে 'বড়ারি' প-র।
২। 'বৈঠে না বৈঠয়ে' স্থলে 'বৈঠি' ইত্যাদি ক, গ; 'বৈঠ না বৈঠই' প-র।
৩। 'বয়ন' স্থলে 'বদন' ক—চ।
৪। 'পটাম্বরে' প-র।
৫। 'কাম' প-স, প-র, ঘ স্থলে 'কান' ক, খ, গ, চ।

টীকা

১১—১২। "শূতলি" ইত্যাদি। গৌরাঙ্গী শ্রীরাধা ভিত্তি অর্থাৎ প্রকোষ্ঠ-প্রাচীরের (খোদিত) পুত্তলিকার ন্যায় (নিশ্চল-দেহে) শয়ন করিলেন; (তাহাতে বোধ হইল) কৃষ্ণ-কায় ভ্রমর চিহ্নিত পদ্মিনীকে আবৃত করিয়া রহিয়াছে।

১৩—১৪। "গোবিন্দদাস" ইত্যাদি। গোবিন্দদাস (পূর্ব্বোক্ত সংক্ষিপ্ত সম্ভোগের) শেষ অবস্থা

কহিতেছেন,—কন্দর্প সৌন্দর্য্যের কূপে নিমগ্ন হইল; অর্থাৎ শ্রীকৃষ্ণ শ্রীরাধার অনুপম সৌন্দর্য্য দর্শনে মোহিত হওয়ায় তাঁহার উপর কন্দর্পের প্রভাব বিলীন হইল। ইহা গোবিন্দদাসের ন্যায় প্রেমিক ও শ্রেষ্ঠ কবির যোগ্য বর্ণনা বটে।

---

## সখীং প্রতি সখ্যা উক্তিঃ।

তথা।১

সৌরভে আগরি রাই সুনাগরি
কনক-লতা সম সাজ।
হরিচন্দন বলি কোরে আগোরল
কুঞ্জে ভুজঙ্গম-রাজ॥
অব কিয়ে করব উপায়২।
কাল-ভুজগ-কোরে ছোড়ি মুগধি সখি
গমন-যুগতি না যুয়ায়॥
চন্দ্রক-চারু ফণাগণ৩-মণ্ডিত
বিষ-বিষমারুণ দীঠ।
রাইক অধর লুবধ অনুমানিয়ে
দশনক দংশন মীঠ॥
একু সন্দেহ শীত কিয়ে৪ ভীতহিঁ
পুলকিনি কাঁপই রাই।
গোবিন্দদাস কহ মেলি সবহুঁ সখি৫
বুঝহ পরশ৬ অবগাই॥৩৫॥১০১॥

ইতি চতুর্থপল্লবঃ।

### পাঠান্তর

১। এটি প-র পুথির ১১।১১ সংখ্যক পদ।

২। 'অব কিয়ে' ইত্যাদি স্থলে 'সখি হে, অব কিয়ে' ইত্যাদি খ; 'কহ সখি অব কিয়ে' ইত্যাদি প-র।

৩। 'ফণাগণ' স্থলে 'ফণা পরি' খ।

৪। 'শীত কিয়ে' প-স, প-র স্থলে 'শীতকে' ক—চ।

৫। 'মেলি' ইত্যাদি স্থলে 'সব সখি মেলি' প-র।

৬। 'বুঝহ পরশ' স্থলে 'বুঝই রস' ক।

### টীকা

১—৪। "সৌরভে" ইত্যাদি। সৌরভ-পূর্ণা নায়িকা-শিরোমণি শ্রীরাধা স্বর্ণ-লতিকার ন্যায় শোভা পাইতেছেন; ভুজঙ্গ-রাজ (এক অর্থে—সর্প-রাজ; অন্য অর্থে নায়ক-রাজ) কুঞ্জ-গৃহে (শ্রীরাধাকে) হরিচন্দন অর্থাৎ উৎকৃষ্ট সৌরভ-যুক্ত শ্বেত-বর্ণ চন্দন-বিশেষ বিবেচনা করিয়া, ক্রোড়ে ধারণ করিল। সর্পগণ চন্দন-তরুতে বাস করিতে ভালবাসে, এরূপ প্রবাদ আছে।

৫—৭। "অব কিয়ে" ইত্যাদি। (সখীরা গুপ্ত-ভাবে থাকিয়া শ্রীরাধা-কৃষ্ণের সম্ভোগ-লীলা দর্শনে পূর্ব্বোক্তরূপ বলাবলি করিতেছিলেন; তাহাতে কোন সখী 'চল, আমরা এখান হইতে অন্যত্র যাই'—এইরূপ বাক্যে কৃত্রিম লজ্জা প্রকাশ করিলে, তাঁহাকে সুচতুরা বয়োজ্যেষ্ঠা সখী বলিতেছেন),—এখন কি উপায় করিব? কৃষ্ণ-ভুজঙ্গের (এক অর্থে কৃষ্ণ-সর্পের, অন্য অর্থে নায়ক-কৃষ্ণের) ক্রোড়ে (আমা-দিগের) মুগ্ধা সখীটিকে ছাড়িয়া দিয়া (অন্যত্র) গমনের যুক্তি উপযুক্ত হয় না। (ইহা দ্বারা ছল করিয়া সখীদিগের সেখানেও অবস্থান বুঝা যাইতেছে।)

৮—১১। "চন্দ্রক-চারু" ইত্যাদি। (যে শ্রীকৃষ্ণ) কৃষ্ণ-বর্ণ চিহ্ন-বিশিষ্ট ময়ূর-পুচ্ছরূপ ফণাসমূহে শোভিত (এবং যাহার) দৃষ্টি বিষের ন্যায় দারুণ ও অরুণ-বর্ণ অর্থাৎ যেই ভুজঙ্গ-রাজের দৃষ্টি-বিষে আমা-দিগের প্রিয়-সখী জর্জ্জরিত হইতেছিল, (সেই) শ্রীরাধার অধর (ভুজঙ্গ-রাজের) দশনের সুমিষ্ট দংশনে লালসাযুক্ত (বলিয়া) অনুমান হইতেছে—ইহা অত্যন্ত অদ্ভুত বটে। (বিরহ-সন্তপ্তা শ্রীরাধাকে কৃষ্ণ-সঙ্গমে উল্লসিত দেখিয়া কোনও সখী এরূপ কৃত্রিম বিস্ময় প্রকাশের ছলে আনন্দ প্রকাশ করিতেছেন; সুতরাং

রূপকের দ্বারা অনুপ্রাণিত 'বিশেষোক্তি', 'বিভাবনা' ও 'অপহ্নুতি' অলঙ্কার দ্বারা এ স্থলে সখীর আনন্দ-রূপ বস্তু ব্যঞ্জিত হইতেছে। )

১২—১৫। "একু সন্দেহ" ইত্যাদি। ( কোনও চতুরা সখী শ্রীরাধার কম্প যে সাত্ত্বিক-ভাব-জনিত, তাহা যেন জানেন না—এইরূপ ছল করিয়া কহিতে-ছেন ),—এক মাত্র সন্দেহ ( মনে উদিত হইতেছে যে ), রোমাঞ্চিত-দেহা শ্রীরাধা শীত কিংবা ভয় হেতু কাঁপিতেছেন, (বুঝিতে পারি না)। পদ-কর্ত্তা গোবিন্দ-দাস সখীদিগের রসিকতার উত্তরে রসিকতা করিয়া বলিতেছেন,—সকল সখীরা মিলিয়া (শ্রীরাধার ন্যায়) শ্রীকৃষ্ণের অঙ্গ-স্পর্শে ( অর্থাৎ অঙ্গ-স্পর্শরূপ রস-সাগরে ) অবগাহন করিয়া ( শ্রীরাধার কম্প শীত-জনিত, কিংবা ভয়-জনিত ) স্থির কর।

## তত্র পূর্ব্বরাগঃ।

কেবল-বয়ঃসন্ধিঃ।

তত্র পূর্ব্বোক্ত-গৌরচন্দ্রস্য

"দেখ সখি গৌর পরম অনুপাম"

ইত্যাদি পদং গেয়ম্।

---

শ্রীরাগ।১

পৌগণ্ড বয়স শেষ২ গৌরাঙ্গ সুন্দর।
ভুরুর নাচনি করে কিবা সে অন্তর॥
লাজে অবনত মুখ আর আঁখি দুটি।
বুঝিতে নারিনু এই ভাব৪-পরিপাটি॥
বাম নয়নে পুন৫ কটাক্ষ করয়।
মধুর মধুর স্মিত করে৬ বুঝিল না হয়॥
কুন্দন কনয়া জনি অঙ্গ ঝলমলি।
রাধামোহন৭-পহুঁ ভাবে কুতূহলী॥১॥১০২॥

### পাঠান্তর

১। এটি প-র পুথির ৭।১ সংখ্যক পদ। 'শ্রীরাগ' স্থলে 'দাক্ষিণাত্য শ্রীরাগ' প-র।

২। 'শেষে' ক—গ।

৩। 'কিবা সে' স্থলে 'বিকাসে' প-র।

৪। 'এই ভাব' চ স্থলে 'মুঞি ভাব' প-র; 'এই তার' ক—ঘ।

৫। 'পুন' স্থলে 'তহি' প-র, ঘ।

৬। 'মধুর মধুর স্মিত করে' স্থলে 'মধু মধু স্মিত মুখে' প-র।

৭। 'রাধামোহন' স্থলে 'বাসুদেব ঘোষ' প-র। রাধামোহন ঠাকুর পদামৃত-সমুদ্রের সংস্কৃত টীকায় এই পদটির সম্বন্ধে লিখিয়াছেন,—"ততো বিষয়ালম্বনরূপ-শ্রীরাধাভাবাক্রান্তং শ্রীমদ্গৌরচন্দ্রং 'পৌগণ্ড বয়স শেষ গৌরাঙ্গ-সুন্দর' ইত্যাদিনা নিজকৃতেন স্মরতি।" অতএব এই পদটি যে রাধামোহন ঠাকুরের নিজ-কৃত, তাহাতে সন্দেহ নাই।

### টীকা

৫—৬। "বাম নয়নে" ইত্যাদি। ( শ্রীরাধার ভাবে বিভাবিত ) গৌরাঙ্গ (স্ত্রী-জনের ন্যায়) আবার বাম নয়নে অপাঙ্গ-দৃষ্টি করিতেছেন; ( তিনি ) মধুর মধুর ঈষৎ হাস্য করিতেছেন,—( তাঁহার মনোগত ভাব ) বুঝিবার যোগ্য নহে।

---

ধানশী।

মো মেন১ মনু গোরাচান্দেরে দেখিয়া।
অপরূপ রূপ কাচা কাঞ্চন জিনিয়া॥
খেনে শীঘ্রগতি চলে মারে মালসাট।
খেনে থির হৈয়া চলে সুরধুনী-বাট॥
অরুণ নয়ানে ঘন চাহে অনিবার।
হানিলে নয়ান-বাণ হিয়ার মাঝার॥
আজানুলম্বিত ভুজ দোলে দুই দিগে।
যুবতি যৌবন দিতে চাহে অনুরাগে॥

খেনে মন্দ মন্দ হাসি খেনে উতরোল।
না বুঝিয়া নরহরি হইল বিভোর ॥২॥১০৩॥

পাঠান্তর

১। 'মেন' স্থলে 'মেনে' ক।

তিরোথা ধানশী।[১]

শৈশব যৌবন দরশন ভেল।
দুহুঁ দল-বলে ধনি[২] দন্দ পড়ি গেল ॥
কবহুঁ বান্ধয়ে কচ কবহুঁ বিথারি[৩]।
কবহুঁ ঝাঁপয়ে অঙ্গ কবহুঁ উঘারি[৪] ॥
থীর নয়ান অথির কছু[৫] ভেল।
উরজ-উদয়থল[৬] লালিম দেল[৭] ॥
চঞ্চল চরণ চিত চঞ্চল ভান[৮]।
জাগল মনসিজ মুদিত-নয়ান ॥
বিদ্যাপতি কহে শুন বরকান[৯]।
ধৈরজ ধরহ[১০] মিলায়ব আন[১১] ॥৩॥১০৪॥

পাঠান্তর

১। এটি প-র-সা পুথির ৯২ সংখ্যক ও প-র পুথির ৭।৪ সংখ্যক পদ। 'তিরোথা ধানশী' স্থলে 'শ্রীরাগ' প-র।

২। 'দুহুঁ দল-বলে ধনি' স্থলে 'দুহু দরশনে দুহু' প-র-সা; 'দুহু দলে বলে ধনি' প-র।

৩। 'কচ কবহুঁ বিথারি' স্থলে 'কুচ কবহু উঘাড়ি' ঘ; 'কুচ কবহু উঘার' প-র; 'কচ কবহু উঘারি' খ, প-র-সা।

৪। 'উঘারি' স্থলে 'বিথারি' খ, ঘ; 'বিথার' প-র, প-র-সা।

৫। 'অথির কছু' প-র স্থলে 'অথির নাহি' ক—চ; 'অথির ন' প-র-সা।

৬। 'উদয়থল' স্থলে 'উদিত থল' প-র-সা, প-র।

৭। 'লালিম দেল' প-র স্থলে 'লালিম দেল' ক—চ; 'লালিম ভেল' প-র-সা। অতঃপর প-র-সা পুথিতে নিম্নলিখিত অতিরিক্ত কলিগুলি দৃষ্ট হয়; যথা,—

'শশিমুখী ছোড়ল সোসব দেহ।
খত দেই তেজলি ত্রিবেণী তিন রেহ ॥
অবগাহ মদন বাঢ়ায়ল দিঠ।
সোসব সকলি চমকি দিল পীঠ ॥
দিনে দিনে উপজল পয়োধর পীন।
বাঢ়ল নিতম্ব মাঝ ভেল খীন ॥
এবে ভেল যৌবন বঙ্কিম দিঠ।
উপজল যৌবন হাস ভেল মিঠ ॥'

উদ্ধৃত পংক্তিগুলি বিদ্যাপতির পদাবলীর সংস্করণ-সমূহে স্বতন্ত্র পদরূপে সন্নিবেশিত হইয়াছে; উহাই সমীচীন বলিয়া বিবেচনা হয়।

৮। 'চঞ্চল চরণ' ইত্যাদি পংক্তি স্থলে 'চরণ চঞ্চল গতি চঞ্চল ভান' প-র-সা; 'চরণ পতন গতি অচপল ভান' প-র।

৯। 'শুন বর কান' স্থলে 'কর অবধান' প-র-সা।

১০। 'ধরহ' স্থলে 'করহ' ক; 'ধর চিতে' খ।

১১। 'ধৈরজ ধরহ' ইত্যাদি স্থলে 'বালিকা-অঙ্গে লাগল পাঁচ-বাণ' প-র-সা, প-র।

টীকা

১—২। "শৈশব যৌবন" ইত্যাদি। (শ্রীরাধার) বাল্য ও যৌবন—এই উভয়ের সাক্ষাৎ হইল; অর্থাৎ বাল্য যৌবনের সহিত সম্মিলিত হইল; (বাল্য ও যৌবন) উভয় পক্ষের বল অর্থাৎ প্রভাব হেতু শ্রীরাধা দ্বন্দ্বে অর্থাৎ বিবাদে পতিত হইলেন অর্থাৎ তিনি কোন্ পক্ষের আনুকূল্য করিবেন, তাহা স্থির করিতে না পারিয়া সমস্যায় পতিত হইলেন।

৩—৪। "কবহুঁ বান্ধয়ে" ইত্যাদি। (শ্রীরাধা শৈশব কিংবা যৌবন—ইহার কোন পক্ষকেই সম্পূর্ণ-রূপে অবলম্বন করিতে না পারিয়া) কখনও (যৌবন-

স্বভাববশতঃ) কেশ বন্ধন করেন; (আবার) কখনও (বাল্য-স্বভাববশতঃ) সেই কেশকে ছড়াইয়া দেন; কখনও (যৌবন-স্বভাব হেতু) অঙ্গ-প্রত্যঙ্গ আবৃত করেন, (আবার) কখনও (বাল্য-স্বভাব হেতু) অঙ্গ-প্রত্যঙ্গ উদ্‌ঘাটিত অর্থাৎ উন্মুক্ত করিয়া রাখেন।

৫—৬। "থীর নয়ান" ইত্যাদি। (শ্রীরাধার) স্থির নেত্র অর্থাৎ নেত্রের গতি (যৌবন-ধর্ম্মবশতঃ) কিঞ্চিৎ অস্থির অর্থাৎ চঞ্চল হইল; (তাঁহার) স্তনোদ্গমের স্থান (নব-যৌবন-সুলভ স্ফীততা হেতু) আরক্তিম-ভাব ধারণ করিল।

৭—৮। "চঞ্চল চরণ" ইত্যাদি। (শ্রীরাধার) চঞ্চল পদ-দ্বয় চঞ্চল চিত্তকে প্রকাশ করিল; অর্থাৎ তাঁহার চরণের গতি চাঞ্চল্যযুক্ত হওয়ায় (চরণ প্রভৃতি কর্ম্মেন্দ্রিয়ের অধিষ্ঠাতৃ) মনও যে চাঞ্চল্য-যুক্ত হইয়াছে, তাহা প্রকাশ পাইল। (শ্রীরাধার) কন্দর্প জাগরিত, (কিন্তু) মুদ্রিত-নয়ন অর্থাৎ এখনও তাহার উত্তমরূপে চৈতন্য-সম্পাদন হয় নাই। কোন কোন টীকা-কার "মুদ্রিত-নয়ন মনসিজ জাগরিত হইল", এইরূপ অর্থ করিয়াছেন; উহাতে বয়ঃ-সন্ধি বর্ণনায় কিঞ্চিৎ অসঙ্গতি ঘটে বলিয়া আমরা রাধামোহন ঠাকুরের ব্যাখ্যাই গ্রহণ করিয়াছি।

৯—১০। "বিদ্যাপতি কহে" ইত্যাদি। (দূতীর বাক্যে শ্রীরাধার বয়ঃসন্ধি-অবস্থা হেতু তিনি অভিসারে যাইতে সম্মত হইবেন কি না, সে সম্বন্ধে শ্রীকৃষ্ণকে সন্দিহান দেখিয়া) পদ-কর্ত্তা বিদ্যাপতি কহিতেছেন,— ওহে কৃষ্ণ! তুমি ধৈর্য্য ধারণ কর; (তোমার সুচতুরা দূতী নিশ্চিতই তাঁহাকে) আনিয়া (তোমার সহিত) সম্মিলিত করিবে।

---

তথা।[১]

না রহে গুরুজন মাঝে।
বেকত অঙ্গ না ঝাঁপয়ে[২] লাজে॥
বালা সঞে[৩] যব রহই।
তরুণি পাই পরিহাস তহি করই[৪]॥
মাধব তুয়া লাগি ভেটলুঁ[৫] রমণী।
কো কহে[৬] বালা কো কহে[৭] তরুণী॥ধ্রু॥
কেলি-রভস যব শুনে[৮]।
আনত[৯] হেরি ততহি[১০] দেই কানে[১১]॥
ইথে কোই কর পরচারি[১২]।
কাঁদন মাখি হাসি দেই গারি[১৩]॥
সুকবি বিদ্যাপতি ভাণে।
বালাচরিত রসিক জন জানে[১৪]॥৪॥১০৫॥

পাঠান্তর

১। এটি প-র-সা পুথির ৯৫ সংখ্যক ও প-র পুথির ৭১২ সংখ্যক পদ। 'তথা' স্থলে 'শ্রীরাগ' প-র-সা, প-র।

২। 'ঝাঁপয়ে' স্থলে 'ঢাকয়ে' প-র; 'ঢাকই' প-র-সা।

৩। 'বালা' স্থলে 'বালা জন' ক, গ, প-র-সা, প-র। 'বালা সঞে' ইত্যাদি পংক্তি স্থলে 'বালা জন সঞে বৈসে' প-র-সা; 'বালা জন সঞে বাস' প-র।

৪। 'তরুণি পাই' ইত্যাদি স্থলে 'তরুণী পাই তাই হাস পরিহাসে।' প-র-সা; 'তরুণি পাই তহি পরিহাস' প-র।

৫। 'তুয়া লাগি ভেটলু' স্থলে 'পেখলুঁ সো বর' প-র-সা, প-র।

৬। 'কহ' প-র-সা, প-র।

৭। 'কহ' প-র-সা, প-র।

৮। 'কেলি-রভস' ইত্যাদি স্থলে 'কেলি-কথন নাহি শুনে' প-র; 'কেলি-কথা নহু শুনি' প-র-সা।

৯। 'আনত' স্থলে 'আনহ' প-র।

১০। 'ততহি' স্থলে 'তাহে' প-র।

১১। 'আনত হেরি' ইত্যাদি পংক্তি স্থলে 'বুঝহ না বুঝত রহ দেই কানি' প-র-সা।

১২। 'ইথে কোই' ইত্যাদি প-র-সা স্থলে 'ইথে যদি কোই কর়য়ে পরচারি' ক—চ, প-র।

১৩। 'কাঁদন মাখি' ইত্যাদি স্থলে 'জ্ঞানদাস এ্যাখি হাসি দেই গারি' প-র-সা।

প-র-সা পুথির এই হাস্ত-জনক পাঠের উৎপত্তির কারণ ইহাই অনুমিত হয় যে, কোন আদর্শ পুথির 'কাঁদন' শব্দটি 'কান্দন' লিখিত হওয়ায় এবং উহার 'কা' অক্ষরটি লিপিকরের ভ্রমে পরিত্যক্ত হওয়ায় প্রাচীন পুথির লিখিত 'ন্দ' ও 'ঞ্জ' অক্ষর প্রায় একরূপ বলিয়া ও প্রাচীন পুথিতে 'জ্ঞ' অক্ষরটি কোন কোন স্থলে ভুলে 'ঞ্জ' লিখিত হওয়ায় 'ন্দন' অক্ষর-দ্বয় 'ঞ্জন' ('জ্ঞন') পঠিত হইয়া, কোনও পণ্ডিতম্মন্য লিপিকর কর্তৃক সংশোধিত (?) হইয়া 'জ্ঞান' শব্দে পরিণত হইয়াছে; উহাই পরে আবার হয় ত কোনও লিপিকর কর্তৃক 'জ্ঞানদাস' লিখিত হইয়াছে; 'মাখি' শব্দটি ভুলে 'যাখি' লিখিত হইয়া ক্রমে 'আখি' ও তৎপরে 'এ্যাখি'-রূপে সংশোধিত (?) হওয়া কিছুই বিচিত্র নহে। আমাদিগের আলোচিত পুথিতে এরূপ হাস্যজনক পাঠ-পরিবর্ত্তনের আরও উদাহরণ পাওয়া গিয়াছে।

১৪। 'রসিক জন জানে' স্থলে 'রসিকপণ জানে' খ, ঘ। 'সুকবি' ইত্যাদি পংক্তি-দ্বয় প-র-সা পুথিতে নাই।

## টীকা

১—২। "না রহে" ইত্যাদি। (পূর্ব্ববর্ত্তী পদে শ্রীরাধার বাল্য ও যৌবন অবস্থার প্রায় তুল্য প্রভাব জানিয়া শ্রীকৃষ্ণ বিষাদযুক্ত হইয়াছেন বুঝিয়া দূতী বাক্য-ভঙ্গীর দ্বারা শ্রীরাধার শৈশব অপেক্ষা যৌবনের প্রাবল্য বর্ণন করিতেছেন) শ্রীরাধা (যৌবন-সুলভ লজ্জাবশতঃ) গুরুজনদিগের মধ্যে থাকিতে চাহেন না; (যৌবনোদগমে) ব্যক্ত অর্থাৎ বিকসিত অঙ্গ লজ্জা হেতু আবৃত করেন না; (কারণ, যৌবন-চিহ্ন অঙ্গে প্রকাশিত হইলেও শ্রীরাধার এখন পর্য্যন্ত যৌবন-সুলভ লজ্জা জন্মে নাই)।

৩—৪। "বালা সঙ্গে" ইত্যাদি। (শ্রীরাধা) যখন বালিকাদিগের সহিত থাকেন অর্থাৎ ক্রীড়া করেন, তখন কোন যুবতীকে পাইলে তাহার সহিত হাস্ত-পরিহাস করেন।

৭—৮। "কেলি-রভস" ইত্যাদি। (শ্রীরাধা) যখন বিলাসের কথা হইতেছে শুনিতে পান, তখন অন্ত দিকে চাহিয়া, সেই কথার দিকে কাণ দিয়া থাকেন। (ইহা অনুরাগবতী মুগ্ধা নায়িকাদিগের স্বভাব)। তুলনা করুন;—

"অন্যৈঃ প্রবর্ত্তিতাং শশ্বৎ সাবধানা চ তৎকথাম্।
শৃণোত্যন্যত্র দত্তাক্ষী প্রিয়ে বালানুরাগিণী ॥"

—সাহিত্য-দর্পণ।

৯—১০। "ইথে কোই" ইত্যাদি। কেহ (যদি) তাঁহার (এই চতুরতা) প্রচার অর্থাৎ বয়স্যাদিগের নিকট প্রকাশ করে, (তবে) হাস্যের সহিত (শুষ্ক) ক্রন্দন মিশাইয়া (তাহাকে) গালি দেন। উজ্জ্বল-নীলমণিতে ইহা 'কিলকিঞ্চিত' নামক নায়িকাদিগের যৌবনস্বভাব বলিয়া উক্ত হইয়াছে; যথা,—

"যৌবনে সত্ত্বজাস্তাসামলঙ্কারাস্তু বিংশতিঃ।
উদয়ন্ত্যদ্ভুতাঃ কান্তে সর্ব্বথাভিনিবেশতঃ ॥"
"গর্ব্বাভিলাষ-রুদিত-স্মিতাসূয়া-ভয়-ক্রুধাম্।
সঙ্করীকরণং হর্ষাদুচ্যতে কিলকিঞ্চিতম্ ॥"

সাহিত্য-দর্পণকার লিখিয়াছেন,—

"স্মিত-শুষ্করুদিত-হসিত-ত্রাস-ক্রোধ-শ্রমাদীনাম্।
সাঙ্কর্য্যং কিলকিঞ্চিতং অভীষ্টতম-সঙ্গমাদিজার্দ্ধর্ষাৎ ॥"

পঠমঞ্জরী।।১

শৈশব যৌবন দরশন ভেল।
দুহুঁ পথ হেরইতে মনসিজ গেল ॥
মদন-কিতাবং পহিল পরচার।
ভিন জনে দেয়ল ভিন অধিকার ॥
কটিকে গৌরব পাওল নিতম্ব।
ইনুকে ক্ষীণ উনহিং অবলম্ব ॥

প্রকট হাস অব গোপত ভেল।
বরণ[৫] প্রকট কের উহুকে নেল ॥
চরণ-চলন[৬]-গতি লোচন পাব[৭]।
লোচনক ধৈরজ পদতলে যাব[৮] ॥
নব কবিশেখর কি কহিতে[৯] পার।
ভিন ভিন রাজ ভীন বেবহার[১০]॥৫॥১০৬॥

পাঠান্তর

১। এটি প-র-সা পুথির ৯১ সংখ্যক ও প-র পুথির ৭১৫ সংখ্যক পদ। 'পঠমঞ্জরী' স্থলে 'শ্রীরাগ' প-র।

২। 'মদন-কিতাব' খ, চ স্থলে 'মদন-কিতাবত' ঘ; 'মদন কি তার' ক, গ; 'মদনকি ভাব' প-র; 'মদনকি রাজ' প-র-সা। খ পুথির 'ত' ও 'ব' অক্ষর যথাক্রমে 'ভ' ও 'র' পঠিত হইতে পারে; বোধ হয়, এইরূপ কারণেই 'কিতাব' শব্দ কোন পুথিতে 'কি তার' ও কোন পুথিতে 'কি ভাব' লিখিত হইয়াছে। ঘ ও চ পুথির পাঠের সহিত তুলনা করিলে প্রকৃত পাঠ যে 'কিতাব', সে বিষয়ে সন্দেহ থাকে না; 'কিতাবত্' শব্দটি পারসী 'কিতাব' হইতে জাত; আজ পর্য্যন্তও জমিদারী সেরেস্তায় কোন কর্ম্মচারীর কার্য্য-কালকে (incumbency) সেই কর্ম্মচারীর 'কিতাবত্' বলা হয়; আমাদিগের বোধ হয় যে, এই শব্দটির অর্থ বুঝিতে না পারিয়াই লিপিকর-গণ নানারূপ পাঠের কল্পনা করিয়াছেন। প-র-সা পুথির 'মদনকি রাজ' (অর্থাৎ মদনের রাজত্ব) পাঠে ভাল অর্থ হইলেও পদকল্পতরুর প্রাচীনতর পুথিগুলিতে সেইরূপ পাঠ না থাকায় উহা পরবর্ত্তী সংশোধন বলিয়াই বিবেচনা হয়।

৩। 'ইন্‌কে' ক, গ, প-র স্থলে 'ইহ্নিকে' খ; 'ইহ' ঘ, চ; 'উন্‌কে' প-র-সা।

৪। 'উনহি' স্থলে 'উন্‌হি' ক; 'উহ্নকে' খ; 'উহুহি' ঘ, চ; 'হিয়ে' প-র-সা।

৫। 'বরণ' স্থলে 'বঙ্কক' প-র।

৬। 'চলন-গতি' স্থলে 'চপল গতি' প-র-সা, প-র।

৭। 'পাব' স্থলে 'যাব' প-র।

৮। 'যাব' স্থলে 'পাব' প-র।

৯। 'কহিতে' স্থলে 'করব' প-র-সা।

১০। 'ভিন ভিন' ইত্যাদি স্থলে 'ভিন্ন ভিন্ন দুহু রাজ বেহার' প-র-সা।

টীকা

১—২। "শৈশব যৌবন" ইত্যাদি। (শ্রীরাধার) বাল্য ও যৌবনের সাক্ষাৎ হইল; (এই উভয়ের মধ্যে কোন্‌টিকে কি পরিমাণ অধিকার দেওয়া যাইতে পারে, তাহা স্থির করিতে না পারিয়া) কন্দর্প উভয়ের (পরস্পর-বিরুদ্ধ) প্রণালী দেখিতে গেলেন; (ইহা দ্বারা ইহাই ব্যঞ্জিত হইতেছে যে, উক্ত সমস্যার মীমাংসা না করা পর্য্যন্ত মদনের স্বীয় আদেশ প্রচারের সুবিধা নাই)।

৩—৪। "মদন-কিতাব" ইত্যাদি। মদনের কর্তৃত্ব প্রথম প্রচার হইল; (তিনি) ভিন্ন ভিন্ন জনকে ভিন্ন ভিন্ন অধিকার দিলেন।

৫—৬। "কটিকে গৌরব" ইত্যাদি। (শ্রীরাধার) কটির স্থূলতা (তাঁহার) নিতম্ব প্রাপ্ত হইল; ইহার (অর্থাৎ নিতম্বের) ক্ষীণতা উহাতে (অর্থাৎ কটিতে) আশ্রয় লইল।

৭—৮। "প্রকট হাস" ইত্যাদি। প্রকট অর্থাৎ ব্যক্ত হাস্য এখন গুপ্ত হইল; (কিন্তু শ্রীরাধার) বর্ণ উহার (অর্থাৎ হাস্যের) প্রকটতা গ্রহণ করিল অর্থাৎ যৌবনোদ্গমে শ্রীরাধার বর্ণ অধিক সমুজ্জ্বল হইল।

৯—১০। "চরণ-চলন-গতি" ইত্যাদি। (শ্রীরাধার) চরণের (বাল্য-সুলভ) চলনের (চঞ্চল) ভঙ্গী (তাঁহার) নেত্র প্রাপ্ত হইল; আর (তাঁহার) নেত্রের ধীরতা পদ-তলে গেল অর্থাৎ চরণযুগ প্রাপ্ত হইল।

১১—১২। "নব কবিশেখর" ইত্যাদি। পদকর্ত্তা

নব কবিশেখর কি কহিতে জানেন? ভিন্ন ভিন্ন রাজ্যে ভিন্ন ভিন্ন ব্যবহার। তুলনা করুন ;—
"মধ্যস্য প্রথিমানমেতি জঘনং বক্ষোজয়োর্মন্দতা
দূরং যাত্যুদরঞ্চ রোমলতিকা নেত্রার্জবং ধাবতি।
কন্দর্পং পরিবীক্ষ্য নূতনমনোরাজ্যাভিষিক্তং ক্ষণা-
দঙ্গানীব পরস্পরং বিদধতে নির্লুণ্ঠনং সুভ্রুবঃ॥"
—সাহিত্যদর্পণ, ৩য় পরিচ্ছেদ।

---

বরাড়ি।

রাধা-বয়স কহসি[১] তুঁহু থোর।
মন মাহা মনসিজ তব কাহে মোর॥
ইথে যদি জানি করু নানা ছন্দ[২]।
বুঝলম কহসি সকল পুন ধন্দ॥
হামারি শপথি তোহে কহ কথি রূপ।
শ্রবণ-রসায়ন অমিয়া স্বরূপ॥
নামহি যাক অবশ ভেল অঙ্গ।
কহ রাধামোহন প্রেমতরঙ্গ॥ ৬॥১০৭॥

পাঠান্তর

১। 'কহসি' প্-স স্থলে 'হেরি' ক, গ—চ; 'কহহি' খ।

২। 'ইথে যদি' ইত্যাদি পংক্তি স্থলে 'ইথে জনি সজনি না কহ নানা ছন্দ' খ।

টীকা

৩—৪। "ইথে যদি" ইত্যাদি। যদি জানিয়াও ইহাতে (অর্থাৎ শ্রীরাধার প্রকৃত অবস্থা বর্ণনে) নানা প্রকার কর অর্থাৎ নানা ভাবের কথা বল, (তবে) জানিলাম যে, সকল কথাই ধাঁধা বলিতেছ অর্থাৎ আমার ভ্রম জন্মাইবার উদ্দেশ্যে মিথ্যা কথা কহিতেছ।

---

ধানশী।

মাধব ঐছে বচন শুনি সো সখি
চললিহুঁ রাইক পাশ।
মন মাহা বচন রচন করি ঘৈছনে
নাহক পূরয়ে আশ॥
অপরূপ দোতিক রীত।
সখিগণ সঙ্গে রাই যাহাঁ বৈঠয়ে
তাহিঁ যাই উপনীত॥ ধ্রু॥
শুন শুন রমণি- শিরোমণি মুগধিনি
তুয়া অনুগত ভেল শ্যাম।
তুয়া রূপ হেরি সোই ভেল আকুল
কহই দাস বলরাম॥৭॥১০৮॥

শঙ্করাভরণ।[১]

এ ধনি কমলিনি শুন হিত বাণী।
প্রেম করবি[২] অব[৩] সুপুরুখ জানি॥ধ্রু॥
সুজনক[৪] প্রেম হেম সমতুল।
দাহিতে[৫] কনক দ্বিগুণ[৬] হয় মূল॥
টুটইতে নাহি টুটে প্রেম অদভুত।
যৈছনে বাঢ়ত মৃণালক সূত॥
সবহুঁ মতঙ্গজে মোতি নাহি মানি।
সকল কণ্ঠে নাহি কোয়িল-বাণী॥
সকল সময় নহে ঋতু বসন্ত।
সকল পুরুখ নারি নহে গুণবন্ত॥
ভণয়ে বিদ্যাপতি শুন বরনারি।
প্রেমক রীতি অব বুঝহ বিচারি॥৮॥১০৯॥

পাঠান্তর

১। এটি প-র-সা পুথির ১৪৭ ও ১৫৫ সংখ্যক ও প-র পুথির ৯।৩১ সংখ্যক পদ। 'শঙ্করাভরণ' স্থলে 'তিরোথা ধানশ্রী' প-র।

২। 'করবি' স্থলে 'করহ' প-র-সা।

৩। 'অব' স্থলে 'তুহু' ও 'যব' প-র-সা।

৪। 'সুজনক' স্থলে 'সুপুরুখ' প-র-সা।

৫। 'দাহিতে' স্থলে 'দারিদ্রেতে' ও 'দাহনে' প-র-সা।

৬। 'কনক দ্বিগুণ' স্থলে 'দ্বিগুণ অধিক' প-র।

৭। অতঃপর প-র-সা পুথিতে নিম্নলিখিত অতিরিক্ত কলি দুইটি দৃষ্ট হয়; যথা,—

"সবহু মাহ না মুঞ্জরে চুত।
সম্পতি না রহে দিন বহুত ॥
যাহা সম্পতি তাহা বিপতি হোয়।
তিন পঞ্চাশ তিন জিবই কোয় ॥"

টীকা

৫—৬। "টুটইতে নাহি" ইত্যাদি। (সুজনের) আশ্চর্য্য প্রেম ভাঙ্গিলেও ভাঙ্গে না,—মৃণালের (মধ্যবর্ত্তী) সূত্র অর্থাৎ আঁশ যেরূপ (টানিলে) বাড়ে, (সেইরূপ বাড়িতে থাকে)।

ভূপালী।১

জীবন চাহি যৌবন বড় রঙ্গ।
তবে যৌবন যব সুপুরুখ-সঙ্গ ॥
সুপুরুখ-প্রেম কবহুঁ জনি ছাড়ি।
দিনে দিনে চান্দ-কলা সম বাঢ়ি ॥
তুহুঁ যৈছ রসবতি কানু রস-কন্দ।
বড় পুণ্যে রসবতি মিলে রসবন্ত ॥
তুহুঁ যদি কহসি করিয়ে অনুসঙ্গ।
চৌরি-পিরিতি হয়ে লাখ-গুণ রঙ্গ ॥
সুপুরুখ ঐছন নাহি জগ মাঝ।
আর তাহে অনুরত বরজ-সমাজ ॥
বিদ্যাপতি কহে ইথে নাহি লাজ।
রূপ-গুণবতিকা ইহ বড় কাজ ॥৯॥১১০॥

১। এই পদের পাঠান্তর ও টীকা তৃতীয় পল্লবের ১০ সংখ্যক পদে দ্রষ্টব্য।

ভাটিয়ারী।১

পরিহর এ সখি তোহে পরণাম
হাম নাহি যাওব সো কানু২ ঠাম
বচনক চাতুরি হাম৩ নাহি জান।
ইঙ্গিত না বুঝিয়ে না জানিয়ে৪ মান ॥
সহচরি মেলি বনায়ত বেশ।
বান্ধিতে না জানিয়ে আপন কেশ ॥
কভু নাহি শুনিয়ে৫ সুরতক৬ বাত।
কৈছনে মীলব মাধব৭ সাথ ॥
সো বরনাগর রসিক সুজান।
হাম অবলা৮ অতি অলপ-গেয়ান৯ ॥
বিদ্যাপতি কহে কি বোলব তোয়।
অব কে১০ মীলন সমুচিত১১ হোয় ॥
১০॥১১১॥

পাঠান্তর

১। এটি প-র-সা পুথির ২২৪ সংখ্যক ও প-র পুথির ৯৩৬ সংখ্যক পদ। 'ভাটিয়ারী' স্থলে 'ধানশ্রী' প-র।

২। 'কানু' প-র-সা স্থলে 'পিয়া' ক—চ; 'সো কানু' স্থলে 'মাধব' প-র। রাধামোহন ঠাকুর লিখিয়াছেন,—"'পরিহর এ সখি তোহে পরণাম। হাম নাহি যায়ব সো পিয়া ঠাম ॥' ইতি দৃষ্টপাঠস্তু সঙ্গতার্থানভিধানাদেকপুস্তকদৃষ্টত্বাচ্চ লিপিকরপ্রমাদজত্বং বোধ্যম্।" প-স মুদ্রিত পুস্তকে 'পিয়া' স্থলে 'কানু' পাঠ আছে; সুতরাং রাধামোহন ঠাকুর 'পিয়া' শব্দটিকে এ স্থলে অসঙ্গত-বোধে পরিত্যাগ করিয়াছেন বলিয়া বুঝা যাইতেছে। বস্তুতঃ এ অবস্থায় শ্রীরাধার পক্ষে শ্রীকৃষ্ণকে 'পিয়া' বলিয়া উল্লেখ করা রস-বিরুদ্ধ, সন্দেহ নাই।

৩। 'বচনক চাতুরি হাম' প-র-সা স্থলে 'বচনচাতুরি হাম' ক—চ, প-র; ক—চ, প-র-সা পুথিতে 'হাম' শব্দের পরে 'কছু' শব্দ আছে, কিন্তু প-র পুথিতে নাই।

৪। 'জানিয়ে' স্থলে 'বুঝিয়ে' প-র-সা, প-র।

৫। 'শুনিয়ে' স্থলে 'জানিয়ে' প-র-সা, প-র।

৬। 'সুরতক' প-স স্থলে 'সুরতকি' ক—চ; 'সুরতিক' প-র-সা, প-র।

৭। 'মাধব' স্থলে 'কামুক' প-র-সা, প-র।

৮। 'অবলা' স্থলে 'মুগধি' প-র-সা, প-র।

৯। 'গেয়ান' স্থলে 'পরাণ' প-র-সা।

১০। 'অব্ কে' স্থলে 'এবে কিয়ে' প-র-সা; 'ইবে কভু' প-র।

১১। 'সমুচিত' স্থলে 'উচিত না' প-র-সা, প-র।

টীকা

১১—১২। "বিদ্যাপতি কহে" ইত্যাদি। রাধামোহন ঠাকুর এই পংক্তিদ্বয়ের অর্থ লিখিয়াছেন,—"বিদ্যাপতিরহং ত্বয়ি কিং কথয়ামি, তস্য দশাং শ্রুত্বাপি যদেতৎ কথয়সি, কিন্তু শৃণু, অধুনৈব মিলনং সম্যগুচিতং ভবতি অন্যথা কিং প্রয়োজনমিতি।" অর্থাৎ শ্রীকৃষ্ণের ঐরূপ অবস্থার কথা শুনিয়াও শ্রীরাধে! তুমি যখন এরূপ বলিতেছ, তখন আমি বিদ্যাপতি তোমায় কি বলিব? (তুমি অসঙ্গত বলিতেছ;) এখনই মিলন সমুচিত বটে, (কেন না, শ্রীকৃষ্ণের কোন একটা অমঙ্গল হইলে, তখন মিলনে কি ফল হইবে?)।

সখীশিক্ষা-বচনম্।

কানড়া।

শুন শুন মুগধিনি মঝু উপদেশ[১]।
হাম শিখায়ব চরিত বিশেষ॥
পহিলহি অলকা তিলক করি[২] সাজ।
বঙ্কিম লোচনে কাজর রাজ॥
যায়বি[৩] বসনে ঝাঁপি সব অঙ্গ।
দূরে রহবি জনু বাত-বিভঙ্গ॥
সজনি পহিলহি নিয়ড়ে না যাবি।
কুটিল নয়নে ধনি মদন জাগাবি॥
ঝাঁপবি কুচ দরশায়বি কন্ত[৪]।
দৃঢ় করি বান্ধবি নিবিহক বন্ধ॥
মান করবি কছু রাখবি ভাব।
রাখবি রস জনু পুন পুন আব॥
ভণয়ে বিদ্যাপতি প্রথমক ভাব।
যো গুণবন্ত সোই ফল পাব॥১১॥১১২॥

পাঠান্তর

১। খ, ঘ, চ পুথিতে 'শুন শুন' ইত্যাদি পংক্তিটি 'হাম শিখায়ব' ইত্যাদি পংক্তির পরে সন্নিবেশিত হইয়াছে।

২। 'করি' স্থলে 'নিবি' খ, ঘ, চ।

৩। 'যায়বি' স্থলে 'আওবি' খ।

৪। 'কন্ত' খ স্থলে 'কন্দ' ক, গ, ঘ, চ।

টীকা

৯—১০। "ঝাঁপবি কুচ" ইত্যাদি। স্তন আচ্ছাদন করিবে (এবং সেই সুযোগে) কান্তকে দেখাইবে; নীবি অর্থাৎ কটি-বসনের গিরার বাঁধটিও দৃঢ় করিয়া বন্ধন করিবে। 'কন্ত' শব্দের পরিবর্ত্তে ক, গ ইত্যাদি পুথির 'কন্দ' পাঠ গ্রহণ করিলে ভাল অর্থ হয় না; কারণ, 'কন্দ' বা 'স্কন্ধ' দেখাইবে বলায় কোন সার্থকতা দেখা যায় না। খ পুথির পাতার এক পাশে 'কন্ত একদেশ অত্যল্প ইতি', এইরূপ অর্থ লিখিত আছে; 'এক-দেশ' কিংবা 'অত্যল্প' অর্থে 'কন্ত' শব্দের প্রয়োগ পদাবলী-সাহিত্যে আমরা প্রাপ্ত হই নাই; কিন্তু 'কান্ত' শব্দের স্থলে 'কন্ত' শব্দের প্রয়োগ অনেক পাওয়া গিয়াছে। স্তনদ্বয় উত্তমরূপে আচ্ছাদিত করার উদ্দেশ্যে গায়ের ওড়নাখানা খুলিয়া ভাল করিয়া গায়ে দেওয়ার কালে কৌশলে কান্তকে স্তন প্রদর্শন করিবে—ইহাই সমীচীন অর্থ বলিয়া বিবেচনা হয়। তুলনা করুন,—

"কাপি কুন্তল-সংব্যান-সংযম-ব্যপদেশতঃ।
বাহুমূলং স্তনৌ নাভিপঙ্কজং দর্শয়েৎ স্ফুটম্॥
—সাহিত্য-দর্পণ, ৩য় পরিচ্ছেদ।

বোম্বাই নির্ণয়-সাগর যন্ত্র হইতে প্রকাশিত সাহিত্যদর্পণের টিপ্পনীতে পণ্ডিত দুর্গাপ্রসাদ দ্বিবেদী মহাশয় লিখিয়াছেন,—"কুন্তলঃ কেশপাশঃ। সংবীয়তে অনেনেতি সংব্যানম্। 'ব্যেঞ্‌ সংবরণে' ল্যুট্। 'সংব্যানমুত্তরীয়ঞ্চ' ইত্যমরঃ। তয়োর্থঃ সংযমো যথোচিতন্যাসস্তদ্ব্যপদেশতস্তদ্ব্যাজাদিতি বাস্তবার্থঃ।"

কামোদ।

সখিগণ সঙ্গে　　　চললি নবরঙ্গিণি[১]
　　শোভা বরণি না হোয়।
কত শত চাঁদ　　　চরণ-তলে নীছই
　　লাখ মদন তহিঁ রোয়॥
　　দেখ দেখ পহিল সমাগম-রঙ্গ।
পদ দুই চারি　　　চলত পুন ফীরই
　　ভীতহিঁ কম্পিত অঙ্গ॥ধ্রু॥
ঐছন ভাতি　　　আওল যাহাঁ মাধব
　　দ্বারহি রহু পুন থারি।
অদভুত মনহি　　　বিলাসন-উন্মুখ
　　তবহিঁ নয়নে ঝরু বারি॥
পুন পরবোধিয়া　　　নিকটহিঁ আনিয়া
　　কহে সখি সুমধুর বাণী।
বুঝি করবি রতি　　　জগত-দুলহ[২] অতি
　　কমলিনি সোঁপিলুঁ আনি॥
আপন করি তোঁহে　　　ইহ যৈছে জানত
　　ঐছন করবি আচার।
মধুসূদন পুন　　　চন্দন বিলেপন
　　বর-কুসুমে সুশিঙ্গার॥
কহ রাধামোহন　　　আর কিয়ে শুভদিন
　　ঐছন হোয়ব মোরি।
নিজ-জন জানি　　　সেবনে নিয়োজব
　　সদয়হৃদয় মোহে গোরি॥১২॥১১৩॥

পাঠান্তর

১। 'নবরঙ্গিণি' প-স স্থলে 'বররঙ্গিণি' ক—চ। রাধামোহন ঠাকুরের টীকায় 'নবরঙ্গিণীতি পদোপাদানাৎ নববয়স্কত্বং ব্যঞ্জিতং'—এইরূপ লিখিত হওয়ায় 'নবরঙ্গিণি'ই যে তাঁহার অনুমোদিত পাঠ, তাহাতে সন্দেহ নাই।

২। 'জগত-দুলহ' স্থলে 'জগত-দুর্লভ' ক, গ, ঘ, চ।

টীকা

৮—১১। "ঐছন ভাতি" ইত্যাদি। ঐ প্রকারে (শ্রীরাধা) যেখানে মাধব (আছেন), সেখানে আসিলেন; (আসিয়া) কিন্তু (কুঞ্জের) দ্বারেই দাঁড়াইয়া রহিলেন; কি আশ্চর্য্য! (শ্রীরাধা) মনে বিলাসের জন্য উন্মুখ অর্থাৎ উৎকণ্ঠিত; তথাপি নয়নে ('কিলকিঞ্চিত' নামক ভয়, লজ্জা, হর্ষ প্রভৃতির সাঙ্কর্য্যবশতঃ) অশ্রু ঝরিতেছে।

১৬—১৯। "আপন করি" ইত্যাদি। এ যাহাতে তোমাকে আপনার বলিয়া জানিতে পারে, ঐরূপ ব্যবহার করিবে। হে মধুসূদন! (বিলাসের অন্তে) পুনর্ব্বার (শ্রীরাধার অঙ্গে) চন্দন-বিলেপন ও উৎকৃষ্ট কুসুমে বেশ-ভূষা (করিবে)।

রাধামোহন ঠাকুর তাঁহার এই পদের 'বর-কুসুমে সুশিঙ্গার' বাক্যের নিম্নলিখিত শ্লেষ-ঘটিত অর্থও করিয়াছেন; যথা,—"পক্ষে কুসুমেষুঃ কন্দর্পস্তেন প্রেরিতঃ শৃঙ্গারঃ কর্ত্তব্যঃ। * * ষকার-ভেদাভেদমবিচার্য্য শাব্দপ্রত্যভেদেন ব্যাখ্যাদ্বয়ী লিখিতা।" সুতরাং ঐরূপ শ্লেষ-প্রয়োগ নির্দ্দোষ না হইলেও শ্লিষ্ট অর্থটিও যে তাঁহার অভিপ্রেত, তাহাতে সন্দেহ নাই।

---

বিহাগড়া।[১]

সকল সখি পর-　　　বোধি কামিনি
　　আনি দিল পিয়া পাশ।
জনু বান্ধি ব্যাধা　　　বিপিন সোঁ[২] মৃগি
　　তেজই তীখন শ্বাস[৩]॥

বৈঠি শয়ন-স- মীপে সুবদনি
যতনে সমুখ না হোয়।
ভেলি মানস[৪] ভ্রমই দশ দিশ[৫]
দেই[৬] মনমথ ফোয়[৭] ॥
নিবিড় নিবিবন্ধ কঠিন কঞ্চুক
অধরে অধিক নিরোধ।
কঠিন কাম ক- ঠোর কামিনি
মানে নাহি পরবোধ ॥
সকল গাত দু- কূল দৃঢ় অতি[৮]
কথিহুঁ[৯] নাহি পরকাশ[১০]।
পাণি পরশিতে[১১] প্রাণ পরিহর[১২]
পুরব কী রতি আশ ॥
কান্ত কাতরে[১৩] কতহুঁ কাকুতি
করত কামিনি-পায়[১৪]।
কি জানি কি পর- কার অব দুহুঁ
কছুই নাহি অবধায় ॥
দিবস চারি গো- ঙাহ মাধব
করহ রতি সমাধান।
বড়ই কাজ সো বড়ই ধীরজ[১৫]
সিংহ ভূপতি ভাণ ॥ ১৩॥১১৪ ॥

পাঠান্তর

১। এটি প-র-সা পুথির ২৬৮ সংখ্যক ও প-র পুথির ১১।২ সংখ্যক পদ। 'বিহাগড়া' স্থলে 'ধানশ্রী' প-র।

২। 'বিপিন সোঁ' প-র স্থলে 'বিপুন সো' প-র-সা; 'বিপিনে সো' ক—চ।

৩। 'তীখন শ্বাস' প-স, ঘ স্থলে 'তীখন নিশ্বাস' ক, খ, গ, চ; 'দীঘ নিশ্বাস' প-র-সা, প-র।

৪। 'ভেলি মানস' স্থলে 'ভিত মানসে' প-র।

৫। 'ভ্রমই দশ দিশ' স্থলে 'কতহু ধাধসে' প-র-সা, প-র।

৬। 'দেই' স্থলে 'দেলি' ঘ।

৭। 'দেই মনমথ ফোয়' স্থলে 'দেই মনোরথ ফোয়' ক, খ, গ; 'দেলি মনমথ কোয়' ঘ; 'ভ্রমই দশ দিগ কোয়' প-র-সা; 'ভ্রময়ে দশ দিশ রোয়' প-র।

'ভেলি মানস' ইত্যাদি পংক্তিদ্বয় রাধামোহন ঠাকুরের টীকায় গৃহীত ও ব্যাখ্যাত হইয়াছে; ঐ ব্যাখ্যা ( টীকা দ্রষ্টব্য ) যদিও কষ্ট-কল্পিত, তথাপি আমরা উক্ত পাঠটিকে অপ্রামাণিক বলিতে পারি না; প-র পুথির—

"ভি(ভী)ত মানসে কতহু ধাধসে
ভ্রময়ে দশ দিশ রোয়।"

পাঠে অর্থ সুগম হইলেও উহা স্বাভাবিক নহে; সুতরাং প্রাচীন পাঠের দুর্বোধ্যতা হেতু ইহা পরবর্তী সংশোধন বলিয়াই বিবেচনা হয়।

৮। 'দৃঢ় অতি' স্থলে 'দড়রতি' প-র-সা।

৯। 'কথিহুঁ' স্থলে 'কামহু' প-র।

১০। 'পরকাশ' স্থলে 'পরবাশ' প-র।

১১। 'পরশে' প-র-সা, প-র।

১২। 'পরিহরি' প-র-সা; 'পরিহরে' প-র।

১৩। 'কান্ত কাতরে' স্থলে 'কানু কাতর' প-র-সা, প-র।

১৪। অতঃপর প-স, প-র-সা ও প-র পুথিতে বাকী ৬টি পংক্তির পরিবর্তে নিম্নলিখিত পংক্তি দুইটি দৃষ্ট হয়; যথা,—

"প্রাণ পীড়ন রাই মানই
বিদ্যাপতি কবি গায়॥"

১৫। 'বড়ই কাজ সো' ইত্যাদি পংক্তি স্থলে 'বড় কাজ শোভই' ইত্যাদি খ।

টীকা

১—৪। "সকল সখি" ইত্যাদি। সকল সখীরা প্রবোধ দিয়া নায়িকা শ্রীরাধাকে প্রিয়তমের নিকট আনিয়া দিল; যেন ব্যাধ বিপিন হইতে মৃগীকে

বান্ধিয়া আনিল ; ( শ্রীরাধা ব্যাধ-বদ্ধা মৃগীর ন্যায় ) তীক্ষ্ন নিশ্বাস ত্যাগ করিতে লাগিলেন।

এই পদটি বিষম-মাত্রিক মাত্রা-ত্রিপদী ছন্দে রচিত ; প্রত্যেক অর্দ্ধ-কলিতে মোট ২৪টি মাত্রা আছে ; মাত্রা-বিভাগ যথা,—

৩+৪  ৩+৪
৩+৪+৩।

৫—৮। "বৈঠি শয়ন" ইত্যাদি। সুন্দরী ( শ্রীরাধা ) শয্যার নিকটে বসিলেন ; ( শ্রীকৃষ্ণের ) যত্নেও সম্মুখ-বর্ত্তিনী হইলেন না ; ( তাহাতে শ্রীকৃষ্ণের ) অভিলাষ অর্থাৎ সম্ভোগ-বাসনা হইল এবং ( তাঁহার চিত্ত অস্থিরতা হেতু ) দশ দিকে ভ্রমণ করিয়া অর্থাৎ কিংকর্ত্তব্য-বিমূঢ় হইয়া মন্মথ অর্থাৎ কন্দর্পকে ধিক্কার দিতে লাগিল। ফ্যালন্ সাহেবের সুপ্রসিদ্ধ হিন্দুস্থানী-ইংরেজি অভিধানে 'ফো' অব্যয় শব্দটির অর্থ 'Pooh! psha! fie! এবং 'ফিট্' অব্যয় শব্দটির অর্থ 'ছি!' লিখিত হইয়াছে। ফ্যালন সাহেব 'ফিট' শব্দটি নিন্দার্থক সংস্কৃত 'স্ফিট' ধাতু-জাত বলিয়া স্থির করিয়াছেন। 'ফো' শব্দের উৎপত্তি সম্বন্ধে তিনি কিছু বলেন নাই ; আমরা উহা সংস্কৃত 'ফুৎকার' শব্দ-জাত বলিয়াই বিবেচনা করি ; 'ফুৎকার' শব্দের অপভ্রংশ 'ফুক্কার', 'ফুআর', 'ফোর' ও অন্ত্য র-কারের লোপ হেতু 'ফো' হইতে পারে। অমরু-শতকের 'ফূৎকৃত্য রোদিষ্যসি' ইত্যাদি প্রয়োগে 'ফূৎ+কৃ' ধাতুর অর্থ চীৎকার করা ; তাহা হইতে 'অভিশাপ দেওয়া', 'ধিক্কার দেওয়া' ইত্যাদি অর্থে উহার প্রয়োগ সহজেই সিদ্ধ হইতে পারে। রাধামোহন ঠাকুর এই 'ফোর' শব্দটি 'ফূৎ+কৃ' ধাতু হইতে জাত স্থির করিয়াও 'দেই মনমথ ফোর' বাক্যটির নিম্নলিখিত কষ্ট-কল্পিত অর্থ করিয়াছেন ; যথা,—"শ্রীকৃষ্ণস্য মনঃ সুরতকৃষ্ণাযুক্তং ভূত্বা দশদিক্ষু ভ্রমণং কৃত্বা মদনং ফূৎকরোতি,—হে মদন! অস্মাকমাবির্ভাবং কুরু, যেন মৎকার্য্যসিদ্ধির্ভবতি। বহুফূৎকারেণাবির্ভাবস্তস্যাং ন কৃতঃ, অতঃ সুতরাং কামস্ত কঠিনত্বম্।"

৯—১২। "নিবিড়" ইত্যাদি। ( শ্রীরাধার লজ্জা ও ভয়ের আধিক্য হেতু ) কটি-বসনের গ্রন্থি দৃঢ়-বদ্ধ, কাঁচুলি কঠিন অর্থাৎ অশিথিল এবং অধর ও ওষ্ঠের নিরোধ অর্থাৎ চাপা-অবস্থা অধিক ( রহিল ) ; কন্দর্প নিষ্ঠুর অর্থাৎ তাঁহার বাণ-বিদ্ধ প্রাণিগণের ক্লেশ-দর্শনে দয়ার্দ্র-চিত্ত না হইয়া, যেন আরও হৃষ্ট-চিত্ত ; ( নবোঢ়া ) নায়িকাও ( সেইরূপ ) কঠিন-চিত্তা ; ( কিছুতেই ) প্রবোধ মানিতেছেন না।

২৩—২৪। "বড়ই কাজ সো" ইত্যাদি। সিংহ ভূপতি কহিতেছেন,—বড় কাজের সঙ্গে বড় ধৈর্য্য ( আবশ্যক ) ; অর্থাৎ এইরূপ একটি গুরুতর কার্য্যে তোমার মত সুবুদ্ধি নায়কের অস্থির হওয়া সঙ্গত নহে।

---

কেদার।১

অভিনব গোরি বসতি পতিগেহ।
যব সঞে করযয়ে নয়লং সুলেহ॥
নিবসয়ে নরপতি পতিভয় লাজ।
দূতিক পৈঠয়ে এহেন অকাজ॥
কি কহব রে সখি. কহই না জান।
পহিল সমাগম রাধা কান॥ ধ্রু॥
যব দুহুঁ নয়নে নয়নে ভেল ভেট৩।
সচকিত-নয়নে৪ বয়ন করু হেট॥
সোঁপলু যবহি করহি কর আপি৫।
সাধসে ধয়ল দুহুঁক তনু কাঁপি॥
যব দুহুঁ পায়ল মদন-শয়ান।
না জানিয়ে কৈছে কয়ল পাঁচবাণ॥
গোবিন্দদাস কহ তুহুঁ সে সেয়ানী।
হরি-করে সোঁপলি হরিণি-নয়ানী॥

১৪॥১১৫॥

ইতি পূর্ব্বরাগস্য সংক্ষিপ্তসম্ভোগঃ।

পাঠান্তর

১। এটি প-র পুথির ১১।১৮ সংখ্যক পদ। 'কেদার' স্থলে 'বড়ারি' প-র।

২। 'নয়ন' স্থলে 'নবীন' ক।

৩। 'ধব দুহুঁ' ইত্যাদি স্থলে 'ধব ধনি যতনে কান্ত সঞে ভেট।' ক।

৪। 'সচকিত-নয়নে' প-র স্থলে 'চমকিত-নয়নে' খ, ঘ, চ; 'অবনত-নয়নে' ক।

৫। 'সোঁপলু ববহিঁ' ইত্যাদি পংক্তি স্থলে 'ধব দুহুঁ সোঁপল করে কর আপি' ক—চ।

---

অত্র প্রার্থনা।

শ্রীগৌরাঙ্গচাঁদ হের নয়ানের কোণে।
শরণ লইনু তোমার শীতল চরণে[১] ॥
দিয়াছি তোমার দায় আমার কেহ নাই।
তুমি দয়া না করিলে যাব কার ঠাঞি ॥
প্রভু নিত্যানন্দচাঁদ করহ করুণা।
কাতর হইয়া ডাকি দীনহীন জনা ॥
পূর্ব্বে পাপী তরাইলে এবে না তরাও।
পাপিষ্ঠ-উদ্ধার এবে জগতে দেখাও ॥
তোমার কৃপা না পাইয়া বেড়াই[২] কান্দিয়া।
পূরবে দিয়াছ প্রেম জগতে যাচিয়া ॥
সে করুণা প্রকাশিয়া উদ্ধারহ মোরে।
শুনিয়াছে[৩] দয়ার ঠাকুর দেখুক
সংসারে[৪] ॥১৫॥১১৬ ॥

ইতি পঞ্চমপল্লবঃ।

পাঠান্তর

১। 'শরণ লইনু' ইত্যাদি স্থলে 'শীতল চরণে তোমার লইনু শরণে।' খ, গ।

২। 'বেড়াই' স্থলে 'ফিরিয়ে' খ, গ।

৩। 'শুনিয়াছি' ক, গ।

৪। গ পুথিতে এই পদটি ৬ষ্ঠ পল্লবের আদিতে সন্নিবেশিত আছে দেখিয়া গ পুথির স্বত্বাধিকারী মহাশয় আমাদিগকে লিখিয়াছিলেন যে, "১১৫ নং পদের পরেই ৫ম পল্লব শেষ এবং ইহাই সম্ভব; কারণ, ইহার পর পল্লব শেষে শ্রীগৌরাঙ্গের নিকট প্রার্থনা থাকা অসম্ভব,—তাহাতে ক্রম-ভঙ্গ দোষ ঘটে।" এই ১১৬ সংখ্যক পদটিকে ষষ্ঠ পল্লবের প্রথম পদ বলিয়া ধরিলে ৫ম পল্লবের নির্দ্দিষ্ট পদ-সংখ্যা ১৫টির স্থলে ১৪টি হয়; (প-ক-ত পুথির শেষে 'অনুবাদ-প্রকরণ' দ্রষ্টব্য) সেইরূপ যদি পঞ্চম পল্লবের প্রারম্ভের 'দেখ দেখ গৌর' ইত্যাদি (৪র্থ পল্লবের ১০ সংখ্যক) সংখ্যা-বিহীন পংক্তিটিকে একটি পদ ধরিয়া পূর্ব্বোক্ত প্রার্থনা বাদ দিয়া, ৫ম পল্লবের নির্দ্দিষ্ট পদ-সংখ্যার পূরণ করা হয়, তাহা হইলে ৫ম পল্লবের পদসংখ্যা কোন প্রকারে ঠিক থাকিলেও ৬ষ্ঠ পল্লবের নির্দ্দিষ্ট পদ-সংখ্যা হইতে একটি পদ বেশী হইয়া পড়ে। প্রার্থনা গৌরচন্দ্র নহে; উহা পল্লবের শেষে থাকিলে ক্রম-ভঙ্গ হয় না; ঘ, চ, পুথিতে "দেখ দেখ গৌর" ইত্যাদি পদটি গণিত হয় নাই এবং এই প্রার্থনার পদটিকেই ১৫ সংখ্যক পদ ধরিয়া উহাকে ৫ম পল্লবের "ইতি পূর্ব্বরাগস্ত সংক্ষিপ্তসম্ভোগঃ" বাক্যটির পরে, কিন্তু ষষ্ঠ পল্লবের 'অথ পূর্ব্বরাগঃ' বাক্যটির পূর্ব্বে সন্নিবেশিত করা হইয়াছে; সুতরাং উহা যে পঞ্চম পল্লবের শেষ পদ, তাহাতে কোন সন্দেহ নাই।

---

## পূর্ব্বরাগঃ[১]।

### শ্রীগৌরচন্দ্রঃ।

কামোদ।১

কি খেনে দেখিলুঁ গোরা নবীন কামের কোঁড়া[২]
সেই হৈতে রৈতে নারি ঘরে।
কত না করিব ছল কত না ভরিব জল
কত যাব সুরধুনী-তীরে ॥
বিধি তো বিমু বলিতে কেহ নাই[৩]।
যত গুরু-গরবিত গঞ্জন-বচন কত[৪]
ফুকরি কাঁদিতে নাহি ঠাঁই[৫] ॥ধ্রু॥

অরুণ-নয়ানের কোণে চাঞাছিল আমা[৬] পানে
পরাণে বড়শি দিয়া[৭] টানে।
কুলের ধরম মোর ছারেখারে যাউক্ গো[৮]
না জানি কি হবে পরিণামে ॥
আপনা আপনি খাইলুঁ[৯] ঘরের বাহির হৈলুঁ[১০]
শুনি খোল করতালের নাদ।
লক্ষ্মীকান্ত দাস কয় মরমে যার লাগয়
কি করিবে কুল-পরিবাদ[১১] ॥১॥১১৭॥

পাঠান্তর

১। এটি প-র-সা পুথির ৩৬৭ সংখ্যক ও প-র পুথির ৩১৯ সংখ্যক পদ। 'কামোদ' স্থলে 'তুড়ী' প-র-সা; 'আসাবরী' প-র।

২। 'নবীন কামের কোঁড়া' স্থলে 'নবীন চান্দের কোঁড়া' প-র-সা; 'তরুণ কামের কোড়া' প-র।

৩। 'বলিতে কেহ নাই' স্থলে 'বলিব কার ঠাই' প-র।

৪। 'গঞ্জন-বচন কত' স্থলে 'বচন-রচন শত' প-র।

৫। 'ফুকরি কাঁদিতে নাহি ঠাঁই' স্থলে 'তিলেক জুড়াইতে ঠাঞি নাঞি' প-র।

৬। 'আমা' স্থলে 'মোর' প-র-সা।

৭। 'দিয়া' স্থলে 'যেন' প-র-সা, প-র।

৮। 'ছারেখারে যাউক গো' স্থলে 'রাখিতে নারিলুঁ গো' প-র-সা।

৯। 'আপনা আপনি খাইলুঁ' স্থলে 'কেন বা আপনা খাইলাম' প-র-সা; 'না জানি আপনা' ইত্যাদি প-র।

১০। 'হৈলুঁ' স্থলে 'হৈলাম' প-র-সা, প-র।

১১। 'লক্ষ্মীকান্ত দাস' ইত্যাদি পংক্তিদ্বয়ের স্থলে,—

'যখন দেখিলুঁ নাট তখনি ভুলিলাম বাট
লোচন কহয়ে পরমাদ।'
—প-র-সা ও প-র।

লক্ষ্মীকান্ত দাসের এই একটি মাত্র পদ ব্যতীত আর কোন পদ পদ-কল্প-তরু গ্রন্থে সংগৃহীত হয় নাই; সুতরাং লক্ষ্মীকান্ত দাসের অন্যান্য পদাবলী আবিষ্কৃত ও আলোচিত না হইলে এই পদটি প্রকৃত পক্ষেই তাঁহার রচিত কি না, নিশ্চিতরূপে বলা যায় না।

টীকা

১—২। "কি খেনে" ইত্যাদি। নবীন কামের কুঁড়ি বা কলিকাস্বরূপ গৌরাঙ্গকে কি (শুভ কিংবা অশুভ) ক্ষণে দেখিলাম।

---

পঠমঞ্জরী গুর্জ্জরী।১

এই ত গোকুলবাসী কেহ কিছু জানসি
তাহার চরণে কর[া] সেবা।
তোমরা আসিয়া দেখ রাইয়ের বেয়াধি লখ
রাইয়েরে পাঞাছে কোন দেবা[২] ॥
সব দেব হাকারিয়া কহে[৩] শ্রুতিপুটে।
কালিয়া কোঙরনামে কাঁপি ঝাঁপি উঠে[৪] ॥
কালিয়া কোঙর নামে থাকে[৫] কদমতলে।
সুকুমারী দেখিয়া পাঞাছে শিশুকালে ॥
তাহারে আনিয়া সবে তার পূজা কর।
পূজা পাইলে যাবে সে আপনার ঘর[৬] ॥
বংশীবদনে কহে এই কথা দড়[৭]।
নিজ পূজা না পাইলে পরমাদ বড়[৮] ॥২॥১১৮॥

পাঠান্তর

১। এটি প-র-সা পুথির ১১৪ সংখ্যক ও প-র পুথির ৩৫৬ সংখ্যক পদ। 'পঠমঞ্জরী গুর্জ্জরী' স্থলে 'শ্রীরাগ' প-র।

২। প-র-সা ও প-র পুথিতে 'এই ত গোকুল-বাসী' ইত্যাদি চারি পংক্তি নাই; তৎপরিবর্ত্তে প-র পুথিতে নিম্নলিখিত পাঠ আছে; যথা,—

'বুঝিলুঁ ভাবিনীর ভাব নহে দৈত্য দান।
কদম্ব তরুয়া দেবেরে কিছু মান॥'

৩। 'কহে' স্থলে 'কমু' প-র-সা; 'কহিল প-র।

৪। প-র পুথিতে 'সব দেব হাকারিয়া' ইত্যাদি পংক্তিদ্বয় 'সুকুমারী দেখিয়া' ইত্যাদি পংক্তির পরে দৃষ্ট হয়।

৫। 'থাকে' স্থলে 'বৈসে' প-র।

৬। 'তাহারে আনিয়া' ইত্যাদি পংক্তিদ্বয়ের পরিবর্ত্তে—

'মনে কিছু না ভাবিহ প্রাণে না মারিবে।
নিজ পূজা পাইলে আপন ঘরে যাবে॥'

প-র-সা, প-র। তৎপরে প-র-সা ও প-র পুথির অতিরিক্ত পাঠ যথা,—

'নিরবধি কালো ছায়া ফিরে সাথে সাথে।
কি করিব মণি মন্ত্র কালা অবঘাতে॥'

৭। 'এই কথা দড়' স্থলে 'না করিহ ডর প-র।

৮। 'নিজ পূজা' ইত্যাদি পংক্তি স্থলে 'কানুরে কহিলে সব ঘুচিবে বাগড়'—প-র।

এই পদের ন্যায় কিয়দংশ ত্রিপদী ও বাকী অংশ পয়ার ছন্দে রচিত পদ পদাবলী-সাহিত্যে বিরল প-র-সা—বিশেষতঃ প-র পুথির পাঠ বেশ সঙ্গত বলিয়া বোধ হয়; তথাপি ক—চ পুথিগুলিতে মুদ্রিত পাঠ প্রাপ্ত হওয়ায়, ভিন্ন পুথির প্রামাণ্যে আমরা উক্ত পাঠ অগ্রাহ্য করিতে পারিলাম না।

### টীকা

৫—৬। "সব দেব" ইত্যাদি। (কোন সখী) সকল দেবতার নাম উচ্চৈঃস্বরে চীৎকার করিয়া (শ্রীরাধার) কর্ণে কহিতেছেন; (শ্রীরাধা) 'কালিয়া কোঙর' (এক অর্থে—কুমার কৃষ্ণ; অপর অর্থে সেই নামধারী কোন অজ্ঞাত দেবতা) নাম শুনিয়া কাঁপিয়া-কাঁপিয়া উঠিতেছেন।

---

সুহই।[১]

রাই, কেন বা এমন হৈলা।
কি রূপ দেখিয়া আইলা॥
মরম কহ না[২] মোয়।
বেয়াধি ঘুচাঙ[৩] তোয়॥
না পারি বুঝিতে রীত।
সব দেখি বিপরীত॥
সোনার বরণ তনু।
কাজর ভৈ গেল জনু॥
নয়ানে বহয়ে[৪] ধারা।
কহিতে বচন হারা॥
জ্ঞানদাস মনে জাপ।
কহিলে ঘুচিবে[৫] তাপ॥ ৩॥১১৯॥

### পাঠান্তর

১। এটি প-র পুথির ৩৫৭ সংখ্যক পদ।

২। 'কহ না' স্থলে 'কহ গো' প-র।

৩। 'বেয়াধি ঘুচাঙ' স্থলে 'সে ব্যাধি ঘুচাব' প-র।

৪। 'বহয়ে' স্থলে 'দেখিয়ে' খ, প-র।

৫। 'ঘুচিবে' স্থলে 'ঘুচাই' প-র।

### টীকা

১১—১২। "জ্ঞানদাস" ইত্যাদি। পদ-কর্ত্তা জ্ঞানদাস মনে জপিতেছেন অর্থাৎ পুনঃ পুনঃ আলোচনা করিতেছেন যে, (শ্রীরাধা) সখীগণের নিকট মনের কথা বলিলে (তাঁহার) বিরহ-সন্তাপ দূরে হইবে।

---

তুড়ি।

কেনে গেলাম জল ভরিবারে।
যাইতে যমুনার ঘাটে সেখানে ভুলিনু বাটে[১]
তিমিরে গরাসিল মোরে॥ ধ্রু॥

রসে তনু ঢর ঢর তাহে নব কৈশোর
আর তাহে নটবর বেশ।
চূড়ার টালনি বামে মউর[২]-চন্দ্রিকা ঠামে
ললিত লাবণ্য রূপ-শেষ ॥
ললাটে চন্দন-পাঁতি নব-গোরোচনা কাঁতি[৩]
তার মাঝে পূনিমক চাঁদ।
অলকা-বলিত মুখ ত্রিভঙ্গ-ভঙ্গিমা রূপ
কামিনী জনের মন ফান্দ ॥
লোকে তারে কাল কয় সহজে সে কাল নয়
নীলমণি মুকুতার পাঁতি।
চাহনি চঞ্চল বাঁকা কদম্ব গাছেত ঠেকা
ভুবন-মোহন রূপ-ভাঁতি ॥
সঙ্গে ননদিনী ছিল সে সকল দেখি[৪] গেল
অঙ্গ কাঁপে থরহরি ডরে।
জ্ঞানদাসেতে কয় তারে তোমার কিবা ভয়
সে কি সতী বোলাইতে পারে ॥৪॥১২০॥

পাঠান্তর

১। 'ভুলিলুঁ বাটে' স্থলে 'কলঙ্ক উঠে' খ, ঘ,।
২। 'মউর' স্থলে 'মধুর' ক, খ।
৩। 'কাঁতি' স্থলে 'ভাঁতি' ক, গ।
৪। 'সে সকল দেখি' স্থলে 'সকল দেখিয়া' চ।

তথা।[১]

আলো সই, কি হইল মোরে প্রেমজ্বালা[২]।
মো মেন আপনা খাইলুঁ কেনে বা যমুনা গেলুঁ
শয়নে স্বপনে দেখোঁ কালা ॥
সাত পাঁচ সখী সঙ্গে নানা আভরণ অঙ্গে
সাধে গেলাম জল ভরিবারে[৩]।
তেমাথা পথের ঘাট সেখানে ভুলিলুঁ বাট[৪]
কালামেঘে ঝাপ্যাছিল মোরে ॥

যমুনা যাইতে পথে[৫] দোসারি কদম্ব আছে[৬]
তাতে চরে সে কোন[৭] দেবতা।
তার গলার মালা দিলে[৮] আচম্বিতে মোর গলে
সেই হৈতে মরমে[৯] হৈল বেথা[১০]॥
সে কালা কালিয়া[১১] শ্যাম কালিয়া তাহার নাম
কালিন্দী-কদম্ব-তলে[১২] থানা।
বংশীবদনে কয় যুবতী জীবার নয়
দেখিলে মরমে দেয় হানা ॥৫॥১২১॥

পাঠান্তর

১। এটি প-র-সা পুথির ১২৬ সংখ্যক ও প-র পুথির ৩।১০ সংখ্যক পদ।

২। 'আলো সই' ইত্যাদি পংক্তি স্থলে 'সই এ কি হৈল প্রেমজালা' প-র। 'আলো সই' ইত্যাদি পংক্তি তিনটি প-র-সা পুথিতে নাই।

৩। 'সাধে গেলাম' ইত্যাদি পংক্তি স্থলে 'সাধে গেলু যমুনার জলে' প-র-সা, প-র।

৪। 'ভুলিলুঁ বাট' স্থলে 'শুনিলাম নাটে' প-র-সা; 'হারালুঁ নাটে' প-র।

৫। 'যাইতে পথে' স্থলে 'পুলিন কাছে' প-র-সা; 'আসিতে যাইতে' প-র।

৬। 'আছে' স্থলে 'তাতে' প-র।

৭। 'তাতে চরে সে কোন' স্থলে 'বনচারী সে কোন' প-র; 'বনচর কেমন' প-র-সা।

৮। 'তার গলার মালা দিলে' স্থলে 'তাহার গলার মালা' প-র।

৯। 'মরমে' স্থলে 'মনে' প-র।

১০। 'তার গলার' ইত্যাদি পংক্তিদ্বয় প-র-সা পুথিতে নাই।

১১। 'সে কালা কালিয়া' স্থলে 'কালিয়া বরণ' প-র-সা।

১২। 'তলে' স্থলে 'তরু' প-র।

টীকা

৬—৭। "তেমাথা পথের" ইত্যাদি। যে ঘাটের কাছে তিনটি পথ আসিয়া মিলিয়াছে, সেই ঘাটের

কাছে (আমি) পথ ভুলিলাম ; (কেন না), আমাকে কালা মেঘে (এক পক্ষে মেঘ-স্বরূপ শ্রীকৃষ্ণে, অপর পক্ষে কৃষ্ণবর্ণ মেঘে) আবৃত করিয়াছিল। 'ঝাপ্যাছিল' শব্দের অর্থ—আবৃত করিয়াছিল, আচ্ছন্ন করিয়াছিল, সুতরাং ভাবার্থ এই যে, শ্রীকৃষ্ণের ভুবনমোহন সৌন্দর্য্যের সাগরে শ্রীরাধা সম্পূর্ণরূপে ডুবিয়া গিয়াছিলেন।

ভাটিয়ারি।

তখনি বলিলুঁ তোরে যাইস না যমুনা-তীরে
চাইস না সে[১] কদম্বের তলে।
তুমি এখন কেন বা বোল, শুন না গো বড়ি মাই
গা মোর কেমন কেমন করে ॥
রাঙ্গা হাত রাঙ্গা পা মেঘের বরণ গা
রাঙ্গা দীঘল দুটি আঁখি।
কাহার শকতি উহার দিঠিতে পড়িলে গো
ঘরে আইসে আপনাকে রাখি ॥
কাণে মকর-কুণ্ডলে আস্ত মানুষ গিলে
কাচাঁ পাকা কিছু নাহি বাছে।
আমরা উহার ডরে সদাই ডরাই গো[২]
বাহির না হই বাড়ীর নাছে[৩] ॥
আন সনে কথা কয় আন জনে মুরুছায়[৪]
ইহা কি শুন্যাছ সখি কাণে।
এ কুল ও কুল মোরা দু কুল খাঞাছি গো
হয় নয় বংশীদাস জানে ॥৬॥১২২॥

পাঠান্তর

১। 'চাইস না সে' স্থলে 'চাসি না তো' ঘ।

২। 'সদাই ডরাই গো' স্থলে 'ঘরের বাহির নহি' ঘ, চ।

৩। 'বাহির না হই' ইত্যাদি পংক্তি স্থলে 'বাড়ীর বাহির নহি নাছে ॥' ঘ, চ।

৪। 'আন সনে' ইত্যাদি পংক্তি-চতুষ্টয় খ—চ পুথিতে নাই।

১—৪। "তখনি বলিলুঁ" ইত্যাদি। (সখী শ্রীরাধাকে বলিতেছেন)—আমি তখনি তোমাকে বলিয়াছিলাম, যমুনার তীরে যাইও না ; (যদি বা যাও, তাহা হইলেও) সেই কদম্বের তলের দিকে চাহিও না। (সে নিষেধ তখন না মানিলা) তুমি এখন কেন বলিতেছ যে, 'শুননাগো বড়ি মাই'—আমার গা যেন কেমন কেমন করিতেছে

তথা রাগ।[১]

আলো মুঞি জানো না, জানিলে যাইতাম না
কদম্বের তলে।
চিত মোর হরিয়া নিলে ছলিয়া
নাগর ছলে[২] ॥ ধ্রু ॥
রূপের পাথারে[৩] আঁখি ডুবি সে[৪] রহিল।
যৌবনের বনে মন হারাইয়া গেল ॥
ঘরে যাইতে পথ মোর হৈল অফুরাণ।
অন্তরে বিদরে হিয়া কি জানি করে প্রাণ[৫] ॥
চন্দন চান্দের মাঝে মৃগমদ ধান্ধা।
তার মাঝে হিয়ার পুতলী রৈল বান্ধা ॥
কটি পীত-বসন রসনা তাহে জড়া[৬]।
বিধি নিরমিল কুল-কলঙ্কের কোঁড়া ॥
জাতি কুল শীল সব[৭] হেন বুঝি গেল।
ভুবন ভরিয়া মোর ঘোষণা রহিল ॥
কুলবতী সতী হৈয়া দু কুলে দিলুঁ[৮] দুখ।
জ্ঞানদাস কহে দঢ় করি থাক[৯] বুক ॥৭॥১২৩॥

পাঠান্তর

১। এটি প-র-সা পুথির ৩০০ সংখ্যক ও প-র পুথির ৩১২ সংখ্যক পদ। 'তথা রাগ' স্থলে 'করুণা রাগ' প-র।

২। 'আলো মুঞি' ইত্যাদি পংক্তিদ্বয়ের পরিবর্ত্তে—

'না নিলে যাইতাম না লো যমুনার জলে।
চিত মোর' ইত্যাদি প-র-সা পুথি।
'আলো মুঞি কেন গেলু কালিন্দীর জলে।
চিত হরি কালিয়া নাগর নিল ছলে॥' প-র।

৩। 'পাথারে' স্থলে 'সাগরে' প-র।

৪। 'ডুবি সে' স্থলে 'ডুবিয়া' খ, প-র-সা, প-র।

৫। 'অন্তরে বিদরে' ইত্যাদি স্থলে 'অন্তর বিদরে হিয়া ফুকরে পরাণ।' প-র; 'অন্তরে অন্তর কান্দে কেমন করে প্রাণ' প-র-সা।

৬। 'জড়া' স্থলে 'বেড়া' প-র-সা।

৭। 'সব' স্থলে 'মোর' খ।

৮। 'দিলুঁ' স্থলে 'থুলুঁ' প-র।

৯। 'থাক' স্থলে 'বান্ধ' প-র।

টীকা

৩—৪। "রূপের পাথারে" ইত্যাদি। পদ-কর্ত্তা এ স্থলে খুটিনাটি করিয়া শ্রীকৃষ্ণের রূপ-বর্ণনের প্রয়াস না করিয়া, অপূর্ব্ব ধ্বনি-গর্ভ কয়েকটি বাক্যের সাহায্যে শ্রীকৃষ্ণের অপরিসীম রূপ-যৌবনের যে প্রস্ফুট চিত্র অঙ্কিত করিয়াছেন, তাহা মহাকবির অনুপযুক্ত নহে; যে রূপ নয়নে লাগিয়াও দর্শন-কারিণীর সর্ব্বাঙ্গ ছাইয়া ফেলিয়া, তাঁহাকে অমৃত-রসে ডুবাইয়া দেয়, উহাকে রূপের 'পাথার' কিংবা 'সাগর' না বলিয়া আর কি বলা যাইতে পারে? যে যৌবনের চিরনূতন শ্যামল শোভা দর্শন-কারিণীর চিত্তকে সৌন্দর্য্যের গোলক-ধান্ধায় চিরকাল ঘুরাইয়া ফিরায় ও উহা হইতে বাহির হওয়ার পথ দেয় না, তাহাকে যৌবনের গহন বন ব্যতীত আর কি বলা যাইতে পারে?

৫। "ঘরে যাইতে" ইত্যাদি অপূর্ব্ব বাক্যটির 'অতিশয়োক্তি' অলঙ্কার দ্বারা শ্রীরাধার আর সেই যমুনা-তীরের পথ ছাড়িয়া গৃহে যাওয়ার শক্তি নাই অর্থাৎ তাঁহাকে নবানুরাগে সম্পূর্ণ আত্মহারা করিয়া ফেলিয়াছে, ইহাই ব্যঞ্জিত হইতেছে; সুতরাং এ স্থলে অলঙ্কার দ্বারা রস-ধ্বনি বুঝিতে হইবে।

এই অপূর্ব্ব পদটির প্রায় প্রত্যেক চরণেই এই-রূপ সুমধুর রস-ধ্বনি রহিয়াছে; বাহুল্য-ভয়ে ব্যাখ্যা করা হইল না; সহৃদয় পাঠক-বর্গ উহা প্রণিধান করিবেন।

সুহই।

শ্যামপানে চাহিয়া অকাজ করিলুঁ।
দিবস রজনী আন নাহি জানি
ভাবিতে গুণিতে মলুঁ ॥ ধ্রু ॥
দাঁড়াইয়া তরুমূলে আকুল করিল মোরে
ঈষত বঙ্কিম দিঠে চাঞা।
ঘর যাইতে না লয় মন যাউক জাতি কুল ধন
চিকণ শ্যামের বালাই লৈয়া॥
অঙ্গ-ভঙ্গিমা দেখি প্রেমে পূরিত আঁখি
মোর মনে আন নাহি ভায়।
চিত নিবারিতে[১] যদি বিরলে বসিয়া থাকি
মন কেনে শ্যাম পানে ধায়॥
খাইতে শুইতে না লয় চিতে শুনিয়া বংশীর গীতে
না জানি কি হৈল হিয়ার মাঝে।
মনে অনুমান করি ছাড়িতে নারিলুঁ হরি
তিলাঞ্জলি দিলুঁ কুললাজে॥
কি খেনে জলেরে গেলুঁ কি রূপ দেখিয়া আইলুঁ
ঘরেতে আসিয়া হৈলুঁ জরী।
গোপতে অনন্ত কহে ঘর
কানু[২] করিয়াছে মন চোর॥৮॥১২৪॥

পাঠান্তর

১। 'নিবারিতে' স্থলে 'নিবারিয়ে' ঘ।

২। 'কানু' স্থলে 'কালা' ক, গ।

শ্রীরাগ।

কি হেরিনু কদম্ব-তলাতে।
বিনি পরিচয়ে মোর পরাণ কেমন করে
জিতে কি পারিয়ে পাসরিতে ॥ ধ্রু ॥
কপালে চন্দন-চাঁদ কামিনী-মোহন ফান্দ
আন্ধারে করিয়া আছে[১] আলা।
মেঘের উপরে চাঁদ সদাই উদয় করে
নিশিদিশি শশী ষোল কলা ॥
কিশোর বয়েস বেশ আর তাহে রসাবেশ
আর তাহে ভাতিয়া চাহনি।
হাসির হিলোলে মোর পরাণ-পুতলী দোলে
দিতে চাই যৌবন নিছনি ॥
যে দেখয়ে একবার সে কি পাসরয়ে আর
শুধুই সুধার তনুখানি।
দাস অনন্ত বলে রূপ হেরি কে না ভুলে
জগতে নাহিক হেন প্রাণী ॥৯॥১২৫॥

পাঠান্তর

১। 'করিয়া আছে' স্থলে 'করিয়াছে' ক, ঘ।

টীকা

৪—৭। "কপালে চন্দন" ইত্যাদি। (শ্রীকৃষ্ণের) ললাটে শ্বেত-চন্দনের চন্দ্রাকৃতি ফোটা রমণীগণের মোহকারী ফান্দস্বরূপ; (সেই চন্দ্র) অন্ধকারে আলো করিয়া রহিয়াছে; মেঘের অর্থাৎ শ্রীকৃষ্ণের জলদ-শ্যাম দেহের উপরে দিবানিশি সর্ব্বদা ষোড়শ-কলা-বিশিষ্ট পূর্ণ (চন্দনময়) চন্দ্র বিরাজ করিতেছে। আকাশের চান্দ মেঘের নীচে ঢাকা পড়ে, কখনও মেঘের উপরে উঠিতে পারে না; তার পর উহা দিবানিশি সর্ব্বদা সম্পূর্ণ-মণ্ডলে বিরাজিত হইতে পারে না—কিন্তু এই চন্দ্র মেঘের উপরে দিবানিশি সম-ভাবে সম্পূর্ণ-মণ্ডলে সর্ব্বদা বিরাজিত আছে; সুতরাং আকাশস্থিত চন্দ্র অপেক্ষা এই চন্দন-চন্দ্রের শ্রেষ্ঠতা বর্ণিত হওয়ায় 'ব্যতিরেক' অলঙ্কার হইল।

১০—১১। "হাসির হিলোলে" ইত্যাদি। পদকর্ত্তা 'হিলোল' শব্দটির ব্যঞ্জনা দ্বারা বুঝাইতেছেন যে, শ্রীকৃষ্ণের হাস্য সুধার সমুদ্র-তুল্য; উহার প্রত্যেক হিল্লোল অর্থাৎ লহরী শ্রীরাধার প্রাণ-রূপ ক্ষীণ পুতুলটিকে প্রতি ক্ষণে আন্দোলিত করিতেছে; তাই শ্রীরাধা অস্থির হইয়া তাঁহার রূপ-যৌবন সমস্ত উৎসর্গ করিয়াও প্রাণের এই অস্থিরতা দূর করিতে পারেন কি না, তজ্জন্য উৎসুক হইয়াছেন।

ধানশী।

রাই-মুখে শুনলহি ঐছন বোল।
সখিগণ কহে ধনি নহ উতরোল ॥
তুয়া মুখ দরশন পাওল সেহ।
কৈছে আছয়ে কছু না বুঝল[১] এহ ॥
তুহুঁ কাঁহে এত উতকণ্ঠিত ভেল।
তোহে হেরি সো আকুল ভৈগেল ॥
ঐছে বিচার করত যাহাঁ রাই।
তুরিতহিঁ এক সখি মীলল তাই ॥
এ ধনি পদুমিনি কর অবধান।
তোহারি নিয়ড়ে মুঝে ভেজল কান ॥
১০॥১২৬॥

পাঠান্তর

১। 'কৈছে আছয়ে' ইত্যাদি স্থলে 'কৈছে আছল কছু সমুঝল এহ' ক।

টীকা

৩—৪। "তুয়া মুখ" ইত্যাদি। শ্রীরাধে! সেই (কৃষ্ণ) তোমার বদনের দর্শন পাইয়াছেন; (অতএব তিনি তোমার সৌন্দর্য্যে বিমুগ্ধ না হইয়া থাকিতে পারেন কি? তবে যদি বল যে, তাহা হইলে তিনি আমার খোঁজ লইতেছেন না কেন?) ইনি (অর্থাৎ শ্রীরাধা) কি ভাবে আছেন, তাহা তিনি কিছুই বুঝিতে পারেন নাই; (নায়িকার মনের ভাব না জানিয়া তাঁহার নিকট দূতী-প্রেরণ সঙ্গত নহে)।

কামোদ।

নাগর নিকট- সঞে দোতি আওল
রাই সুনাগরি ঠাম।
শ্যামক কত দুখ দেখি না পারিয়ে
কহইতে আয়লুঁ হাম॥
কো জানে কখন দেখল তোহে শ্যামর
তুয়া রূপ করত ধেয়ান।
রাধা নামে দ্বিগুণ তনু মোড়ই
ধৈরজ না ধরে পরাণ॥
শুন কহি সুন্দরি তোয়।
সো হেন সুনাগর সবগুণ-সাগর
তোহে সে পুরুখ-বধ হোয়॥ ধ্রু॥
তুহুঁ রমণী ধনি- মুকুট-শিরোমণি
মোহে না করু আন ছন্দ।
কহ ব্রজানন্দ বিলম্ব না কর ধনি
হেরহ শ্যামর-চন্দ॥১১॥ ১২৭॥

ধানশী।[১]

সুন্দরি তুহুঁ বড়ি হৃদয় পাষাণ।
তুয়া লাগি[২] মদন- শরানলে পীড়িত
জিবইতে সংশয় কান[৩]॥ ধ্রু॥
বৈঠলি তরুতলে পন্থ নেহারই
নয়নে গলয়ে ঘন[৪] লোর।
রাই রাই করি সঘনে জপয়ে হরি
তুয়া ভাবে[৫] ভরু দেই কোর॥
শীতল[৬]-নলিনী-দল তাহে মলয়ানিল
আগরে লেপই অঙ্গ[৭]।
চমকি চমকি হরি উঠত কত বেরি
হানত মদন-তরঙ্গ॥
চলহ বিপিনে ধনি রমণী-শিরোমণি
ঝাট করি ভেটহ কান[৮]।
গোবিন্দ দাসের বাণী তুরিতে চলহ ধনি[৯]
কানু ভেল বহুত নিদান॥১২॥১২৮॥

পাঠান্তর

১। এটি প-র-সা পুথির ১৪২ সংখ্যক পদ। 'ধানশী' স্থলে 'বড়ারি' প-র।

২। 'তুয়া লাগি' স্থলে 'তো বিনু' প-র।

৩। প-র-সা পুথিতে 'সুন্দরি তুহুঁ' ইত্যাদি ধ্রুব-কলিটি 'তুয়া ভাবে' ইত্যাদি পংক্তির পরে লিখিত হইয়াছে।

৪। 'গলয়ে ঘন লোর' স্থলে 'বহয়ে বহু লোর' প-র।

৫। 'ভাবে' স্থলে 'ভ্রমে' প-র-সা।

৬। 'শীতল' স্থলে 'নবীন' প-র।

৭। 'লেপই অঙ্গ' স্থলে 'লেপই সব অঙ্গ' প-র; 'লেপিত সব অঙ্গ' প-র-সা।

৮। 'ঝাট করি' ইত্যাদি স্থলে 'ভেটই নাগর কান' প-র।

৯। 'গোবিন্দ' ইত্যাদি স্থলে 'তোহারি অবধি করি নিশি দিশি ঝুরি ঝুরি' প-র।

---

বালা ধানশী।

দুতিমুখে শুনইতে ঐছন রীত।
সব অঙ্গ পুলকিত চমকিত চিত॥
কহইতে গদগদ কণ্ঠহি বোল।
সখি-মুখ নিরখই অন্তর দোল॥
ইঙ্গিত জানি বনায়ল বেশ।
সিন্দুর দেয়ল বান্ধল কেশ॥
সব সখি-গণ মেলি কয়ল পয়ান।
নিশবদে চললিহুঁ কোই না জান॥
চলইতে পদ দুই থরহরি কাঁপ।
হেরইতে পন্থ বরজকুল ঝাঁপ॥

ঐছনে মিলল নাগর পাশ।
পহিল মিলন কহে দ্বিজ হরিদাস ॥
১৩॥১২৯॥

কেদার।১

সুরত-তিয়াসে ধয়ল পহুঁ পাণি।
করে কর বারই তরল-নয়ানী ॥
হঠ-পরিরম্ভণে পরিশিতে গাত।
নহি নহি বোলি ঢুলায়ত মাথ ॥
অভিনব মদন-তরঙ্গিণী রাই।
শ্যাম-মতঙ্গ রঙ্গ অবগাই ॥
চুম্বনে সঙ্কুচ লোচন-তার।
পিবইতে অধর রচই সিতকার ॥
নখর পরশে ধনী চমকই গোরী।
দশইতে চমকি উঠয়ে তনু মোড়ি ॥
কহইতে কহ গদগদ পদ-আধ।
অনঅনো-মনে মনসিজ-উনমাদ ॥
তৈখনে রোখ তবহি পরসাদ।
গোবিন্দদাস কহ রস-মরিযাদ॥১৪॥১৩০॥

১। এই পদটির পাঠান্তর ইত্যাদি ৫৩ সংখ্যক পদে দ্রষ্টব্য।

তথা রাগ।১

বালা রমণী রমণে নাহি সুখ।
অন্তরে মদন দিগুণ দেই দুখ২ ॥
সব সখি মেলি৩ শুতায়ল পাশ।
চমকি চমকি ধনি ছাড়য়ে নিশ্বাস ॥
কয়ইতে কোরে মোড়ই সব অঙ্গ।
মন্ত্র না শুনয়ে জনু বাল-ভুজঙ্গ৪ ॥
বেরি এক৫ করে ধনি মুদিত নয়ান
রোখি কয়য়ে জনু ঔখদ পান ॥
তিল আধ দুখ জনম ভরি সুখ।
ইথে কাঁহে ধনি তুহুঁ মোড়সি৬ মুখ ॥
ভণয়ে বিদ্যাপতি শুনহ মুরারি৭।
তুহু রস সাগর মুগধিনি নারী ॥১৫॥১৩১॥

ইতি সংকীর্ত্তনানুসারে পূর্ব্বরাগস্য সংক্ষিপ্ত-সম্ভোগঃ।

ইতি ষষ্ঠপল্লবঃ।

পাঠান্তর

১। এটি প-র-সা পুথির ২৭০ সংখ্যক পদ। 'তথা রাগ' স্থলে 'ধানসী' প-র-সা।

২। অতঃপর প-র-সা পুথিতে নিম্নলিখিত অতিরিক্ত কলিটি দৃষ্ট হয়; যথা,—

'রস নাহি হোয়ল বেদনা সার।
শুরুয়া ভোখে জনু থোরি আহার ॥'

৩। 'মেলি' স্থলে 'আনি' প-র-সা।

৪। 'বাল-ভুজঙ্গ' স্থলে 'কাল ভুজঙ্গ' ঘ।

৫। 'বেরি এক' স্থলে 'তিল এক' প-র-সা।

৬। 'মোড়সি' স্থলে 'বঙ্কিম' প-র-সা।

৭। 'ভণয়ে বিদ্যাপতি' ইত্যাদি পংক্তি-দ্বয়ের পরিবর্ত্তে—

"ভণয়ে বিদ্যাপতি বোধব বিধান।
আশা-ভঙ্গ দুখ মরণ সমান ॥"—প-র-সা।

# অথ পূর্ব্বরাগস্য প্রকারান্তরমাহ।

## যথা শ্রীমদ্গৌরচন্দ্রঃ।

কামোদ।

গৌর-বরণ তনু শোহন মোহন
সুন্দর মধুর সুঠান।
অনুপম অরুণ- কিরণ জিনি অম্বর
সুন্দর চারু বয়ান ॥

পেখলু গৌরাঙ্গচন্দ্র বিভোর।
কলি-যুগ-কলুষ- তিমির-বর-নাশক
নবদিপ-চাঁদ উজোর ॥ ধ্রু ॥
ভাবহিঁ ভোর ঘোর দুহুঁ লোচন
মোচন-ভব-নদ-বন্ধ।
নব নব প্রেমভর বর-তনু সুন্দর
উয়ল ভকতজন সঙ্গ ॥
লহু লহু হাস ভাষ মৃদু বোলত
শোহত গতি অতি মন্দ।
দিন-জনে নিজ বিজ দেই সব তারল
বঞ্চিত দাস গোবিন্দ ॥১॥১৩২ ॥

শ্রীরাগ।[1]

শচীর কোঙর গৌরাঙ্গ সুন্দর[2]
দেখিলুঁ আঁখির[3] কোণে।
অলখিতে চিত হরিয়া লইল
অরুণ-নয়ান-বাণে ॥
সই মরম[4] কহিলুঁ তোরে।
এতেক দিবসে নদীয়া নগরে
নাগরী না রবে ঘরে ॥ ধ্রু ॥
রমণী দেখিয়া হাসিয়া হাসিয়া
রসময় কথা কয়।
ভাবিয়া চিন্তিয়া[5] মনে দঢ়াইলুঁ
পরাণ রহিবার নয় ॥
কোন পুণ্যবতী যুবতী ইহার[6]
বুঝয়ে[7] রস-বিলাস।
তাহার চরণ হৃদয়ে ধরিয়া[8]
কহয়ে গোবিন্দদাস ॥২॥১৩৩॥

পাঠান্তর

১। এটি প-র পুথির ১১।১ সংখ্যক পদ। 'শ্রীরাগ' স্থলে 'ধানশ্রী' প-র।
২। 'সুন্দর' স্থলে 'নাগর' প-র।
৩। 'দেখিলুঁ আঁখির' স্থলে 'পেখলুঁ নয়ান' প-র।
৪। 'মরম' স্থলে 'মো মেন' প-র।
৫। 'ভাবিয়া চিন্তিয়া' স্থলে 'নিচয় করিয়া' প-র।
৬। 'যুবতী ইহার' স্থলে 'বুঝয়ে তাহার' প-র।
৭। 'বুঝয়ে' স্থলে 'সরস' প-র।
৮। 'হৃদয়ে ধরিয়া' স্থলে 'নিছনি লইয়া' প-র।

---

## মুখরা-উক্তি।

করুণা রাগ।[1]

সোনার নাতিনী এমনি যে কেনি
হইলা বাউরি[2] পারা।
সদাই রোদন বিরস বদন
না বুঝি কেমন ধারা ॥
যমুনা যাইতে কদম্ব-তলাতে
দেখিলে সে[3] কোন জনে।
যুবতি-জনার ধরম-নাশক[4]
বসি থাকে সেই খানে ॥
সে জন পড়ে তোর মনে।
সতীর কুলের কলঙ্ক রাখিলে
চাহিয়া তাহার পানে ॥ ধ্রু ॥
একে কুলনারী কুল আছে বৈরী
তাহে বড়ুয়ার বধূ।
কহে চণ্ডীদাসে কুল শীল নাশে
কালিয়ার প্রেম-মধু[৫] ॥৩॥১৩৪ ॥

পাঠান্তর

১। এটি প-র পুথি ৩।৫৭ সংখ্যক পদ। ক—চ পুথিতে রাগের নাম নাই।
২। 'বাউরি' স্থলে 'বাউলী' প-র।
৩। 'দেখিলে সে' স্থলে 'দেখি আইলে' প-র।
৪। 'নাশক' স্থলে 'নাশিতে' প-র।

৫। 'কালিয়ার' ইত্যাদি স্থলে 'কালিয়া প্রেমের মধু' ক, গ, চ; 'নাগিল কালিয়া মধু' প-র।

---

ধানশী।১

কালিয়া বরণ হিরণ পিন্ধন২
যখন পড়য়ে মনে।
মুরছি পড়িয়া কান্দয়ে ধরিয়া
সব সখী জনে জনে॥
কেহ কহে মাই৩ ওঝারে ঝাড়াই
রাইয়েরে পাইঞাছে ভূতা।
কাঁপি ঝাঁপি উঠে কহিলে না টুটে৪
সে যে বৃষভানু-সুতা॥
রক্ষা-মন্ত্র পড়ে নিজ চুলে ঝাড়ে৫
কেহ বা কহয়ে ছলে।
আনি দিব তোহে নিচয়ে কহিয়ে৬
কালার গলার ফুলে॥
কহে চণ্ডীদাসে আন উপদেশে
কুলের বৈরী যে কালা।
দেখাও যতনে পাইবে চেতনে
ঘুচিবে অঙ্গের জ্বালা॥৪॥১৩৫॥

পাঠান্তর

১। এটি প-র পুথির ৩৫২ সংখ্যক পদ। 'ধানশী' স্থলে 'করুণা ধানশ্রী' প-র।

২। 'পিন্ধন' স্থলে 'কিরণ' গ, ঘ; 'চিকন' প-র।

৩। 'কহে মাই' স্থলে 'বলে ভাই' প-র।

৪। 'টুটে' স্থলে 'ছুটে' প-র।

৫। 'নিজ চুলে ঝাড়ে' স্থলে 'ধরি ধনি চুলে' প-র।

৬। 'আনি দিব' ইত্যাদি স্থলে 'আনি দেহ অহে তন্ন কহি তোহে' প-র; 'আনি দিব তোহে নিচয়ে কহিবে' খ।

টীকা

৯—১২। "রক্ষা-মন্ত্র" ইত্যাদি। (কোনও সখী) রক্ষা মন্ত্র পাঠ করে (এবং) নিজের চুলের দ্বারা (শ্রীরাধাকে) ঝাড়িয়া দেয়; কোনও সখী কৌশল করিয়া বলে—নিশ্চিত কহিতেছি, তোমাকে কৃষ্ণের গলার ফুল আনিয়া দিব; (কৃষ্ণের গলার ফুল আনিয়া দিব, এই কথা বলাতে দুইটি উদ্দেশ্য সিদ্ধ হইতেছে; প্রথমতঃ শ্রীরাধার গুরুজনেরা মনে করিবে যে, এটি ভাল ব্যবস্থা,—কারণ, যে কৃষ্ণ বকাসুর পুতনা প্রভৃতিকে বধ করিয়াছেন, তাঁহার গলার ফুলের মাহাত্ম্যে নিশ্চিতই শ্রীরাধার এই ভৌতিক উপদ্রব নিবারিত হইবে। দ্বিতীয়তঃ প্রিয়তমের শ্রীঅঙ্গ-ধৃত পুষ্প অঙ্গে ধারণ করিতে পারিলে শ্রীরাধার নিশ্চিতই কিয়ৎপরিমাণে প্রিয়-অঙ্গ-স্পর্শের তুল্য সুখ জন্মিবে; সুতরাং সে কথা শুনিয়া শ্রীরাধা আশ্বস্তা না হইয়া পারেন কি? শ্রীরাধা ঐ কথা শুনিয়া কিঞ্চিৎ স্থির হইলে, শ্রীকৃষ্ণের গলার ফুলের মাহাত্ম্য সকলের নিকট খুব বাড়িয়া যাইবে এবং সুচতুরা সখীর প্রধান উদ্দেশ্য শ্রীরাধার প্রীতিসাধন সহজেই সিদ্ধ হইতে পারিবে)।

তুড়ি।১

শুনইতে কাণহি২ আনহি শুনত
বুঝইতে বুঝই আন।
পুছইতে গদ গদ উত্তর না নিকসই
কহইতে সজল নয়ান॥
সখি হে—কি ভেল এ বর-নারী।
করহুঁ কপোল থকিত রহু ঝামরি
জনু ধন-হারি জুয়ারি॥ ধ্রু॥
বিছুরল হাস রভস রস-চাতুরি
বাউরি জনু ভেল গোরি।
খনে খনে দীঘ নিশসি তনু মোড়ই
সঘন ভরমে ভেলি ভোরি॥

কাতর-কাতর নয়নে নেহারই[৩]
কাতর-কাতর[৪] বাণী।
না জানিয়ে কোন[৫] দুখে দারুণ বেদন
ঝরঝর এ দুই নয়ানি[৬] ॥
ঘন ঘন নয়নে নীর ভরি আওত
ঘন ঘন অধরহিঁ কাঁপ।
বলরাম দাস[৭] কহ জানলু জগ মাহ
প্রেমক বিষম সন্তাপ ॥ ৫॥১৩৬ ॥

পাঠান্তর

১। এটি প-র-সা পুথির ১২০ সংখ্যক ও প-র পুথির ৩।৫৪ সংখ্যক পদ।

২। 'কাণহি' স্থলে 'কাহিনি' প-র।

৩। 'কাতর' ইত্যাদি স্থলে 'কাতর নয়নে নেহারই কাতর' প-র-সা।

৪। 'কাতর-কাতর' স্থলে 'কাতর কহতহি' প-র।

৫। 'কোন' স্থলে 'কিয়ে' প-র-সা; 'কি' প-র।

৬। 'এ দুই নয়ানি' স্থলে 'কমল-নয়ানি' প-র-সা, প-র।

৭। 'দাস' স্থলে 'সতি' প-র-সা।

টীকা

৫—৭। "সখি হে" ইত্যাদি। সখি! এই বরাঙ্গনা (শ্রীরাধা) কি হইল? (ইহার) বিমলিন গণ্ড-স্থল করতলে স্থগিত অর্থাৎ স্থিরভাবে রক্ষিত হইয়াছে; (বোধ হয়) যেন, (কোনও) অপহৃতধন জুয়াখেলোয়ার (অর্থের শোকে ঐ ভাবে আছে)।

পদকর্ত্তা কি ভাব যে, জুয়া-খেলোয়ারের সহিত শ্রীরাধার দৃষ্টান্ত দিয়াছেন, তাহা প্রণিধান-যোগ্য; জুয়ারি যেমন সহজে ধন-শালী হইবার দুরাকাঙ্ক্ষায় বাজি ধরিয়া খেলিয়া দৈব-প্রতিকূলতা হেতু সর্ব্বস্ব খোয়াইয়া বসে—শ্রীরাধাও সেইরূপ শ্রীকৃষ্ণের প্রেম-রূপ অমূল্য রত্নলাভের আশায় লজ্জা ভয় প্রভৃতির সঙ্গে নিজের প্রাণটিকে হারাইয়া বসিয়াছেন।

---

সখী-উক্তি।

সুহই।

রাই এমন কেন বা হৈলা।
কি রূপ দেখিয়ে আইলা ॥
মরম না কহ মোয়।
বেয়াধি ঘুচাও তোয় ॥
না পারি বুঝিতে রীত।
সব দেখি বিপরীত ॥
সোনার বরণ তনু।
কাজর ভৈগেল জনু ॥
নয়ানে বহয়ে ধারা।
কহিতে বচন হারা ॥
জ্ঞানদাস মনে জাপ।
কহিলে ঘুচিবে তাপ ॥৬॥১৩৭॥

---

ধানশী।[১]

নয়নক নীর থির নাহি বান্ধই
ঘন ঘন মেটসি তাই[২]।
সচকিত-লোচনে জলদ নেহারসি
মানসি হাত বাঢ়াই ॥
খেনে ঘর বাহির করসি নিরন্তর
খেনে খেনে দশ দিশ হেরি।
ময়ুর ময়ুরী সনে হাসি সম্ভাষসি
কণ্ঠ হেরসি ফেরি ফেরি ॥
কেলি-কদম্ব পুনহিঁ পুন হেরসি[৩]
ঘন ঘন তেজসি শ্বাস।
কালিন্দী নামে মোহি উজরোলসি
ভণ ঘনশ্যামর দাস ॥৭॥১৩৮ ॥

পাঠান্তর

১। ইহা প-র-সা পুথির ১২২ সংখ্যক ও প-র পুথির ৩৬১ সংখ্যক পদ।

২। অতঃপর প-র-সা ও প-র পুথির অতিরিক্ত পাঠ যথা,—

'ও মুখ-মণ্ডল কাহে বিরস ভেল
কহ কাহা দ্বন্দ লাগাই॥
সখি হে, না বুঝিয়ে তোহারি চরিতে।
নিজ মনরথ তুহু নিজ সনে বঞ্চসি
কিয়ে কঠিন তুয়া চিতে॥ ধ্রু॥
ক্ষণে ক্ষণে অঙ্গ পুলক-মুকুল ভরু
বসনহি গোপসি তায়।'

এই উদ্ধৃত পাঠ অসংলগ্ন না হইলেও, পদকল্পতরুর কোন পুথিতেই উহা নাই বলিয়া মূলে গৃহীত হইল না।

৩। 'কেলি-কদম্ব' ইত্যাদি পংক্তির পরিবর্তে 'কেলি-কদম্ব-তলে আন ছলে যায়সি' প-র-সা, প-র।

ততো নিজোক্তিঃ।

ধানশী।১

সজনি, মরণ মানিয়ে বহু ভাগি।
কুলবতী তিন পুরুখে ভেল আরতি
জীবন কিয়ে সুখ লাগি॥ ধ্রু॥
পহিলে শুনলুঁ হাম শ্যাম দুই আখর
তৈখনে মন চুরি কেল।
না জানিয়ে কো ঐছে মুরলি আলাপই
চমকই শ্রুতি হরি নেল॥
না জানিয়ে কো ঐছে পটে দরশায়লি
নব-জলধর জিনি কাঁতি।
চকিত হইয়া হাম যাঁহা যাঁহা ধাইয়ে
তাঁহা তাঁহা রোধয়ে মাতি২॥
গোবিন্দ দাস কহয়ে শুন সুন্দরি
অতয়ে করহ বিশোয়াস৩।
যাকর-নাম মুরলি-রব তাকর
পটে ভেল সো পরকাশ৪॥৮॥১৩৭॥

পাঠান্তর

১। ইহা প-র-সা পুথির ১০৩ সংখ্যক ও প-র পুথির ৩৪৯ সংখ্যক পদ।

২। 'না জানিয়ে' ইত্যাদি চারিটি পংক্তির পরিবর্তে,—

'সজল জলদ তমু তরুণ কুসুম-ধমু
হেরইতে আঁখি বিভোর।
অনুভব রীত মোর হৃদয়ে আগোরল
মনমথ মতি করু চোর॥'—প-র-সা।

৩। 'গোবিন্দ দাস' ইত্যাদি দুইটি পংক্তির পরিবর্তে,—

'শুনি ধনি-বাণী ভেল সখী চমকিত
কহতহি গদ গদ ভাষ।'—প-র-সা।

৪। অতঃপর প-র-সা পুথির অতিরিক্ত পাঠ যথা,—

'এক পুরুখে যব অনুমানিয়ে
মরমে কয়লি খেদ।
গোবিন্দ দাস কহ পহিল মিলনে
টুটব বিরহক ভেদ॥'

প-র-সা পুথির উদ্ধৃত পাঠগুলি প্রক্ষিপ্ত বলিয়াই বোধ হয়।

টীকা

১—৩। "সজনি, মরণ" ইত্যাদি। শ্রীরাধা প্রথমে লোকের মুখে শ্রীকৃষ্ণের নাম শুনিয়াই তাঁহার প্রতি অনুরাগিণী হন; তৎপরে শ্রীকৃষ্ণের বংশী-ধ্বনি শুনিয়া বংশী-বাদকের প্রতি এবং বিশাখার অঙ্কিত শ্রীকৃষ্ণের চিত্র-দর্শনে সেই চিত্রাঙ্কিত পুরুষের প্রতি অনুরক্তা হন; তিনি প্রথমে যে শ্রীকৃষ্ণের নাম শুনিয়া অনুরাগিণী হইয়াছিলেন, তিনিই যে বংশী-

বাদক ও চিত্র-লিখিত পুরুষ—শ্রীরাধা ইহা বুঝিতে না পারিয়া ও উহাঁরা বিভিন্ন ব্যক্তি মনে করিয়া, সখী-সম্বোধনে নিজের দুর্দশার জন্য "সজনি, মরণ মানিয়ে বহু ভাগি" ইত্যাদি আক্ষেপ করিতেছেন। এই পদের ভাব রূপ গোস্বামীর প্রসিদ্ধ 'বিদগ্ধ-মাধব' নাটক হইতে গৃহীত হইয়াছে ; তুলনা করুন,—

"একস্য শ্রুতমেব লুম্পতি মতিং কৃষ্ণেতি নামাক্ষরং
সান্দ্রোন্মাদ-পরম্পরামুপনয়ত্যন্যস্য বংশীকলঃ।
এষ স্নিগ্ধ-ঘন-দ্যুতির্মনসি মে লগ্নঃ সকৃদ্বীক্ষণাৎ
কষ্টং ধিক্ পুরুষত্রয়ে রতিরভূন্মন্যে মৃতিঃ শ্রেয়সী ॥"

—বিদগ্ধ মাধব, ২য় অঙ্ক।

## পুনঃ সখ্যুক্তিঃ।

সুহই।

কেমন শুনিলা নাম কেমন মুরলী।
কি রূপ দেখিয়া পটে সব গেলা ভুলি ॥
কেমন দেখিলা তারে কিবা অভিলাষ।
শুনিয়া সকল তোর পূরাইব আশ ॥
তিন জন নহে সে বুঝিলুঁ মন দিয়া।
উপায় করিয়া তোরে দিব মিলাইয়া ॥
থির হৈয়া সুবদনি কহ সব বাত।
কহয়ে মাধবী[১] মোর শিরে ধর হাত ॥৯॥
১৪০ ॥

পাঠান্তর

১। 'মাধবী' স্থলে 'মাধুরী' ক, খ, ঘ, চ। প্রাচীন পুথির 'ব' ও 'র' অক্ষরের সাদৃশ্য হইতে এইরূপ অনেক পাঠ-বিভ্রাটের উৎপত্তি হইয়াছে ; পদকল্পতরু গ্রন্থে 'মাধব' ও 'মাধবী' এই দ্বিবিধ নামের ভণিতাযুক্ত অনেকগুলি পদ উদ্ধৃত হইয়াছে ; কিন্তু এই এক মাত্র স্থল ব্যতীত আর কোথায়ও 'মাধুরী' নাম দৃষ্ট হয় না ; সুতরাং মাধুরীর ভণিতাযুক্ত অজ্ঞাত পদ আবিষ্কৃত না হওয়া পর্য্যন্ত 'মাধুরী' পাঠ সমীচীন বলিয়া স্বীকার করা যায় না।

---

## পুনঃ নিজোক্তিঃ।

কামোদ।[১]

সই কেবা[২] শুনাইলে শ্যাম নাম।
কাণের ভিতরে দিয়া মরমে পশিল[৩] গো
আকুল করিল মোর প্রাণ ॥ ধ্রু ॥
না জানি কতেক মধু শ্যাম নামে আছে গো
বদন ছাড়িতে নাহি পারে।
জপিতে জপিতে নামে অবশ করিল গো
কেমনে পাইব সই তারে[৪] ॥
নাম-পরতাপে যার ঐছন করিল গো
অঙ্গের পরশে কিবা হয়।
যেখানে বসতি তার নয়ানে দেখিয়া[৫] গো
যুবতি-ধরম কৈছে রয় ॥
পাসরিতে করি মনে পাসরা না যায় গো
কি করিব কি হবে[৬] উপায়।
কহে দ্বিজ চণ্ডীদাসে কুলবতী-কুল নাশে
আপনার যৌবন যাচায় ॥১০॥১৪১ ॥

পাঠান্তর

১। ইহা প-র-সা পুথির ১২৭ ও প-র পুথির ৩১ সংখ্যক পদ।

২। 'সই কেবা' স্থলে 'সজনী কেন বা' প-র-সা, প-র।

৩। 'পশিল' স্থলে 'হানিল' প-র-সা ; 'হানি গেল' প-র।

৪। 'কেমনে' ইত্যাদি স্থলে 'কেমনে বা পাসরিব' প-র-সা, প-র।

৫। 'দেখিয়া' স্থলে 'দেখিয়ে' প-র-সা ; 'দেখিলে' প-র।

৬। 'কি হবে' স্থলে 'কহ মে' প-র-সা।

টীকা

১৫। "আপনার যৌবন" ইত্যাদি। নিজের যৌবনকে যাচিয়া দেয় অর্থাৎ নিজের যৌবনের সৌন্দর্য্যদ্বারা অনিচ্ছা সত্ত্বেও দর্শকের মন কাড়িয়া লয়।

---

বংশী-ধ্বনি-শ্রবণং যথা।

সুহই।[১]

কদম্বের বন হৈতে কিবা শব্দ[২] আচম্বিতে
আসিয়া পশিল মোর কাণে।
অমৃত নিছিয়া ফেলি কি মাধুর্য্য[৩] পদাবলী
কি জানি কেমন করে প্রাণে[৪] ॥
সখি হে, নিশ্চয় করিয়া কহি তোরে।
হাহা কুলাঙ্গনা-মন গ্রহিবারে ধৈর্য্য-গণ[৫]
যাহে হেন দশা হৈল মোরে ॥ধ্রু ॥
শুনিয়া ললিতা কহে অন্য কোন শব্দ নহে
মোহন মুরলী-ধ্বনি এহ[৬]।
সে শব্দ শুনিয়া কেনে হৈলা তুমি বিমোহনে
রহ নিজ চিত্তে ধরি স্নেহ[৭] ॥
রাই কহে কেবা হেন মুরলী বাজায় যেন
বিষামৃতে একত্র করিয়া।
জল নহে হিমে জনু[৮] কাঁপাইছে সব তনু[৯]
প্রতি-তনু শীতল করিয়া ॥
অস্ত্র নহে মনে ফুটে কাটারিতে যেন কাটে
ছেদন না করে হিয়া মোর।
তাপ নহে উষ্ণ অতি পোড়য়ে আমার মতি
বিচারিতে না পাইয়ে ওর[১০]॥১১॥

১৪২॥

পাঠান্তর

১। ইহা প-র-সা পুথির ১২৮ সংখ্যক পদ।

২। 'কিবা শব্দ' স্থলে 'কিবা ধ্বনি' প-র-সা।

৩। 'কি মাধুর্য্য' স্থলে 'সুমাধুর্য্য' প-র-সা।

৪। 'প্রাণে' স্থলে 'মনে' ক, গ, ঘ, চ, প-র-সা।

৫। 'হাহা কুলাঙ্গনা' ইত্যাদি স্থলে 'তাহা কুল-রমণীর গ্রহণ করিতে ধীর' প-র-সা।

৬। 'ধ্বনি এহ' স্থলে 'ধনি হয়' প-র-সা।

৭। 'রহ নিজ' ইত্যাদি স্থলে 'থাক নিজ মন বান্ধি থেয়' প-র-সা। অতঃপর প-র-সা পুথির অতিরিক্ত পাঠ যথা,—

'শুনি বেথা পায় রাই মনের সহিতে তাই
মনে মনে বিচার করিতে।
উদবেগ হৈল মন নাহি রহে সম্বরণ
সঙ্কেতে লাগিলা কহিতে ॥'

৮। 'হিমে জনু' স্থলে 'জলে জনু' প-র-সা; 'সব তনু' খ; 'সম তনু' প-র-সা।

৯। 'কাঁপাইছে সব তনু' স্থলে 'কাঁপাইছে জলে জনু' খ; 'হিমে কাঁপাইছে জনু' প-র-সা।

১০। অতঃপর প-র-সা পুথির অতিরিক্ত পাঠ যথা,—

'এতেক কহিতে ধনী উদ্বেগ বাড়িল জানি
নারে চিত প্রবোধ করিতে।
কহে শুন আরে সখি মিছাই কহিলা
মুরলি নহে হেন চিতে ॥
কোন সুনাগর সেই মহামন্ত্র পড়ে যেই
হরিতে আমার ধৈর্য্য যত।
দেখিয়া এ সব রীত চমক লাগয়ে চিত
দাস যদুনন্দনের মত ॥'

টীকা

৫—৭। "সখি হে" ইত্যাদি। হে সখি! তোমাকে নিশ্চিত করিয়া কহিতেছি,—আহা! যাহাতে আমার এ প্রকার দশা হইয়াছে, তাহাতে কুলাঙ্গনার (কোমল) চিত্ত (লজ্জা ভয় প্রভৃতি) ধৈর্য্যের গণদিগকে ধারণ করিতে (পারে কি?)। শ্রীরাধার বিরহজনিত বৈবশ্য হেতু 'পারে কি?'

কিংবা তদ্রূপ অন্য কোন বাক্য-পূরক পদের চ্যুতি ঘটিয়াছে, ইহাই বোধ হয়, পদকর্ত্তার অভিপ্রেত।

## দর্শন—চিত্রপটে যথা।

তিরোতা।[১]

হাম[২] সে অবলা　　হৃদয়ে অখলা
　　ভাল মন্দ নাহি জানি।
বিরলে বসিয়া　　পটেত লিখিয়া[৩]
　　বিশাখা দেখাল আনি॥
　　হরি হরি এমন কেন বা হৈল।
বিষম বাড়ব-　　আনল[৪] মাঝারে
　　আমারে ডারিয়া দিল॥ ধ্রু॥
বয়স কিশোর　　বেশ মনোহর
　　অতি সুমধুর[৫] রূপ।
নয়ন-যুগল　　করয়ে শীতল
　　বড়ই রসের কূপ॥
নিজ পরিজন　　সে হেন[৬] আপন
　　বচনে বিশ্বাস করি।
চাহিতে তা পানে　　পশিল পরাণে
　　বুক বিদরিয়া মরি॥
চাহি ছাড়াইতে　　ছাড়া নহে চিতে
　　এখন করিব কি।
কহে চণ্ডীদাসে　　শ্যাম-নব-রসে
　　ঠেকিলা রাজার ঝি॥ ১২॥১৪৩॥

### পাঠান্তর

১। ইহা প-র-সা পুথির ১৩০ ও প-র পুথির ৩৮ সংখ্যক পদ। 'তিরোতা' স্থলে 'সুহই' প-র।

২। 'হাম' স্থলে 'আমি' প-র-সা, প-র।

৩। 'পটেত লিখিয়া' স্থলে 'লিখি চিত্রপটে' প-র।

৪। 'বাড়ব-আনল' স্থলে 'বড়বা-আনল' ক, প-র; 'গড়ের আনল' প-র-সা।

৫। 'সুমধুর' স্থলে 'সে মধুর' গ, চ।

৬। 'সে হেন' স্থলে 'সে নহে' ক—চ, প-র-সা।

### টীকা

১২—১৫। "নিজ পরিজন" ইত্যাদি। (আমার) নিজের পরিজন—তাহার ন্যায় আপনার (লোকের) কথায় বিশ্বাস করিয়া, তাহার অর্থাৎ সেই চিত্রের দিকে চাহিতে (ঐ রূপ) প্রাণে প্রবেশ করিল; (এখন) আমি হৃদয় ফাটিয়া মরিতেছি।

"সে নহে" পাঠ গ্রহণ করিলে, ইহার অর্থ এই হয়,—'(আমার) নিজের (যে) পরিজন, (সে) আপনার নহে অর্থাৎ সে আমার হিতকারী নহে; তাহার বাক্যে বিশ্বাস করিয়া' ইত্যাদি। এইরূপ অর্থ সুসঙ্গত নহে এবং ইহাতে দুরান্বয়-দোষ ঘটে; সুতরাং প-র পুথির পাঠই সমীচীন বোধে মূলে গৃহীত হইয়াছে।

---

## অথ স্বপ্নে দর্শন।

তুড়ি।[১]

মনের মরম কথা　　তোমারে কহিয়ে এথা
　　শুন শুন পরাণের সই।
স্বপনে দেখিলুঁ যে　　শ্যামল বরণ দে
　　তাহা বিনু আর কারো নই॥
রজনী শাঙন ঘন　　ঘন দেয়া-গরজন
　　রিমিঝিমি[২] শবদে বরিষে।
পালঙ্কে শয়ন রঙ্গে　　বিগলিত চীর অঙ্গে
　　নিন্দ যাই মনের হরিষে॥
শিখরে শিখণ্ড-রোল　　মত্ত দাদুরী-বোল
　　কোকিল কুহরে কুতূহলে।
ঝিঁঝা ঝিনিকি বাজে　　ডাহুকী সে গরজে[৩]
　　স্বপন দেখিলুঁ হেন কালে॥

মরমে পৈঠল সেহ হৃদয়ে[৪] লাগল দেহ
শ্রবণে ভরল সেই বাণী।
দেখিয়া তাহার রীত[৫] যে করে দারুণ চিত
ধিক্ রহু কুলের কামিনী ॥
রূপে গুণে রস-সিন্ধু মুখ-ছটা জিনি[৬] ইন্দু
মালতীর মালা গলে দোলে।
বসি মোর পদতলে গায়ে হাত দেই[৭] ছলে
"আমা কিন[৮] বিকাইলুঁ" বোলে ॥
কিবা সে ভুরুর ভঙ্গ ভূষণ-ভূষিত অঙ্গ[৯]
কাম মোহে নয়ানের কোণে।
হাসি হাসি কথা কয় পরাণ কাড়িয়া লয়
ভুলাইতে কত রঙ্গ জানে ॥
রসাবেশে দেই কোল মুখে নাহি সরে বোল
অধরে অধর পরশিল।
অঙ্গ অবশ ভেল লাজ ভয় মান গেল
জ্ঞানদাস[১০] ভাবিতে লাগিল ॥
১৩॥১৪৪ ॥

পাঠান্তর

১। ইহা প-র-সা পুথির ১৩২ ও প-র পুথির ৩৬ সংখ্যক পদ।

২। 'রিমিঝিমি' ক স্থলে 'ঝন ঝন' খ—চ, প-র। 'রজনী শাঙন ঘন' ইত্যাদি পংক্তিচতুষ্টয় প-র-সা পুথিতে নাই।

৩। 'ডাহুকী সে গরজে' স্থলে 'ডাহকিনী ঘন গাজে' প-র-সা; 'ডাহুকী সঘনে গজে' প-র।

৪। 'হৃদয়ে' স্থলে 'নয়নে' প-র-সা, প-র।

৫। 'দেখিয়া' ইত্যাদি স্থলে 'ভাবিতে সে সব রীত' প-র-সা, প-র।

৬। 'মুখ-ছটা' ইত্যাদি স্থলে 'মুখ-ছটায় নিন্দে ইন্দু' প-র; 'মুখচন্দ্র নিন্দি ইন্দু' প-র-সা।

৭। 'দেই' স্থলে 'দেয়' প-র।

৮। 'আমা কিন' স্থলে 'আমি তাহে' প-র-সা।

অতঃপর 'কিবা সে ভুরুর ভঙ্গ' ইত্যাদি বাকী আট পংক্তির পরিবর্তে,—

'বলে সুমধুর বাণী হাসি রসে ঘনাঘনি
কত রঙ্গে ভঙ্গিমা চালায়।
কহে বসু রামানন্দে আনন্দে আছিনু নিন্দে
কি লাগি চিয়ায় বিধাতায় ॥'—প-র-সা।

৯। 'কিবা সে' ইত্যাদি স্থলে 'কিবা সে * * * ভূষণে ভূষিত' ক; 'কিবা সে * * ভূষণঅঙ্গ' খ, গ, চ; 'কিবা সে ভুরুর ভঙ্গি বসন ভূষণ অঙ্গি' প-র।

১০। 'জ্ঞানদাস ভাবিতে লাগিল' পংক্তির পরিবর্তে 'জলদে বিজুরি আগোরল' প-র। অতঃপর প-র পুথির অতিরিক্ত পাঠ যথা,—

'কি কহিব সখি আর অঙ্গ পরশিতে তার
আনন্দে হইলুঁ অগেয়ান।
বলরাম দাসে রটে সে জন তোমার বটে
ইথে কিছু না ভাবিহ আন ॥'

তথা রাগ।[১]

তোমারে কহিয়ে সখি স্বপন-কাহিনী।
পাছে লোকমাঝে মোর হয় জানাজানি ॥ধ্রু॥
শাঙন মাসের দে রিমি ঝিমি বরিখে
নিন্দে তনু নাহিক বসন।
শ্যাম-বরণ এক পুরুষ আসিয়া মোর[২]
মুখ ধরি করয়ে চুম্বন ॥
বলি সুমধুর বোল পুন পুন দেই কোল
লাজে মুখ রহিলুঁ মোড়াই।
আপনা করয়ে পণ সবে মাগে প্রেমধন
বলে কিন[৩] যাচিয়া বিকাই ॥
চমকি উঠিলুঁ জাগি কাঁপিতে কাঁপিতে সখি
যে দেখিলুঁ সেহ নহে সত্তি।
আকুল পরাণ মোর দুনয়নে বহে লোর
কহিলে কে যায় পরতীতি[৪] ॥

কিবা সে[৫] মধুর বাণী অমিয়ার তরঙ্গিণী[৬]
কত রঙ্গ-ভঙ্গিমা চালায়।
কহে বসু রামানন্দে আনন্দে আছিল[৭] নিন্দে
কেন বিধি চিয়াইল তায়[৮] ॥১৪॥১৪৫॥

পাঠান্তর

১। ইহা প-র পুথির ৩।৪ সংখ্যক পদ।

২। 'মোর' স্থলে 'গো' ক, গ, চ; 'রে' প-র।

৩। 'কিন' স্থলে 'ধনি' ক, গ; 'কিনো' প-র।

৪। 'কহিলে কে' ইত্যাদি স্থলে 'দুখ কৈলে কে হয় প্রতীতি' প-র।

৫। 'কিবা সে' স্থলে 'কহয়ে' প-র।

৬। 'অমিয়ার তরঙ্গিণী' স্থলে 'অমিয়া-তরঙ্গ জিনি' গ।

৭। 'আছিল' স্থলে 'আছিলুঁ' গ; 'আছিলা' প-র।

৮। 'কেন বিধি' ইত্যাদি স্থলে 'কি লাগি চিয়ায় বিধাতায়' প-র।

টীকা

১১—১৪। "চমকি উঠিলুঁ" ইত্যাদি। হে সখি! (সাত্বিক ভাবের প্রভাবে) কাঁপিতে কাঁপিতে চমকিত হইয়া জাগিয়া উঠিলাম; (কি দুর্ভাগ্য!) যাহা (স্বপ্নে) দেখিলাম, তাহাও সত্য হইল না! (সেই অবধি) আমার প্রাণ আকুল (হইয়াছে); দুই চক্ষে অশ্রু-ধারা প্রবাহিত হইতেছে; (আমার মনের দুঃখ) কহিলে কে বিশ্বাস করিবে?

"যে দেখিলুঁ সেহ নহে সতি" এই সরল মর্ম্ম-স্পর্শী বাক্যের অপূর্ব্ব ধ্বনি ও করুণত্ব মহাকবির অযোগ্য নহে। তুলনা করুন,—

"মামাকাশপ্রণিহিত-ভুজং নির্দ্দয়াশ্লেষ-হেতোঃ
লব্ধায়াস্তে কথমপি ময়া স্বপ্ন-সন্দর্শনেন।
পশ্যন্তীনাং ন খলু বহুশো ন স্থলী-দেবতানাং
মুক্তাস্থূলাস্তরু-কিসলয়েষশ্রুলেশাঃ পতন্তি॥"
—মেঘদূত।

মল্লার।[১]

কিশোর বয়স কত বৈদগধি ঠাম।
মুরতি মরকত অভিনব কাম॥
প্রতি অঙ্গ কোন বিধি নিরমিল কিসে।
দেখিতে দেখিতে কত অমিয়া বরিষে॥
মলুঁ মলুঁ[২] কিবা রূপ দেখিনু স্বপনে।
খাইতে শুইতে মোর লাগিয়াছে মনে ॥ধ্রু॥
অরুণ অধর মৃদু মন্দ মন্দ হাসে।
চঞ্চল নয়ন-কোণে জাতিকুল নাশে॥
দেখিয়া বিদরে বুক দুটি ভুরু[৩]-ভঙ্গী।
আই আই কোথা ছিল সে নাগর রঙ্গী॥
মন্থর চলন[৪] খানি আধ আধ যায়।
পরাণ যেমন করে কি কহব কায়[৫]॥
পাষাণ মিলাঞা যায় গায়ের বাতাসে।
বলরাম দাসে বলে অবশ[৬] পরশে ॥১৫॥
১৪৬॥

পাঠান্তর

১। ইহা প-র পুথির ৩।৫ সংখ্যক পদ।

২। 'মলুঁ মলুঁ' স্থলে 'মরোঁ মরোঁ' প-র।

৩। 'ভুরু' স্থলে 'আঁখি' প-র।

৪। 'চলন' স্থলে 'চরণ' প-র।

৫। 'কি কহব কায়' স্থলে 'কহনে না যায়' প-র।

৬। 'অবশ' স্থলে 'কি হয়' প-র।

ততঃ সাক্ষাদ্দর্শনং যথা।

তুড়ি।[১]

কি পেখলুঁ যমুনার তীরে।
কালিয়া-বরণ এক মানুষ-আকার গো
বিকাইলুঁ তার আঁখি-ঠারে[২]॥

নিতি নিতি আসি যাই এমন কভু দেখি নাই
কি খেনে বাড়াইলাম পা ঘরে[২]।
গুরুয়া গরব কুল নাশাইল[৩] কুলবতী
কলঙ্ক চলিয়া আগে ফিরে[৪] ॥
কামের কামান জিনি ভুরুর ভঙ্গিমা গো
হিঙ্গুলে বেড়িয়া[৫] ছুটি আঁখি।
কালিয়ার নয়ান বাণ মরমে হানিল গো
কালাময় আমি সব দেখি[৬] ॥
চিকণ কালার রূপে আকুল করিল গো
ধরণে না যায় মোর হিয়া।
কত চাঁদ নিঙ্গাড়িয়া মুখানি মাজিল[৭] গো
যদু কহে[৮] কত সুধা দিয়া[৯] ॥১৬॥১৪৭॥

পাঠান্তর

১। এটি প-র-সা পুথির ২৬০ ও প-র পুথির ৩২৯ সংখ্যক পদ।

২। 'বাড়াইলাম' ইত্যাদি স্থলে 'লাগিল জঞ্জালে' প-র-সা।

৩। 'নাশাইল' স্থলে 'নাশাইতে' প-র।

৪। 'চলিয়া' ইত্যাদি স্থলে 'আগে আগে ফিরে' প-র; 'সে আগে আগে চলে' প-র-সা।

অতঃপর 'কামের কামান জিনি' ইত্যাদি আট পংক্তির পরিবর্ত্তে প-র-সা পুথির পাঠ যথা,—

'শ্যাম চিকনিয়া দে রসে নিরমিল কে
প্রতি অঙ্গে ঝলকে দাপনি।
ভুবন-মোহন ঠাম দেখিয়া কান্দয়ে কাম
করুণায় কান্দে কুল-ধনি ॥
না জানি না শুনি তায় সে কোন দেবতায়
তেঁহ সে তাহার হেন রিত।
জ্ঞানদাসেতে কয় না করিলে পরিচয়
কে জানিবে তাহার পিরিত ॥'

'বেড়িয়া' স্থলে 'বেঢ়িয়া' য; 'মণ্ডিত'

৬। 'কালাময়' ইত্যাদি স্থলে 'কালা কালা সব দিগে দেখি' প-র।

৭। 'মাজিল' স্থলে 'মাজ্যাছে' প-র।

৮। 'যদু কহে' স্থলে 'না জানিয়ে' প-র।

৯। অতঃপর প-র পুথিতে অতিরিক্ত পাঠ যথা,—

'অধরের ছুটি কুল জিনিয়া বান্ধুলি ফুল
হাসিখানি মুখেতে মিলায়।
নবীন মেঘের যেন বিজুরি সঞ্চরে গো
জাতি কুল মজাইলাম তায় ॥
কি করিব সখি মুঞি উপায় বলহ গো
চলিতে না চলে মোর পা।
বংশীবদনে বলে ও রূপ দেখিলে গো
কামিনী কেমনে ধরে গা ॥'

'যদু কহে কত সুধা দিয়া' এই ধরণের আকস্মিক (abrupt) ভণিতা বড় অধিক দেখা যায় না; পক্ষান্তরে এই পদের ও প-র-সা ও প-র পুথির উদ্ধৃত অংশের রচনা জ্ঞানদাস কিংবা বংশীবদনের অযোগ্য নহে; সুতরাং এই পদটির রচয়িতা কে, সে বিষয়ে আমাদিগের বিশেষ সন্দেহ আছে। 'যদু', 'জ্ঞানদাস' ও 'বংশীবদনে'র পদাবলীর স্বহস্ত-লিখিত পুথি আবিষ্কৃত না হইলে, এই সন্দেহের মীমাংসা সুসাধ্য হইবে না।

সিন্ধুড়া।১

সজনি, ও কে নাগর তরু-মূলে।
এত দিন নাহি জানি লোকমুখে নাহি শুনি
হেন জন আছয়ে গোকুলে ॥ ধ্রু ॥
মুরলীর আলাপনে পবন রহিয়া শুনে
যমুনায় বহয়ে উজান।
না চলে রবির রথ বাজি নাহি পায় পথ
দরবয়ে[২] দারু পাষাণ ॥

রমণী-রমণ-বর গতি মদ-মন্থর
মনোহরের মনোহর বেশ।
মৃগমদ চন্দন তনু ঘন লেপন
পরিমলে ভুলায়ল দেশ[৪] ॥
শুনিয়া মুরলী-ধ্বনি ধ্যান ছাড়ে যত মুনি
জপ তপ কিছুই না ভায়।
তৃণমুখে ধেনু যত ঊর্দ্ধমুখে রহত
বাছুরে দুগ্ধ নাহি খায় ॥
ময়ুর-পাখের চূড়া মালতীর মালে বেড়া
ভুবন-মোহন তার বেশ।
অগোর চন্দন তনু ঘন লেপন
সৌরভে ভরল সব দেশ ॥
ব্রজরাজ-নন্দন অনন্ত-জীবন-ধন[৫]
নাম তার সুন্দর কানাই।
তাহার আঁখির ঠারে এ দেশে তাহার ডরে
ঘরের বাহির হৈতে নাই ॥১৭॥১৪৮॥

পাঠান্তর

১। ইহা প-র পুথির ৩৩১ সংখ্যক পদ। 'সিন্ধুড়া' স্থলে 'শ্রীরাগ' প-র।

২। 'দয়বয়ে' স্থলে 'দরপয়ে' খ, ঘ, চ, প-র।

৩। 'দারু' স্থলে 'দারুণ' প-র।

৪। গ পুথিতে 'রমণী-রমণ-বর' ইত্যাদি চারিটি পংক্তি নাই।

অতঃপর 'শুনিয়া মুরলী-ধ্বনি' ইত্যাদি আট পংক্তি অর্থাৎ দুইটি কলি খ, ঘ ও প-র পুথিতে নাই। ক পুথিতে 'শুনিয়া মুরলী-ধ্বনি' হইতে একটি নূতন পদ গণনা করা হইয়াছে।

৫। 'ব্রজরাজ-নন্দন' ইত্যাদি চারি পংক্তির স্থলে,—

'দাস অনন্তের ধন সেই নন্দ-নন্দন
নাম উহার সুন্দর কানাই।
এ দেশে উহার ডরে মরয়ে আঁখির ঠারে
ঘরের বাহির হৈতে নাই ॥'—খ, ঘ, প-র।

চ পুথিতে মূলের মুদ্রিত ভণিতার কলির পরে 'রমণী-রমণ-বর' ইত্যাদি কলিটি ও তৎপরে খ, ঘ ও প-র পুথির 'দাস অনন্তের ধন' ইত্যাদি ভণিতাটি লিখিত হইয়াছে।

---

শ্রীরাগ।[১]

চিকণ কালা গলায় মালা
বাজন নূপুর পায়।
চূড়ার ফুলে ভ্রমর বুলে[২]
তেরছ নয়ানে চায় ॥
কালিন্দীর কূলে কি পেখলুঁ সই
ছলিয়া নাগর কান।
ঘর মু যাইতে নারিলুঁ সই
আকুল করিল প্রাণ ॥
চাঁদ ঝলমলি ময়ূর-পাখা
চূড়ায় উড়য়ে বায়।
ঈষৎ হাসিয়া মোহন বাঁশী[৩]
মধুর মধুর বায়[৪] ॥
রসের ভরে অঙ্গ না ধরে
কেলি-কদম্বের হেলা।
কুলবতী সতী যুবতী জনার
পরাণ লইয়া খেলা ॥
শ্রবণে চঞ্চল মকর-কুণ্ডল
পিন্ধন পিয়ল বাস।
রাতা উতপল চরণ-যুগল
নিছনি গোবিন্দ দাস ॥১৮॥১৪৯॥

পাঠান্তর

১। এটি প-র-সা পুথির ১০২ ও প-র পুথির ৩২৩ সংখ্যক পদ।

২। 'বুলে' স্থলে 'ভুলে' ঘ।

৩। 'মোহন বাঁশী' স্থলে 'মধুর বাঁশী' ক, ঘ, প-র-সা, গো-দা পদাবলী।

৪। 'বায়' স্থলে 'গায়' ক—চ, প-র।

কামোদ।১

সহজই বিষম অরুণ দিঠি তাকর২
আর তাহে কুটিল কটাখি৩।
হেরইতে হামারি ভেদি উর অন্তর
ছেদল ধৈরজ-শাখী৪॥
এ সখি বিহরয়ে কো পুন এহ।
পীত-বসন জনু বিজুরি বিরাজিত
সজল-জলদ-রুচি দেহ॥ধ্রু॥
মৃদু মৃদু ভাষি হাসি উপজায়ল
দারুণ মনসিজ-আগি।
যাকর ধূমে ধরম-পথ কুলবতী
হেরই রহু৫ পুন ভাগি॥
তহিঁ পুন বেণু অধরে ধরি ফুকরই৬
দহইতে গৌরব লাজ।
কহ ঘনশ্যাম- দাস ধনি ঐছন
অনঅন৭ হৃদয়ক মাঝ॥১৯॥১৫০॥

পাঠান্তর

১। এটি প-র পুথির ৩।২৫ সংখ্যক পদ।
২। 'তাকর' স্থলে 'অঞ্চল' প-র।
৩। 'কটাখি' স্থলে 'কটাখ' খ, ঘ, প-র।
৪। 'শাখী' স্থলে 'শাখ' খ, ঘ, প-র।
৫। 'রহু' স্থলে 'রহি' চ; 'রহ' ক, গ।
৬। 'ফুকরই' স্থলে 'ফুকই' চ, প-র।
৭। 'অনঅন' স্থলে 'আনআন' খ, ঘ; 'আনহ' ক, গ।

টীকা

৮—১১। "মৃদু মৃদু ভাষি" ইত্যাদি। (শ্রীকৃষ্ণ) মৃদু মৃদু সম্ভাষণ ও হাস্য করিয়া (অন্তরে) প্রবল কাম-বহ্নি উৎপাদিত অর্থাৎ প্রজ্বলিত করিলেন; যাহার ধূমে কুলবতী কামিনী ধর্ম্মের পথ দেখিয়াও কিন্তু দূরে থাকে (অর্থাৎ ধূমের প্রাবল্যে ধর্ম্ম-পথে চলিতে পারে না)। এ স্থলে 'রূপক' অলঙ্কারের ধ্বনি দ্বারা কন্দর্প-জনিত চিত্ত-বিভ্রমরূপ বস্তু ব্যঞ্জিত হইতেছে।

১২—১৫। "তহিঁ পুন" ইত্যাদি। তাহাতে আবার তিনি (কুলবতীগণের) কুলাভিমান ও লজ্জা দগ্ধ করিবার জন্য অধরে বংশী (অপর পক্ষে অগ্নি-প্রজ্বালনের যন্ত্র বংশীর আকার-বিশিষ্ট বাঁশের চোঙ্গা) ধারণ করিয়া ফুৎকার দিতেছেন; (উহার ফল যে কি হইবে, তাহা কে বলিতে পারে?) পদ-কর্ত্তা ঘনশ্যাম কহিতেছেন,—হে শ্রীরাধে! (কেবল তোমার এই দশা ঘটে নাই;) এই প্রকার অন্যোন্য অর্থাৎ তোমাদের উভয়ের হৃদয়ের মাঝেই হইয়াছে। এ স্থলে বেণুর ফুৎকারকে কবি অগ্নি-প্রজ্বালন-যন্ত্রের ফুৎকাররূপে বর্ণিত করায়, শ্লেষ-মূলক রূপক ও অতি-শয়োক্তির সঙ্কর অলঙ্কার ঘটিয়াছে।

---

ধানশী।১

অলখিত গতি জিতি বিজুরি-সঞ্চার।
চৌদিশে ধাবই লোচন-তার॥
এ সখি অতয়ে না পায়লুঁ ওর।
কৈছনে চীত চোরায়ল মোর॥
জানলুঁ অবহুঁ কয়ল মুঝে হাত২।
অতয়ে সে অবশ ভেল সব৩ গাত॥
লোচন-যুগলে লোর পরিপূর।
কহইতে বয়নে কহন৪ নাহি স্ফূর॥
চলইতে চরণ অচল সম ভেল।
কুলবতী-ধরম-করম দূরে গেল৫॥
পুন কিয়ে আছয়ে অছু অভিলাষ।
না বুঝিয়ে৬ কহ ঘনশ্যামর দাস॥২০॥১৫১॥

পাঠান্তর

১। ইহা প-র পুথির ৩।২৬ সংখ্যক পদ। 'ধানশী' স্থলে 'বড়াড়ি' প-র।
২। 'মুঝে হাত' স্থলে 'নিজ হাথ' প-র; 'মুঝে বাত' ক।
৩। 'সব' স্থলে 'মঝু' প-র।

৪। 'কহন' স্থলে 'কথন' ক—চ।

৫। অতঃপর প-র পুথিতে অতিরিক্ত পাঠ যথা,—

'কয়ল বিপতি এত অপহরি যায়।
হাহা অবহুঁ না ছাড়ই তায়॥'

৬। 'বুঝিয়ে' স্থলে 'বুঝিয়া' ক, খ, গ, চ।

---

শ্রীরাগ।১

ঢল ঢল কাঁচা অঙ্গের লাবণি
অবনী বহিয়া যায়।
ঈসত হাসির তরঙ্গ-হিলোলে
মদন মুরুছা পায়॥
কিবা সে নাগর কি খেনে দেখিলুঁ
ধৈরজ রহল দূরে।
নিরবধি মোর চিত বেয়াকুল
কেন বা সদাই ঝুরে॥
হাসিয়া হাসিয়া অঙ্গ দোলাইয়া
নাচিয়া নাচিয়া যায়।
নয়ান-কটাখে বিষম-বিশিখে
পরাণ বিন্ধিতে ধায়॥
মালতী ফুলের মালাটি গলে
হিয়ার মাঝারে দোলে।
উড়িয়া পড়িয়া মাতল ভ্রমরা
ঘুরিয়া ঘুরিয়া বুলে॥
কপালে চন্দন- ফোটার ছটা
লাগিল হিয়ার মাঝে।
না জানি কি ব্যাধি মরমে বাধল[২]
না কহি লোকের লাজে॥
এমন কঠিন নারীর পরাণ
বাহির নাহিক হয়।
না জানি কি জানি হয়ে পরিণামে
দাস গোবিন্দ কয়॥২১॥১৫২॥

পাঠান্তর

১। এটি প-র পুথির ৩৪৬ সংখ্যক পদ।

২। 'বাধল' স্থলে 'বান্ধল' ক, ঘ, চ; 'বিন্ধিল' প-র।

টীকা

৯—১২। "হাসিয়া হাসিয়া" ইত্যাদি। (শ্রীকৃষ্ণ) হাসিয়া হাসিয়া, (গমন-ভরে) অঙ্গ (ঈষৎ) দোলাইয়া (যেন) নাচিয়া নাচিয়া অর্থাৎ নৃত্য-গতিতে যাইতেছেন; (তাঁহার) নয়নের কটাক্ষ দ্বারা বিষম-শর (কন্দর্প) কুলবতীদিগের চিত্ত বিন্ধিবার জন্ম ধাবিত হয়; অথবা তিনি নয়ন-কটাক্ষরূপ দারুণ বাণে প্রাণ বিন্ধিবার জন্ম ধাবিত হইতেছেন; অথবা তিনি (মূর্ত্তিমান্ কন্দর্প বলিয়া, নীলোৎপল-তুল্য) নয়নের কটাক্ষরূপ অসম-বাণ অর্থাৎ কন্দর্পের পুষ্পবাণ দ্বারা প্রাণ বিদ্ধ করিবার জন্ম ধাবিত হইতেছেন। তুলনা করুন,—

"বন্ধূক-দ্যুতিবান্ধবোঽয়মধরঃ স্নিগ্ধো মধূক-চ্ছবি-
র্গণ্ডে চণ্ডি চকাস্তি নীল-নলিন-শ্রী-মোচনং লোচনম্।
নাসাভ্যেতি তিল-প্রসূন-পদবীং কুন্দাভ-দন্তি প্রিয়ে!
প্রায়স্ত্বন্মুখ-সেবয়া বিজয়তে বিশ্বং স পুষ্পায়ুধঃ॥"
— গীতগোবিন্দ, ১০ম সর্গ।

কামোদ।১

বরণ দেখিলু শ্যাম জিনিয়া ত কোটি কাম
বদন জিতল কোটি শশী।
ভাঙ ধনু-ভঙ্গী ঠাম নয়ানকোণে পূরে বাণ
হাসিতে খসয়ে সুধারাশি॥
সই এমন সুন্দর বরকান।
হেরিয়া সে মুরতি সতী ছাড়ে নিজ পতি
তেয়াগিয়া লাজ ভয় মান[২]॥ধ্রু॥
এ বড় কারিগরে কুন্দিলে তাহারে[৩]
প্রতিঅঙ্গে মদনের শরে।

যুবতি-ধরম ধৈর্য্য-ভুজঙ্গম
দমন করিবার তরে ॥
অতি সুশোভিত বক্ষ বিস্তারিত
দেখিলুঁ দর্পণাকার।
তাহার উপরে মালা বিরাজিত[৪]
কি দিব উপমা তার ॥
নাভির উপরে লোম-লতাবলী
সাপিনী আকার শোভা।
উরুর বলনি রাম-কদলী[৫]
তমাল জিনিয়া আভা[৬] ॥
চরণ-নখরে বিধু বিরাজিত[৭]
মণির মঞ্জীর তায়।
চণ্ডীদাসের হিয়া সে রূপ দেখিয়া
চঞ্চল হইয়া ধায় ॥২২॥১৫৩ ॥

পাঠান্তর

১। এটি প-র-সা পুথির ২৫৮ ও প-র পুথির ৩৪৭ সংখ্যক পদ।

২। 'মান' স্থলে 'সান' প-র-সা, প-র।

৩। 'কুন্দিলে তাহারে' স্থলে 'কিবা কুন্দিয়াছে তারে' প-র-সা; 'গড়্যাছে তাহারে' প-র।

৪। 'মালা বিরাজিত' স্থলে 'মালা মনোহর' প-র-সা; 'মালা যে শোভিত' প-র।

৫। 'উরুর বলনি' ইত্যাদি স্থলে 'ভুরুর বলনি কামধনু জিনি' ক, গ; 'ভুরুর বলনি কাম-কদলী' ঘ; 'উরুর বলনি রামকদলিনি' প-র; 'ও রূপ বলনি রাম কদলিনি' প-র-সা।

৬। 'তমাল জিনিয়া আভা' স্থলে 'ইন্দ্রধনুক আভা' ক—চ।

৭। 'বিধু বিরাজিত' স্থলে 'যাবক রঞ্জিত' প-র; 'যাবকে রঞ্জিত যেন' প-র-সা।

সুহিনী।

দেখিয়া নাগর-শিরোমণি।
না জানিয়ে দিবস রজনী ॥
কি হৈল মরমে ব্যথা।
কাহারে কহিব কথা ॥
কি আর পুছসি মোরে।
মরম কহিলুঁ তোরে ॥
যদি সে মিলয়ে মোয়।
তবে সে সফল হোয় ॥
নহিলে না জিব আর।
তোহারে কহিলুঁ সার ॥
রাইক ঐছন বাত।
শুনি পুলকিত গাত ॥
সে সখী আকুল হৈয়া।
চললি অমনি[১] ধাইঞা ॥
যেখানে নাগর শ্যাম।
মিললি যে[২] সোই ঠাম ॥
রাইক যে সব দশা।
কহে গদ গদ ভাষা ॥
মোহন তাহার পাশে।
কহে কিছু মৃদুভাষে ॥২৩॥১৫৪॥

পাঠান্তর

১। 'অমনি' স্থলে 'আপনি' ক, গ, চ।

২। 'যে' স্থলে 'যো' ক।

## অথ শ্রীমতীর আপ্তদূতীর উক্তি।

দশদশা।

লালসোদ্বেগ জাগর্য্যা তানবং জড়িমা তথা।
বৈয়গ্র্যং ব্যাধিরুন্মাদো মোহো মৃত্যুদশা দশ ॥

## অথ লালসা।

শ্রীগৌরচন্দ্রঃ।

"কুসুমিত কানন হেরি শচী-নন্দন"
ইত্যাদি পদং গেয়ম্।

ধানশী।

সখিগণ সঞে নাহি হাস পরিহাস।
অনুখন ধরণী-শয়নে অভিলাষ ॥
এ হরি যব ধরি পেখলুঁ তোয়।
তব ধরি দিনে দিনে ঐছন হোয় ॥ ধ্রু
নয়ন-কমলে জল গলয়ে সদায়।
বিরলে বসিয়া সে তোহারি গুণ গায় ॥
তহিঁ যদি[১] প্রিয়সখি আওত কোই।
চরণে লিখয়ে মহী নিশবদ হোই ॥
যতনে পুছয়ে যব মরমক বোল।
উতর না দেই রোয় উতরোল ॥
কিয়ে পুন আছয়ে হিয়-অভিলাষ।
না বুঝিয়ে[২] কহ ঘনশ্যামর দাস ॥২৪॥ ১৫৫॥

পাঠান্তর

১। 'যদি' স্থলে 'যব' খ, ঘ।
২। 'বুঝিয়ে' স্থলে 'বুঝিয়া' ক, খ, ঘ, চ।

---

## উদ্বেগ-মিশ্রিত লালসা।

গান্ধার।

মন্দির মাঝে বৈঠল বর-সুন্দরী
দিনকর দুপর ঠানে।
যব হাম পুছলু পিরিতি-সম্ভাষণ
প্রেমজলে ভরল নয়ানে ॥
মাধব তুয়া অনুরাগিণী রাধা।
তুয়া পরসঙ্গে অঙ্গ সব পুলকিত
না মানয়ে গুরুজন-বাধা ॥ ধ্রু ॥
ভাবে ভরল তনু পুন পুন কম্পিত
পুন পুন শ্যামরি গোরী।
পুন পুছত পুন দিগ নেহারত
ভূমে শুতয়ে পুন বেরি ॥
ফুয়ল কবরী উরহি লোটায়ত
কোরে করত তুয়া ভানে।
জ্ঞানদাস কহ তুহুঁ ভালে সমুঝহ[১]
কোন করব চিতে আনে ॥২৫॥১৫৬॥

পাঠান্তর

১। 'সমুঝহ' স্থলে 'সমুঝত' ক, গ, ঘ।

টীকা

৮—৯। "ভাবে ভরল" ইত্যাদি। শ্রীরাধার (সাত্ত্বিক) ভাবে পরিপূর্ণ দেহ পুনঃ পুনঃ কম্পিত (হইতেছে); গৌরাঙ্গী (শ্রীরাধা) পুনঃ পুনঃ শ্যামবর্ণা অর্থাৎ মলিনতা হেতু শ্যাম-বর্ণারূপে প্রতীয়মানা হইতেছেন।

১২—১৫। "ফুয়ল কবরী" ইত্যাদি। (শ্রীরাধার) উন্মুক্ত কেশ বক্ষে লোটাইতেছে; (তিনি) তোমার ভ্রমে (উহাকে) আলিঙ্গন করিতেছেন; (পদকর্ত্তা) জ্ঞানদাস বলিতেছেন,—(হে শ্রীকৃষ্ণ!) তুমিই (শ্রীরাধার অবস্থা) ভালরূপে বুঝিয়া দেখ; অন্য কোন ব্যক্তি (উহা) চিত্তে করিবে? অর্থাৎ (শ্রীরাধার প্রিয়তম) তুমি ব্যতীত তাহার (সেই শোচনীয় অবস্থা) আর কে চিন্তা করিবে?

## অথ উদ্বেগ।

তদুচিত শ্রীগৌরচন্দ্র।

সিন্ধুড়া।

কানড় কুসুম হেরি শচীনন্দন
করতলে মুখ-শশী আপি।
অনুভাবে বেকত করত সব অনুরাগ
তনু মন দুহুঁ উঠে কাঁপি ॥

অপরূপ গৌর-বিলাস।
যো বর-ভাব- বিভাবিত অন্তর
সোই রতিক পরকাশ ॥ধ্রু ॥
ঘামহি ভিগল সকল কলেবর
বিবরণ দীশই কাঁতি।
নয়নক নীরহি সিঁচত ভূতল
শাঙন মেঘক ভাঁতি ॥
গদগদ-কণ্ঠে করত হরি কীর্ত্তন
অদভুত সো পুন অঙ্গ।
রাধামোহন কহ[১] কুহকে নাচিয়ে জনু[২]
না বুঝিয়ে ও নব রঙ্গ ॥২৬॥১৫৭॥

পাঠান্তর

১। 'কহ' স্থলে 'কহ' খ, ঘ।

২। 'কুহকে নাচিয়ে' স্থলে 'কুহকে নাচায়' ক; 'কুহকে নাচয়ে' গ; 'কুহকে নাচিয়ে' চ।

---

কড়খা।১

তুয়া অপরূপ রূপ হেরি দূর সঞে
লোচন মন দুহুঁ ধাব।
পরশক লাগি আগি[২] জনু[৩] অন্তরে
জীবন রহ কিয়ে যাব ॥
মাধব তোহে কি কহব করি ভঙ্গী।
প্রেম-অগেয়ান- দহনে ধনী পৈঠলি
জনু তনু দহত পতঙ্গী ॥
কহত সম্বাদ কহই নাহি পারই
কাহে[৪] বিশোয়াসব বালা।
অনুখন ধরণী- শয়নে কত মেটব
সুতনু অতনু-শর-জালা ॥
কালিন্দী-কূল কদম্বক কানন
নামে নয়নে ঝরু বারি।
গোবিন্দদাস কহই অব মাধব
কৈছে জিয়বি[৫] বরনারী ॥২৭॥ ১৫৮॥

পাঠান্তর

১। ইহা প-র-সা পুথির ১৬১ ও গ-র পুথির ৪১৫ সংখ্যক পদ।

২। 'আগি' স্থলে 'জাগি' ক।

৩। 'জনু' স্থলে 'জল' প-র-সা; 'জন্থ' ক।

৪। 'কাহে' স্থলে 'কৈছে' ক, গ।

৫। 'জিয়বি' স্থলে 'জিয়ব' ক—গ, চ; 'জিবই' ঘ।

টীকা

৫—৭। "মাধব তোহে" ইত্যাদি। হে মাধব! তোমাকে ইঙ্গিত করিয়া কি বলিব অর্থাৎ বুঝাইব; শ্রীরাধা প্রেমজনিত অজ্ঞান অর্থাৎ মোহস্বরূপ অগ্নিতে প্রবেশ করিয়াছে; যেন পতঙ্গী (অগ্নিতে) দেহ দগ্ধ করিতেছে।

৮—৯। "কহত সম্বাদ" ইত্যাদি। (শ্রীরাধা) সম্বাদ (অর্থাৎ তোমার নিকট যে কথা সে বলিয়া পাঠাইতে চাহে) কহিতে (গেলে) বলিতে পারে না অর্থাৎ তুমি পাছে কি মনে করিবে, সেই সন্দেহে তাহার মনের কথা মনেই থাকিয়া যায়; (তোমার এই ঔদাসীন্য দেখিয়া) বালিকা শ্রীরাধা (তোমার অনুরাগ) কি প্রকারে বিশ্বাস করিবে?

অথ জাগর্য্যা। শ্রীগৌরচন্দ্র।

ধানশী।

কাহে পুন গৌর কিশোর।
জাগত যামিনী জনু ব্রজ-কামিনী
নব নব ভাবে বিভোর ॥
কাঞ্চন বরণ ভেল পুন বিবরণ
গদ গদ হরি হরি বোল।
মুখ অতি নীরস[১] শবদহি বুঝিয়ে
মনমথ-ঝাঁপন[২]-হিলোল ॥

স্তম্ভ কম্প অরু অঙ্গে পুলক ভরু
উতপত সকল শরীর।
ঘন ঘন শ্বাস বহত লুঠত মহী
নয়নহি বহ ঘন নীর ॥
ঐছন ভাঁতি করত কত বিতরণ
প্রেম-রতন-বর দীনে।
আপন করমদোষে ও ধনে বঞ্চিত
রাধামোহন দাস হীনে ॥২৮॥১৫৯॥

পাঠান্তর

১। 'নীরস' স্থলে 'নীরসল' গ।
২। 'মথন' স্থলে 'মনহি' খ।

টীকা

৬—৭। "মুখ অতি" ইত্যাদি। শ্রীগৌরাঙ্গের মুখ অতি শুষ্ক; (তাঁহার) শব্দেই বুঝিতেছি যে, (তাঁহার অন্তরে) মদন-মোহন শ্রীকৃষ্ণের হিল্লোল অর্থাৎ ভাব-তরঙ্গ (আন্দোলিত হইতেছে)।

তিরোতা।

তুহুঁ মনমোহন কি কহব তোয়।
মুগধিনী রমণী তোহারি লাগি রোয় ॥
নিশিদিশি জাগি জপয়ে তুয়া নাম।
থরহরি কাঁপি পড়য়ে সোই ঠাম ॥
যামিনী আধ অধিক যব হোয়।
বিগলিত-লাজে উঠয়ে তব রোয় ॥
সখিগণ যত পরবোধয়ে তায়।
তাপিনী তাহে[১] ততহি নাহি ভায় ॥
ইহ কবিশেখর তাক উপায়।
রচইতে তবহি রজনী বহি যায় ॥২৯॥১৬০॥

পাঠান্তর

১। 'তাহে' স্থলে 'তাপে' খ, গ; 'তাতে' ক।

টীকা

৭—৮। "সখিগণ" ইত্যাদি। সখীগণ তাঁহাকে যতই প্রবোধ দেয়, তাহাতে তাপযুক্তা শ্রীরাধা ততই ভাল বোধ করেন না অর্থাৎ প্রবোধ বাক্যে শ্রীরাধার কষ্টের শান্তি না হইয়া আরও বৃদ্ধি হইয়া থাকে।

৯—১০। "ইহ কবিশেখর" ইত্যাদি। এই (সখীস্থানীয়) কবিশেখর তাহার অর্থাৎ শ্রীরাধার দুঃখ-নিবারণের উপায় রচনা অর্থাৎ উদ্ভাবন করিতে, তখনই অর্থাৎ সেই উপায় উদ্ভাবন করিতে করিতেই রজনী অতীত হইয়া যায়; (উপায় উদ্ভাবন আর হইয়া উঠে না)।

শ্রীরাগ।[১]

ধরণী-শয়নে ঝরয়ে নয়নে
সঘনে কাঁপয়ে অঙ্গ।
চম্পক-বরণ তাপে মলিন
হৃদয় দহ অনঙ্গ ॥
কিছু করুণা করহ কানাই[২]।
তোহারি কটাখ- শরে জর জর[৩]
অতি ক্ষীণ-তনু রাই[৪] ॥
এ দিন যামিনী জাগিয়া কামিনী
জপিয়া তোহারি নাম।
না জানিয়ে কিয়ে বেয়াধি হইল
শ্বাস বহে অবিরাম ॥
সব সখীগণ করয়ে[৫] রোদন
কারণ কিছু না জানি[৬]।
গৌরীদাস[৭] বিধি[৮] রচে[৯] মহৌষধি
দেবের আবেশ মানি ॥৩০॥১৬১॥

পাঠান্তর।

১। এটি প-র পুথির ৪।১১ সংখ্যক পদ।
২। 'কিছু করুণা' ইত্যাদি স্থলে 'হরি হরি করুণা কি নহ তুয়া ঠাঁই' প-র।

৩। 'তোহারি কটাখ' ইত্যাদি স্থলে 'তোহারি কটাখ-শরে সো ধনি জর জর' প-র।

৪। 'অতি ক্ষীণ' ইত্যাদি স্থলে 'অতি ক্ষীণ-তনি ভেল রাই' প-র।

৫। 'করয়ে' স্থলে 'বেঢ়ল' প-র।

৬। 'কারণ কিছু' ইত্যাদি স্থলে 'বিষম বেয়াধি জানি' প-র।

৭। 'গৌরীদাস' স্থলে 'গৌরদাস' ঘ।

৮। 'গৌরীদাস বিধি' স্থলে 'করত বিবিধ' প-র।

৯। 'রচে' স্থলে 'মন্ত্র' প-র।

---

## অথ তানবং।

## শ্রীগৌরচন্দ্র।

বিহাগড়া।

দেখ দেখ গৌরবর গুণধাম।
যো রূপ লাবণি দেহ সুগঠনি
দেখি ঝুরে কোটি কাম ॥ধ্রু॥
সোই ভাব-ভরে ক্ষীণ দিশই
পরম দুবর দেহ।
তবহুঁ দীপতি উজর ঐছন
যৈছন চাঁদক রেহ ॥
শ্যাম-নব-রস করত কীর্ত্তন
স্মরই ও নব রূপ।
তেঞি অহনিশি ভ্রমই দশ দিশি
স্নাত-নব-রস-কূপ ॥
ঐছে নিতি নিতি বিহরে দ্বিজ-পতি
জাগু পুরুবক প্রেম।
রাধামোহন চিতহুঁ অনুমান
ও রূপ জগজন-ক্ষেম ॥৩১॥১৬২॥

টীকা

৮—১১। "শ্যাম-নব-রস" ইত্যাদি। (শ্রীগৌরাঙ্গ) শ্রীকৃষ্ণের নবানুরাগ অর্থাৎ পূর্ব্বরাগ কীর্ত্তন করেন এবং তাঁহার ঐ নিত্য-নূতন রূপ স্মরণ করিতেছেন; তাই তিনি দিবারাত্র (শ্রীকৃষ্ণের অন্বেষণের জন্য) দশ দিকে ভ্রমণ করেন; (বোধ হয় যেন, তিনি) নবানুরাগের কূপে স্নাত হইয়াছেন; (নতুবা তিনি কৃষ্ণ-প্রেমময়-দেহ হইলেন কি প্রকারে?) স্নাত হইয়াছেন 'নব-রস-কূপে' যিনি, এইরূপ বহু-ব্রীহি সমাস দ্বারা 'স্নাত-নব-রস-কূপ' শব্দটি নিষ্পন্ন হইয়াছে।

বরাড়ী।১

মাধব, ধৈরজ না কর গমনে।
তোহারি বিরহে ধনী অন্তর জর জর
মানস মীলন২ শমনে ॥ধ্রু॥
ধূলি-ধূসর ধনী ধৈরজ না রহ
ধরণী শুতল ভরমে।
মুকত৩ কবরী-ভার হার তেয়াগল
তাপিত তিসিত৪ পরাণে ॥
বিগলিত অম্বর সম্বর নহে ধনী
সুর-সুতা স্রবে নয়নে।
কমলজ কমলেই৫ কমলজ ঝাঁপল৬
সোই নয়ন-বর বয়নে ॥
মা বোলই ধনী ধরণী-তলে মুরছলি
প্রাণ প্রবোধ না মানে।
কহই চতুরি ধনী আর কিয়ে হোয় জানি
গোবিন্দদাস পরমাণে ॥৩২॥১৬৩॥

পাঠান্তর

১। এটি প-র পুথির ৪।২৩ সংখ্যক পদ।

২। 'মীলন' স্থলে 'মিলল' ক, গ। 'মীলন' ইত্যাদি হইতে দুইটি পংক্তি লিপিকরের ভ্রমে প-র পুথিতে পরিত্যক্ত হইয়াছে।

৩। 'মুকত' স্থলে 'মুকুতা' খ, ঘ, চ।

৪। 'তিসিত' খ—চ, প-র; 'তৃষিত' ক।

৫। 'কমলজ কমলেই' স্থলে 'কমলয় কমলেই' ক, খ, ঘ; 'কমলয কমলেই' চ; 'কমলেই কমলজ' প-র।

৬। 'কমলজ ঝাঁপল' স্থলে 'ঝাঁপল অনুথন' প-র।

টীকা

১—৩। "মাধব ধৈরজ" ইত্যাদি। হে মাধব! (শ্রীরাধার নিকট) গমনে ধৈর্য্য অর্থাৎ ঔদাসীন্য করিও না; তোমার বিরহে শ্রীরাধা জর্জ্জরিত-হৃদয়া (হইয়াছেন;) শমনের অর্থাৎ মৃত্যুর সহিত সম্মিলনে (তাঁহার) মানস হইয়াছে।

৮—১১। "বিগলিত অম্বর" ইত্যাদি। শ্রীরাধা বিস্রস্ত বসন সম্বরণ করেন না; (তাঁহার) নয়নে সুর অর্থাৎ দেবগণের অন্যতম গিরিরাজের কন্যা সুরধুনী স্রাবিত হইতেছে; শ্রীরাধার বদনে সেই (সুরধুনীস্রাবী) সুন্দর (পদ্ম-তুল্য) নয়ন কমলজ অর্থাৎ নেত্র-কমল-জাত কমল অর্থাৎ জল দ্বারা কমলজ অর্থাৎ জল-জাত পদ্মকে আচ্ছাদন করিল। ইহার সংক্ষিপ্ত তাৎপর্য্য এই যে, শ্রীরাধার বদনে (নয়ন)-কমল-জাত জলে (বদন)-কমল আচ্ছাদিত হইল। জগতে জল হইতেই কমলের উৎপত্তি হয়, কমল হইতে জলের উৎপত্তি হয় না এবং কমল-জাত জলে কমলকে প্লাবিত করিতে পারে না; কিন্তু এ স্থলে সেই প্রসিদ্ধ নিয়মের 'বিরুদ্ধ' কার্য্যোৎপত্তি হওয়ায় রূপকের দ্বারা অনুপ্রাণিত বিরোধাভাস নামক অর্থালঙ্কার হইয়াছে। 'কমলজ' শব্দ-দ্বয় বিভিন্ন অর্থে প্রযুক্ত হওয়ায় এ স্থলে পুনরুক্তি-দোষ না হইয়া, 'পুনরুক্তবদাভাস' নামক শব্দালঙ্কারও ঘটিয়াছে। 'কমল' শব্দ জলার্থে প্রসিদ্ধ; যথা,—"সলিলং কমলং জলম্" ইতি অমর-কোষ।

অথ জড়িমা।

তত্র শ্রীগৌরচন্দ্র।

বেলাবলী।

আজু হাম নবদ্বীপ-　　দ্বিজ-রাজ পেখলুঁ
　　নব নব ভাবে বিভোর।
দিন রজনী কিয়ে　　কছু নাহি জানত
　　নয়নহিঁ অবিরত লোর॥
　　সজনি, হেরইতে লাগয়ে ধন্ধ।
ঐছন প্রেম　　কথিহুঁ নাহি হেরিয়ে
　　নিরুপম নব রস-কন্দ ॥ধ্রু॥
শত শত ভকত　　উচ্চ করি বোলত
　　কছুই না শূনত১ বাত।
হুঙ্কৃতি শবদ　　করত পুন ঘন ঘন
　　প্রেমবতি নারিক২ জাত॥
হরি হরি শবদ　　কাণহি যব৩ পৈঠত
　　তবহি ডারত ঘন শ্বাস।
ভ্রমময় বাত　　কহত ইহ না বুঝিয়ে
　　কহ রাধামোহন দাস ॥৩৩॥১৬৪॥

পাঠান্তর

১। 'শূনত' স্থলে 'শুনত' ক, গ।

২। 'প্রেমবতি নারিক' স্থলে 'প্রেমবতী নারীক' ক, গ।

৩। 'যব' স্থলে 'পর' ঘ, চ।

টীকা

১১। "প্রেমবতি নারিক জাত" বাক্যটির অর্থ—'প্রেমবতী নারীর সজাতীয়'। রাধামোহন ঠাকুর লিখিয়াছেন যে, এই পল্লবে শ্রীরাধার প্রেমই বর্ণিত হইতেছে বলিয়া, এ স্থলে 'প্রেমবতী' শব্দে প্রেমিকা-শিরোমণি শ্রীরাধাকেই বুঝা যাইতেছে; সুতরাং তাঁহার জাতীয় বলায় শ্রীগৌরাঙ্গকে শ্রীরাধার ভাবে বিভাবিতই বলা হইতেছে।

তিরোতা।

থোরি বয়স ধনি ভাল মন্দ নাহি জানি
খেলই সহচরি সাথ।
বাট-ঘটিত তুয়া কামদ রূপ হেরি
দৈবে পড়ল পরমাদ॥
শুন মাধব, ইথে কাহে বোলসি আন।
ও অচপল-মতি পুন তাহে কুলবতি
নীচয়ে[১] তুহুঁ সে নিদান॥ধ্রু॥
তাহে তুহুঁ সুমধুর মুরলি আলাপলি
মুনি-জন-মোহন সোয়।
মুরলি-নিসান শ্রবণে যব পৈঠল
তবহিঁ চঞ্চল ভই রোয়॥
তব ধরি জাগর- ক্ষীণ কলেবর
দীন-রজনি[২] নাহি জান।
তুয়া প্রেম বিষসেঁ জড়িত ভেল অন্তর
কিছুই না শূনই[৩] কাণ॥
বরজ-সুধাকর বোলয়ে সব জন
তাহে কাহে অকরুণ ভেল।
রাধামোহন কহ অব যাই মীলহ[৪]
মরমে রহয়ে জানি শেল॥৩৪॥১৬৫॥

পাঠান্তর

১। 'নীচয়ে' স্থলে 'নিচয়ে' ক, গ।
২। 'দীন-রজনি' স্থলে 'দিন-রজনি' ক, গ।
৩। 'শূনই' স্থলে 'শুনই' ক, গ, চ।
৪। 'মীলহ' স্থলে 'মিলহ' ক, গ।

ধানশী।[১]

কাঞ্চন-গোরী ভোরি বৃন্দাবনে
খেলই[২] সহচরি[৩] মেলি।
তুয়া দিঠি-মীঠি[৪] গরলে তনু জারল[৫]
তৈখনে শ্যামরি[৬] ভেলি॥
মাধব, সো অবিচল কুল-রামা।
মরমহি গোই[৭] রোই দিন যামিনি[৮]
গুণি গুণি তুয়া গুণ-গামা॥ ধ্রু॥
গুরুজন অবুধ মুগধ-মতি পরিজন
অলখিত বিষম[৯] বেয়াধি।
কি করব[১০] ধনি মণি- মন্ত্র-মহৌষধি
লোচনে লাগল সমাধি॥
খেনে খেনে অঙ্গ- ভঙ্গ তনু মোড়ই
কহত ভরমময় বাণী।
শ্যামর নামে চমকি তনু ঝাঁপই
গোবিন্দদাস কিয়ে জানি॥৩৫॥১৬৬॥

পাঠান্তর

১। এটি প-র-সা পুথির ১২৪ ও প-র পুথির ৪।১৮ সংখ্যক পদ।
২। 'খেলই' স্থলে 'বিহরই' প-র-সা, প-র।
৩। 'সহচরি' স্থলে 'সহচরী' চ।
৪। 'মীঠি' স্থলে 'মিঠি' ক, গ; 'মিঠ' প-র।
৫। 'তনু জারল' স্থলে 'ভরু অন্তর' প-র-সা।
৬। 'শ্যামরী' প-র।
৭। 'গোই' স্থলে 'সোই' প-র।
৮। 'যামিনী' ক, ঘ, প-র।
৯। 'বিষম' স্থলে 'বিরহ' প-র-সা, প-র।
১০। 'করব' স্থলে 'কহব' প-র-সা।

---

অথ বৈয়গ্র্যং।

শ্রীগৌরচন্দ্রঃ।

শ্রীরাগ।

কাঞ্চন-কমল নিন্দি মুখ সুন্দর
কাহে পুন ঝামর ভেলি।
করতলে সতত করই অবলম্বন
ছোড়ল কৌতুক কেলি॥

হরি হরি, না বুঝিয়ে গৌরাঙ্গ-বিলাস।
অভিনব ভাব বে- কত কিয়ে করতহিঁ[১]
কিয়ে ইহ সহজ প্রকাশ॥ধ্রু॥
কহতহিঁ গদ গদ কৈছনে বিছুরব
ভেল মঝু[২] শ্যামর দায়।
ইহ দুখ হাম কহিয়ে না পারিয়ে
হৃদি সঞে কৈছে বাহিরায়॥
খেনে[৩] করু খেদ খেনে খেনে নিরবেদ
অসূয়াদি[৪] কতহুঁ সঞ্চারি।
রাধামোহন পাপি[৫] কছু নাহি বুঝল[৬]
ও রূপ জগমনহারী॥৩৬॥১৬৭॥

পাঠান্তর

১। 'বেকত কিয়ে করতহিঁ' স্থলে 'করত কিয়ে বেকত' গ।
২। 'মঝু' স্থলে 'মোহে' ক, খ।
৩। 'খেনে' স্থলে 'খেনে খেনে' ক, ঘ।
৪। 'অসূয়াদি' ক, গ, চ।
৫। 'পাপী' ক, গ, চ।
৬। 'বুঝল' ক, গ।

সুহই।

তুয়া রূপ জগ-জন করত ধেয়ান।
সো অব বিষ-শর[১] ধনি মন মান॥
মাধব তুয়া খেদ সহই না পার।
মানই সো নিজ জীবন ভার॥
তুয়া বিসরণ লাগি করত সঞ্চার।
আন জন যাহা লাগি করে পরকার॥
মন অবধারি কহ সুসম্বাদ।
ভণে রাধামোহন যাউক বিবাদ॥
৩৭॥১৬৮॥

পাঠান্তর

১। 'বিষ-শর' স্থলে 'বিষধর' ক; 'বিষয়ল' চ; 'বিছুরব' খ।

---

অথ ব্যাধি দশা।

শ্রীগৌরচন্দ্র।

বরাড়ী।

লাখবান হেম জিতি অপরূপ গোরা-জুতি
দীশই পাণ্ডুর কাঁতি।
অভিনব প্রেম- তপন-তপত তনু
নব অনুরাগিণি ভাঁতি॥
ইহ দুখ বড়ই হামারি।
ও সুখময় তনু মদন-মথন জনু
তাহে এত কো সহু পারি॥ ধ্রু॥
কোই জন মুখ ভরি যব কহ হরি হরি
তব বহ শ্বাস-তরঙ্গ।
সজল কমল-দল পরশে ভসম-তুল
দেখি মঝু কাঁপই অঙ্গ॥
ঐছন ভাঁতি ভকতগণ তছু গুণ
অহনিশি করত আলাপ।
রাধামোহন পুন ও রস না বুঝিয়ে
মনহি কয়য়ে অনুতাপ॥৩৮॥১৬৯॥

---

তথা রাগ।[১]

নিরমল কুল-শিল[২] কাঞ্চন-গোরি।
পাণ্ডুর কয়ল বিরহ-জর তোরি॥
অনুখন খল খল[৩] নিগদই রাই।
নিশিদিশি রোয়ই সখি-মুখ চাই॥
শুন শুন গোকুল-মঙ্গল শ্যাম।
কথি লাগি তাক হৃদয়[৪] ভেলি বাম॥ধ্রু॥

তুয়া রূপ জগজন-লোচন লোহ।
একলি তাক নয়ন মন মোহ॥
রসবতি[৫] নিরখয়ে নয়ন পসারি।
সোঙরিতে তাক নয়নে ঝরু বারি॥
আন ধনি বিছুরি করত আন কাম।
তাকর মনহি না ভাওত[৬] আন॥
তুহুঁ বর-নাগর রসিক সুজান।
যদুনন্দন তোহে[৭] কি কহব আন॥

৩৯॥১৭০॥

পাঠান্তর

১। ইহা প-র পুথির ৪।২০ সংখ্যক পদ। 'তথা রাগ' স্থলে 'শ্রীরাগ' প-র।

২। 'কুল-শিল' স্থলে 'কোমল' খ; 'কুল-সিল' ঘ, প-র।

'থল থল' স্থলে 'ক্ষণে ক্ষণে' ক, খ।

'হৃদয়' স্থলে 'মরমে' প-র।

'রসবতি' স্থলে 'রতিমতি' প-র।

'ভাওত' স্থলে 'ভাবই' প-র।

'তোহে' স্থলে 'কহে' গ।

কবহি গেয়ান- শূন হোই চাহই
না চিহ্নই নিজ সখিবৃন্দ।
রমণিক[৫] হুহুকৃতি কতিহুঁ না পেখলুঁ
শুনইতে লাগই ধন্দ॥
প্রেম-গজ-দলন সহই নাহি পারই
জিবইতে[৬] করই ধিকার।
অন্তর-গত তুহুঁ নিরগত করইতে
কত কত করত সঞ্চার॥
অথির নয়ন-শর- ঘাতে বিষম জর
ছটফট জলজ শয়ান।
রাধামোহন কহ ইহ অপরূপ নহ
যাহে লাগয়ে পাঁচ-বাণ॥৪০॥১৭১॥

পাঠান্তর

১। 'অদভুত' স্থলে 'অপরূপ' গ।
২। 'দূরে' স্থলে 'তুহুঁ' খ, ঘ।
৩। 'অপরূপ' স্থলে 'অদভুত' ক, গ।
৪। 'দুবরি' স্থলে 'তুবরি' ক, গ।
৫। 'রমণিক' স্থলে 'রমণীক' ক, গ।
৬। 'জিবইতে' স্থলে 'জীবইতে' ক, গ।

করুণা মঙ্গল।

অদভুত[১] রূপ দৈবে হেরি দূর সঞে
উনমতি পরশক লাগি।
বরজক সীম করত গতাগতি
লাজ কুল-ভয় দূরে[২] ভাগি॥
মন তনু কাঁপি চপল ভেল অন্তর
ঘন ঘন বহত নিশ্বাস।
তব ধরি জাগর- শোষিত অন্তর
বড়ই বেকত গদভাষ॥
শুন মাধব তুয়া রূপ অপরূপ[৩] ফান্দ।
সো ধনি দুবরি[৪] খীয়ত যৈছন
অসিত-চতুর্দ্দশী চান্দ॥

বোলোয়ার।[১]

অনধিগতাকস্মিক-গদ-কারণ-
মর্পিত-মন্ত্রৌষধি-নিকুরম্বম্।
অবিরত-রুদিত-বিলোহিত-লোচন-
মনুশোচতি তামখিল-কুটুম্বম্॥
দেব হরে তব করুণাশালী[২]।
সা তব নিশিত-কটাক্ষ-শরাহত-
হৃদয়া জীবতু[৩] কৃশতনুরালী[৪]॥ধ্রু॥
হৃদি বলদবিরল-সংজ্বর-পটলী-
স্ফুটদুজ্জ্বল[৫]-মৌক্তিক-সমুদায়া।
শীতল-ভূতল-নিশ্চল-তনুরিয়-
মবসীদতি সংপ্রতি নিরুপায়া॥

গোষ্ঠ-জনাভয়-সত্র-মহাব্রত-
দীক্ষিত ভবতো মাধব বালা।
কথমর্হতি তাং হন্ত সনাতন-
বিষম-দশাং গুণ-বৃন্দ-বিশালা ॥৪১॥১৭২

পাঠান্তর

১। এটি প-র পুথির ৪।৩ সংখ্যক পদ।

২। 'করুণাশালী' স্থলে 'কারুণ্যশালী' ক—চ, প-র। এই পদের প্রত্যেক চরণে চতুর্ম্মাত্রিক চারিটি গণ অর্থাৎ ষোড়শ মাত্রা আছে। 'কারুণ্য-শালী' পাঠ স্বীকার করিলে ঐ চরণটি সপ্তদশ-মাত্রা-বিশিষ্ট হইয়া পড়ে; সুতরাং 'করুণাশালী' পাঠই শুদ্ধ বলিয়া বোধ হয়।

৩। 'জীবতু' স্থলে 'জীবতি' ক, গ, চ; 'জীবিত' প-র।

৪। 'কৃশ-তনুরালী' স্থলে 'তনুকৃশবালী' প-র।

৫। 'স্ফুটহৃজ্জল' স্থলে 'স্ফুরহৃজ্জল' গ; 'স্ফুর' প-র।

টীকা

১—৪। "অনধিগতাকস্মিকে"তি। তাং (শ্রীরাধাং) অখিল-কুটুম্বং (কর্ত্তৃ) অনুশোচতি। অখিলকুটুম্বং কীদৃশম্? অনধিগতং (অজ্ঞাতং) আকস্মিকস্য গদস্য (রোগস্য) কারণং যেন তৎ। পুনঃ কীদৃশম্? অর্পিতং (প্রদত্তং) মন্ত্রৌষধীনাং নিকুরম্বং (কদম্বকং সমূহ ইতি ভাবঃ) যেন তৎ। পুনঃ কীদৃশম্? অবিরতরুদিতেন বিলোহিতানি লোচনানি (নেত্রাণি) যস্য তৎ।

৫—৭। "দেবে"তি। হে দেব হরে! (হে কৃষ্ণ!) ত্বং করুণাশালী (শ্রীরাধায়াং কৃপাপরায়ণঃ) ভব। তব নিশিতৈঃ (তীক্ষ্ণৈঃ) কটাক্ষ-শরৈঃ আহত-হৃদয়া কৃশাঙ্গী অস্মাকং আলী (সখী) জীবতু। তব কারুণ্যং বিনা তস্যা জীবনমপি সন্দিগ্ধং জাতমিতি ভাবঃ।

৮—১১। "হৃদি বল"দিতি। হৃদি বলন্তী (প্রসরন্তী) যা অবিরল-সংজ্বর-পটলী (সন্তত-সন্তাপ-ধারা) তয়া স্ফুটতাং (বিদীর্ণানাং) উজ্জ্বল-মৌক্তিকানাং সমুদায়ঃ (সমূহঃ) যস্যাঃ সেয়ং রাধা সংপ্রতি নিরুপায়া (প্রবল-তাপ-শান্ত্যৈ কিমপ্যুপায়মলভমানা) শীতল-ভূতল-নিষণ্নদেহা অবসীদতি।

১২—১৫। "গোষ্ঠে"তি। গোষ্ঠজনানাং অভয়-দানরূপমহাব্রতে দীক্ষিত (গোকুল-জন-ভয়-হারিন্) হে মাধব! (হে শ্রীকৃষ্ণ!) গুণ-বৃন্দ-বিশালা (গুণ-গণ-বরেণ্যা) বালা শ্রীরাধা ভবতঃ সকাশাৎ তাং সনাতন-বিষম-দশাং চিরন্তন-দারুণাবস্থাং (পক্ষে সনাতনস্য পদকর্ত্তুঃ কৃষ্ণ-বিরহগ্রস্তস্যেতি ভাবঃ শোচনীয়ামবস্থাং) কথং অর্হতি প্রাপ্তুং যোগ্যা ভবতি। হন্তেতি খেদে।

অনুবাদ

১—৪। (শ্রীরাধার) আকস্মিক রোগের কারণ বুঝিতে না পারিয়া নানাবিধ মন্ত্র ও ঔষধের প্রয়োগ করিয়া (কোন ফল না পাইয়া), অবিরত রোদনে নয়ন আরক্তিম করিয়া শ্রীরাধার পরিজনবর্গ তাঁহার জন্য অনুতাপ করিতেছেন।

৫—৭। হে শ্রীকৃষ্ণ! তুমি (শ্রীরাধার প্রতি) করুণাপরায়ণ হও; তোমার তীক্ষ্ণ কটাক্ষ-বাণে বিদীর্ণহৃদয়া আমাদিগের কৃশাঙ্গী সখী (কোনও প্রকারে) বাঁচিয়া থাকুন।

৮—১১। তাঁহার অন্তরের দারুণ সন্তাপে উজ্জ্বল মুক্তাসমূহ বিদীর্ণ হইয়া যাইতেছে; তিনি সম্প্রতি নিরুপায় হইয়া শীতল ভূমি-তলে নিশ্চল-দেহে অসহ্য ক্লেশ অনুভব করিতেছেন।

১২—১৫। গোকুল-বাসীদিগের অভয়-দান-রূপ মহাব্রতে দীক্ষিত হে মাধব! হায়! গুণ-গণ-বরেণ্যা বালিকা শ্রীরাধা তোমার নিকট কিসে সেই সনাতন-শোচনীয় দশা পাইবার যোগ্যা হইল?

'সনাতন-শোচনীয়-দশা'—এই শ্লিষ্ট শব্দটির এক অর্থ—চিরস্থায়ী শোচনীয় দশা; অপর অর্থ—কৃষ্ণ-বিরহার্ত্ত পদ-কর্ত্তা সনাতনের ন্যায় শোচনীয় দশা।

## অথোন্মাদ।

### শ্রীগৌরচন্দ্র।

মল্লার।

ভাবহিঁ গদ গদ কহত শচী-সুত
কো ইহ আনন্দ-ধাম।
নিল-উতপল-দল[১] নিন্দি কলেবর
অপরূপ মোহন শ্যাম ॥
সজনি অদভুত প্রেম-উনমাদ।
ঐছন নব ভাব দেখি ভকত সব[২]
ভাবহি করত বিষাদ ॥ধ্রু॥
খেনে খেনে রোয়ত খেনে খেনে হাসত
বিপুল পুলক ভরু অঙ্গ।
নয়নক নীর ঢরকত ঝর ঝর
যৈছন গঙ্গ-তরঙ্গ ॥
অনিমিখ নয়নহি নিরখই দশ দিশ
ছোড়ত দীঘ নিশ্বাস।
যাচে রাধামোহন সো পদ অনুখন
হোয় জনু বর অভিলাষ ॥৪২॥১৭৩॥

পাঠান্তর

১। 'নিল-উতপল-দল' স্থলে 'নীল-উতপল' ক, গ।

২। 'সব' স্থলে 'কত' খ, ঘ।

---

সুহই।[১]

আঁচরে মুখশশি গোয়[২]।
ঝর ঝর লোচনে রোয়[৩] ॥
কারণ বিনু খেনে হসই।
উতপত দীঘ নিশসই ॥
শুন শুন সুন্দর শ্যাম।
প্রেমক ইহ পরিণাম ॥
আতল তনু নাহি ছুটই[৪]।
সতত মহীতলে লুঠই ॥
কাহুক কছু নাহি কহই।
কো অছু বেদন সহই ॥
জগ ভরি কুলবাত বাদ।
কা দেই কহই[৫] সম্বাদ ॥
গোবিন্দদাস আশোয়াসে।
জীবই তুয়া অভিলাষে ॥৪৩॥১৭৪॥

পাঠান্তর

১। এটি প-র-সা পুথির ও প-র পুথির ৪।৬ সংখ্যক পদ।

২। 'মুখশশি গোয়' স্থলে 'মুখসসি গোই' প-র; 'মুখশশি সোই' প-র-সা।

৩। 'রোয়' স্থলে 'রোই' প-র, প-র-সা।

৪। 'ছুটই' স্থলে 'টুটই' ক, গ; 'ছুই' প-র-সা।

৫। 'কহই' স্থলে 'করই' ক, গ; 'পঠাব' প-রসা; 'কহব' প-র।

---

সুহিনী।

খেনে হাসয়ে খেনে রোয়।
দিশি দিশি হেরই তোয় ॥
খেনে আকুল খেনে থীর[১]।
খেনে ধাবই খেনে গীর ॥
খেনে খেনে হরি হরি বোল।
সহচরি[২] ধরি করু কোর ॥
ঐছন হেরি অগেয়ান।
সবহুঁ দগধ করু প্রাণ ॥
গুরুজন-ভয়ে সখি মেল।
মন্দির মাঝহিঁ নেল ॥
তাহি সোয়াথ নাহি পায়।
যদুনন্দন মুখ চায় ॥৪৪॥১৭৫ ॥

পাঠান্তর

১। 'থীর' স্থলে 'থির' ক, গ।

২। 'সহচরি' স্থলে 'সহচরী' ক, গ, ঘ।

অথ মোহদশা।

শ্রীগৌরচন্দ্র।

গুর্জ্জরী।

পুরুবহিঁ শচি-[১]সুত　ভাবহিঁ উনমত
　পেখলুঁ কত শত বেরি।
এবে দিন দিন পুন　নব নব শত গুণ
　বাঢ়ল অব হাম হেরি ॥
　সজনি, কোই না পাওই ওর।
হোর দেখ শ্যাম　কহই পুন তৈখনে
　ভূতলে পড়লহি ভোর ॥
মধুর ভকত-কুল[২]　কান্দি বেয়াকুল
　যব হরি বোলল কাণে।
তবহিঁ পুলক-কুল　তনু মাহা উয়ল
　থির ভেল সকল পরাণে ॥
ঐছন ভাব-　রতন পরিপূরল[৩]
　কাহুক কহি নাহি দেখি।
কাঠ-পুতলি জনু　কুহকে[৪] নাচায়ত
　ঐছে রাধামোহন লেখি ॥৪৫॥১৭৬॥

পাঠান্তর

১। 'শচি' স্থলে 'শচী' ক, গ, চ।
২। 'ভকত-কুল' স্থলে 'ভকতগণ' ক—গ।
৩। 'পরিপূরল' স্থলে 'পুন পূরল' ক।
৪। 'কুহকে' স্থলে 'কুহকে' ক, চ।

ধানশী।

যব তুয়া নয়ন　মুরলি-বিষ জারল
　তব মন মোহন ভেল।
নিচল কলেবর　পড়ল[১] ধরণিতল
　পরিজনে লাগল শেল ॥
আন উপদেশে　তোহারি নামে তৈখনে
　দৈবহি উপনিত[২] কেল।
সোই শবদ পুন　কাণে সম্ভায়ল
　ঐছনে চেতন ভেল ॥
　মাধব, কি কহব সো অনুরাগ।
ঐছন ভাতি　দিশই মোহে পুন পুন
　না বুঝিয়ে জাগ না জাগ ॥
কিয়ে জানি দশমী-　দশা যদি নীচয়ে[৩]
　ইছয়ে তুয়া অভিলাষে।
আশা পরম　দুখদ[৪] পুন মেটউ
　নহ কহ সুখদ নৈরাশে ॥
যাচিত লখিমি　উপেখয়ে যো জন
　কভু নহে তাক কল্যাণ।
অতয়ে তুরিতে চল　রমণী-রতনে মিল
　রাধামোহন যশ[৫] গান ॥৪৬॥১৭৭॥

পাঠান্তর

১। 'পড়ল' স্থলে 'পুন' ক, গ।
২। 'উপনিত' স্থলে 'উপনীত' ক, গ।
৩। 'নীচয়ে' স্থলে 'নিচয়ে' ক, গ।
৪। 'দুখদ' স্থলে 'দুখ' ক, গ।
৫। 'যশ' স্থলে 'রস' ক—গ।

টীকা

৯—১১। "মাধব, কি কহব" ইত্যাদি। হে মাধব! (শ্রীরাধার) সেই অনুরাগ কি বলিব? আমার নিকট পুনঃ পুনঃ ঐরূপ দৃষ্ট হইতেছে, (যাহাতে) (শ্রীরাধা) জাগিয়া আছে কিংবা জাগিয়া নাই, বুঝিতে পারি না। তুলনা করুন;—

"সাভ্রেহহ্নীব স্থলকমলিনীং ন প্রবুদ্ধাং ন সুপ্তাম্।"
—মেঘদূত, উত্তর-মেঘ।

১২—১৫। "কিয়ে জানি" ইত্যাদি। কি জানি, যদি (শ্রীরাধা) তোমার আশায় নিশ্চিতই দশমী দশা অর্থাৎ মৃত্যু ইচ্ছা করিয়া থাকে, (তাহা

হইলে অতৃপ্ত আশায় তাহাকে মারিবে কেন?) তাহার পরম দুঃখজনক আশা পূর্ণ হউক; যদি তাহা না হয়, তাহা হইলে সুখজনক নৈরাশ্য আজ্ঞা কর অর্থাৎ যদি তাহার বাঞ্ছা নিতান্তই পূর্ণ করিবে না, তাহা হইলে তাহাকে সে কথা স্পষ্টভাবে জবাব দিয়া দেও; নিষ্ফল আশা অপেক্ষা সেই নৈরাশ্য তাহার পক্ষে অনেক সুখজনক হইবে। তুলনা করুন;—

"ন তথা সুখয়ত্যঙ্গ-সংলগ্না বরবর্ণিনী।
যথা সুখয়তি স্বান্তমিন্দু-শীতা নিরাশতা॥"
—যোগবাশিষ্ঠ, ৪০।৭৪।

তিরোতা।

তোহারি বিরহময় বাধা।
মুরছলি মুগধিনি রাধা॥
বরজ-মঙ্গল তুয়া নাম।
মোহে অব বিপরিত[১] ভান॥ ধ্রু॥
নবমী দশা অব ভেল।
গদ গদ নিশবদ কেল॥
তিরি-বধ লাগব তোয়।
বুঝি[২] করহ[৩] অব সোয়॥ ৪৭॥১৭৮॥

পাঠান্তর

১। 'বিপরিত' স্থলে 'বিপরীত' ক, গ।
২। 'বুঝি' স্থলে 'বুঝি' ক, গ।
৩। 'করহ' স্থলে 'করব' ক, গ, ঘ।

টীকা

৭—৮। "তিরি-বধ" ইত্যাদি। তোমার উপরে স্ত্রী-বধ অর্থাৎ স্ত্রী-হত্যারূপ পাপ লগ্ন হইবে। তাহা বুঝিয়া দেখিয়া এখন (উচিত কার্য্য) কর।

অথ দশমী দশা।

শ্রীগৌরচন্দ্র।

ধানশী।

যছু মুখ-লাবণি কত কুল-কামিনি
হেরইতে[১] মদন আগোর।
সো অব বরজক রমণি[২]-শিরোমণি-
নব-নব-ভাবে বিভোর॥
অপরূপ গোরা অবতার।
ঐছন প্রেম-ধন বিতরয়ে জগ-জন
তারল সকল সংসার॥ধ্রু॥
গদ গদ কহত মোহে যদি নিকরুণ
নাগর করুণা-সীম।
অখিল রসামৃত সকল সুখাকর
বিদগধ গুণহিঁ গরীম[৩]॥
এত কহি তৈখনে করল প্রিয়ক কেরি
দশমী দশা পরকাশ।
কান্দি ভকত সব উচ হরি বোলত
কহ রাধামোহন দাস॥৪৮॥১৭৯॥

পাঠান্তর

১। 'হেরইতে' স্থলে 'হেরই' ক, গ।
২। 'রমণি' স্থলে 'রমণী' ক, গ, ঘ।
৩। 'গরীম' স্থলে 'গরিম' ক—গ।

তিরোতা।[১]

লুঠই ধরণি[২] ধরি সোয়[৩]।
শ্বাস-বিহিন[৪] হেরি সহচরি[৫] রোয়[৬]॥
মুরছলি[৭] কণ্ঠে পরাণ[৮]।
ইহ পর কো গতি দৈবে সে জান॥
এ হরি পেখলুঁ সো মুখ চাই[৯]।
বিনহি পরশে তুয়া ন জীবই রাই[১০]॥
কেহ কেহ জপয়ে দেব-দিঠি জানি।
কেহ নবগ্রহ পুজে[১১] জোতিখ[১২] আনি॥

কেহ নাসা ধরি শ্বাস বিচারি[১৩]।
বিরহ-বিখন কেহ লখই না পারি ॥
শেষ-দশা যব সো সব জান[১৪]।
কহই গোপাল কি হই পরিণাম ॥৪৯॥

॥১৮০॥

পাঠান্তর

১। এটি প-র-সা পুঁথির ১৬৭ ও প-র পুঁথির ৪।৮ সংখ্যক পদ।

২। 'ধরণি' স্থলে 'ধরণী' ক, গ।

৩। 'সোয়' স্থলে 'সোই' প-র-সা, প-র।

৪। 'বিহিন' স্থলে 'বিহীন' ক, গ।

৫। 'সহচরি' স্থলে 'সহচরী' ক, গ।

৬। 'শ্বাস-বিহিন' ইত্যাদি পংক্তি স্থলে 'খনে খনে শ্বাস খনে খনে রোই' প-র-সা, প-র।

৭। 'মুরছলি' স্থলে 'মুরছলি' ক।

৮। 'মুরছলি' ইত্যাদি স্থলে 'খেনে খেনে মুরছই শেষ পরাণ' প-র-সা, প-র।

৯। 'এ হরি পেখলুঁ' ইত্যাদি স্থলে 'এ হরি পেখলুঁ সো বরনারী' প-র; 'এ হরি এ হরি পেখলুঁ বরনারী' প-র-সা।

১০। 'বিনহি পরশে' ইত্যাদি স্থলে 'না জিবই বিন্নু কর পরশে তোহারি ধ্রু॥' প-র-সা, প-র।

১১। 'পুজে' স্থলে 'পুজে' ক, গ।

১২। 'জোতিখ' স্থলে 'কৌতুকে' প-র।

১৩। 'কেহ নাসা' ইত্যাদি স্থলে 'কেহ কেহ করে ধরি ধাতু বিচারি' প-র। 'কেহ নাসা' ইত্যাদি পংক্তিচতুষ্টয় প-র-সা পুঁথিতে নাই।

১৪। 'শেষ-দশা' ইত্যাদি পংক্তিদ্বয় প-র পুঁথিতে নাই।

এতৎ শ্রুত্বা শ্রীকৃষ্ণোক্তিঃ।

গুর্জ্জরী।

গোপ-কুমার-সমাজমিমং সখি
পৃচ্ছ কদানুগতোঽহম্।
কথমিব মামনুপশ্যতি দিশি দিশি
কথমিব কলয়তি মোহম্ ॥
সখি হে পরিহর বচন-বিলাসম্।
গোপ-শিশূনাং বিদিতমিদং মম
জনয়তি গুরু-পরিহাসম্ ॥ধ্রু॥
যদিচ কুলাবলয়াপি[১] কুল-স্থিতি-
রনয়া পরিহরণীয়া।
কিমিতি তদা ময়ি রতিরতিবিকলা
বালে কিল করণীয়া ॥
গজপতি-রুদ্র-মুদে মধুসূদন-
বচনমিদং রসিকেষু।
রামানন্দরায়-কবি-ভণিতং
জনয়তু[২] মুদমখিলেষু ॥৫০॥১৮১॥

পাঠান্তর

১। 'কুলাবলয়াপি' স্থলে 'কুলাচলয়াপি' গ।

২। 'জনয়তু' স্থলে 'জনয়তি' ক, খ।

টীকা

১—৪। "গোপকুমার-সমাজ"মিতি। হে সখি! (ত্বং) ইমং (পুরোবর্ত্তিনং) গোপ-কুমার-সমাজং (গোপ-বালক-সমূহং) পৃচ্ছ অহং কদা অনুগতঃ (তৎসখ্যাং অনুরক্তঃ) অভবম্। নাহং কদাপি তস্তামনুরক্ত ইতি ভাবঃ। অন্যথা মমানুরাগো মৎসহচরাণাং গোপবালকানামজ্ঞাতো নাভবিষ্যৎ। এবং স্থিতে (তৎসখী) কথং মাং অনু (মাং লক্ষীকৃত্য) দিশি দিশি (প্রতিদিশং) পশ্যতীব (পশ্যতীতি সম্ভাবয়তি) কথং বা মোহং (কামজং ভ্রমং) কলয়তীব (ধারয়তীতি সম্ভাবয়তি)।

৫—৭। "সখি হে" ইতি। হে সখি! বচন-বিলাসং (বাক্‌কৌশলং) পরিহর (পরিত্যজ)। ইদং (তবোক্তং বচনং) গোপ-বালকানাং (মৎ-সহচরাণামিতি ভাবঃ) বিদিতং সৎ মম সম্বন্ধে বলবৎ পরিহাসং জনয়তি (জনয়িষ্যতি)। ভবিষ্যৎ-সামীপ্য-সূচনার্থঃ লট্-প্রয়োগঃ।

৮—১১। "যদি চে"তি। যদি চ অনয়া কুলাবলয়া (কুলাঙ্গনয়া) অপি কুলস্থিতিঃ (কুল-রীতিঃ) পরিহরণীয়া (পরিহর্ত্তব্যা) মন্মথশরাণাং দুর্ণিবারত্বাদিতি ভাবঃ। তদা বালে (শিশৌ) ময়ি (মদ্বিষয়ে) অতিবিকলা (অতিনিষ্ফলা) রতিঃ (আসক্তিঃ) কিমিতি করণীয়া (কথং কর্ত্তব্যা) বালকস্য মম মন্মথকর্ম্মাযোগ্যত্বাদিতি ভাবঃ।

১২—১৫। "গজপতি" ইতি। গজপতিরুদ্র-মুদে (গজপতি-প্রতাপরুদ্র-নৃপতেঃ প্রীত্যৈ) ইদং (পূর্ব্বোক্তং) রামানন্দরায়-কবি-ভণিতং (রামানন্দরায়-বর্ণিতং) কৃষ্ণবাক্যং অখিলেষু রসিকেষু (সহৃদয়জনেষু) মুদমানন্দং জনয়তু।

অনুবাদ

১—৪। সখি! তুমি এই গোপবালকসমূহকে জিজ্ঞাসা কর, আমি কবে (তোমাদের সখীর প্রতি) অনুরক্ত হইয়াছি! তবে কি জন্য তিনি চতুর্দ্দিকে যেন আমাকে দেখেন এবং কি জন্যই বা যেন মোহ প্রাপ্ত হন।

৫—৭। হে সখি! তুমি কথার কৌশল পরি-ত্যাগ কর। ইহা গোপবালকদিগের বিদিত হইলে আমাকে অত্যন্ত পরিহাসভাজন হইতে হইবে!

৮—১১। যদিই বা কুলাঙ্গনার কুল-ধর্ম্ম পরি-ত্যাগ করিতে হয়, তাহা হইলেও আমার ন্যায় বাল-কের প্রতি এইরূপ নিষ্ফল আসক্তি করা কি কর্ত্তব্য?

১২—১৫। গজপতি প্রতাপ-রুদ্র নৃপতির প্রীতির জন্য রামানন্দ রায় কবি-কর্ত্তৃক বর্ণিত এই কৃষ্ণ-বাক্য নিখিল সহৃদয় জনের চিত্তে আনন্দ উৎপাদন করুক।

সুহিনী।

সখি কাহে কহ বিপরীত।
হাম নহ চপল-চরীত[১] ॥
জগতে বিদিত মঝু নাম।
মদন-পরাজয়ি[২] শ্যাম ॥
কৈছন রাধা নাম।
কভু নাহি শুনি গুণগাম ॥
পরনারি[৩] নয়নে না হেরি।
ঐছন না বোলহ ফেরি ॥
না করহ ও পরসঙ্গ।
শুনইতে দগধয়ে অঙ্গ ॥
পুন যদি কহ অনুচিত।
ব্রজমাহা করব বিদিত ॥
এত কহি পদ দুই যাই।
বটু পরবোধল তাই ॥
যদুনন্দন দাসক দাস।
শুনইতে ভেল নৈরাশ ॥৫১॥১৮২॥

পাঠান্তর

১। 'চরীত' স্থলে 'চরিত' ক, গ, চ।
২। 'পরাজয়ি' স্থলে 'পরাজই' চ; 'পরাজয়ী' ক, গ।
৩। 'পরনারি' স্থলে 'পরনারী' ক, গ।

—

বালা ধানশী।

কানুক নিঠুর বচন শুনি সো সখী
আওল রাইক পাশ।
পন্থ ঘটিত দুখ লোচন ছল ছল
কহতহিঁ গদ গদ ভাষ ॥
সুন্দরি, দূরে কর কানু আশোয়াস।
ঐছে নিঠুর সঞে লেহ নহে সমুচিত
না পূরব তুয়া অভিলাস ॥ ধ্রু ॥

তোহারি নিদান হাম কতয়ে শুনায়লুঁ
তাহে যে সুকঠিন বাণী।
সো হাম তুয়া পায় কতয়ে নিবেদব
কহইতে দহয়ে[১] পরাণী ॥
ঐছন বচন রাই তব[২] দোতি[৩]-মুখে
শুনইতে মুরছিত ভেল
ইহ পরমানন্দ- দাসক হৃদি মাহা[৪]
কো-জানি রোপল শেল ॥৫২॥১৮৩॥

পাঠান্তর

১। 'দহয়ে' স্থলে 'না রহে' গ, চ।
২। 'তব' স্থলে 'যব' ক, গ, চ।
৩। 'দোতি' স্থলে 'দোতী' ক, গ।
৪। 'দাসক হৃদি মাহা' স্থলে 'দাস হৃদয় মাহা' ক, খ, গ, চ।

---

তথা রাগ।

মোরে উপেখিল[১] শ্যাম সুনাগর
এ সব শুনিলুঁ কাণে।
দুরাশা বিরোধী হৈয়া নিরবধি
তথাপি দগধে মনে ॥
সখি হে দঢ়াইলু এই সার।
সে হরি দুর্ল্লভ না হয় সুলভ
মরণ সে প্রতিকার ॥
কালিন্দী গম্ভীর জলের ভিতর
প্রবেশ করিব আমি।
তবে সে পিরিতি রহয়ে কি রিতি[২]
নিচয়ে জানিহ তুমি ॥
এমতে রাধিকা ব্যাকুল অধিকা
ভাবের তরঙ্গে ভাসে।
অনুরাগী মন ধৈর্য্য গেল ভগ
এ যদুনন্দন দাসে ॥ ৫৩ ॥ ১৮৪ ॥

পাঠান্তর

১। 'উপেখিল' স্থলে 'উপেখল' গ।
২। 'কি রিতি' স্থলে 'কি রীতি' ক, গ।

টীকা

১০—১১। "তবে সে" ইত্যাদি। তুমি নিশ্চিত জানিও, তাহা হইলে অর্থাৎ যমুনার জলে প্রবেশ করিয়া প্রাণ পরিত্যাগ করিলে, প্রেমের কীর্ত্তি থাকিবে অর্থাৎ শ্রীরাধা প্রেমিকার উপযুক্ত কার্য্য করিয়াছে বলিয়া জগতে খ্যাতি রহিবে।

---

সুহই।

যদি কৃষ্ণ অকরুণ হইলা আমারে।
তাহাতে বা কেবা দোষ দিবেক তোমারে ॥
না কান্দিহ আরে সখি কহিয়ে নিশ্চয়ে।
কৃষ্ণ বিনে প্রাণ মুঞি না রাখিব দেহে ॥
উত্তর-কালের এক করিহ সহায়।
এই বৃন্দাবনে যেন মোর তনু রয় ॥
তমালের কান্ধে মোর ভুজলতা দিয়া।
নিশ্চল করিয়া তুমি রাখিহ বান্ধিয়া ॥
কৃষ্ণ কভু দেখিলেই পূরিবেক আশ।
শুনিয়া কাতর যদুনন্দন দাস ॥৫৪॥১৮৫॥

টীকা

১—১০। "যদি কৃষ্ণ" ইত্যাদি। ইহা শ্রীরূপ গোস্বামি-প্রণীত বিদগ্ধ-মাধবের নিম্ন-লিখিত শ্লোকের মর্ম্মানুবাদ ; যথা,—

"অকারুণ্যঃ কৃষ্ণো ময়ি যদি তবাগঃ কথমিদং
মুধা মা রোদীর্ম্মে কুরু পরমিমামুত্তর-কৃতিম্।
তমালস্য স্কন্ধে বিনিহিত-ভুজা-বল্লরিরিয়ং
যথা বৃন্দারণ্যে চিরমবিচলা তিষ্ঠতি তনুঃ ॥"

---

আড়ানি।

সখীগণ বিভোর হইয়া।
কান্দয়ে ধরণী লোটাইয়া ॥

ললিতা প্রবোধ করে তায়।
বহুমত রচিয়া উপায়॥
হাম অব করব পয়ান।
যৈছে মিলয়ে তোহে কান॥
ঐছন কহি পুন তায়।
নহে বা ধরব তছু পায়॥
ইথে সকরুণ হই শ্যাম।
আপে মিলব তুয়া ঠাম॥
এত কহি চলে তছু পাশ।
কহতহিঁ মোহন দাস॥৫৫॥১৮৬॥

## অথ শ্রীকৃষ্ণস্যানুতাপো যথা।

তথা রাগ।

শুনিয়া নিঠুর বচন আমার
সে চন্দ্র-বদনী রাধা।
হইল প্রেমের অঙ্কুর সুন্দর
ভাঙ্গে পাছে পাঞা বাধা॥
সখি, আর কি কহিব তোরে।
কেনে পরিহাস- বচন নৈরাশ
কহিলুঁ হইয়া ভোরে॥
কিম্বা সেই ধনী ধৈর্য্য ধরে জানি
হৃদয়ে ধরিয়া বেথা।
পাছে সে বেথায়ে সে তনু জারয়ে
উপায় কি করি এথা॥
কিম্বা[১] দারুণ কামের কামান
বিন্ধয়ে বিষম-শরে।
শিরীষের ফুল জিনিয়া কোমল
সেহ কি সহিতে পারে॥
হা হা সে মুগধি রূপের অবধি
ফলি মনোরথ-লতা।
হা হা কেনে হেন বঞ্চন-বচন
কহি কৈলুঁ উন্মূলিতা[২]॥
অমৃত পুতলি রূপের আগলি
না জানি কি জানি হয়।
এ যদুনন্দন- দাস মনে ভণ
দর্শনে পরাণ রয়॥৫৬॥১৮৭॥

পাঠান্তর

১। 'কিম্বা' স্থলে 'কিম্বা সে' ক, খ, গ।
২। 'উন্মূলিতা' স্থলে 'উন্মিলিতা' ঘ।

টীকা

৮—১১। "কিম্বা সেই" ইত্যাদি। অথবা যদি সেই শ্রীরাধা হৃদয়ে বেদনা পোষণ করিয়া (নির্ব্বেদ হেতু) মনে (অভিসারের প্রতিবন্ধক) ধৈর্য্য ধারণ করে এবং যদি সেই (আশা-ভঙ্গজনিত) ব্যথা তাঁহার সেই (সুকুমার) দেহকে দগ্ধ করে, তাহা হইলে এখানে কি প্রতিকার করিব?

---

## পুনঃ দূত্যাগমনং যথা।

তথা রাগ।

রাইক জীবন- শেষ শুনি সহচরি[১]
বহু পরবোধল তায়।
ধৈরজ করি পুন কানু নিয়ড়ে চলু
না দেখিয়া আনহি উপায়॥
মাধব নিলজহিঁ কহি পুন বেরি।
সো কুল-কামিনি[২] নিচয় মরণ জানি
কহইতে আয়লুঁ ফেরি॥ ধ্রু॥
শুনইতে কানু নয়ন-যুগ ঝর ঝর
আকুল তনু মন প্রাণ।
শুনি শুনি[৩] কাতর ধৈরজ পরিহরি
বোলত নাগর কান॥

সজনি, তোহে হাম কি কহব আর।
মঝু লাগি সো ধনি ভেলহি যৈছন
ঐছন সবহু[৪] আমার ॥
ভাবিনি[৫]-ভাব মনহিঁ মন গণইতে
ধনি ধনি আপনাকে মানি।
সহচরি[৬] সঙ্গে চলল বর-নাগর
কহইতে গদ গদ বাণী ॥
কত কত ভাব- বিভাবিত অন্তর
সোঙরিতে সো গুণগাম।
যোই নিকুঞ্জে আছয়ে ধনি আকুল
যাই মিলল সোই ঠাম ॥
কুঞ্জক দ্বারে রাখি বর-নাগর
সখি[৭] কহে মুগধিনি[৮] পাশ।
চেতন করহ তুরিতে উঠি বৈঠহ
কহ গৌরসুন্দর দাস ॥ ৫৭ ॥ ১৮৮।

পাঠান্তর

১। 'সহচরি' স্থলে 'সহচরী' ক, গ, চ।
২। 'কামিনি' স্থলে 'কামিনী' ক, গ।
৩। 'গুণি গুণি' স্থলে 'গণি গণি' ক—গ।
৪। 'সবহু' স্থলে 'ভেলহুঁ' ক, খ।
৫। 'ভাবিনি' স্থলে 'ভাবিনী' ক, গ।
৬। 'সহচরি' স্থলে 'সহচরী' ক, গ।
৭। 'সখি' স্থলে 'সখী' ক, গ।
৮। 'মুগধিনি' স্থলে 'মুগধিনী' ক, গ।

## ততঃ সংক্ষিপ্ত-সম্ভোগঃ।

কেদার।

কানু-বদন হেরি উছলিত-অন্তর
লাজে বসন মুখ ঝাঁপ।
ইষদবলোকনে ছল ছল লোচন
কেলি-সমাগমে কাঁপ ॥
দেখ সখি রাইক ঢঙ্গ[১]।
কানুক অদরশে ঐছে বেয়াকুল
দরশনে ইহ চিত-রঙ্গ ॥ ধ্রু ॥
রাই-বদন হেরি লুবধল মাধব
কোরে বৈঠায়ল গোরি।
কুচ কর পরশনে চমকি উঠয়ে ধনি
চুম্বনে রহু[২] মুখ মোড়ি ॥
ভুজে ভুজে বন্ধন দৃঢ় পরিরম্ভণ
অধরে অধরে রস নেল।
গোবিন্দদাস পহুঁ পুরল[৩] মনোরথ
নব নব সঙ্গম ভেল ॥৫৮॥১৮৯॥

পাঠান্তর

১। 'রাইক ঢঙ্গ' স্থলে 'রাধামাধব সঙ্গ' খ—চ।
২। 'রহু' স্থলে 'রহ' ক, গ।
৩। 'পুরল' স্থলে 'পূরল' ক, গ।

---

কেদার।১

কুচপর হাত ধয়লি বলী।
কমল গরাশল কমল-কলি ॥
অধরে অধরে কিয়ে লাগল দন্দ[২]।
কমল পীয়ে কি কমল-মকরন্দ ॥
এত বুঝি[৩] কিঙ্কিণি করত ফুকার।
রাজা মদন না করে পরচার ॥
দৃঢ় পরিরম্ভণে হিয়ে হিয়ে লাগে।
টুটল হার লাজ ভয় ভাগে ॥
শ্রমজলে পূরিত ভেল দুহুঁ দেহা।
জনু ঘন বিজুরি ভেগেল[৪] নব লেহা ॥
একহি মানস[৫] একহি পরাণ।
পহিলহি হোয়ল[৬] রাধা কান ॥
এত জানি মনমথ করল বিবেক।
আনি করল দুহুঁ তনু তনু এক ॥

কহে হরিবল্লভ[৭] আর কি বিচার।
এ দুহুঁ মুরতি রস-অবতার ॥৫৭॥১৯০॥

ইতি সপ্তমপল্লবঃ ॥

পাঠান্তর

১। এটি প-র পুথির ৩৭।৫ সংখ্যক পদ। 'কেদার' স্থলে 'ধানশ্রী' প-র।
২। 'দন্দ' স্থলে 'ধন্দ' ঘ।
৩। 'বুঝি' স্থলে 'বলি' ক—গ।
৪। 'ভৈগেল' স্থলে 'জিতল' প-র।
৫। 'মানস' স্থলে 'জীবন' ক, গ, ঘ, চ।
৬। 'হোয়ল' স্থলে 'হোয়ত' প-র।
৭। 'হরিবল্লভ' স্থলে 'কবি বল্লভ' চ।

টীকা

৩—৪। "অধরে অধরে" ইত্যাদি। (শ্রীকৃষ্ণের) অধর ও (শ্রীরাধার) অধরে কি (কে কাহাকে পরাজিত করিতে পারে, সেই উদ্দেশ্যে) বিবাদ উপস্থিত হইল ? (সেই অধর-যুদ্ধ দর্শনে বোধ হইল ) যেন, ( মুখ )-কমলের মধু ( মুখ )-কমল পান করিতেছে। এক পর মধু অন্য কমলে পান করিতে পারে না ; শ্রীরাধা ও শ্রীকৃষ্ণের মুখের সহিত কমলের ভেদ থাকিলেও এ স্থলে অভেদ আরোপ করা হইয়াছে বলিয়াই ঐরূপ বিরুদ্ধ কার্য্য সম্ভবপর হইয়াছে ; সুতরাং এ স্থলে 'অতিশয়োক্তি' দ্বারা অনুপ্রাণিত 'বিরোধাভাস' অলঙ্কার হইল। এই পদের দ্বিতীয় চরণে "কমল গরাসল কমল-কলি" বাক্যেও 'অতিশয়োক্তি'মূলক 'বিরোধাভাস' অলঙ্কার ঘটিয়াছে।

# অথ শ্রীকৃষ্ণস্য পূর্ব্বরাগঃ।

## সাক্ষাদ্দর্শনে যথা।

### শ্রীগৌরচন্দ্রঃ।

শ্রীরাগ।

পহুঁ করুণা-সাগর গোরা।
ভাবের তরঙ্গে[১] অঙ্গ গর গর
হেরিয়া ভুবন ভোরা ॥ ধ্রু ॥
হাহাকার করি ভুজযুগ তুলি
বোলে হরি হরি বোল।
রাধা রাধা বলি ডাকে উচ্চ করি
গদাধর হেরি ভোর ॥
খেনে খেনে কত করুণা করত
গরজে গভীর নাদে।
পতিত দেখিয়া আকুল হইয়া
ধরিয়া ধরিয়া কান্দে ॥ ১ ॥ ১৯১ ॥

পাঠান্তর

১। 'তরঙ্গে' স্থলে 'ভরে' খ, ঘ।

ধানশী।[১]

নিরমল-বদন- কমল-বর-মাধুরি
হেরইতে ভৈগেলুঁ ভোর।
অলখিতে রঙ্গিণি- ভাঙ-ভুজঙ্গিনি
মরমহি দংশল মোর ॥
সজনি, যব ধরি পেখলুঁ রাই।
মদন-মহোদধি- নিমগন মঝু মন
আকুল কুল নাহি পাই ॥ ধ্রু ॥

বঙ্কিম হাস[২]　　　　বিলোকন-অঞ্চলে
　　মঝুপর যো দিঠি দেল।
কিয়ে অনুরাগিণি　　　কিয়ে বিরাগিণি
　　বুঝইতে সংশয় ভেল॥
মরমক বেদন　　　　মরমহি জানত
　　সদয় হৃদয় তহিঁ চাই[৩]।
গোবিন্দদাস-পহুঁ[৪]　　　নিতি নব নৌতুন
　　লাগল[৫] রসবতি রাই ॥২॥১৯২॥

পাঠান্তর

১। এটি প-র-সা পুথির ৬৬ ও প-র পুথির ৬।১৮ সংখ্যক পদ।

২। 'হাস' স্থলে 'হাসনি' প-র-সা।

৩। 'তহিঁ চাই' স্থলে 'তহিঁ ঠাই' চ; 'তহু ঠাই' প-র-সা।

৪। 'পহুঁ' প-সা, প-র-সা স্থলে 'কহ' ক—চ।

৫। 'লাগল' স্থলে 'মনে লাগল' ক, খ।

টীকা

১২—১৫। "মরমক বেদন" ইত্যাদি। (আমার) হৃদয়ের বেদনা (আমার) হৃদয়ই জানে; তাহাতে (অর্থাৎ সেই বেদনা-নিবারণ বিষয়ে) আমি (শ্রীরাধার) সদয় হৃদয় চাহিতেছি অর্থাৎ তাঁহার দয়া যাচ্ঞা করিতেছি; (পদ-কর্ত্তা কহিতেছেন), গোবিন্দদাসের প্রভু শ্রীকৃষ্ণের (হৃদয়ে) রসবতী রাধিকা নিত্য নিত্য নূতনের ন্যায় লাগিতেছেন।

---

তথা রাগ।[১]

অলখিতে হামে হেরি বিহসলি থোরি[২]।
জনু রজনী ভেল চাঁদ উজোরি[৩]॥
কুটিল কটাখ-ছটা পড়ি গেল।
মধুকর-ডম্বর অম্বরে[৪] ভেল॥
কাহাঁ রমণি ও[৫] কে উহ জান[৬]।
আকুল করি গেও হামারি পরাণ॥ ধ্রু॥
লীলা-কমলে ভ্রমরা কিএ[৭] বারি।
চমকি চললি[৮] ধনি চকিত নেহারি॥
তে[৯] ভেল বেকত পয়োধর-শোভা।
কনক-কমল হেরি কাহে না লোভা[১০]॥
আধ লুকায়লি আধ উদাস।
কুচ-কুম্ভ কহি গেও আপন[১১] আশ॥
বিদ্যাপতি কহ নব অনুরাগ।
গোপত মদন-শর কাহে না লাগ[১২]॥৩॥
॥১৯৩॥

১। এটি প-র পুথির ৬।৮ সংখ্যক পদ।

২। 'থোরি' স্থলে 'থোর' প-র।

৩। 'উজোরি' স্থলে 'উজোর' প-র।

৪। 'অম্বরে' স্থলে 'অম্বর' ক, গ, চ।

৫। 'কাহাঁ রমণি ও' স্থলে 'কাহার রমণি ও' খ, গ, ঘ 'কাহার রমণী' ক।

৬। 'কাহাঁ রমণি' ইত্যাদি স্থলে 'কাহাঁ গেই সুন্দরি সো নাহি জান' প-র।

৭। 'কিএ' স্থলে 'কিয়ে' খ।

৮। 'চমকি চললি' স্থলে 'চকিত চললি' প-র।

৯। 'তে' স্থলে 'তেঞি' ক; 'তে ভেল' স্থলে 'ভৈগেল' প-র।

১০। 'না লোভা' স্থলে 'মন লোভা' ক—চ।

১১। 'আপন' স্থলে 'আপনক' ক—গ, চ।

১২। অতঃপর প-র পুথিতে নিম্নলিখিত অতিরিক্ত পংক্তিদ্বয় দৃষ্ট হয়; যথা,—
'সে সব অমুল নিধি দে গেলি সন্দেশ।
কিছুই নাথই রস পরসেস॥'

টীকা

৩—৪। "কুটিল কটাখ" ইত্যাদি। নায়িকার কুটিল অর্থাৎ বঙ্কিম কটাক্ষের ছড়াছড়ি পড়িয়া গেল; (বোধ হইল যেন), আকাশে মধুকর-সমূহ (উড্ডীয়মান) হইয়াছে। পুনঃ পুনঃ প্রক্ষিপ্ত কটাক্ষ-মালার

সুনীল ছটাকেই এখানে কবি ভ্রমর-সমূহ বলিয়া সম্ভাবনা ( অর্থাৎ উৎপ্রেক্ষা ) করিয়াছেন। তুলনা করুন ;—

"বেশ্যাস্বত্তো নখ-পদ-সুখান্ প্রাপ্য বর্ষাগ্র-বিন্দু-
নামোক্ষ্যন্তে ত্বয়ি মধুকর-শ্রেণিদীর্ঘান্ কটাক্ষান্ ॥"

—মেঘদূত।

৭—৮। "লীলা-কমলে" ইত্যাদি। ( নায়িকার কর-ধৃত) লীলা-কমলে ভ্রমরা ( রহিয়াছে ) ; উহাকে কিরূপে নিবারণ করিব, ( স্থির করিতে না পারিয়া ) নায়িকা চঞ্চল-ভাবে দৃষ্টিপাত করিয়া, চমকিয়া চলিতে লাগিলেন। আধুনিক সময়ে পুষ্প-স্তবকের (bouquet) ন্যায় প্রাচীন কালে বিলাসিনী রমণীরা ভ্রমণ-কালে হস্তে বৃন্ত সহ কমল-পুষ্প ধারণ করিতেন—উহাকেই 'লীলা-কমল' বলা হইত। মুখের বা অঙ্গের সৌরভে ভ্রমর আসিয়া গায়ে পড়িলে, উহাকে লীলা-কমল দ্বারা তাড়ন করা চলে, কিন্তু এখানে লীলা-কমলেই ভ্রমর রহিয়াছে ; সুতরাং অতি-সাধের লীলা-কমলটি পরিত্যাগ করা ব্যতীত ভ্রমরকে সহজে নিবারণ করার উপায় নাই। কমল পরিত্যাগ না করায়, নায়িকার ধৈর্য্য ও সৌন্দর্য্য-প্রিয়তা প্রমাণিত হইতেছে। তুলনা করুন ;—

"শ্রম-ভরে বৈঠলি মাধবী-কুঞ্জ।
রাই-মুখ-কমলে পড়ল অলি-পুঞ্জ ॥
লীলা-কমলহি কানু তাহা বারি।
মধুসূদন গেও কহত উচারি ॥"

—প-ক-ত, ৪র্থ শাখা, ৩০ পল্লব,
১৬৪ সংখ্যক পদ।

ধানশী।[১]

কিয়ে মঝু[২] দীঠে[৩] পড়ল শশি-বয়না।
নিমিখ নিবারি[৪] রহল দুয় নয়না ॥
দারুণ বঙ্ক-বিলোকন থোর[৫]।
কাল হোই কিয়ে উপজল মোর[৬] ॥
মানস রহল পয়োধর লাগি।
অন্তরে রহল মনোভব জাগি ॥
শ্রবণ রহল ঐছে শুনইতে রাব।
চলইতে চাহি চরণ নাহি যাব[৭] ॥
আশা-পাশ[৮] না তেজই অঙ্গ[৯]।
বিদ্যাপতি কহে প্রেম-তরঙ্গ[১০] ॥৪॥১৯৪॥

পাঠান্তর

১। এটি প-র-সা পুথির ৮৮ ও প-র পুথির ৬।১০ সংখ্যক পদ।

২। 'মঝু' স্থলে 'মম' ক।

৩। 'দীঠে' স্থলে 'দীঠি' ক—গ, প-র-সা, প-র।

৪। 'নিবারি' স্থলে 'নেহারি' ক ; 'দুয়' স্থলে 'দুই' প-র ; 'দ্বয়' ক, খ, গ, চ, প-র-সা।

৫। 'থোর' স্থলে 'থোরা' প-র-সা।

৬। 'মোর' স্থলে 'মোরা' প-র-সা।

৭। 'চলইতে' ইত্যাদি স্থলে 'চলইতে চাহি তাহা ( 'তহি' প-র ) চরণ না যাব' প-র-সা, প-র।

৮। 'আশা-পাশ' স্থলে 'আষ পাষ' প-র-সা।

৯। 'আশা-পাশ' ইত্যাদি স্থলে 'আশা বাউলা তেজই সঙ্গ' প-র।

১০। 'বিদ্যাপতি কহ' ইত্যাদির পরিবর্ত্তে 'অনয়ত ( 'অনারত' প-র ) করল হামারি সব অঙ্গ' প-র-সা, প-র।

অতঃপর প-র পুথিতে নিম্নলিখিত অতিরিক্ত পংক্তিদ্বয় দৃষ্ট হয় ; যথা,—

'কুন্তল-তিমিরে হারায়ল চিত।
রঞ্জন রটয়ে রমণী মননিত ॥'

টীকা

১—২। "কিয়ে মঝু" ইত্যাদি। শশি-বদনা শ্রীরাধা কেমন করিয়া আমার দৃষ্টিতে পতিত হইল ; ( আমার ) দুইটি নয়ন নিমেষ নিবারণ করিয়া অর্থাৎ পলক ফেলিতে বিস্মৃত হইয়া ( সেই নায়িকার অঙ্গে ) লাগিয়া রহিল।

কামোদ।১

সজনি, ভাল করি পেখিং না ভেল।
মেঘ মাল সঞে তড়িত-লতা জনু
হৃদয়ে শেল দেই গেল ॥ধ্রু॥
আধ আঁচর খসি আধ বদনে হাসি
আধহিঁ নয়ন-তরঙ্গ।
আধ উরজ হেরি আধ আঁচর ভরি৩
তব ধরি৪ দগধে অনঙ্গ ॥
একে তনু গোরা কনক-কটোরা
অতনু কাঁচলা উপাম৫।
হারে হরল মন৬ জনু বুঝি ঐছন
ফাঁস পসারল কাম ॥
দশন মুকুতা পাঁতি অধরে৭ মিলায়ত
মৃদু মৃদু কহতহিঁ ভাষা৮।
বিদ্যাপতি কহ অতয়ে সে দুখ রহ
হেরি হেরি না পূরল আশা ॥৫॥১৯৫॥

পাঠান্তর

১। এটি প-র পুথির ৬।১১ সংখ্যক পদ।

২। 'পেখি' স্থলে 'পেখন' ক, গ, প-র।

৩। 'আঁচর ভরি' স্থলে 'কনক গিরি' প-র।

৪। 'তব ধরি' স্থলে 'অন্তরে' প-র।

৫। 'অতনু কাঁচলা উপাম' স্থলে 'কাচলি অতি অনুপাম' প-র।

৬। 'হারে হরল মন' স্থলে 'হরি হরি বল মন' ক; 'হারে হরি লব মন' গ। কোন লিপিকরের ভ্রমে গ পুথির 'লব' শব্দটি 'বল' লিখিত হওয়ায় 'হারে হরি বল মন' বাক্যে কোন অর্থ হয় না দেখিয়াই বোধ হয় অন্য কোন পণ্ডিতম্মন্য লিপিকর কর্ত্তৃক তাহা সংশোধিত (?) হইয়া 'হরি হরি বল মন' এই অর্থশূন্য পাঠের সৃষ্টি করিয়াছে।

৭। 'অধরে' স্থলে 'অধরু' গ; 'অধর' ক, চ।

৮। 'কহতহিঁ ভাষা' স্থলে 'কহ তহিঁ ভাষা' ঘ; 'কহত বিভাষা' চ।

টীকা

৮—১১। "একে তনু" ইত্যাদি। (নায়িকার) অঙ্গ একে গৌর-বর্ণ, (তাহাতে আবার) অতনু অর্থাৎ স্থূল কাঁচুলি কনকের বাটির সদৃশ; (তাঁহার) হার (আমার) মন হরণ করিল; বোধ হয় যেন, কন্দর্প ঐরূপ ফাঁস অর্থাৎ বন্ধনের বাগুড়া প্রসারিত করিল। নায়িকার কণ্ঠ-বিলম্বিত হার কবি কর্ত্তৃক নায়ক-চিত্ত-বন্ধনের বাগুড়ারূপে সম্ভাবিত হইয়াছে বলিয়া, এ স্থলে 'উৎপ্রেক্ষা' অলঙ্কার ঘটিয়াছে।

পাহাড়।

সজনি, অপরূপ পেখলু বালা।
হিমকর-মদন- মিলিত মুখ-মণ্ডল
তা পর জলধর-মালা ॥
চঞ্চল১ নয়নে হেরি মুঝে সুন্দরি২
মুচকায়ই ফিরি গেল।
তৈখনে মরমে মদন-জর উপজল
জিবইতে৩ সংশয় ভেল ॥
অহনিশি শয়নে সপনে আন না হেরিয়ে
অনুখন সোই ধেয়ান।
তাকর পিরিতিকি রিতি৪ নাহি সমুঝিয়ে
আকুল অথির পরাণ ॥
মরমক বেদন তোহে পরকাশল
তুহুঁ অতি চতুরি সুজান।
সো পুন মধুর মুরতি৫ দরশায়বি
রাধাবল্লভ গান৬ ॥৬॥১৯৬॥

পাঠান্তর

১। 'চঞ্চল' স্থলে 'অঞ্চল' ঘ।

২। 'সুন্দরি' স্থলে 'সুন্দরী' ক, গ।

৩। 'জিবইতে' স্থলে 'জীবইতে' ক, গ।

৪। 'রিতি' স্থলে 'রীতি' ক, গ।

৫। 'মুরতি' স্থলে 'মুরতি' ক, গ।
৬। 'গান' স্থলে 'রস গান' ঘ।

১—৩। "সজনি, অপরূপ" ইত্যাদি। হে সখি! বালাকে অপূর্ব্ব দেখিলাম! (উহাঁর) মুখ-মণ্ডল চন্দ্র ও কন্দর্পের মিশ্রণে নির্ম্মিত হইয়াছে অর্থাৎ উহাঁর বদন চন্দ্রতুল্য এবং অধর, গণ্ড, নেত্র, নাসিকা ও দন্ত-রাজি যথাক্রমে কন্দর্পের বান্ধুলি, মহুয়া, নীলোৎপল, তিল-পুষ্প ও কুন্দ-কলিরূপ পুষ্পময় শরের তুল্য। তাহার উপর নায়িকার কেশ-পাশরূপ জলদ-জাল বিরাজিত রহিয়াছে; তুলনা করুন;—

"বন্ধূক-দ্যুতি-বান্ধবোঽয়মধরঃ স্নিগ্ধো মধূক-চ্ছবি-
র্গণ্ডে চণ্ডি চকাস্তি নীল-নলিন-শ্রী-মোচনং লোচনম্।
নাসাভ্যেতি তিল-প্রসূন-পদবীং কুন্দাভ-দন্তি প্রিয়ে!
প্রায়স্তন্মুখ-সেবয়া বিজয়তে বিশ্বং স পুষ্পায়ুধঃ॥"
—গীতগোবিন্দ, ১০ম সর্গ।

তিরোতা ধানশী।

নমুঙা[১]-বদনি ধনি বচন কহসি হসি।
অমিয়া বরিখে জনু শরদ পুনিম শশী॥
অপরূপ রূপ রমণি-মণি।
যাইতে পেখলুঁ গজরাজগমনি ধনি॥ধ্রু॥
সিংহ জিনি মাঝা[২] খিনি তনু অতি কমলিনি[৩]।
কুচ-ছিরিফল ভরে ভাঙ্গিয়া পড়য়ে জানি॥
কাজরে রঞ্জিত বনি[৪] ধবল[৫] নয়নবর।
ভ্রমর ভুলল জনু বিমল কমল পর॥
ভণয়ে বিদ্যাপতি সো বর-নাগর।
রাই-রূপ হেরি গর-গর অন্তর[৬]॥৭॥১৯৭॥

পাঠান্তর

১। 'নমুঙা' স্থলে 'নমুজা' ক; 'নমুয়া' চ।
২। 'জিনি মাঝা' স্থলে 'জিনিয়া মাঝারি' ক, খ।
৩। 'কমলিনি' স্থলে 'কোমলিনি' গ, চ।
৪। 'বনি' স্থলে 'বলি' গ।
৫। 'ধরল' স্থলে 'ধবল' চ।
৬। 'ভণয়ে বিদ্যাপতি' ইত্যাদি পংক্তি-দ্বয় ঘ পুথিতে নাই।

টীকা

৭—৮। "কাজরে রঞ্জিত" ইত্যাদি। নায়িকা (তাঁহার বদনে) কজ্জলে রঞ্জিত করা নয়ন-যুগল ধারণ করিয়াছেন; (দেখিয়া বোধ হয়) যেন, শ্বেত পদ্মের উপর ভ্রমর (মধু-লোভে) ভুলিয়া রহিয়াছে। তুলনা করুন;—

"লোচন জনু থির ভৃঙ্গ-আকার।
মধু-মাতল কিয়ে উড়ই না পার॥"—বিদ্যাপতি।

তুড়ী।

পথে জড়াজড়ি দেখিলুঁ নাগরী
সখীর সহিতে যায়।
সকল অঙ্গ মদন-রঙ্গ
হসিত-বদনে চায়॥
সই, কে বল[১] মোহিনী সেহ।
যদি সহায় পাই এমতি হয়
তা সঞে করিয়ে নেহ॥ ধ্রু॥
নীল মুকুতা- হার[২] বেকতা
শোভিত দেখিলুঁ ভাল[৩]।
যেন তারাগণ উদিত গগন
চান্দে[৪] বেড়িয়া জাল[৫]॥
কুচ এ[৬] মণ্ডলী কনক-কটোরি
বনাল্যে কেমন ধাতা।
হাসির রাশি মনের খুসি
দান করে যদি দাতা॥
চণ্ডীদাস কহে যদি দান হয়ে
কি জানি মাগিবা তায়।
ছটার ঝলকে পরাণ চমকে
তিমিরে লাগয়ে ভয়॥৮॥১৯৮॥

পাঠান্তর

১। 'কে বল' স্থলে 'কেমন' ক।
২। 'হার' স্থলে 'হার যে' খ, ঘ।
৩। 'ভাল' স্থলে 'ভালে' গ।
৪। 'চান্দে' স্থলে 'চান্দেরে' ক, গ।
৫। 'জাল' স্থলে 'জালে' গ।
৬। 'এ' স্থলে 'য়ে' খ, ঘ, চ; 'যে' ক, গ।

টীকা

৮—১১। "নীল মুকুতা" ইত্যাদি। (নায়িকার) নীল (অর্থাৎ নীল-মণি) ও মুক্তার ব্যক্ত অর্থাৎ দৃশ্যমান (কণ্ঠ)-হার উত্তমরূপে শোভিত (রহিয়াছে) দেখিতে পাইলাম; (দেখিয়া বোধ হইল) যেন, (মুক্তা-রাজিরূপ) তারাগণ (নীল-মণির দীপ্তি-বিশিষ্ট হৃদয়-রূপ) গগনে (হারের মধ্য-মণিরূপ) চন্দ্রকে জালের আকারে বেষ্টন করিয়া উদিত (হইয়াছে)।

১২—১৫। "কুচ এ মণ্ডলী" ইত্যাদি। (নায়িকার) মণ্ডলাকার এই কুচ-যুগ স্বর্ণের বাটিস্বরূপ; বিধাতা (উহা) কিরূপ (অদ্ভুত) নির্ম্মাণ করিয়াছেন অথবা কিরূপ (সুদক্ষ) বিধাতা (উহা) নির্ম্মাণ করিয়াছেন! (নায়িকার) হাসির রাশি (কি অপূর্ব্ব!); দাতা মনের খুসিতে (উক্ত অপূর্ব্ব ধন) যদি (প্রার্থী আমাকে) দান করেন! (তবে কত আনন্দের বিষয় হয়!) যাঁহার ধন আছে, তিনিই উহা দান করিতে পারেন—অন্যের উহা দেওয়ার সাধ্য নাই, সুতরাং "দাতা" শব্দের ধ্বনি দ্বারা এখানে শ্রীকৃষ্ণের বাঞ্ছিত দানের অধিকারিণী শ্রীরাধাকেই বুঝা যাইতেছে।

ধানশী।১

রতন-মঞ্জরি ধনি লাবণি-সায়র
অধরহিঁ বান্ধুলি রঙ্গ।
দশন-কাঁতি২ কুন্দ দামিনি ঝলকত
হসইতে অমিয়া-তরঙ্গ॥

সজনি, যাইতে পেখলুঁ রাই।
মুঝে৩ হেরি সুন্দরি ভরমহিঁ৪ চঞ্চল
চকিত চমকি চলি যাই॥ধ্রু॥
পদ দুই চারি চলই বর নায়রি
রহলি নিমিখ-শর জোরি।
বিষম-বিশিখ-শর অন্তর জর জর৫
সরবস লেয়লি মোরি॥
মঝু মন যশ গুণ সুধি মতি ধাধস
লেই চললি সব বালা।
গোবিন্দদাস কহই অব মাধব৬
জপতহিঁ তুয়া৭ গুণ-মালা॥৭॥১৯৭॥

পাঠান্তর

১। ইহা প-র-সা পুথির ৭১ ও প-র পুথির ৬।৩০ সংখ্যক পদ।

২। 'দশন-কাঁতি' প-স স্থলে 'দশনক কাঁতি' প-র-সা; 'দশন-কিরণ' ক—চ।

৩। 'মুঝে' স্থলে 'মঝু' ক, প-র; 'মোহে' প-র-সা।

৪। 'ভরমহি' স্থলে 'মরমহিঁ' প-র-সা।

৫। 'বিষম-বিশিখ' ইত্যাদি (প-স ও চ) পরিবর্ত্তে 'কুটিল কটাখ কুসুম-শর বরিখনে' ক—ঘ।

৬। 'গোবিন্দদাস' ইত্যাদি পংক্তির পরিবর্ত্তে 'গোবিন্দ দাস কহ বুঝই না পারিয়ে' প-র-সা।

৭। 'তুয়া স্থলে 'ও' খ, ঘ, প-র।

কামোদ।১

কাঞ্চন-কমল পবনে উলটায়ল
ঐছন বদন সঞ্চারি২।
সরবস লেই পালটি পুন বিজুলি৩
রঙ্গিণি বঙ্ক নেহারি৪॥
সজনি৫ কো দেই দারুণ বাধা।
নয়নক সাধ আধ নাহি৬ পূরল
পালটি না হেরলুঁ৭ রাধা॥ ধ্রু॥

ঘন-ঘন আঁচর কুচ-গিরি কাঁচর[8]
হাসি হাসি তহি পুন[9] হেরি।
জনু মঝু মন হরি কনয়া-কুম্ভ ভরি
মুহরি[10] রাখলি কত বেরি॥
যব মন বান্ধল ইন্দ্রিয়[11] ফাঁফর
তাহি মিলল আন আন[12]।
কাঠক পুতলি[13] ঐছে মুরুছায়ত[14]
গোবিন্দদাস পরমাণ॥১০॥২০০॥

পাঠান্তর

১। এটি প-র-সা পুথির ৭৪ ও প-র পুথির ৬।১৯ সংখ্যক পদ।

২। 'সঞ্চারি' স্থলে 'সঞ্চার' প-র-সা; 'সুচার' প-স।

৩। 'পুন বিন্ধলি' স্থলে 'পুন বান্ধই' প-র-সা; 'মন বান্ধল' প-র; 'পুন বান্ধলি' ঘ; 'পুন বীন্ধলি' চ।

৪। 'নেহারি' স্থলে 'নেহার' প-র-সা, প-র।

৫। 'সজনি' প-স, প-র-সা স্থলে 'হরি হরি' ক—চ, প-র।

৬। 'নাহি' স্থলে 'না' ক, খ, গ, চ।

৭। 'হেরলুঁ' স্থলে 'আওল' প-র-সা।

৮। 'কুচ-গিরি কাঁচর' প-স স্থলে 'কুচ-যুগ কাচল' প-র-সা; 'কুচ-কনকাচল' ক—চ, প-র।

৯। 'হাসি হাসি' ইত্যাদি প-স, প-র-সা স্থলে 'ঝাঁপই ('ঝাঁপল' প-র) হাসি হাসি হেরি' ক—চ, প-র।

১০। 'মুহরি' স্থলে 'মোহরি' ক; 'মহরি' চ।

১১। 'ইন্দ্রিয়' স্থলে 'ইন্দ্রিয়গণ' প-র; 'ইন্দ্রিগণ' খ।

১২। 'তাহি মিলল' ইত্যাদি স্থলে 'তাহে মিলন পাঁচবাণ' প-র; 'তাহে বিহু মিল আনে আন' প-র-সা।

১৩। 'পুতলি' প-স, প-র-সা স্থলে 'মুরতি' ক—চ, প-র।

১৪। 'ঐছে মুরুছায়ত' স্থলে 'কুহকে জাচায়ত' প-র-সা, প-র।

টীকা

৮—১১। "ঘন ঘন আঁচর" ইত্যাদি। রাধামোহন ঠাকুর ইহার অর্থ লিখিয়াছেন,—"ঘনো মেঘ ইব ঘনো নিবিড়ো যো পটাগ্রভাগঃ স এব কুচগিরেঃ কাঁচর কঞ্চুলিকা, পুনঃ পুনঃ হাস্যং কৃত্বা তাং কঞ্চুলিকাং পুনর্নিরীক্ষিতবতী যথা মনো হৃত্বা কনককুম্ভে নিক্ষিপ্য পুনঃ পুনঃ মুদ্রয়িত্বা রক্ষিতবতীবেত্যুৎপ্রেক্ষা।" অর্থাৎ মেঘের ন্যায় নিবিড় বস্ত্রাঞ্চল (নায়িকার) কুচগিরির কাঁচুলিস্বরূপ (হইল); (নায়িকা) পুনঃ পুনঃ হাস্য করিয়া, সেই কাঁচুলির দিকে তাকাইতে লাগিলেন; (বোধ হইল) যেন, আমার চিত্ত অপহরণ করিয়া (কুচযুগস্বরূপ) স্বর্ণ-কুম্ভে ভরিয়া (সতর্কতা হেতু) বারম্বার 'মোহর' করিয়া রাখিলেন। 'ঘন ঘন' শব্দের 'বারম্বার' অর্থও এ স্থলে অসঙ্গত নহে; তবে 'বারম্বার' অর্থ করিলে তৎপরে 'প্রদত্ত' বা 'নিক্ষিপ্ত' একটি কৃদন্ত বিশেষণ-পদ উহ্য করিতে হইবে।

এ স্থলে স্তন-যুগ কনক-কুম্ভ ও চুচুক-দ্বয় গালা-মোহরের ছাপরূপে উৎপ্রেক্ষিত হইয়াছে। তুলনা করুন;—

"পদ্মা-পয়োধর-তটী-পরিরম্ভ-লগ্ন-
কাশ্মীর-মুদ্রিতমুরো মধুসূদনস্য।"
—গীতগোবিন্দ, ১ম সর্গ।

১২—১৫। "যব মন" ইত্যাদি। যখন (নায়িকা) আমার (সকল ইন্দ্রিয়ের নেতা) মনকে বন্দী করিল, (তখন সুতরাং) অন্যান্য ইন্দ্রিয়ও ফাঁফর হইয়া, সেই মনের সহিত যাইয়া মিলিত হইল অর্থাৎ অন্যান্য ইন্দ্রিয়গুলিও মনের সহিত বন্দী হইল; (ইহাতে আর বিচিত্র কি?) নায়িকা (হৃদয়-হীন) কাঠের পুতুলকেও (অতুলনীয় আকর্ষণ-বশতঃ) মূর্চ্ছিত করিয়া থাকে; (এ বিষয়ে) পদ-কর্তা গোবিন্দদাসই প্রমাণ বটে; অর্থাৎ গোবিন্দদাস কাষ্ঠ-পুত্তলিকার ন্যায় হৃদয়-শূন্য

হইয়াও যখন মোহিত না হইয়া পারিতেছে না, তখন কাষ্ঠ-পুত্তলিকায় মূর্চ্ছা প্রকৃত বলিয়াই জানা যাইতেছে।

---

অথ অপরাহ্নে দর্শনং যথা।

"রতন-মন্দির মাহা" ইত্যাদি গীতং পূর্ব্বোক্তম্।

---

বেলোয়ার।

যব—গোধুলি সময় বেলি
ধনি—মন্দির বাহির ভেলি।
নব জলধর[১] বিজুরি-রেহা
দন্দ পসারি[২] গেলি॥
ধনি—অলপ বয়েস বালা
জনু—গাঁথনি পুহপ-মালা।
থোরি দরশনে আশ না পূরল
বাঢ়ল মদন-জ্বালা॥
গোরি কলেবর নূনা
জনু—আঁচরে উজোর সোনা।
কেশরি জিনিয়া মাঝহিঁ খীন[৩]
দুলহ লোচন-কোণা॥
ইসত হাসনি সনে
মুঝে—হানল নয়ন-বাণে।
চিরঞ্জীব রহু পঞ্চ গৌড়েশ্বর
কবি বিদ্যাপতি ভণে॥১১॥২০১॥

পাঠান্তর

১। 'জলধর' স্থলে 'জলধরে' খ, ঘ।
২। 'পসারি' স্থলে 'পসারিয়া' ক; 'বাঢ়াইয়া' খ, ঘ।
৩। 'মাঝহিঁ খীন' স্থলে 'মাঝারি খিনি' ক।

টীকা

১—৪। "যব গোধুলি" ইত্যাদি। যখন গোধুলি-সময়ের অর্থাৎ সন্ধ্যার কালে সুন্দরী শ্রীরাধা মন্দিরের বাহির হইল, (তখন বোধ হইল যেন) নবীন জলধর এবং বিদ্যুতের রেখা বিবাদ বিস্তার করিয়া গেল। গোধূলির অন্ধকারাবৃত জলধর-তুল্য শ্যামল অঙ্গে উজ্জ্বল গৌরাঙ্গী নায়িকার দেহ-কান্তি ক্ষীণ বিদ্যুৎ-প্রভার ন্যায় দীপ্তি বিস্তার করিয়া যাওয়ায় এবং তদ্দ্বারা গোধূলির অন্ধকার কিঞ্চিৎ পরিমাণে বিদূরিত হওয়ায় জলধর ও বিদ্যুতের বিবাদরূপে এ স্থলে উৎপ্রেক্ষিত হইয়াছে। তুলনা করুন;—

"কাশ্মীর-গৌর-বপুষামভিসারিকাণা-
মাবদ্ধ-রেখমভিতো রুচি-মঞ্জরীভিঃ।
এতত্তমাল-দল-নীলতমং তমিস্রং
তৎপ্রেম-হেম-নিকষোপলতাং তনোতি॥"
—গীতগোবিন্দ, ১১শ সর্গ।

তুড়ী।১

বেলি অসকালে দেখিলু যে[২] ভালে
পথেতে[৩] যাইতে-সে।
জুড়ায় কেবল[৪] নয়ন-যুগল
চিনিতে নারিলুঁ কে॥
সই, রূপ কে চাহিতে পারে।
অঙ্গের[৫] আভা বসন[৬] শোভা
পাসরিতে নারি তারে॥ধ্রু॥
বাম অঙ্গুলিতে মুকুর সহিতে
কনক কটোরি হাতে[৭]।
সিথায় সিন্দূর নয়ানে কাজর
মুকুতা শোভিত মাথে[৮]॥
নীল[৯] শাড়ী মোহনকারী[১০]
উছলিতে দেখি পাশ[১১]।
কি আর পরাণে সোঁপিলুঁ চরণে
দাস করি মনে আশ॥

কুচযুগ গিরি কনক-কটোরি
শোভিত হিয়ার মাঝে।
ধীরে ধীরে যায় চমকিয়া চায়[১২]
ঘন না চাহে লোক-লাজে ॥
কিবা সে ভঙ্গিমা কি দিব উপমা
চলন মন্থর-গতি।
কোন ভাগ্যবানে পাঞাছে কি[১৩] দানে
ভজিয়া সে উমাপতি ॥
চণ্ডীদাসে কয় মুরুতি এ নয়[১৪]
বধিতে নাগর জনে।
অমিয়া ছানিয়া যতন করিয়া
গঢ়িল সে[১৫] অনুমানে ॥১২॥২০২॥

পাঠান্তর

১। ইহা প-র-সা পুথির ৮১ ও প-র পুথির ৬।৪৯ সংখ্যক পদ।

২। 'দেখিলুঁ যে' প-র স্থলে 'দেখিলুঁ সে' প-র-সা।

৩। 'পথেতে' স্থলে 'পথেরে' প-র-সা।

৪। 'জুড়ায় কেবল' স্থলে 'জুড়ালু আমার' প-র-সা।

৫। 'অঙ্গের' স্থলে 'অঙ্গের যে' প-র-সা।

৬। 'বসন' স্থলে 'বসন যে' প-র-সা।

৭। 'কটোরি হাতে' স্থলে 'কটোরি তাথে' খ, ঘ; 'অঙ্গরি তাথে' প-র-সা।

৮। 'মাথে' স্থলে 'তাথে' প-র-সা, প-র।

৯। 'নীল' স্থলে 'নীল যে' প-র; 'সে যে' প-র-সা।

১০। 'মোহনকারী' স্থলে 'মনহর কড়ি' প-র-সা।

১১। 'উছলিতে' ইত্যাদি স্থলে 'উছলে দেখিলু পাশ' প-র-সা; 'উছলিতে দেখিলাম পাশ' প-র।

১২। 'চমকিয়া চায়' স্থলে 'চমকি চায়' ঘ; 'চমকিত চায়' প-র।

১৩। 'পাঞাছে কি' স্থলে 'পাইয়া কোন' প-র-সা।

১৪। 'মুরুতি' ইত্যাদি স্থলে 'মোর মরন নয়' প-র।

১৫। 'গঢ়িল সে' স্থলে 'গড়ল বুঝি' প-র-সা, প-র।

আশাবরী।[১]

রমণীর মণি পেখলুঁ আপনি[২]
ভূষণ সহিতে গায়।
দেখিতে দেখিতে বিজুরি ঝলকে[৩]
ধৈরজে ধৈরজ যায় ॥
সই, চাহনি মোহনি থোর।
মরম বান্ধলুঁ হেরিয়া ভুলিলুঁ[৪]
রূপের নাহিক ওর ॥ ধ্রু ॥
বদন-ছান্দ[৫] কামের ফান্দ
ঝুরিয়া ঝুরিয়া কান্দে।
কেশের আগ চুম্বয়ে চাগ[৬]
ফিরিয়া ফিরিয়া বান্ধে ॥
বসন খসয়ে অঙ্গুলি[৭] চাপয়ে
কর সে কড়ছে[৮] থুইয়া।
দেখিয়া লোভয়ে মদন খোভয়ে[৯]
কেমনে ধরিব হিয়া ॥
জলের কান্ধারে কেশের আন্ধারে
সাপিনী লাগয়ে মোয়।
কেমনে কামিনী আছয়ে আপনি
এমন সাপিনী থোয় ॥
দশন-কাঁতি মুকুতা-পাঁতি
হাস উগারয়ে শশী।
পরাণ-পুতলী হইল পাগলী[১০]
মরমে রহল পশি ॥

শুন[১১] যে হিয়া রহল পড়িয়া
বস্ত্র রহল তায়।
চণ্ডীদাস কয় ফিরি দেখা হয়
তবে সে পরাণ রয় ॥১৩॥২০৩॥

পাঠান্তর

১। ইহা প-র পুথির ৬৫০ সংখ্যক পদ।

২। 'পেখলুঁ আপনি' স্থলে 'দেখিনু কামিনি' প-র।

৩। 'ঝলকে' স্থলে 'চমকে' প-র।

৪। 'ভুলিলুঁ' স্থলে 'বুঝিনু' প-র।

৫। 'ছান্দ' স্থলে 'চান্দ' খ—ঘ, প-র।

৬। 'চাগ' স্থলে ক—চ ও প-র পুথি সর্ব্বত্রই 'চাগ' পাঠ আছে; এই শব্দের অর্থ স্থির করিতে না পারিয়া চণ্ডীদাসের পদাবলীর কোন কোন সম্পাদক 'টাগ' পাঠ ধরিয়া উহার অর্থ 'জঙ্ঘা' লিখিয়াছেন। কিন্তু কোন পুথিতে 'টাগ' পাঠ আদৌ আছে কি না, তাহাই অনুসন্ধান করা আবশ্যক।

৭। 'অঙ্গুলি' স্থলে 'আঙুলি' ঘ, চ, প-র।

৮। 'কর সে কড়ছে' স্থলে 'কর কড়ছে' ক, ঘ, চ; 'কড়ছে কড়হি' প-র।

৯। 'খোভয়ে' স্থলে 'ক্ষোভয়ে' ক—গ।

১০। 'হইল পাগলী' স্থলে 'হইল আগলি' প-র।

১১। 'শুন' স্থলে 'শুধু' প-র।

টীকা

৮—১১। "বদন-ছান্দ" ইত্যাদি। (নায়িকার) বদনের শোভায় কামের ফান্দ (অর্থাৎ নায়কদিগকে বশীভূত করার বাগুড়াস্বরূপ নায়িকার কেশ-পাশ) শোকে ক্রন্দন করিতেছে; (নায়িকার) কেশের অগ্রভাগ তাঁহার চক্রাকার নিতম্বকে চুম্বন অর্থাৎ স্পর্শ করিতেছে; (নায়িকা) উহাকে পুনঃ পুনঃ তুলিয়া বাঁধিতেছেন।

১২—১৫। "বসন খসয়ে" ইত্যাদি। (গমন-গতি কিংবা সাত্ত্বিক ভাবের উদয় হেতু নায়িকার) বসন খলিত হইতেছে; (তাহাতে তিনি) কটিতে হস্ত রাখিয়া অঙ্গুলি চাপিতেছেন অর্থাৎ অঙ্গুলি দ্বারা বিস্রস্ত কটি-বসন ধরিয়া রাখিতেছেন। (উহা) দেখিয়া (আমার) হৃদয় লুব্ধ হইতেছে; (সেই সুযোগে) কন্দর্প (আমাকে) ক্ষুব্ধ অর্থাৎ খেদ-যুক্ত করিতেছেন; (আমি) কি প্রকারে প্রাণ ধারণ করিব?

প্রক্ষিপ্ত পদ।

২০৩ সংখ্যক পদের পরে খ ও গ পুথিতে নিম্ন-লিখিত প্রক্ষিপ্ত পদটি দৃষ্ট হয়; যথা,—

"আজু এক অপ- রূপ রূপক
ভূপ দরশন ভেল।
জনু, মেলি জলধর ধরণি উপর
সৌদামিনি করু কেল॥
কোন অছু পুন বদন নিরমিল
নয়ন চেতন চোর।
বিকচ কাঞ্চন কমলে বিলসই
চপল খঞ্জন জোর॥
চারু ভুরু অরু মাঝে সিন্দুর-
রেখ ঐছে বনান।
রসিক জন মন বধিতে কাম ক-
মান বাণ সন্ধান॥
কি কব উচ কুচ জোর চুচক
জগত আনন্দ ভাব।
রঞ্জিত রবি-কর হেম-কমলিনি
শিখরে মধুপ নিবাস॥"

ক, ঘ ও চ পুথিতে এই পদটি নাই। ইহা গণনা করিলে ৮ম পল্লবের নির্দ্দিষ্ট পদসংখ্যা হইতে একটি পদ বেশী হয়; সুতরাং ইহা যে প্রক্ষিপ্ত, সে বিষয়ে কোন সন্দেহ নাই।

---

## তত্র স্নানকালে দর্শনম্ ।

বরাড়ী।[১]

সহচরি মেলি চললি বররঙ্গিণি
কালিন্দি করই সিনান ।
কাঞ্চন[২] শিরিষ- কুসুম জনু[৩] তনু-রুচি
দিনকর-কিরণে মৈলান ॥
সজনি, সো ধনি চীতক[৪] চোর ।
চোরিক পন্থ ভোরি দরশায়লি
চঞ্চল নয়নক ওর ॥ ধ্রু ॥
কোমল চরণ চলত[৫] অতি মন্থর
উতপত-বালুক বেল ।
হেরইতে হামারি সজল দিঠি-পঙ্কজ
দুহুঁ পাদুক করি নেল ॥
চীত[৬] নয়ন মঝু[৭] দুহুঁ সে[৮] চোরায়লি
শূন হৃদয় অব মান ।
মনমথ পাপ দহনে তনু জারত[৯]
গোবিন্দদাস ভালে জান[১০]॥১৪॥২০৪॥

### পাঠান্তর

১। এটি প-র-সা পুথির ৭৩ ও প-র পুথির ৬৩২ সংখ্যক পদ। 'বরাড়ী' স্থলে 'শ্রীরাগ' প-র-সা; 'ধানশ্রী' প-র।

'কাঞ্চন' স্থলে 'কনয়া' প-র-সা, প-র।

'জনু' স্থলে 'জিনি' ক—চ।

'চীতক' স্থলে 'চিতক' ক, গ, প-র।

'চলত' স্থলে 'গমন' প-র-সা।

'চীত' স্থলে 'চিত' ক, গ, প-র।

'মঝু' স্থলে 'মব' প-র।

'দুহুঁ সে' স্থলে 'এ দুহুঁ' ক, গ; 'দুহুঁ' প-র।

৯। 'মনমথ পাপ' ইত্যাদি স্থলে 'কাঞ্চন মুরতি কাতি মুরছায়ল' প-র।

১০। 'ভালে জান' স্থলে 'পরমাণ' প-র-সা, প-র।

### টীকা

৫—৭। "সজনি, সো ধনি" ইত্যাদি। হে সখি! সেই সুন্দরী আমার চিত্ত-চোর; (তাঁহার) চঞ্চল নয়নের প্রান্ত অর্থাৎ কটাক্ষ (আমাকে) জ্ঞান-শূন্য করিয়া (সুনিপুণ) চৌর্য্যের প্রণালী প্রদর্শিত করিল।

৮—১১। "কোমল চরণ" ইত্যাদি। (নায়িকার) সুকুমার চরণ-দ্বয় মন্থর-ভাবে চলিতেছে; (কেন না) (যমুনার) বেলা-ভূমি উত্তপ্ত বালুকা-বিশিষ্ট; (তাহার এইরূপ আশ্চর্য্য ঐন্দ্রজালিক শক্তি যে) আমি তাহার চরণ-দ্বয়ের পানে দৃষ্টি-পাত করা মাত্র সে আমার সজল নেত্র-পদ্ম দুইটিকে তাহার পাদুকা বানাইয়া লইল! পদ-কর্ত্তা 'হেরইতে হামারি' ইত্যাদি বাক্যের অতিশয়োক্তি-অলঙ্কারের ধ্বনি দ্বারা বুঝাইতেছেন যে, শ্রীকৃষ্ণ শ্রীরাধাকে উত্তপ্ত পুলিন-ভূমিতে ধীরে ধীরে গমন করিতে দেখিয়া, তাঁহার ততটুকু ক্লেশ-দর্শনেই অনুরাগবশতঃ তাঁহার চরণ-যুগলে আপনার সজল নয়নের দৃষ্টি সংলগ্ন করিয়া রহিলেন।

১২—১৫। "চীত নয়ন" ইত্যাদি। (শ্রীরাধা) আমার চিত্ত ও নয়ন—উভয়ই চুরি করিল; এখন আমার হৃদয় শূন্য মনে করিতেছি; (অপহৃত-সর্ব্বস্ব ব্যক্তিকে জীবিত রাখিলে সে যদি প্রতিহিংসা করিতে উদ্যত হয়, বোধ হয়, সেই জন্য) নায়িকার প্রধান সহায় পাপাত্মা মন্মথ আমাকে অগ্নিতে দগ্ধ করিতেছে,—পদ-কর্ত্তা গোবিন্দদাস ইহার সত্যতা উত্তমরূপে জ্ঞাত আছে। কাম ও কামিনীর পরস্পর সাহায্য-কারিত্ব কবিগণের বর্ণনায় প্রসিদ্ধ। তুলনা করুন;—

"যাভিরনঙ্গঃ সাঙ্গী-
কৃতঃ স্ত্রিয়োঽস্ত্রীকৃতাশ্চ যেন।
বামাচার-প্রবণৌ
প্রণমত তৌ কামিনী-কামৌ ॥"

—আর্য্যাসপ্তশতী।

তুড়ী।[১]

থীর বিজুরি বরণ[২] গোরি
পেখলু ঘাটের কূলে।
কানড় ছান্দে কবরি বান্ধে
নব-মল্লিকার মালে॥
সই, মরম কহিলুঁ তোরে।
আড় নয়ানে ইষত হাসিয়া
আকুল[৩] করিলে মোরে॥ ধ্রু॥
ফুলের গেঁড়ুয়া লুফিয়া ধরয়ে
সঘনে দেখায় পাশ।
উচ-কুচযুগ[৪] বসন ঘুচায়ে
মুচকি মুচকি হাস॥
চরণ-কমলে[৫] মল্লতোড়ল
সুন্দর যাবক-রেখা।
কহে চণ্ডীদাসে হৃদয়-উল্লাসে[৬]
পালটি[৭] হইবে দেখা॥১৫॥২০৫॥

পাঠান্তর

১। এটি প-র-সা পুথির ২৫৫ ও প-র পুথির ৬।৩৪ সংখ্যক পদ।

২। 'বরণ' স্থলে 'সমূহ' প-র-সা।

৩। 'আকুল' স্থলে 'বিকল' প-র-সা।

৪। 'কুচযুগ' স্থলে 'কুচমূলে' প-র-সা।

৫। 'কমলে' স্থলে 'যুগলে' প-র-সা।

৬। 'হৃদয়-উল্লাসে' স্থলে 'বাশুলি আদেশে' প-র-সা।

৭। 'পালটি' স্থলে 'পুন কি' ক—চ।

টীকা

১২—১৫। "চরণ-কমলে" ইত্যাদি। (শ্রীরাধার) চরণ-কমলে মল্লতোড়ল নামক অলঙ্কার-বিশেষ ও সুন্দর অলক্তক-রাগ (শোভা পাইতেছে); চণ্ডীদাস (শ্রীকৃষ্ণের উৎকণ্ঠা নিবারণ জন্য) হৃদয়ের উল্লাসে কহিতেছেন,—পুনরায় শ্রীরাধার সহিত তোমার সাক্ষাৎ হইবে; (সুতরাং এত চঞ্চল হইও না)।

তথা রাগ[১]।

কনক-বরণ[২] কিয়ে দরপণ[৩]
নিছনি দিয়ে যে[৪] তার।
কপালে ললিত[৫] চান্দ যে শোভিত[৬]
সুন্দর অরুণ আর[৭]॥
সই, কিবা সে মুখের হাসি।
হিয়ার ভিতর কাটিয়া পাঁজর[৮]
মরমে রহল পশি॥ ধ্রু॥
গলার উপর মণিময় হার
গগন-মণ্ডল হেরু[৯]।
কুচযুগ-গিরি কনক-গাগরি[১০]
উলটি পড়ল মেরু[১১]॥
উরজে উরুতে লম্বিত কেশ[১২]
হেরিয়ে সুন্দর তার।
চরণের ফুল[১৩] হেরি যে[১৪] দুকূল
জলদ-শোভিত-ধার॥
কহে চণ্ডীদাসে বাশুলী-আদেশে
হেরিয়া নখের কোণে[১৫]।
জনম সফলে যমুনার কূলে[১৬]
মিলায়ল[১৭] কোন জনে॥১৬॥২০৬॥

পাঠান্তর

১। এটি প-র-সা পুথির ৭৬ ও প-র পুথির ৬।৩৫ সংখ্যক পদ। 'তথা রাগ' স্থলে 'ধানশ্রী' প-র।

২। 'বরণ' স্থলে 'বরণী' প-র-সা।

৩। 'দরপণ' স্থলে 'দরপণী' প-র-সা।

৪। 'দিয়ে যে' স্থলে 'না দেখি' প-র-সা; 'যাইয়ে' প-র।

৫। 'কপালে ললিত' স্থলে 'কপোলে ললিত' প-র; 'কপালে লোলিত' প-র-সা।

৬। 'যে শোভিত' স্থলে 'শোভিত' প-র-সা; 'সুশোভিত' প-র।

৭। 'সুন্দর অরুণ আর' স্থলে 'সিন্দুর অরুণ আর' ক, প-র; 'সিন্দুর অরুণাকার' প-র-সা।

৮। 'কাটিয়া পাঁজর' স্থলে 'পাঁজর কাটিয়া' ক—চ; 'কাটিয়া থাকয়ে' প-র-সা।

৯। 'গগন' ইত্যাদি স্থলে 'গগনমণ্ডল হেরি' প-র-সা; 'গগনমণ্ডলে চারু' প-র।

১০। 'গাগরি' স্থলে 'কটরি' প-র।

১১। 'পড়ল মেরু' স্থলে 'পড়ি সুমেরি' প-র-সা।

১২। 'উরজে' ইত্যাদি স্থলে 'উরু সুশোভিত মদন মোহিত' প-র; 'উরু যে উরুতে' ইত্যাদি ক, গ; 'উরজে' ইত্যাদি পংক্তি-চতুষ্টয়ের পরিবর্ত্তে প-র-সা পুথির পাঠ যথা;—

'উরু জে লম্বিত কাম জে সম্বিত
বেণী জে লম্বিত তার।
চরণ রাতুল বিজুরি দোকুল
জলদে সুন্দর ধার॥'

১৩। 'ফুল' স্থলে 'কুলে' প-র, ক—চ।

১৪। 'হেরি যে' স্থলে 'হেরিয়া' প-র-সা।

১৫। 'কোণে' স্থলে 'কোণ' প-র।

১৬। 'জনম সফলে' ইত্যাদি স্থলে 'জনম সফল পাইনু পুণ্যফল' প-র-সা; 'বড় পুণ্যফলে যমুনার কূলে' প-র।

১৭। 'মিলায়ল' স্থলে 'বিহি দিল' প-র-সা; 'আনি দিল' প-র।

টীকা

১—৪। "কনক বরণ" ইত্যাদি। (নায়িকার মুখ) স্বর্ণ-বর্ণ দর্পণ কি? সেই মুখের নিছনি দিতেছি অর্থাৎ সেই মুখের বালাই লইয়া মরিতে ইচ্ছা হইতেছে; (তাহার) কপালে (চন্দন-বিন্দুরূপ) চন্দ্র ও (সিন্দুর-বিন্দুরূপ) রবি (শোভা পাইতেছে)। তুলনা করুন;—

"বদন মোছল পরচুর।
মাজি ধয়ল জনু কনক-মকুর॥"
—বিদ্যাপতি, প-ক-ত, ২০৭ পদ।

"সুন্দর বদনে সিন্দুর-বিন্দু
শাঙল চিকুর-ভার।
জনু রবি শশী সঙ্গহি উয়ল
পিছে করি আন্ধিয়ার॥
—বিদ্যাপতি, প-ক-ত।

১২—১৫। "উরজে উরুতে" ইত্যাদি। (তাঁহার) সুন্দর কেশ স্তনে ও উরুতে লম্বিত দেখিতেছি; (তাঁহার) চরণের ফুল অর্থাৎ পদ্মাকৃতি অলঙ্কার এবং (জল-স্রাব হেতু?) জলদের ন্যায় (কৃষ্ণবর্ণ-প্রান্ত-বিশিষ্ট?) ক্ষৌম-বসন দেখিতেছি।

---

গান্ধার।[১]

কামিনি করই সিনান।
হেরইতে হৃদয়ে হানল পাঁচ-বাণ॥
চিকুরে গলয়ে জল-ধার[২]।
মুখ-শশি-ভয়ে কিয়ে রোয়ে আন্ধিয়ার[৩]।
তিতল[৪] বসন তনু লাগি।
মুনিহক মানস[৫] মনমথ জাগি॥
কুচ-যুগ চারু চকেবা।
নিজ কুলে আনি মিলায়ল দেবা[৬]॥
তেঞি[৭] শঙ্কা ভুজ-পাশে।
বান্ধি ধরল জনু উড়ব তরাসে[৮]॥
কবি বিদ্যাপতি গাওয়ে[৯]।
গুণবতি নারি রসিক জন[১০] পাওয়ে॥

১৭॥ ২০৭॥

পাঠান্তর

১। এটি প-র-সা পুথির ৭৯ ও প-র পুথির ৬৩৬ সংখ্যক পদ। 'গান্ধার' স্থলে 'সিন্ধুড়া' প-র।

২। 'জল-ধার' স্থলে 'জল-ধারা' ক, প-র, প-র-সা।

৩। 'আন্ধিয়ার' স্থলে 'আন্ধিয়ারা' ক, প-র, প-র-সা।

৪। 'তিতল' স্থলে 'তিগল' প-র-সা।

৫। 'মুনিহক মানস' স্থলে 'মুনি এক' খ, ঘ; 'মনিহক মানস' চ; 'মণীহুক মানস' প-র-সা; 'দরশনে মানসে' প-র।

৬। 'নিজ কুলে' ইত্যাদি স্থলে 'নিজ কুল মিলনে আমল কোন দেবা' ঘ, প-র; 'নি (জ ?) কুল মিলান আনি মিলায়ে কোন দেয়া' প-র-সা।

৭। 'তেঞি' স্থলে 'ইলে' ঘ, ঘ, প-র।

৮। 'বান্ধি ধরল' ইত্যাদি স্থলে 'বান্ধি ধয়ল তনু' ইত্যাদি ঘ; 'বান্ধি ধয়ল পুন' ইত্যাদি প-র; 'বান্ধি ধয়ল জনী উড়য়ে আকাশে' প-র-সা।

৯। 'কবি বিদ্যাপতি' ইত্যাদি পংক্তিদ্বয়ের পরিবর্ত্তে প-র-সা পুথির পাঠ যথা ;—

'ইহ বিদ্যাপতি ভাণ।
তুহু বড় নিলজ কান॥'

১০। 'রসিক জন' স্থলে 'পুণবতি' গ, ঘ, চ; 'পুণ্যবন্ত' প-র।

তথা রাগ।১

যাইতে পেখলুঁ নাহলি গোরি।
কতি সঞে রূপ ধনি২ আনলি চোরি॥
কেশ নিঙ্গাড়িতে বহে জল-ধারা৩।
চামরে গলয়ে জনু মোতিম-হারা॥
অলকহিঁ তীতল৪ তহিঁ অতি শোভা।
অলিকুল কমলে বেঢ়ল মধুলোভা৫॥
নীরে নিরঞ্জন লোচন রাতা।
সিন্দুরে মণ্ডিত৬ পঙ্কজ-পাতা॥
সজল৭ চীর পয়োধর-সীমা।
কনক বেলে৮ জনু পড়ি গেও হীমা॥
তুল কি করইতে চাহে কে দেহা৯।
অবহুঁ ছোড়বি মোহে তেজবি লেহা॥
ঐছে কেরি১০ রস না পাওব আর।
ইথে লাগি রোই গলয়ে জলধার॥
বিদ্যাপতি কহে শুনহ মুরারি।
বসনের ভাব ও১১ রূপ নেহারি॥

॥১৮॥২০৮॥

পাঠান্তর

১। এটি প-র পুথির ৬।৩৭ সংখ্যক পদ। 'তথা রাগ' স্থলে 'সিন্ধুড়া' প-র।

২। 'রূপ ধনি' স্থলে 'রূপ' ক; 'ধনি রূপ' খ।

৩। 'কেশ' ইত্যাদি স্থলে 'কেশ নিঙ্গাড়ি জল কয়ে ধারা' প-র।

৪। 'তীতল' স্থলে 'তিতল' ক—গ, প-র; 'চীতল' ঘ।

৫। 'মধুলোভা' স্থলে 'মতি লোভা' প-র।

৬। 'মণ্ডিত' স্থলে 'মণ্ডিত জনু' গ, প-র; 'মণ্ডিত নিল' খ, ঘ।

৭। 'সজল' স্থলে 'শরদ' প-র।

৮। 'বেলে' স্থলে 'শিখরে' প-র।

৯। 'তুল কি' ইত্যাদি স্থলে 'তুল কি করইতে চাহে সে দেহা' প-র; 'ও মুকি কর তহিঁ দেহা' ক।

বিদ্যাপতির পদাবলীর কোন্ কোন সম্পাদক 'ও মুকি কর তহিঁ দেহা' পাঠটিকেই সমীচীন বোধে গ্রহণ করিয়াছেন; কিন্তু ঐ পাঠ সুস্পষ্ট ছন্দোভঙ্গ-দূষিত; এই পদের প্রত্যেক চরণে চতুর্মাত্রিক চারিটি গণে বিভাজ্য ষোলটি মাত্রা আছে; 'ও মুকি' ইত্যাদি পাঠে ১২টি মাত্রা পাওয়া যায় এবং উহা হইতে যে চারি মাত্রার কোন একটি শব্দ পড়িয়া গিয়াছে, এরূপও বোধ হয় না; সুতরাং 'ও মুকি' ইত্যাদি ক পুথির পাঠ পরবর্ত্তী অপ্রামাণিক সংশোধন বলিয়াই বিবেচনা হয়।

১০। 'কেরি' স্থলে 'কিয়' প-র।

১১। 'বসনের ভাব ও' স্থলে 'খসনের ভাব জনু' গ; 'বসনে লাগল ভাব' প-র।

টীকা

৯—১০। "সজল চীর" ইত্যাদি। (নায়িকার) পয়োধর-প্রান্তে জলার্দ্র বসন (লাগিয়া রহিয়াছে);

যেন স্বর্ণের বিম্ব-ফলে তুষার পড়িয়াছে। এ স্থলে 'অতিশয়োক্তি' অলঙ্কার দ্বারা নায়িকার স্তন ও সজল বসনে যথাক্রমে বিম্বত্ব ও তুষারত্বের আরোপ কর হইয়াছে।

১১—১৪। "তুল কি করইতে" ইত্যাদি। কে কি দেহকে তুল্য অর্থাৎ পূর্ব্ব-শ্লোকের বর্ণিত তুষারব সজল বসনের সদৃশ করিতে চাহে? (অবশ্যই চাহে না; সুতরাং) এখনি (আমার প্রতি) স্নেহ-ত্যাগ করিবে,—আমাকে পরিত্যাগ করিবে; (অতএব পুনরায় ঐরূপ (অঙ্গ-স্পর্শ-জনিত) আনন্দ আর প্রাপ্ত হইব না—এই জন্য (নায়িকার বসন) রোদন করিতেছে, জল-ধারা বিগলিত হইতেছে

---

সিন্দুড়া।১

আজু মঝু শুভ দিন২ ভেলা।
কামিনি পেখলু সিনানক বেলা॥
চিকুরে গলয়ে জল-ধারা।
মেহ বরিখে জনু মোতিম-হারা॥
বদন মোছল পরচুর৩।
মাজি ধয়ল৪ জনু কনক মকুর৫॥
তে উদসল৬ কুচ জোরা।
পালটি বৈঠায়ল কনক কটোরা॥
নিবিবন্ধ করল উদেশ৭।
বিদ্যাপতি কহ মনোরথ শেষ৮॥

॥১৭॥২০৭॥

পাঠান্তর

১। ইহা প-র পুথির ৬৩৮ সংখ্যক পদ।
২। 'শুভ দিন' স্থলে 'সুদিন' প-র।
৩। 'পরচুর' স্থলে 'পরচুর' ক, গ, প-র।
৪। 'ধয়ল' স্থলে 'খোয়ল' প-র।
৫। 'মকুর' স্থলে 'মকুয়' ক, গ, চ; 'মুকুর' অপ।
৬। 'তে উদসল' স্থলে 'তেজি দরশ' ব 'তে উদাসল' গ; 'তৈছে দসন' প-র।
৭। 'উদেশ' স্থলে 'উদাস' প-র।
৮। 'মনোরথ শেষ' স্থলে 'মনমথ ফাঁস' প-র।

টীকা

৯—১০। "নিবি-বন্ধ" ইত্যাদি। (কটির বসন বিস্রস্ত হওয়ায়, নায়িকা) কটি-বসনের গ্রন্থির উদ্দেশ অর্থাৎ উহা আছে কি না, খোঁজ করিলেন; বিদ্যাপতি কহিতেছেন, ইহাই নায়কের আকাঙ্ক্ষার শেষ অর্থাৎ চরম সীমা অর্থাৎ নায়ক যে নায়িকার নাভিমূল দর্শন করিতে পারিবেন, এরূপ আশা করেন নাই,—কিন্তু তাঁহার শ্লথ কটি-বসন-গ্রন্থির বন্ধন-কালে নায়কের সেই আশাও পূর্ণ হইল।

বেলাবলী।১

সজনি—ও ধনি কে কহ বটে।
গোরোচনা-গোরি নবীন কিশোরি
নাহিতে দেখিলুঁ ঘাটে॥ ধ্রু॥
শুন হে পরাণ সুবল সাঙ্গাতি২
কে ধনি মাজিছে গা।
যমুনার তীরে বসি তার নীরে
পায়ের উপরে পা॥
অঙ্গের বসন কর‍্যাছে আসন
আলাঞা দিয়াছে বেণী।
উচ কুচ-মূলে হেমহার দোলে
সুমেরু-শিখর জানি॥
সিনিয়া৩ উঠিতে নিতম্ব-তটীতে৪
পড়্যাছে৫ চিকুর-রাশি।
কাঁদিয়া৬ আন্ধার কনক-চান্দার
শরণ লইল৭ আসি॥

কিবা সে চুগুলি[৮] শঙ্খ ঝলমলি
সরু সরু শশি-কলা।
মাজিতে উদয় শুধু[৯] সুধাময়
দেখিয়া হইলুঁ ভোলা॥
চলে নীল শাড়ী নিঙ্গাড়ি নিঙ্গাড়ি
পরাণ সহিত মোর।
সেই হৈতে মোর হিয়া নহে থির[১০]
মনমথ-জ্বরে[১১] ভোর॥
কহে চণ্ডীদাসে বাসুলী আদেশে[১২]
শুন হে নাগর চান্দা[১৩]।
সে যে বৃষভানু রাজার নন্দিনী
নাম বিনোদিনী রাধা[১৪]॥২০॥২১০॥

পাঠান্তর

১। এটি প-র-সা পুঁথির ৭৫ ও প-র পুঁথির ৬।৪১ সংখ্যক পদ। 'বেলাবলী' স্থলে 'তিরোথা ধানশী' প-র।

২। 'শুন হে পরাণ' ইত্যাদি হইতে 'সুমেরু-শিখর জানি' পর্য্যন্ত ৮টি পংক্তি অর্থাৎ ২টি কলি খ,গ, ঘ, চ, প-র-সা ও প-র পুঁথিতে দৃষ্ট হয় না; উহা প্রক্ষিপ্ত বলিয়াই বিবেচনা হয়।

৩। 'সিনিয়া' স্থলে 'নাহিয়া' প-র-সা।

৪। 'তটীতে' স্থলে 'তটিতে' ঘ; 'তড়িতে' চ; 'কটীতে' প-র।

৫। 'পড়্যাছে' স্থলে 'আউলাই' প-র-সা।

৬। 'কান্দিয়া' স্থলে 'কালিয়া' প-র-সা, প-র।

৭। 'লইল' স্থলে 'লইলাম' প-র-সা।

৮। 'চুগুলি' স্থলে 'চুগলি' প-র-সা।

৯। 'শুধু' স্থলে 'যেন' প-র।

১০। 'হিয়া নহে থির' স্থলে 'হিয়া দগদগি' গ; 'হিয়া কেমন করে' প-র; 'অঙ্গ জরজর' প-র-সা।

১১। 'মনমথ' স্থলে 'মনোরথ' খ, গ।

১২। 'কহে চণ্ডীদাসে' ইত্যাদি স্থলে 'দাস লোচন কহয়ে বচন' খ—চ, প-র-সা, প-র। এই পদটি প্রকৃতই লোচন দাসের রচিত কি না, তাহা লোচন দাসের স্বহস্ত-লিখিত পদাবলীর পুঁথি আবিষ্কৃত না হওয়া পর্য্যন্ত নিশ্চিতরূপে বলা যাইবে না।

১৩। 'শুন হে' ইত্যাদি স্থলে 'শুন হে শ্যামর চান্দা' খ, চ; 'শুন হে শ্যাম চান্দা' ঘ; 'শুন হে নাগর শ্যাম' প-র।

১৪। 'নাম বিনোদিনী রাধা' স্থলে 'রাধা বিনোদিনী নাম' প-র।

টীকা

১২—১৫। "সিনিয়া উঠিতে" ইত্যাদি। স্নান করিয়া উঠিলে (নায়িকার) কেশ-রাশি নিতম্ব-স্থলে পড়িল; (জল-কণা-স্রাবী কেশপাশ দেখিয়া বোধ হইল যেন) অন্ধকার অর্থাৎ নায়িকার কেশ-পাশ আসিয়া কনক-চন্দ্রের অর্থাৎ নায়িকার মুখের শরণ লইল।

১৬—১৯। "কিবা সে" ইত্যাদি। (নায়িকার হস্তে) দুইটি শুল্-বিশিষ্ট শাঁখায় দীপ্তি কি অপূর্ব্ব! (বোধ হইল যেন) মাজিবা মাত্র শুধু অমৃতের দ্বারা গঠিত সরু সরু কতকগুলি চন্দ্র-কলা (শোভা বৃদ্ধির জন্য নায়িকার করে আসিয়া) উদিত হইয়াছে। এখানে উৎপ্রেক্ষা-অলঙ্কার দ্বারা নায়িকার করের অতুলনীয় শোভা ব্যঞ্জিত হইতেছে। তুলনা করুন;—

"অয়ং স তে শ্যামলতা-মনোহরং
বিশেষশোভার্থমিবোজ্ঝিতাম্বরঃ।
মৃণাল-রূপেণ নবো নিশাকরঃ
করং সমেত্যোভয়-কোটিমাশ্রিতঃ॥"
—অভিজ্ঞান-শকুন্তল; ৩য় অঙ্ক।

২০—২১। "চলে নীল শাড়ী" ইত্যাদি। (নায়িকা) আমার প্রাণের সহিত তাঁহার জলার্দ্র নীল বসনখানাকে নিঙ্ড়াইতে নিঙ্ড়াইতে চলিলেন। বস্তুতঃ প্রাণ বস্ত্রাদির ন্যায় নিঙ্ড়াণের যোগ্য নহে; উভয়ের মধ্যে ভেদ থাকিলেও এ স্থলে সেই ভেদ অগ্রাহ্য করায় এবং 'সহিত' শব্দটির প্রয়োগ দ্বারা এক কথায় দুইটি বিষয় ব্যক্ত হওয়ায়, ইহা অতি-

শয়োক্তি-মূলক 'সহোক্তি' অলঙ্কার হইয়াছে। এই বাক্যের প্রকৃত তাৎপর্য্য এই যে, নায়িকাকে ঐরূপ অঙ্গ-লগ্ন জলার্দ্র বসন নিঙড়াইতে নিঙড়াইতে যাইতে দেখিয়া, নায়কের চিত্ত নায়িকার নিষ্পেষিত বসনের ন্যায় সম্পূর্ণরূপে তাঁহার করতল-গত ও অতৃপ্ত বাসনার পীড়নে নিষ্পেষিত হইতে লাগিল। সুতরাং এ স্থলে পূর্ব্বোক্ত 'সহোক্তি' অলঙ্কার দ্বারা নায়ক-চিত্তের সম্পূর্ণ পারবশ্য ও উদ্বেগ ব্যঞ্জিত হইতেছে।

তিরোতা।[১]

নাহি উঠল তিরে[২] সো ধনি[৩] রাই।
মঝু মুখ সুন্দরি অবনত চাই॥
একলি চললি ধনি হই আগুয়ান।
উমড়ি[৪] কহই সখি করহ পয়ান॥
এ সখি পেখলুঁ অপরূপ গোরি।
বল করি চীত[৫] চোরায়লি মোরি॥ ধ্রু॥
কিয়ে ধনি রাগি[৬] বিরাগিনি হোয়।
আশ নৈরাশে দগধে তনু মোয়॥
কৈছে মিলব মোহে সো ধনি[৭] অবলা।
চীত নয়ন মঝু[৮] দুহুঁ তাহে রহলা॥
বিদ্যাপতি কহে শুনহ মুরারি।
ধৈরজ করহ[৯] মিলব বর নারি[১০]॥২১॥২১১॥

ইত্যাদি দর্শনম্।

পাঠান্তর

১। এটি প-র পুথির ৬।৪০ সংখ্যক পদ। 'তিরোতা' স্থলে 'তিরোথা ধানশী' প-র।
২ 'তিরে' স্থলে 'তীরে' ক, গ।
৩ 'সো ধনি' স্থলে 'রসবতি' প-র।
৪ 'উমড়ি' স্থলে 'উমতি' ক, গ।
৫ 'চীত' স্থলে 'চিত' ক, গ, প-র।
৬ 'ধনি রাগি' স্থলে 'অনুরাগি' প-র।
৭ 'ধনি' স্থলে 'নব' প-র।
৮। 'মঝু' স্থলে 'মোর' প-র।
৯। 'করহ' স্থলে 'কর তহুঁ' প-র।
১০। 'বর-নারি' স্থলে 'সো নারী' প-র।

টীকা

৩—৪। "একলি চললি" ইত্যাদি। সুন্দরী (সকল সখীগণ অপেক্ষা) অগ্রসর হইয়া একাকী চলিল; (তখন) আনন্দে ডগমগ হইয়া (ফিরিয়া সখীদিগের পানে চাহিয়া) বলিল,—'সখি (শীঘ্র) চলিয়া আইস'। অর্থাৎ সখীদিগকে ডাকার ছলে পুনরায় শ্রীরাধা শ্রীকৃষ্ণকে আর একবার দেখিয়া লইল। তুলনা করুন;—

'সখি হে, অপরূপ চাতুরি গোরি।
সব জন তেজিয়া আগুসরি সুকরই
আড়-বদনে তহিঁ ফেরি॥'
—বিদ্যাপতি; প-ক-ত ৭২১ সংখ্যক পদ।

---

## শ্রীকৃষ্ণের অত্যুৎকণ্ঠা।

বরাড়ী।[১]

আর কবে হবে মোর শুভখন[২] দীন[৩]।
নয়ানে নেহারিতে[৪] না বাসব ভীন[৫]॥
এ সখি এ সখি[৬] নিবেদন[৭] তোয়।
সো[৮] কি সুধামুখি মীলব[৯] মোয়॥ধ্রু॥
আধ মুচকি হাসি[১০] হেরব নয়নে।
সুমধুর বোল কি[১১] শুনব[১২] শ্রবণে॥
কুচযুগ করে পরশিতে[১৩] যব যাব।
করে কর বারি বয়ন[১৪] পালটাব॥
চরণ পরশি মুখ করব সরস।
রসাবেশে মঝু হিয়ে করব অলস[১৫]॥
রাই রঙ্গিণি মঝু মীলব[১৬] কোর।
সফল জিবন[১৭] তব হোয়ব[১৮] মোর॥
ঐছন কাতর নাগর ভাব।
শুনি কবিরঞ্জন চলু ধনি পাশ॥২২॥২১২॥

পাঠান্তর

১। এটি প-র পুথির ৬।৫৩ সংখ্যক পদ।

২। 'শুভখন' স্থলে 'শুভ' খ, গ, চ; 'সুলখন' প-র।

৩। 'দীন' স্থলে 'দিন' ক, গ, প-র।

৪। 'নেহারিতে' স্থলে 'হেরিতে' গ, চ।

৫। 'ভীন' স্থলে 'ভিন' ক, গ, প-র।

৬। প-র পুথিতে 'এ সখি' একবার আছে।

৭। 'নিবেদন' স্থলে 'নিবেদিলুঁ' প-র।

৮। 'সো' স্থলে 'নিশ্চয়' প-র।

৯। 'মীলব' স্থলে 'মিলব' ক, গ, প-র।

১০। 'হাসি' স্থলে 'মুখ' প-র।

১১। 'কি' স্থলে 'কবে' প-র।

১২। 'শূনব' স্থলে 'শুনব' ক, গ, প-র।

১৩। 'কুচযুগ' ইত্যাদি স্থলে 'কুচ পর কর পরশিতে' প-র।

১৪। 'বয়ন' স্থলে 'ধনি মুখ' প-র।

১৫। 'অলস' স্থলে 'আলস' ক—চ।

১৬। 'মঝু মীলব' স্থলে 'কি মিলব হাম' প-র।

১৭। 'জিবন' স্থলে 'জীবন' ক, গ।

১৮। 'তব হোয়ব' স্থলে 'মন তব হব' প-র।

---

ধানশী।১

শুন শুন সুন্দর নাগর-রাজ।
সো ধনি বৈঠয়ে২ গুরুজন মাঝ॥
মুগধি গোঙারি কবহুঁ নাহি সঙ্গ।
শুনইতে রোখব ঐছন রঙ্গ৩॥
বিপরিত৪ বাণি কহলি তুহুঁ মোয়।
কৈছনে ঐছন সঙ্গতি হোয়॥
ইথে এক অনুভব আছয়ে তায়।
বিহি যদি৫ তাহে কছু করয়ে সহায়॥
মাধবি-কুঞ্জ কুসুম অনুপাম।
তাঁহা তুহুঁ যাই অব করহ৬ বিশ্রাম॥
হাম অব যাইয়ে রাইক ঠাম।
গোবিন্দ দাস কহত পরিণাম৭॥

॥২৩॥২১৩॥

পাঠান্তর

১। এটি প-র পুথির ৬।৫৫ সংখ্যক পদ।

২। 'বৈঠয়ে' স্থলে 'সদা রহ' প-র।

৩। 'শুনইতে' ইত্যাদি স্থলে 'শুনইতে রাখব কিয়ে পুন রঙ্গ' প-র।

৪। 'বিপরিত' স্থলে 'বিপরীত' ক, গ।

৫। 'যদি' স্থলে 'জনি' প-র।

৬। 'যাই অব করহ' স্থলে 'যাই করহ' ক; 'যাই তার করহ' চ; 'যাই অব করব' ঘ।

৭। 'পরিণাম' স্থলে 'পরণাম' ক, খ।

---

বরাড়ী।১

এ সখি বিহি কি পূরায়ব সাধা।
হেরব পুন কিয়ে রূপনিধি রাধা॥
যদি মোহে২ না মিলব সো বর রামা।
তবে জিউ ছার৩ ধরব কোন কামা॥
তুহুঁ ভেলি দোতি পাশ ভেল আশা।
জিউ বান্ধব৪ কিয়ে করব উদাসা॥
শুনইতে বচন দোতি অবিলম্বে।
আওলি চলি যাহাঁ রমণি-কদম্বে॥
কহে হরিবল্লভ শুন ব্রজবালা।
হরি জপয়ে তুয়া গুণ-মণি-মালা॥

॥২৪॥২১৪॥

পাঠান্তর

১। ইহা প-র-সা পুথির ২৬৫ ও প-র পুথির ৬।৫৪ সংখ্যক পদ।

২। 'মোহে' স্থলে 'মোয়ে' খ; 'পুন' প-র-সা, প-র।

৩। 'জিউ ছার' স্থলে 'মন জিউ' প-র-সা।

৪। 'জিউ বান্ধব' স্থলে 'জিউ বান্ধবি' প-র; 'জীউ বান্ধব' খ, গ; 'জীব বান্ধব' ক। প-র-সা পুথিতে 'তুহুঁ ভেলি' ইত্যাদি পংক্তিদ্বয় নাই।

টীকা

৫—৬। "তুহুঁ ভেলি" ইত্যাদি। "সমপ্রাণঃ সখা মতঃ" অর্থাৎ সমপ্রাণ ব্যক্তিকে সখা বলা যায়; শ্রীকৃষ্ণ দূতীকে প্রথমেই 'সখি' বলিয়া সম্বোধন করিয়া, এই দূতী যে তাঁহার সুখ-দুঃখ-ভাগিনী, ইহাই বুঝাইয়াছেন; তিনি এখন বলিতেছেন,—তুমি দূতী হইয়াছ; আশা (জীবন-বন্ধনের) রজ্জুস্বরূপ হইয়াছে; (অতএব) জীবনকে (শ্রীরাধার সহিত সম্মিলনের আশায়) বান্ধিয়া রাখিব,—না, উহাতে ঔদাসীন্য করিব? তুলনা করুন;—

"আশা-বন্ধঃ কুসুমসদৃশং প্রায়শোহ্যঙ্গনানাং
সদ্যঃ পাতি প্রণয়ি হৃদয়ং বিপ্রয়োগে রুণদ্ধি॥"
—মেঘদূত।

হৃদয়৭ দরশি খোর
তার মন করি৮ চোর।
বিদ্যাপতি কহ শুন ল সুন্দরি
কানু জিয়ায়বি মোর৯ ॥২৫॥২১৫॥

পাঠান্তর

১। এটি প-র পুথির ৯১৭ সংখ্যক পদ।

২। 'কানু হেন' ইত্যাদি স্থলে 'কানু হেন ধনে বধিলি পরাণে' প-র।

৩। 'কালে' স্থলে 'বেলে' ক।

৪। 'কবে গিয়াছিলা' ইত্যাদি স্থলে 'তুমি কবে গিয়াছিলা' ইত্যাদি খ; 'যবে গিয়াছিলা' ইত্যাদি গ, চ।

৫। 'ইষত' স্থলে 'মুচকি' ক, গ।

৬। 'ওই ওই' স্থলে 'তুহুঁ তুহুঁ' প-র।

৭। 'হৃদয়' ইত্যাদি স্থলে 'তারে হৃদয়' ইত্যাদি ক, খ, গ, চ; 'তবে হৃদয়' ইত্যাদি ঘ।

৮। 'করি' স্থলে 'করলি' ক—গ; 'কয়লি' ঘ, চ।

৯। 'জিয়ায়বি মোর' স্থলে 'জিয়াবে কি করি' ক, খ; 'জিয়াওবি কোর' ঘ; 'জিয়ায়ব মোর' চ; 'জিয়ায়সি কোর' প-র।

---

## শ্রীকৃষ্ণস্যাপ্তদূতী।

তিরোতা।১

শুন লো রাজার ঝি
তোরে—কহিতে আসিয়াছি।
কানু হেন ধন পরাণে বধিলি২
এ কাজ করিলা কি॥
বেলি অবসান কালে৩
কবে গিয়াছিলা জলে৪।
তাহারে দেখিয়া ইষত৫ হাসিয়া
ধরিলি সখীর গলে॥
দেখাইয়া বয়ান-চান্দে
তারে—ফেলিলি বিষম ফান্দে।
তুহুঁ—তুরিতে আওলি লখিতে নারিল
ওই ওই৬ করি কান্দে॥

পঠমঞ্জরী।১

মাধবি লতা-তলে২ বসি।
চিবুকে ঠেকনা দিয়া বাঁশি॥
তোহারি৩ চরিত অনুমানে।
যোগী যেন বসিলা ধেয়ানে॥
হরি হরি যবে গেলি রাধা।
হাঁছি জিঠি৪ না পড়িল বাধা॥ ধ্রু॥
জল গেলে কি করিবে বান্ধে।
নিশি গেলে কি করিবে চান্দে॥
জিউ গেলে কি কাজ শরীরে।
রাধা বিনু কি৫ নন্দকুমারে॥

রাধা রাধা জপে অবিরাম।
না জানি কি হয়ে ঘনশ্যাম ॥২৬॥২১৬॥

পাঠান্তর

১। ইহা প-র পুথির ৯।১৩ সংখ্যক পদ।

২। 'লতা-তলে' স্থলে 'লতার তলে' ক।

৩। 'তোহারি' স্থলে 'রাধার' প-র।

৪। 'জিঠি' স্থলে 'জেঠি' ক—গ।

৫। 'কি' স্থলে 'কিয়ে' খ; 'কি' শব্দ ঘ পুথিতে নাই।

টীকা

৫—৬। "হরি হরি যবে" ইত্যাদি। হরি হরি! হে রাধা! যখন তুমি চলিয়া গেলে, (তখন) হাঁচি (কিংবা) টিক্‌টিকি (এরূপ কোন) বাধা পড়িল না; (শ্রীকৃষ্ণের মনে ইহাই আক্ষেপ রহিয়াছে; কেন না, হাঁচি বা টিক্‌টিকির বাধা পড়িলে, তুমি আর একটুকু তথায় থাকিয়া যাইতে!)

কেদার।১

মঞ্জুল বঞ্জুল২- নিকুঞ্জ মন্দিরে
সোঙরি সো গুণগাম।
মরম অন্তরে জপয়ে মন্তরে৩
একলি তোহারি৪ নাম ॥
রামা হে, তেজহ কপট ছন্দ।
মদন-হিলোলে তো বিনু দোলত
নন্দ-নন্দন চন্দ ॥
হিম হিম-কর সলিল-শীকর
নিন্দই কালিন্দী-তীর।
সরস চন্দন পরশে মুরছই
সজল জলত৫ চীর ॥
কবহুঁ উঠত কবহুঁ বৈঠত
পন্থ হেরত তোর৬।
অমল কমল নয়ন-যুগল
সঘনে গলয়ে লোর ॥
এতহুঁ যতনে পুরুষ-রতনে
চিতে নাহি বিশোয়াস৭।
গহন বিরহ- দহনে দহই
কহই গোবিন্দ দাস ॥২৭॥২১৭ ॥

পাঠান্তর

১। ইহা প-র-সা পুথির ১৩৮ ও প-র পুথির ৯।২৩ সংখ্যক পদ।

২। 'মঞ্জুল বঞ্জুল-' স্থলে 'মঞ্জু বঞ্জুল' প-র; 'মঞ্জু রঞ্জন' প-র-সা।

৩। 'জপয়ে মন্তরে' স্থলে 'জপ নিরন্তরে' প-র-সা।

৪। 'তোহারি' স্থলে 'তুয়া নিজ' খ—চ, প-র-সা, প-র।

৫। 'সজল জলত চীর' (গো-দা পদাবলী, সা-প ১৮৪ সংখ্যক পুথি) স্থলে 'সজল জলতহি চীর' ঘ, প-র-সা, প-র; 'সজল জলদহুঁ চীর' ক; 'সজল জলতহু চীর' খ, গ, চ।

৬। 'তোর' স্থলে 'ভোর' প-র-সা।

৭। 'বিশোয়াস' স্থলে 'আঁশোয়াস' ক, গ, চ, প-র-সা।

টীকা

১—৪। "মঞ্জুল বঞ্জুল" ইত্যাদি। সেই শ্রীকৃষ্ণ মনোহর বেতস-তরুর কুঞ্জ-গৃহে (তোমার) গুণগ্রাম স্মরণ করিয়া হৃদয়ের অন্তস্তলে কেবল তোমার নাম-রূপ মন্ত্র জপিতেছেন। তুলনা করুন;—

"পূর্ব্বং যত্র সমং ত্বয়া রতিপতেরাসাদিতাঃ সিদ্ধয়-
স্তস্মিন্নেব নিকুঞ্জ-মন্মথ-মহাতীর্থে পুনর্ম্মাধবঃ।
ধ্যায়ংস্ত্বামনিশং জপন্নপি তবৈবালাপ-মন্ত্রাক্ষরং
ভূয়স্ত্বৎ-কুচ-কুম্ভ-নির্ভর-পরীরম্ভামৃতং বাঞ্ছতি ॥"
—গীতগোবিন্দ, ৫ম সর্গ।

৮—১১। "হিম হিম-কর" ইত্যাদি। শ্রীকৃষ্ণ (তোমার বিরহ-জনিত সন্তাপ হেতু) শীতল চন্দ্র-(কিরণ), জল-কণা-সমূহ ও কালিন্দী-তীরকে (সন্তাপ-

বর্দ্ধক বলিয়া ) নিন্দা করিতেছেন; তিনি আর্দ্র চন্দন-লেপের স্পর্শে মূর্চ্ছিত হইতেছেন,—( সন্তাপ নিবারণের জন্য তাঁহার অঙ্গে প্রদত্ত ) জলার্দ্র বস্ত্রখণ্ড ( অগ্নির ন্যায় ) দগ্ধ করিতেছে। তুলনা করুন ;—

"নিন্দতি চন্দনমিন্দুকিরণমনু
বিন্দতি খেদমধীরম্।
ব্যাল-নিলয়মিলনেন গরলমিব
কলয়তি মলয়-সমীরম্॥"
—গীতগোবিন্দ, ৪র্থ সর্গ।

শ্রীরাগ।১

চান্দ নেহারি চন্দনে তনু লেপই২
তাপ সহই না পার।
ধবল৩ নিচোল বহই নাহি৪ পারই
কৈছে করব অভিসার॥
সুন্দরি তো বিনু আকুল৫ কান।
বিরহে ক্ষীণ তনু অনুখন জর জর
জিবইতে৬ বিহি ভেল বাম॥
যতনহি মেঘ- মল্লার আলাপই
তিমির-পয়ান৭ গতি আশে।
আওত জলদ ততহিঁ উড়ি৮ যাওত
উতপত দীঘ নিশাসে॥
তুয়া গুণ নাম গাম জপি৯ জীবই
বহু১০ পুলকায়িত দেহা।
গোবিন্দ দাস কহ ইহ অপরূপ নহ
যাহাঁ ইহ নব১১ নব নেহা॥২৮॥২১৮॥

পাঠান্তর

১। এটি প-র-সা পুথির ১৩৭ ও প-র পুথির ৯১২৫ সংখ্যক পদ।

২। 'লেপই' স্থলে 'লেপন' ক—চ।

৩। 'ধবল' স্থলে 'ধরলি' চ; 'ধবলি' ঘ।

৪। 'বহই নাহি' স্থলে 'রহই নাহি' প-র-সা; 'রহই না' চ।

৫। 'তো বিনু আকুল কান' স্থলে 'তুয়া লাগি সম্বাদল কান' ক।

৬। 'জিবইতে' স্থলে 'অব ইথে' ক, প-র-সা।

৭। 'পয়ান' স্থলে 'গোপত' প-র-সা।

৮। 'ততহিঁ উড়ি' স্থলে 'তবহিঁ উড়ি' প-র; 'তবহিঁ চলি' প-র-সা।

৯। 'তুয়া গুণ' ইত্যাদি স্থলে 'তুয়া গুণ গান ('গাম' প-র;) নাম জপি জীবই' প-র-সা, প-র।

১০। 'বহু' স্থলে 'রহু' গ; 'রহি' প-র-সা।

১১। 'যাহাঁ ইহ নব' স্থলে 'কিয়ে না করু' প-র-সা; 'যাহাঁ অভিনব' প-র।

টীকা

১—৪। "চান্দ নেহারি" ইত্যাদি। ( শ্রীকৃষ্ণ ) চন্দ্র নিরীক্ষণ করিয়া ( চন্দ্র-দর্শন-জনিত তাপের নিবারণ উদ্দেশ্যে ) চন্দনদ্বারা অঙ্গ লেপন করিতেছেন; ( কিন্তু চন্দন তাঁহার তাপ-শান্তি-জনক না হইয়া আরও তাপ বৃদ্ধি করায় ) তিনি (সেই বিবর্দ্ধিত) তাপ সহ্য করিতে পারিতেছেন না; তিনি শুভ্র উত্তরীয় বসনখানাও বহন করিতে পারিতেছেন না,—কি প্রকারে অভিসারে গমন করিবেন? 'চান্দ নেহারি' ইত্যাদি বাক্যে হিত-জনক কার্য্য দ্বারা অহিত ফল উৎপন্ন হওয়ায় 'বিষম' নামক অলঙ্কার হইয়াছে এবং তদ্দ্বারা শ্রীকৃষ্ণের অসহনীয় বিরহ-সন্তাপ ব্যঞ্জিত হইতেছে।

৮—১১। "যতনহি মেঘ-মল্লার" ইত্যাদি। শ্রীকৃষ্ণ ( অলক্ষিত-ভাবে ) তিমিরাভিসারে গমনের আশায় যত্নের সহিত (বংশীতে) মেঘ-মল্লার রাগালাপ করেন; ( তাঁহার মনের বিশ্বাস এই যে, বিশুদ্ধ-ভাবে মেঘ-মল্লার আলাপ করিলে নিশ্চিত বৃষ্টিপাত হইবে এবং তিনি বাদ্‌লার আন্ধারে সুবিধায় অভিসার করিতে পারিবেন ); মেঘ আসা মাত্রেই ( তাঁহার ) উষ্ণ ও সুদীর্ঘ নিশ্বাস-পবনে উড়িয়া যাইতেছে;

(বৃষ্টি কি প্রকারে হইবে ?) এখানেও 'চান্দ নেহারি' ইত্যাদি বাক্যের ন্যায় 'বিষম' অলঙ্কার হইয়াছে এবং তদ্দ্বারা শ্রীকৃষ্ণের অভিসার-গমনে অসামর্থ্য ব্যঞ্জিত হইতেছে।

---

সুহই।[১]

কিয়ে হিমকর-কর কিয়ে নিরঝর-ঝর
কিয়ে কুসুমিত পরিযঙ্ক।
কিয়ে কিশলয় কিয়ে মলয় সমীরণ
জ্বলতহিঁ চন্দন-পঙ্ক ॥
অব অবধারলুঁ রে, কানু তুয়া পরশক রঙ্ক।[২]
নায়রি-কোরে তো বিনু মুরুছই[৩]
অপরূপ মদন-আতঙ্ক[৪] ॥ ধ্রু॥
জনু নব জলধর ধরণি লোটায়ত
আকুল চিকুর বিথার[৫]।
রাধা নামে নয়ন ঘন বরিখয়ে
আরতি কহই না পার[৬] ॥
ধনি ধনি তুহুঁ ধনি রমণি-শিরোমণি
কানু সে তোহারি একন্ত[৭]।
তুয়া পদ-পঙ্কজ ভালে নাহি ছোড়ত
গোবিন্দ দাস মতিমন্ত[৮] ॥২৯॥২১৯॥

পাঠান্তর

১। ইহা প-র-সা পুথির ১৪০ ও প-র পুথির ৯১২৬ সংখ্যক পদ।

২। 'অব অবধারলুঁ রে' ইত্যাদি স্থলে (প-স, গো-দা পদাবলী, সা-প ১৮৪ সংখ্যক পুথি) 'অব অবধারলুঁ রে কানু তুয়া পরশক রঙ্গে' প-র-সা; 'সুন্দরি বিজই তুয়া পরসঙ্গ' প-র; 'সুন্দরি কানু জিয়ে তুয়া পরসঙ্গে' ক—চ।

৩। 'তো বিনু মুরুছই' স্থলে 'সোঙরি তোহে মুরুছই' ক, খ, গ, চ; 'তনু মুরছায়ই' প-র-সা।

৪। 'অপরূপ' ইত্যাদি প-স স্থলে 'অপরূপ মানত আতঙ্ক' (গো-দা পদাবলী); 'নয়নহি লোর-তরঙ্গে' ক—চ; 'অপরূপ নয়ন মদন-তরঙ্গে' প-র-সা; 'অপরূপ নয়ান-তরঙ্গ' প-র।

৫। 'বিথার' স্থলে 'বিথারি' ক, প-র-সা।

৬। 'পার' স্থলে 'পারি' ক, প-র-সা।

৭। 'তোহারি একন্ত' স্থলে 'জানু একান্ত' প-র-সা; 'যাক একন্ত' প-র; 'তোহারি একান্ত ক—চ।

৮। 'মতিমন্ত' স্থলে 'মতি মন্দ' খ, ঘ, প-র।

টীকা

১—৪। "কিয়ে হিমকর-কর" ইত্যাদি। (শ্রীকৃষ্ণের অঙ্গে) চন্দন-লেপন (অগ্নির ন্যায়) জ্বলিতেছে; (সুতরাং) চন্দ্রের কিরণ, নির্ঝরের জল-ধারা কিংবা পর্য্যঙ্কের পুষ্পময় শয্যা (সেখানে) কি করিবে?

৫—৭। "অব অবধারলুঁ" ইত্যাদি। কি আশ্চর্য্য! (শ্রীকৃষ্ণ) বিলাসিনী রমণীর ক্রোড়ে থাকিয়াও, তোমাকে বিনা মদনের ভয়ে মূর্চ্ছা প্রাপ্ত হইতেছেন; (সুতরাং) এখন নিশ্চিত বুঝিতে পারিয়াছি যে, তিনি (অন্য কোন রমণীর নহে), তোমারই স্পর্শের জন্য কাঙ্গাল।

১২—১৫। "ধনি ধনি তুহুঁ" ইত্যাদি। হে শ্রীরাধে! তুমি ধন্যা হইতেও ধন্যা—নিখিল রমণীগণের শিরোমণিস্বরূপ; (যে হেতু মদন-মোহন শ্রীকৃষ্ণ) তোমাতেই অনুরক্ত হইয়াছেন; (অতএব) চতুর গোবিন্দ দাস (তুমি অভিসারে গমন না করা পর্য্যন্ত) তোমার চরণ ছাড়িতেছে না।

অথ গমনম্।

কামোদ।

কানুক শেষ- দশা শুনি মুগধিনি
কাতরে সখি-মুখ চাই।
ঐছন ইঙ্গিত বুঝইতে সহচরি
যতনহিঁ বেশ বনাই ॥

দেখ দেখ, পহিল সমাগম রীত।
চলইতে কত কত সংশয় মন মাহা
ঐছে[১] কুঞ্জে উপনীত ॥ ধ্রু ॥
রাইক আগমন হেরি চতুরি দোতি
তুরিতে সম্বাদল কান।
শুনইতে চমকি উঠল বর-নাগর
যৈছন পাওল পরাণ ॥
ছুরে[২] গেও বিরহ সকল দুখ মেটল
কামুক হৃদয় উল্লাস।
মুগধিনি রমণি সমুখ নাহি হোয়ত
কহ রাধাবল্লভ[৩] দাস ॥ ৩০॥২২০ ॥

পাঠান্তর

১। 'ঐছে' স্থলে 'যাই' খ।
২। 'ছুরে' স্থলে 'দূরে' ক, গ।
৩। 'রাধাবল্লভ' স্থলে 'রাধামোহন' খ।

এই পদটি পদামৃত-সমুদ্রে নাই; রাধামোহন ঠাকুরের রচিত প্রায় সমস্ত পদই উহাতে সংগৃহীত হইয়াছে; সুতরাং ক, গ—চ পুথিগুলির প্রমাণ অনুসারে ইহা রাধাবল্লভের রচিত বলিয়াই বিবেচনা হয়।

---

## পুনশ্চ।

ভূপালী।[১]

সখির বচনে ধনি থির করি চীত[২]।
করইতে গমন ভেল উপনীত ॥
পদ দুই চারি চললি সখি মেলি।
ধসধস অন্তর ধাধস ভেলি ॥
খেনে খেনে চৌঙকি পাদ[৩] পালটায়।
খেনে কাতর দিঠে সখিমুখ চায় ॥
সখিগণ পুন পুন করে আশোয়াস।
রহি রহি ধনি-হিয়ে উপজে তরাস ॥
ঐছনে কুঞ্জে মিলল হরি পাশ।
দূরে হেরই যদুনন্দন দাস ॥৩১॥ ২২১॥

পাঠান্তর

১। ইহা প-র-সা পুথির ২৩৪ সংখ্যক পদ। 'ভূপালী' স্থলে 'ধানশী' প-র-সা।
২। 'চীত' স্থলে 'চিত' ক, গ।
৩। 'চৌঙকি পাদ' স্থলে 'চমকিত পদ' প-র-সা।

---

## সম্ভোগ।

সুহই।[১]

শুন শুন সুন্দর কানাই।
তোহে সোঁপলুঁ ধনি রাই ॥
কমলিনি[২] কোমল কলেবর।
তুহুঁ সে ভুখিল মধুকর ॥
সহজে করবি মধুপান[৩]।
ভূলহ জনি পাঁচবাণ[৪] ॥
পরবোধি পয়োধর পরশিহ[৫]।
কুঞ্জরে ভেল[৬] সরোরুহ ॥
গণইতে মোতিম-হারা।
ছলে পরশবি কুচভারা ॥
না বুঝয়ে রতি-রস রঙ্গ।
খেনে অনুমতি খেনে ভঙ্গ ॥
শিরিষ-কুসুম জিনি তনু।
থোরি সহবি[৭] ফুলধনু ॥
বিদ্যাপতি কবি গাওয়ে।
দোতিক মিনতি তুয়া[৮] পায়ে ॥৩২॥২২২॥

পাঠান্তর

১। ইহা প-র পুথির ১১৩ সংখ্যক পদ।
২। 'কমলিনি' স্থলে 'কমলি' খ।
৩। 'মধুপান' স্থলে 'মধুপানে' প-র।

৪। 'পাঁচবাণ' স্থলে 'পাঁচবাণে' প-র।

৫। 'পরশিহ' স্থলে 'পরসহ' প-র।

৬। 'ভেল' স্থলে 'জনু' গ; 'দিলুঁ' প-র।

৭। 'সহবি' স্থলে 'বিন্ধবি' প-র।

৮। 'তুয়া' স্থলে 'এতহুঁ তুয়া' প-র।

টীকা

৫—৬। "সহজে করবি" ইত্যাদি। (তুমি ক্ষুধার্ত্ত ভ্রমর হইলেও) সহজে মধুপান করিবে; পঞ্চ-বাণ অর্থাৎ কন্দর্পের কুসুম-শর যেন ভুলিও না; অর্থাৎ কন্দর্প যেরূপ নায়ক-নায়িকাদিগের চিত্ত বিদ্ধ করিলেও পুষ্পময় সুকোমল বাণের দ্বারাই সেই কার্য্য সম্পাদন করিয়া থাকে, তুমিও সেই রীতিরই অনুসরণ করিবে। তুলনা করুন;-

"পিব মধুপ বকুল-কলিকাং
দূরে রসনাগ্রমাত্রমাধায়।
অধর-বিলেপ-সমাপ্যে
মধুনি মুধা বদনমর্পয়সি॥"

—আর্য্যা-সপ্তশতী।

"সহজ-রসেন জড়ীকৃত-
মিতি যুনাং কাম-শাস্ত্র-নির্ণীতৌ।
নানা-করণ-গ্রামে
লালিত্যমিয়ায় পাণ্ডিত্যম্॥"

—কুট্টনী-মতম্।

---

কেদার।[১]

অবনত-বয়নি[২] না কহে কিছু বাণি।
পরশিতে বিহসি ঠেলই পহুঁ[৩]-পাণি॥
সুচতুর নাহ করয়ে[৪] অনুরোধ।
অভিনব নায়রি না মানয়ে বোধ[৫]॥
পিরিতি-বচন পুন কহল বিশেখ।
রাইক হৃদয়ে দেখয়ে লবলেশ[৬]॥
পহিরণ বসন ধয়ল যব হাতে।
তব ধনি দীব দেই[৭] নিজ মাথে॥
রস-পরসঙ্গে[৮] কয়ল কত রঙ্গ।
নিজ পরথাব নামে দেই ভঙ্গ॥
নাহক আদর অধিক বাঢ়ায়।
জ্ঞান দাস কহ এহ না যুয়ায়॥৩৩॥২২৩॥

পাঠান্তর

১। ইহা প-র পুথির ১১।৮ সংখ্যক পদ। 'কেদার' স্থলে 'বড়ারি' প-র।

২। 'বয়নি' স্থলে 'বয়নে' প-র।

৩। 'পহুঁ' স্থলে 'দুই' খ।

৪। 'করয়ে' স্থলে 'কতয়ে' প-র।

৫। অতঃপর প-র পুথিতে নিম্নলিখিত অসম্পূর্ণ পংক্তি-দ্বয় দৃষ্ট হয়; যথা,—

"(　　) নাহ না রহ ধনি পাশ।
ইহা মনমথ পড়ল হুতাশ॥"

৬। 'লবলেশ' স্থলে 'নব বেশ' চ।

৭। 'দেই' স্থলে 'দেওল' প-র।

৮। 'পরসঙ্গে' স্থলে 'পরসঙ্গ' ক—চ।

টীকা

৫—৬। "পিরিতি-বচন" ইত্যাদি। শ্রীকৃষ্ণ (শ্রীরাধার বিশ্বাস উৎপাদনের জন্য) পুনর্ব্বার বিশেষ-ভাবে প্রণয়-বাক্য বলিলেন; (তখন) দেখিতে পাইলেন যে, শ্রীরাধার হৃদয়ে (সম্ভোগবাসনা) অতি সামান্য পরিমাণে জন্মিয়াছে।

৯—১০। "রস-পরসঙ্গে" ইত্যাদি। শ্রীরাধা বিলাস-প্রসঙ্গ উপস্থিত হইলে, নানারূপ হাব-ভাব প্রকাশ করিলেন; (কিন্তু) নিজের সম্বন্ধে কোন কথা উপস্থিত হইবা মাত্রই, সেই কথার পৃষ্ঠ-ভঙ্গ দিলেন অর্থাৎ সেই কথায় বাধা জন্মাইতে লাগিলেন। অশিক্ষিত-পটু নবোঢ়াগণ কিরূপে নিজের লজ্জা বাঁচাইয়া, প্রিয়তমের নিকট নিজের বৈদগ্ধ্য প্রকাশ করিয়া থাকেন, ইহা তাহার একটি সুন্দর চিত্র।

১১—১২। "নাহক আদর" ইত্যাদি। শ্রীরাধা (পূর্ব্বোক্ত আচরণ দ্বারা) প্রিয়তমের আদর বাড়াইতে লাগিলেন; পদ-কর্ত্তা জ্ঞানদাস বলিতেছেন,—ইহা

উপযুক্ত হয় না; অর্থাৎ-প্রিয়তমের সহিত এই সময়ে এইরূপ চতুরতা করা সাজে না।

বিহাগড়া।১

মনমথ কেলি- লুবধ অতি মাধব
ধরলহি রাইক পাণি।
করে কর বারি হৃদয় অতি২ কম্পিত
কহইতে গদ গদ বাণি॥
দেখ রাধামাধব-বিলাসে।
অতি রসে ভোরি গোরি তনু বেঢ়ল
জলদ বিজুরি জনু বাসে॥ ধ্রু॥
কুচ কর পরশনে৩ চমকি উঠয়ে৪ ধনি
লোচনে জল ভরিপূর।
দশনক ঘাতে অধর বিখণ্ডন
নিবি-বন্ধন করু দূর॥
কোরহিঁ জোরি উবরি পুন৫ সুন্দরি
চললি তেজি বর নাহ৬।
সহচরি ধাই বাহু ধরি আনল
দুর্লভ রস-নিরবাহ॥৩৪॥২২৪॥
"ধরি সখি আঁচর ভই উপচক্ক"
ইত্যাদি পদং গেয়ম্।
ইতি পূর্ব্বরাগ-সংক্ষিপ্ত-সম্ভোগঃ।
অষ্টমপল্লবঃ॥

## ইতি পূর্ব্বরাগঃ সমাপ্তঃ।

পাঠান্তর

১। এটি প-র পুথির ১১।১৫ সংখ্যক পদ। 'বিহাগড়া' স্থলে 'ধানশ্রী' প-র।

২। 'হৃদয় অতি' স্থলে 'হৃদয়ে ধনি' প-র।

৩। 'পরশনে' স্থলে 'পরশে' ক, চ।

৪। 'চমকি উঠয়ে' স্থলে 'উহুঁ উহুঁ করে' প-র।

৫। 'পুন' স্থলে 'রহু' ক।

৬। 'তেজি বর নাহ' স্থলে 'তেজি পুন নাহ' ক—চ।

টীকা

১২—১৫। "কোরহিঁ জোরি" ইত্যাদি। সুন্দরী শ্রীরাধা (শ্রীকৃষ্ণের) ক্রোড়ে অর্থাৎ ক্রোড় হইতে বলপূর্ব্বক উঠিয়া প্রিয়তমকে ত্যাগ করিয়া (অন্যত্র) চলিলেন; (কিন্তু) শ্রীরাধার সহচরী যাইয়া, তাঁহাকে বাহুতে ধরিয়া (ফিরাইয়া) আনিলেন; (অতএব পদ-কর্ত্তা 'অর্থান্তর-ন্যাস' অলঙ্কার দ্বারা বলিতেছেন),—নবোঢ়া নায়িকার সম্ভোগ-নির্ব্বাহ অতি দুঃসাধ্য। তুলনা করুন;—

"হস্তে ধৃতাপি শয়নে বিনিবেশিতাপি
ক্রোড়ে কৃতাপি যততে বহিরেব গন্তুম্।
জানীমহে নববধূরথ তস্য বশ্যা
যঃ পারদং স্থিরয়িতুং ক্ষমতে করেণ॥"
—রস-মঞ্জরী।

# অথ রসোদ্গার।

## শ্রীগৌরচন্দ্র।

বিভাষ।১

পুলক-বলিত অতি ললিত হেমতনু
অনুখন নটন-বিভোর।
কত অনুভাব অবধি নাহি পাইয়ে
প্রেম-সিন্ধু২ নয়নহি লোর॥
জয় জয়৩ ভুবন-মঙ্গল অবতার।
কলিযুগ-বারণ- মদ-বিনিবারণ৪
হরিধ্বনি জগতে বিথার॥ধ্রু॥

নিজ রসে ভাসি হাসি খেনে রোয়ই
আকুল গদ গদ বোল।
প্রেমভরে গর গর[5] না চিনে[6] আপন পর
পতিত জনেরে দেই[7] কোর ॥
ইহ রস-সায়রে মগন সুরাসুর
দিন রজনী নাহি জান।
গোবিন্দ দাস বিন্দু লাগি রোয়ই[8]
শ্রীবল্লভ পরমাণ ॥১॥২২৫॥

পাঠান্তর

১। ইহা প-র-সা পুথির ৩১ সংখ্যক পদ।

২। 'প্রেম-সিন্ধু' স্থলে 'প্রেম-সিন্ধু বহ' ক।

৩। 'জয় জয়' স্থলে 'দেখ দেখ' গ; 'গৌর পহু' প-র-সা।

৪। 'মদ-বিনিবারণ' স্থলে 'মদন নিবারণ' প-র-সা।

৫। 'গর গর' স্থলে 'ঢর ঢর' প-র-সা।

৬। 'চিনে' স্থলে 'জানে' প-র-সা।

৭। 'পতিত' ইত্যাদি স্থলে 'ভকত জনারে করু কোর' প-র-সা।

৮। 'রোয়ই' স্থলে 'রোয়ত' ঘ; 'কান্দই' প-র-সা।

টীকা

৫—৭। "জয় জয়" ইত্যাদি। ভুবনের মঙ্গলকারী (শ্রীগৌরাঙ্গ) অবতারের বলিহারি যাই! (যিনি) কলি-যুগরূপ মদ-মত্ত গজের মদ-নিবারণকারী (এবং যিনি) জগত ভরিয়া 'হরি হরি' শব্দ বিস্তার করিয়াছেন। এই বাক্যে শ্রীগৌরাঙ্গের অসাধারণ মাহাত্ম্য বর্ণিত হওয়ায় 'উদাত্ত' নামক অলঙ্কার হইয়াছে।

## সখ্যুক্তি।

পঠমঞ্জরী।[1]

আজি কেনে তোমা এমন দেখি।
সঘনে ঢুলিছে অরুণ আঁখি[2] ॥
অঙ্গ মোড়া দিয়া কহিছ কথা।
না জানি অন্তরে কি ভেল[3] বেথা ॥
সঘনে গগনে গণিছ তারা।
দেব-অবঘাত হৈয়াছে পারা ॥
যদি বা না কহ লোকের লাজে[5]।
মরমি জনার[6] মরমে বাজে ॥
আঁচরে কাঞ্চন ঝলকে দেখি[7]।
প্রেম কলেবর দিয়াছে সাখী ॥
বিদ্যাপতি কহে এ কথা দঢ়।
গোপত পিরিতি বিষম বড় ॥২॥২২৬॥

পাঠান্তর

১। ইহা প-র পুথির ১৩।১৩ সংখ্যক পদ। 'পঠমঞ্জরী' স্থলে 'ধানশ্রী' প-র।

২। 'সঘনে' ইত্যাদি স্থলে 'সঘন আলসে ঝাপ্যাছে আঁখি' প-র।

৩। 'ভেল' স্থলে 'আছে' প-র।

৪। 'সঘনে গগনে' ইত্যাদি পংক্তি-দ্বয়ের পরিবর্ত্তে—

'কিবা বা মনেতে লাগিয়াছে।
দিঠি দিয়া কেবা দেখিয়াছে ॥
বসন ভূষণ না রহে গায়।
রসের অঙ্কুর উপজে তায় ॥'—প-র।

৫। 'যদি বা' ইত্যাদি স্থলে 'যদি বা বলহ নিজের কাজে' প-র।

৬। 'জনার' স্থলে 'লোকের' প-র।

৭। 'আঁচরে কাঞ্চন' ইত্যাদি পংক্তি-চতুষ্টয়ের পরিবর্ত্তে—

'কালা কানুর পথে যে জনা যায়।
বাতাসে মানুষ চমক পায় ॥

তার ভাবে যদি এমন জান।
জ্ঞানদাস বলে কেন না মান॥'—প-র।

এই পদের স্তায় খাঁটি বাঙ্গালা পদ বিদ্যাপতির রচিত বলিয়া সিদ্ধান্ত করার উপযুক্ত কারণ না থাকায়, ইহা পদরত্নাকর পুথির প্রমাণানুসারে জ্ঞানদাসের রচিত বলিয়াই স্বীকার করা সঙ্গত।

টীকা

৫—৬। "সঘনে গগনে" ইত্যাদি। অভিসারের উপযুক্ত রজনী সমাগত হইল কি না, দেখিবার জন্য শ্রীরাধা বারম্বার আকাশের তারা গণিতেছিলেন; চতুরা সখী তাহা বুঝিতে পারিয়াও কৌশলে তাঁহাকে সতর্ক করার জন্য বলিতেছেন,—কি জন্য আকাশে তারা গণিতেছ? তোমার উপর কোন দেবতার আক্রমণ হইয়াছে নাকি?

৯—১০। "আঁচরে কাঞ্চন" ইত্যাদি। কাহারও অঞ্চলে সোনা বাঁধা থাকিলে (তাহার মুখের) দীপ্তি অর্থাৎ প্রফুল্ল ভাব দ্বারাই উহা টের পাওয়া যায়; (সেইরূপ) তোমার অঙ্গের ভাবই (তোমার অন্তরের) প্রেমভাবের প্রমাণ দিতেছে। তুলনা করুন;—

"এ তুয়া হাস মরম পরকাশই
প্রতি-অঙ্গ-ভঙ্গিম সাখী।
গাঁঠিক হেম বদন মাহা ঝলকই
এত দিনে পেখলুঁ আঁখি॥"
—গোবিন্দদাস; প-ক-ত; ২২৭ সংখ্যক পদ।

১১—১২। "বিদ্যাপতি" ইত্যাদি। পদকর্ত্তা বিদ্যাপতি (?) বলিতেছেন,—ইহা অতি নিশ্চিত কথা যে, গুপ্ত প্রেম বড়ই বিষম। তুলনা করুন;—

"কুলবতী হৈয়া কুলে দাঁড়াইয়া
যে ধনি পিরিতি করে।
তুষের অনল যেন সাজাইয়া
এমতি পুড়িয়া মরে॥
—চণ্ডীদাস।

বিভাষ।১

চৌদিকে চকিত- নয়নে ঘন হেরসি
ঝাঁপসি ঝাঁপল অঙ্গ।
বচনক ভাঁতি বুঝই২ নাহি পারিয়ে
কাহাঁ শিখলি ইহ রঙ্গ॥
সুন্দরি, কী ফল৩ পরিজনে বাঁচি।
শ্যাম সুনাগর গুপত প্রেম-ধন
জানলুঁ হিয়া মাহা৪ সাঁচি॥ধ্রু॥
এ তুয়া হাস মরম পরকাশই
প্রতি-অঙ্গ-ভঙ্গিম সাখী।
গাঁঠিক হেম বদন মাহা ঝলকই
এত দিনে পেখলুঁ আঁখি॥
গহন মনোরথে পন্থ না হেরসি
জীতলি৫ মনমথ রাজ।
গোবিন্দদাস কহই ধনি৬ বিরমহ
মৌনহিঁ সমুঝলুঁ৭ কাজ॥৩॥২২৭॥

পাঠান্তর

১। ইহা প-র পুথির ১৩।২ সংখ্যক পদ।
২। 'বুঝই' স্থলে 'বুঝিয়ে' প-র।
৩। 'ফল' স্থলে 'কেল' ক।
৪। 'হিয়া মাহা' স্থলে 'তুয়া পায়ে' প-র।
৫। 'জীতলি' স্থলে 'জিতসি' ক, গ; 'জিতল কি' প-র।
৬। 'ধনি' স্থলে 'সখি' প-র।
৭। 'সমুঝলুঁ' স্থলে 'বুঝলু' ক, গ।

টীকা

৫—৭। "সুন্দরি কী ফল" ইত্যাদি। হে সুন্দরি! বয়স্যাদিগকে বঞ্চনা করিয়া কি ফল? (আমরা) জানিতে পারিয়াছি যে, নায়ক-শিরোমণি শ্রীকৃষ্ণের প্রেমরূপ ধনকে তুমি হৃদয়ের মাঝে গুপ্তভাবে সঞ্চিত করিয়াছ।

১০—১১। "গাঁঠিক হেম" ইত্যাদি।(অঞ্চলের)

গ্রন্থির স্বর্ণ (স্বর্ণ-ধারীর) মুখের মাঝে দীপ্তি পায়—ইহা এত দিন পরে চক্ষে দেখিলাম। তুলনা করুন;—

"আঁচরে কাঞ্চন ঝলকে দেখি।"

—প-ক-ত; ২২৬ সংখ্যক পদ।

১২—১৫। "গহন মনোরথে" ইত্যাদি। (তুমি) বাসনার প্রাবল্যে (সম্পূর্ণ অন্যমনস্কতা হেতু) পথ দেখিতে পাইতেছ না; (তোমার বাসনার প্রাবল্য দেখিয়া বোধ হয় যে), তুমি (প্রেম-রাজ্যের) নৃপতি কন্দর্পকে জয় করিয়াছ; অর্থাৎ এখন তুমি কন্দর্পকে আর ভয় কর না; (শ্রীরাধা সখীর কথার উত্তর না দিলে, দোষের কারণ হয় বলিয়া, অগত্যা কিছু বলিতে উদ্যত হওয়ায়) পদ-কর্ত্তা গোবিন্দদাস বলিতেছেন,—ওগো ধন্যে শ্রীরাধে! (তোমাকে আর মিছামিছি নানা কথা বলিয়া কষ্ট পাইতে হইবে না), তুমি ক্ষান্ত হও; তোমার মৌন-ভাব দ্বারাই (তোমার) কার্য্য বুঝিতে পারিয়াছি।

---

ধানশী।[১]

নিতি নিতি দেখিয়ে না কহি লাজে[২]।
অনুভবে জানলুঁ অদভুত কাজে॥
তুহুঁ বর-নারি চতুর বর-কান।
মরকতে মিলল কনক দশবান॥
এ ধনি এ ধনি বহু পরিহার[৩]।
নিজজন জানি না কহ বেভার॥ধ্রু॥
খেনে খেনে আলসে মুদসি আধ[৪] আঁখি।
নিজ তনু-ছাহে চাহি কর[৫] সাখী॥
জলধর হেরি ভেলি চমকিত।
শ্যামর-ছান্দে[৬] চোরায়ল চিত॥
খেনে পুলকিত তনু রহসি সাঁভারি।
মৃগমদ উরজে যতনে চিরে বারি॥
কুয়ল কবরী উরহি লোটায়[৭]।
জ্ঞানদাস কহে কাহে[৮] লুকায়[৯]॥৪।২২৮॥

পাঠান্তর

১। ইহা প-র পুথির ১৩।১৬ সংখ্যক পদ।
২। 'লাজে' স্থলে 'লোকলাজে' খ।
৩। 'পরিহার' স্থলে 'পরিবার' প-র।
৪। 'আধ' স্থলে 'দুটি' ক, খ।
৫। 'কর' স্থলে 'করি' ক।
৬। 'ছান্দে' স্থলে 'চান্দে' ক—চ।
৭। 'লোটায়' স্থলে 'উলটাই' প-র।
৮। 'কাহে' স্থলে 'কাহে না' ক।
৯। 'লুকায়' স্থলে 'লুকাই' প-র।

টীকা

৫—৬। "এ ধনি এ ধনি" ইত্যাদি। হে ধন্যে শ্রীরাধে! (তোমার নিকট আমরা) বহু মিনতি করিতেছি, (আমাদিগকে) আপনার লোক জানিয়া কেন শ্রীকৃষ্ণের সহিত সম্ভোগ-ব্যবহারের কথা বলিতেছ না?

৭—৮। "খেনে খেনে" ইত্যাদি। তুমি কিছুক্ষণ পরে পরেই আলস্য হেতু তোমার নেত্র অর্দ্ধ-নিমীলিত করিতেছ; (যদি ইহা অস্বীকার করিতে চাও, তাহা হইলে) তোমার নিজের দেহের প্রতি-বিম্বকে (দর্পণাদিতে) দেখিয়া (উহাকে) সাক্ষী কর অর্থাৎ আমাদিগের কথা সত্য কি না, তাহা তোমার প্রতিবিম্বই সাক্ষ্য দিবে।

১১—১২। "খেনে পুলকিত" ইত্যাদি। কখনও (তোমার) রোমাঞ্চিত দেহখানি (বস্ত্রাদির দ্বারা) সঙ্গোপিত করিয়া রহিতেছ; (তোমার) স্তনের মৃগমদ-লেপ বস্ত্র দ্বারা যত্নে বারণ অর্থাৎ আচ্ছাদন করিতেছ। (প্রাচীন কালে চতুরা নায়িকা-গণ সম্ভোগ-চিহ্নের গোপন উদ্দেশ্যে অঙ্গে মৃগমদ-লেপ ধারণ করিতেন)। তুলনা করুন;—

"পীন পয়োধরে থির কর আপি।
মৃগমদে রঞ্জহ নখ-পদ ছাপি॥"

—প-ক-ত; ৪র্থ শাখা, ৩০শ পল্লব,
২৬৩ সংখ্যক পদ।

১৩—১৪। "ফুরল কবরী" ইত্যাদি। (শ্রীরাধার) কেশ-পাশ বক্ষে লোটাইতেছে; পদ-কর্ত্তা জ্ঞানদাস কহিতেছেন,—(উহা) কি প্রকারে লুকাইবে? এই কথাটির দুইটি অর্থ বোধ হয়, পদ-কর্ত্তার অভিপ্রেত; প্রথম ও সহজ অর্থ এই যে,—সখীগণ শ্রীরাধার বিস্রস্ত কেশ-পাশ বন্ধন করিয়া না দিলে উহার বিস্রস্ত-ভাব কিরূপে ঘুচিবে? দ্বিতীয় ও গূঢ় অর্থ এই যে, শ্রীকৃষ্ণের প্রতি অনুরক্তা শ্রীরাধা কৃষ্ণ-বর্ণ বেণীটিকে বক্ষে চাপিয়া ধরিয়া ও তাহার শ্যামল কান্তি দেখিয়া হৃদয়ের উৎকণ্ঠা কিয়ৎ-পরিমাণে নিবারিত করেন; তাঁহার এই কৃষ্ণানুরাগ কি লুকাইবার উপায় আছে? তুলনা করুন;—

"আউলাইয়া বেণী ফুলয়ে গাথনী
দেখয়ে খসাঞা চুলি।
হসিত-বদনে চাহে মেঘ পানে
কি কহে দু হাত তুলি॥"
—চণ্ডীদাস; প-ক-ত; ৩০ সংখ্যক পদ।

বরাড়ী।১

হাসি হাসি বয়ন লুকায়সি রাই।
শ্যাম সুনাগর রস অবগাই॥
অন্তরে অন্তরে পিরিতি নিবন্ধ২।
লাজ-কপাট কয়ল মুখ বন্ধ॥
তিলে তিলে প্রতিঅঙ্গে পরতেক হোই।
দুখ বিন্দু দুহুঁ দিঠি লহু লহু রোই॥
নিতি নিতি সমুচিত সমুঝিয়ে অঙ্গ।
আজু আন৩ রীত দেখিয়ে আন রঙ্গ॥
কহইতে না কহসি মোড়সি অঙ্গ।
বহু পরসাদ তোহে কয়ল অনঙ্গ॥
মন পরিতোষ দোষ নাহি দেহ।
জ্ঞানদাস কহ নব নব নেহ৪॥৫॥২২৯॥

পাঠান্তর

১। ইহা প-র পুঁথির ১৩।১৭ সংখ্যক পদ।
২। 'নিবন্ধ' স্থলে 'নিরবন্ধ' ক, গ।
৩। 'আন' স্থলে 'আর' ক, খ।
৪। 'নেহ' স্থলে 'লেহ' ক, গ, চ, প-র।

টীকা

১১—১২। "মন পরিতোষ" ইত্যাদি। তোমার চিত্ত প্রফুল্ল দেখিতেছি; আমরা তোমার মনের ভাব বুঝি না, কিংবা তোমার ক্লেশের লাঘব করিতে পারিতেছি না বলিয়া তুমি আমাদিগকে আর দোষ দিও না; (অর্থাৎ আমাদিগের অজ্ঞাতেই তোমার বাসনা পূর্ণ হইয়াছে; এখন আমাদিগের সাহায্য অনাবশ্যক)। পদ-কর্ত্তা জ্ঞানদাস বলিতেছেন,—প্রেম নিত্য নূতন ভাবাপন্ন; (সুতরাং শ্রীরাধার এইরূপ "অবহিত্থা" অর্থাৎ আকার-সঙ্গোপন কিছুই বিচিত্র নহে)। তুলনা করুন;—

"ত্বৎসংকথাসু মুখরঃ
সনিন্দ-সানন্দ-সাবহিত্থ ইব।
স খলু সখীনাং নিভৃতং
ত্বয়া কৃতার্থীকৃতঃ সুভগঃ॥"
—আর্য্যা-সপ্তশতী।

তথা।১

লহু লহু মুচকি হাসি চলি আওলি
পুন পুন হেরসি ফেরি।
জনু রতিপতি সঞে মিলন২ রঙ্গভূমে
ঐছন কয়ল পুছেরি॥
ধনি হে, বুঝলুঁ এ সব বাত।
এত দিনে তুহুঁক মনোরথ পূরল
ভেটলি কামুক সাথ॥ধ্রু॥
যব তোহে সখিগণ নিরজনে পুছল
তব তুহুঁ ছাপলি৩ কায়।
অব বিহি গো সব বেকত কয়ল সখি৪
কৈছনে গোপবি তায়

চোরিক[৫] বচন কহত সব গুরুজন
সো সব পায়লুঁ সাখী।
দশ দিন দুরজন এক দিন সুজনক[৬]
আজু দেখলুঁ পরতেকি ॥
হাম সব নিজ জন কহসি রাতি দিন
সো সব বুঝলুঁ আজু কাজে[৭]।
জ্ঞানদাস কহ সখি তুহুঁ বিরমহ
রাই পায়ল বহু লাজে ॥৬॥২৩০॥

পাঠান্তর

১। ইহা প-র পুথির ১৩।১৮ সংখ্যক পদ। এই পদটি গ পুথিতে নাই। 'তথা' স্থলে 'করুণা' প-র; 'ধানশী' ঘ, চ।

২। 'মিলন' স্থলে 'মিলল' ক।

৩। 'ছাপলি' স্থলে 'ঝাঁপলি' খ; 'চাপলি' প-র।

৪। 'সখি' স্থলে 'রে' প-র।

৫। 'চোরিক' স্থলে 'চৌরিক' ক, চ।

৬। 'সুজনক' স্থলে 'সুজন' প-র।

৭। 'আজু কাজে' স্থলে 'আজে' ক, খ, ঘ,চ।

টীকা

১—৪। "লহু লহু" ইত্যাদি। তুমি মৃদু মৃদু ঈষৎ হাস্য করিয়া, (বাড়ীর নিকটস্থ পথ হইতে) চলিয়া আসিলে, (কিন্তু) সেই (পথের) দিকেই ফিরিয়া ফিরিয়া বারংবার তাকাইতেছ; (বোধ হয়) যেন, রঙ্গ-ভূমিতে অর্থাৎ প্রেমাভিনয়ের নাট্য-শালা-রূপ কোন নির্জ্জন স্থানে রতি-পতির (এক অর্থে—কন্দর্পের, অন্য অর্থে—সম্ভোগ-বিষয়ে প্রিয়তমের) সঙ্গে তোমার সম্মিলন ঘটিয়াছে; (সখীগণ উহা ভাবে বুঝিয়া) তোমাকে ঐরূপ প্রশ্ন করিল।

৮—৯। "যব তোহে" ইত্যাদি। সখীগণ যখন তোমাকে নির্জ্জন স্থানে (ঐ বিষয়) জিজ্ঞাসা করিল, তখন তুমি কি জন্য গোপন করিলে? অথবা (পাছে সখীগণ কোনও সম্ভোগ-চিহ্ন দেখিতে পায়, এই আশঙ্কায়) তুমি দেহ আচ্ছাদিত করিলে।

১২—১৫। "চোরিক বচন" ইত্যাদি। (তোমার শাশুড়ী ননদী প্রভৃতি) গুরুজনেরা তোমার চুরির অর্থাৎ চুরি করিয়া প্রেম করার কথা বলিয়া থাকে—(আজ) সেই সকল কথার সাক্ষ্য অর্থাৎ প্রমাণ পাইলাম; দুর্জ্জনের অর্থাৎ চোরের দশ দিন (সুযোগ), আর সুজন অর্থাৎ নিরীহ গৃহস্থের এক দিন (সুযোগ)—এই (প্রবাদ-বাক্যের) আজ প্রত্যক্ষ (প্রমাণ) দেখিলাম। অর্থাৎ তুমি অনেক দিন গোপনে অভিসার করিতে করিতে দৈবাৎ আজ ধরা পড়িয়া গিয়াছ!

---

কামোদ।[১]

রূপ কলা গুণ সব সম্পূরণ[২]
ঐছন কানু বর নাহ[৩]।
আছিল আমার চিতে তুয়া সঞে[৪] মিলাইতে
ভালে ভেল বিহি[৫] নিরবাহ ॥
সখি হে[৬] কাহে তুহু মানসি লাজে।
বিহি-পরসাদে সাধ সব[৭] পূরল
বুঝল মো অপরূপ[৮] কাজে ॥
যাকর কাহিনি ছাড়ি তুহুঁ আন দিন
আন না শুনসি কাণে।
বচন রচন করি সব উলটায়সি
আজু দেখি আন সন্ধানে ॥
সব আন চীত[৯] রীত[১০] তুয়া অন্তর
থয়ন ঝাঁপসি এক হাতে।
জ্ঞানদাস কহ কহন আন নহ
কো পাতিয়ায়ব ইথে ॥৭॥২৩১॥

পাঠান্তর

১। ইহা প-র পুথির ১৩।২০ সংখ্যক পদ।

২। 'সব সম্পূরণ' স্থলে 'সব তোহে সমর্পণ' প-র।

৩। 'নাহ' স্থলে 'নেহা' প-র।
৪। 'সঞে' স্থলে 'সহ' ক—চ।
৫। 'বিহি' স্থলে 'ভালে' প-র।
৬। 'সখি হে' স্থলে 'সজনি' প-র।
৭। 'সব' স্থলে 'তুয়া' প-র।
৮। 'অপরূপ' স্থলে 'অদ্ভুত' প-র।
৯। 'চীত' স্থলে 'চিত' ক, গ; 'রীত' প-র।
১০। 'রীত' স্থলে 'চিত' প-র।

টীকা

৮—১১। "যাকর কাহিনি" ইত্যাদি। অন্য দিন তুমি যেই শ্রীকৃষ্ণের কাহিনী ত্যাগ করিয়া, অন্য কোন কাহিনী কাণে শুন না, (আজ আমরা তাঁহারই প্রসঙ্গ উত্থাপিত করিলে) তুমি (নানা) কথার অবতারণা করিয়া, অন্য কৌশলে সেই সকল (কৃষ্ণ-প্রসঙ্গ) ব্যর্থ করিয়া দিতেছ। (সুচতুরা নায়িকারা এই ভাবেই সখীদিগের নিকট প্রিয়-সম্মিলন-জাত হর্ষের গোপন করিয়া থাকে)। তুলনা করুন;—

"ত্বৎ-সংকথাসু মুখরঃ
সনিন্দ-সানন্দ-সাবহিথ ইব।
স খলু সখীনাং নিভৃতং
ত্বয়া কৃতার্থীকৃতঃ সুভগঃ॥"
—আর্য্যা-সপ্তশতী।

১২—১৫। "সব আন চীত" ইত্যাদি। তোমার মনের গতি অন্য প্রকার দেখিতেছি; (হাস্য গোপন করার জন্য) এক হাতে মুখ আচ্ছাদন করিতেছ। জ্ঞানদাস কহিতেছেন,—সখীদিগের কথা অন্যথা অর্থাৎ মিথ্যা নহে; (প্রিয়-সখী যে প্রিয়-সখীদিগকে প্রবঞ্চনা করিতে পারে), ইহা কে বিশ্বাস করিবে?

—

শ্রীরাগ।[১]

সুন্দরি, বেকত গোপত[২] লেহা।
বঞ্চিত আজু[৩] করণে নাহি পারবি
আখি দেয়ল[৪] তুয়া দেহা॥ধ্রু॥
সঘন আলস সখি তুয়া মুখমণ্ডল
গণ্ড-অধর-ছবি মন্দ।
কত রস পান কয়ল রস[৫]-লোহিত
রাহু উগারল[৬] চন্দ॥
জাগি রজনি দুহুঁ লোহিত লোচন
অলস নিমীলিত ভাতি।
মধুকর লোহিত কমল-কোরে জনু[৭]
শূতি রহল মদে মাতি॥
বেকত পয়োধরে নখরেখ-ভূখণ[৮]
তাহে পড়ল কচ-ভারা[৯]।
নিজ রিপু বান[১০] কলা-নিধি হেরইতে
মেরু পড়ল আন্ধিয়ারা॥
নব কবিশেখর কহই না পারত
ঘোষ শপতি করি জানি।
কত শত বেরি চোরি করু[১১] গোপন
বেরি এক বেকত বাণি[১২]॥৮॥২৩২॥

ইত্যাদি সখ্যুক্তিঃ।

পাঠান্তর

১। ইহা প-র-সা পুথির ৬০৩ সংখ্যক ও প-র পুথির ১৩২১ সংখ্যক পদ। 'শ্রীরাগ' স্থলে 'ধানশ্রী' প-র।

২। 'গোপত' স্থলে 'গোপন' ক—চ; 'সুপত' প-র।

৩। 'বঞ্চিত' ইত্যাদি স্থলে 'বঞ্চিতে আজু বচনে' প-র।

৪। 'দেয়ল' স্থলে 'দেয়ব' ক।

৫। 'রস' স্থলে 'সব' ক।

৬। 'উগারল' স্থলে 'গরাসল' প-র।

৭। 'মধুকর' ইত্যাদি স্থলে 'মধুকর কমল কোরে জনু মোহিত' প-র।

৮। 'ভূখণ' স্থলে 'ভূখন' ক।

৯। 'কচ-ভারা' স্থলে 'কুচ-ভারা' ক—গ।

১০। 'বান' স্থলে 'বলি' ক, খ।

১১। 'করু' স্থলে 'কর' খ।

১২। এই পদটি প-র-সা পুথিতে নিম্নলিখিত-রূপ দৃষ্ট হয়; যথা,—

সুহই।

বেকত গোপত লেহা।
বঞ্চিতে আজু বচনে নাহি পারবি
সাখি দেয়ব তুয়া দেহা॥ ধ্রু॥
সব স্মরি রস লখই মুখমণ্ডল
গণ্ড অধর শ্রীমন্ত।
কেশর পান করু রস মোহিত
রাহু উগারল চন্দ॥
তোহারি ভরমে কত নখ-ভূষণ
তাহি পড়য়ে কত ভারা।
শরদ পূর্ণিম কলানিধি হেরই
মেরু বেঢ়ল আন্ধিয়ারা॥
নিশি উজাগরে লোহিত লোচন
অলসে মলিনহি ভাতি।
মধুকর জোরে করু অব রসবতি
চিকুরে রহল মধু মাতি॥
নব কবিশেখর কহই সো রতি
নাগর সবদি করি জানি।
কত শত বেরি ঝুটক সুন্দরি
বেরি এক বেকত বানি॥

শ্রীযুক্ত নগেন্দ্রনাথ গুপ্ত মহাশয়ের সম্পাদিত বিদ্যাপতিতে তিনি এই পদটি পদকল্পতরু গ্রন্থ হইতে সংগ্রহ করিয়াছেন বলিয়া লিখিয়াছেন; কিন্তু তাঁহার উদ্ধৃত পাঠের সহিত পদকল্পতরুর পাঠের অনেক পার্থক্য আছে; পদকল্পতরু হইতে উদ্ধৃত বিদ্যাপতির পদ-সমূহে প্রায় সর্ব্বত্রই এইরূপ অল্পাধিক পরিমাণে পাঠ-বৈষম্য দেখা যায়।

টীকা

১২—১৫। "বেকত পয়োধর" ইত্যাদি। (তোমার) পয়োধর অর্থাৎ কুচরূপ পয়োধরে (জলদে) (চন্দ্রাকৃতি-বিশিষ্ট) নখ-রেখা-অলঙ্কার ব্যক্ত (হইয়াছে); তাহার উপরে (তোমার) কেশ-পাশ পতিত হইয়াছে; (দেখিয়া বোধ হয় যেন), (কেশ-রূপ) অন্ধকার নিজের বৈরীর শোভাস্বরূপ (নখাঙ্ক-রূপ) কলা-রত্নকে দেখিবার জন্য (সেই চন্দ্র-কলার উদয়-স্থল তোমার স্তন-রূপ স্বর্ণময়) সুমেরু-(শিখরে) পতিত হইয়াছে। 'নিজ-রিপু-বান' ইত্যাদি বাক্যের উৎপ্রেক্ষা অলঙ্কারের ধ্বনি এই যে, অন্ধকার ভয়ে চন্দ্রের সম্মুখীন হইতে পারে না, কিন্তু এ স্থলে চন্দ্র সম্পূর্ণ মণ্ডল পরিত্যাগ করিয়া, কেবল কান্তিময় কলার আকার ধারণ করিয়া, সুমেরু-শিখরে বন্দী হওয়ায়, উহার অনিষ্ট করার শক্তি নাই দেখিয়া কৌতুহলবশতঃ তথায় সমাগত হইয়াছে এবং চন্দ্রও লজ্জাবশতঃ সেই অন্ধকারে মুখ লুকাইতেছে।

১৬—১৯। "নব কবিশেখর" ইত্যাদি। পদ-কর্ত্তা নব কবিশেখর (এই গুরু-পুরোহিতের বিবাদের ন্যায় উভয়-সঙ্কটে) কিছু কহিতে পারিতেছেন না; (তিনি কেবল ইহা) জানিয়া প্রতিজ্ঞা করিয়া ঘোষণা করিতেছেন যে, (লোকে) কত শত বার চৌর্য্য গোপন করিয়া থাকে, (কিন্তু দৈবাৎ) একবার (চৌর্য্যের) কথা ব্যক্ত হইয়া পড়ে; (ইহাও সেইরূপ কি?)

## তত্র নিজোক্তিঃ

শ্রীগান্ধার।১

দরশনে লোর নয়নযুগ ঝাঁপিং।
করইতে কোর দুহুঁ ভুজ কাঁপি৩॥
দূর৪ কর এ সখি সো৫ পরসঙ্গ।
নামহিঁ যাক অবশ করু৬ অঙ্গ॥ধ্রু॥
চেতন না রহ চুম্বন-বেরি।
কো জানে কৈছে রভস-রস-কেলি॥

সো[৭] ধনি মানি সুরত-অধিদেবী।
তাকর চরণ-কমল পয়ে[৮] সেবি ॥
কানুক পরশে যতহুঁ অনুভাব।
অনুভবি আপ পরহুঁ[৯] সমুঝাব ॥
তবহুঁ[১০] জগত ভরি অকিরিতি এহ।
রাধামাধব অবিচল-লেহ ॥
এ কিয়ে সুদৃঢ় কিয়ে পরিবাদ।
গোবিন্দদাস কহ[১১] না ভাঙ্গে বিবাদ ॥
॥৯॥২৩৩॥

পাঠান্তর

১। ইহা প-র পুথির ১৩৭৫ সংখ্যক পদ।
২। 'ঝাঁপি' স্থলে 'ঝাঁপ' খ, ঘ, প-র।
৩। 'কাঁপি' স্থলে 'কাঁপ' খ, ঘ, প-র।
৪। 'চুর' স্থলে 'দূর' ক, গ।
৫। 'সো' স্থলে 'তুয়া' ক।
৬। 'করু' স্থলে 'কর' ক।
৭। 'সো' স্থলে 'যো' ক, গ।
৮। 'পয়ে' স্থলে 'প্যারে' খ, গ।
৯। 'পরহুঁ' স্থলে 'পরক' ক, গ; 'পরহিঁ' প-র।
১০। 'তবহুঁ' স্থলে 'অবহুঁ' ক—গ।
১১। 'কহ' স্থলে 'চিতে' ক।

টীকা

৭—১০। "সো ধনি" ইত্যাদি। সেই ধন্যা নায়িকাকে সুরত-লীলার অধিষ্ঠাত্রী দেবী বলিয়া মানি এবং তাহার চরণ-কমলের উপর পূজা করি। ( সেই নায়িকা ) শ্রীকৃষ্ণের অঙ্গ-স্পর্শে যে সকল ( সাত্ত্বিক ) ভাবের উদয় হয়, (উহা) নিজে অনুভব করিয়া অন্যকে বুঝাইতে পারিবে। (শ্রীরাধা বর্ণিত নায়িকাকে ধন্যা বলায় এবং আভাসে কৃষ্ণের অঙ্গ-সঙ্গে নিজের অচেতনতা ব্যক্ত করায়, এই বাক্যের ধ্বনি দ্বারা পূর্ব্বোক্ত নায়িকার রসাস্বাদনের অক্ষমতা হেতু অধন্যতা এবং শ্রীরাধার রসপ্রাবল্য হেতু ধন্যতাই ব্যঞ্জিত হইতেছে।) তুলনা করুন;—

"ধন্যাসি যা কথয়সি প্রিয়সঙ্গমেঽপি
বিস্রব্ধ-চাটুক-শতানি রতান্তরেষু।
নীবীং প্রতি প্রণিহিতে তু করে প্রিয়েণ
সখ্যঃ শপামি যদি কিঞ্চিদপি স্মরামি ॥"
—কাব্য-প্রকাশ।

১১—১২। "তবহুঁ জগত ভরি" ইত্যাদি। ( শ্রীরাধার পূর্ব্বোক্ত বাক্যের প্রকৃত অর্থ বুঝিতে না পারার ভান করিয়া সখী বলিতেছেন ),—তবুও জগত ভরিয়া এই দুর্ণাম ( যে ), রাধা ও মাধব স্থায়ি-প্রেম-বিশিষ্ট; গোবিন্দদাস ( শ্রীরাধার পক্ষ হইয়া উত্তরে ) কহিতেছেন,—এই দুর্ণাম প্রকৃত, কি কুৎসা, সে সম্বন্ধে বিবাদ ভাঙ্গে নাই অর্থাৎ সন্দেহ বিদূরিত হয় নাই।

সুহই।[১]

আধক আধ- আধ দিঠি-অঞ্চলে
যব ধরি পেখলুঁ কান।
কত শত কোটি কুসুম-শরে জর জর
রহত কি যাত[২] পরাণ ॥
সজনি, জানলুঁ[৩] বিহি মোহে বাম।
দুহুঁ লোচন ভরি যো হরি হেরই[৪]
তছু পায়ে মঝু পরণাম ॥ধ্রু॥
সুনয়নি কহত[৫] কানু ঘন-শ্যামর
মোহে বিজুরি সম লাগি।
রসবতি তাক পরশ-রসে ভাসত[৬]
হামারি হৃদয়ে জলু আগি[৭] ॥
প্রেমবতি প্রেম লাগি জিউ তেজত[৮]
চপল জিবনে মঝু সাধ[৯]।
গোবিন্দদাস ভণে শ্রীবল্লভ জানে
রসবতি-রস-মরিবাদ[১০] ॥১০॥২৩৪॥

পাঠান্তর

১। এটি প-র পুথির ১৩৭ ও প-র-সা পুথির ১০৪ সংখ্যক পদ।

২। 'যাত' স্থলে 'জাতি' প-র-সা।

৩। 'জানলুঁ' স্থলে 'না জানিলুঁ' প-র।

৪। 'দুহুঁ লোচন' ইত্যাদি স্থলে 'হেরি যো কান আয়র দিঠি মাঙ্গয়ে' প-র-সা; 'হেরইতে তাক লাখ দিঠি মাগই' প-র।

৫। 'সুনয়নি কহত' স্থলে 'শুনই কহই' প-র-সা; 'সুন আন কাহি' প-র।

৬। 'পরশ-রসে ভাসত' স্থলে 'পরশ-রস মাগত' খ; 'পরশ-রস ভাখই' প-র।

৭। 'জনু আগি' স্থলে 'জনু আগি' ক; 'জনু লাগি' প-র-সা।

৮। 'তেজত' স্থলে 'তেজই' প-র-সা।

৯। 'চপল' ইত্যাদি স্থলে 'চপল জীবনে' ইত্যাদি ক, গ; 'জিবন রাখত মঝু সাধ' প-র; 'চপল জীব মঝু সাধে' প-র-সা।

১০। 'গোবিন্দদাস' ইত্যাদি পংক্তি-দ্বয়ের পরিবর্ত্তে—

'গোবিন্দ দাস কহই শ্রীবল্লভ
জানয়ে রস-পরিবাদ।'—প-র-সা।

টীকা

১—৪। "আধক আধ-আধ" ইত্যাদি। অর্দ্ধেকের অর্দ্ধেকের অর্দ্ধেক চক্ষুর কোণে অর্থাৎ অতি অল্প-পরিমিত অপাঙ্গ-দৃষ্টিতে যখন হইতে শ্রীকৃষ্ণকে দেখিয়াছি, (তখন হইতেই) কত শত কোটি কন্দর্পের পুষ্প-বাণে জর্জ্জরিত হইতেছি; (আমার) প্রাণ যাইবে, কি থাকিবে—(বুঝিতে পারি না)। 'আধক আধ' ইত্যাদি বাক্যের 'অতিশয়োক্তি' অলঙ্কার দ্বারা শ্রীকৃষ্ণের রূপের অপরিসীম প্রভাব ও শ্রীরাধার অসাধারণ প্রেম-পরবশতা ব্যঞ্জিত হইতেছে।

৫—৭। "সজনি জানলুঁ" ইত্যাদি। হে সখি! জানিতে পারিলাম যে, বিধাতা আমার প্রতি প্রতিকূল; (কেন না, আমার নয়ন ভরিয়া শ্রীকৃষ্ণের রূপ দেখিবার সাধ্য নাই)। যে (নায়িকা) দুই চক্ষু ভরিয়া সেই (মদন-মোহন) শ্রীকৃষ্ণকে দেখিতে পারেন, তাঁহার চরণে আমার (অসংখ্য) প্রণাম! বস্তুতঃ কিন্তু শ্রীরাধার এই বাক্যের দ্বারা বর্ণিত নায়িকার অরসজ্ঞতা হেতু দুর্ভাগ্য ও নিজের অসাধারণ রসজ্ঞতা হেতু সৌভাগ্যই ব্যঞ্জিত হইতেছে। তুলনা করুন;—

"সো ধনি মানি সুরত-অধিদেবী।
তাকর চরণ-কমল পয়ে সেবি॥
কানুক পরশে যতহুঁ অনুভাব।
অনুভবি আপ পরহু সমুঝাব॥"

—গোবিন্দদাস; প-ক-ত; ২৩৩ সংখ্যক পদ।

১২—১৫। "প্রেমবতি" ইত্যাদি। (অন্যান্য) প্রেমিকা-গণ (ব্যঙ্গার্থ দ্বারা—অপ্রেমিকা-গণ) প্রেমের জন্য প্রাণ পরিত্যাগ করিয়া থাকেন; (কিন্তু) চঞ্চল জীবন ধারণ করিতেই আমার অভিলাষ হয়। গোবিন্দদাস বলিতেছেন,—শ্রীবল্লভ রসিকা নায়িকার রসের মর্য্যাদা জানেন। 'চপল' শব্দের ধ্বনি দ্বারা কবি বুঝাইতেছেন যে, জীবন চির-স্থায়ী না হইয়া, চঞ্চল ও বিনশ্বর হওয়ায় শ্রীরাধার হৃদয়ে গভীর আক্ষেপ রহিয়াছে; কারণ, জীবন অনন্ত হইলে, তিনি অনন্তকাল ধরিয়া শ্রীকৃষ্ণের প্রেম-রসের আস্বাদন করিতে পারিলে বোধ হয়, কিঞ্চিৎ তৃপ্তি লাভ করিতে পারিতেন। তুলনা করুন;—

"জনম অবধি হাম ও রূপ নেহারলুঁ
নয়ন না তিরপিত ভেল।
লাখ লাখ যুগ হিয়ে হিয়ে রাখলুঁ
হৃদয় জুড়ন নাহি গেল॥"

—কবিবল্লভ; প-ক-ত; ৯৩৭ সংখ্যক পদ।

বরাড়ী।[১]

যাহাঁ দরশনে তনু পুলকহিঁ[২] ভরই
যাহাঁ কর করযণে টুটত[৩] বলাই॥

যাহাঁ পরিরম্ভণে অম্বর খলই।
যাহাঁ ঘন চুম্বনে বদন না টলই ॥
এ সখি মানিয়ে হরি সঞে মেলি।
যব হোয়ে ঐছন মনোভব-কেলি ॥ধ্রু॥
যাহাঁ কিঙ্কিণি মণি কঙ্কণ বোলই।
যাহাঁ নখ-বিলিখনে দুহুঁ তনু দলই ॥
যাহাঁ মণি-নূপুর তরলিত কলই।
যাহাঁ ঘন চন্দন শ্রমজলে গলই ॥
যাহাঁ নাহি ঐছন রস নিরবহই।
তাহাঁ পরিবাদ গোবিন্দদাস কহই ॥

॥১১॥২৩৫॥

পাঠান্তর

১। ইহা প-র পুথির ১৩।৪ সংখ্যক পদ।

২। 'পুলকহিঁ' (গো-প; সা-প পুথি) স্থলে 'পুলকিনি' ঘ, প-র; 'পুলকি না' ক, খ, চ; 'পুলকে না' গ।

৩। 'টুটত' স্থলে 'টুটত' ক; 'টুটত ন' খ, গ।

৪। 'অম্বর' স্থলে 'অম্বর ন' খ, গ।

৫। 'বদন না টলই' স্থলে 'বদন না টুটই' ক।

৬। 'ঐছন' (গো-প; সা-প পুথি) স্থলে 'এ হেন' ক—চ, প-র।

৭। 'বোলই' স্থলে 'বলই' ক, খ, ঘ, চ; 'বলয়ী' গো-প, সা-প পুথি। 'যাহাঁ কিঙ্কিণি' ইত্যাদি চারি পংক্তির পরিবর্ত্তে—

'যাহাঁ নখ বিলিখনে দুহুঁ তনু বলই।
যাহাঁ রদখণ্ডন মণ্ডন মনই ॥
যাহা ঘনচন্দন শ্রমজল গলয়ী।
যাহাঁ কিঙ্কিণি মিলি কঙ্কণ বলয়ী ॥
যাহাঁ মণিনূপুর তরলিত কলই।
যাহাঁ মণিকুণ্ডল গণ্ডহি দোলই ॥'

—গো-প; সা-প পুথি।

৮। 'দুহুঁ তনু বলই' স্থলে 'মণ্ডন মনই', 'দুহু তনু দলই' (পাঠান্তর) প-র।

টীকা

৫—৬। "এ সখি মানিয়ে' ইত্যাদি। হে সখি! (উহাকেই) শ্রীকৃষ্ণের সহিত সম্মিলন বলিয়া মনে করি, যখন (তাঁহার সহিত) ঐরূপ ('যাহাঁ দরশনে তনু' ইত্যাদি পংক্তি-চতুষ্টয়ে বর্ণিত) কাম-ক্রীড়া হইয়া থাকে।

১১—১২। "যাহাঁ নাহি" ইত্যাদি। যেখানে ঐরূপে সম্ভোগ নির্ব্বাহ হয় না, (সখী-স্থানীয়) পদ-কর্ত্তা গোবিন্দদাস উহা (সম্ভোগ না বলিয়া) পরিবাদ অর্থাৎ কলঙ্ক-ঘোষণা বলিয়া অভিহিত করেন। তুলনা করুন;—

"শঙ্কা-শৃঙ্খলিতেন যত্র নয়ন-প্রান্তেন ন প্রেক্ষ্যতে
কেয়ূর-ধ্বনি-ভূরি-ভীতি-চকিতং নো যত্র বাহুশ্লিষ্যতে।
নো বা যত্র শনৈরলগ্নদশনং বিম্বাধরঃ পীয়তে
নো বা যত্র বিধীয়তে চ মণিতং তৎ কি রতং •
কামিনোঃ ॥"—রস-মঞ্জরী।

পুনঃ সখ্যুক্তিঃ।

ধানশী।১

যব হরি-পাণি- পরশে ঘন কাঁপসি
ঝাঁপসি ঝাঁপল অঙ্গ।
তব কিয়ে ঘন ঘন মণিময় অভরণ
বেশ পসায়নি রঙ্গ২ ॥
এ ধনি, অবহুঁ না সমুঝসি৩ কাজ।
যাহে বিনু জাগরে নিঁদহুঁ না জীবসি৪
তাহে কিয়ে এত৫ ভয় লাজ ॥
কয়ইতে কোরে জোরি৬ তনু-বল্লরি
নহি নহি বোলসি৭ থোর।
চুম্বন বেরি জনি মুখ মোড়বি৮
জনু বিধু-বিমুখ চকোর

যব হোয়ে নাহ- রতন রত-আরত[৯]
বারত জনি অভিলাস।
গোবিন্দদাস কহ নহ বহু-বল্লভ
কৈছে রহত নিজ পাশ ॥১২॥২৩৬॥

পাঠান্তর

১। ইহা প-র পুথির ১৩।১০ সংখ্যক পদ।

২। 'পসায়নি রঙ্গ' স্থলে 'পরায়লি রঙ্গ' ক, গ; 'পরায়লি অঙ্গ' চ; 'পসাহল অঙ্গ' প-র।

৩। 'অবহুঁ না' ইত্যাদি স্থলে 'অব সমুঝায়সি কাজ' প-র।

৪। 'নিঁদহুঁ' ইত্যাদি স্থলে 'নিন্দ না জানসি' প-র।

৫। 'এত' স্থলে 'হেন' প-র।

৬। 'জোরি' স্থলে 'জোর' প-র।

৭। 'বোলসি' স্থলে 'বোলবি' গ, প-র।

৮। 'জনি মুখ মোড়বি' স্থলে 'জনু মুখ মোড়সি' ক; 'জানি মুখ মোড়বি' প-র; 'জনু মুখ মোড়বি' চ।

৯। 'রতন রত-আরত' স্থলে 'রতন রত অবিরত' গ; 'রতন রত অবিরত' চ।

টীকা

১—৪। "যব হরি" ইত্যাদি। যখন শ্রীকৃষ্ণের কর-স্পর্শে ঘন ঘন কাঁপিতেছ এবং (লজ্জা ও ভয় হেতু) আবৃত অঙ্গকে (অধিকতর) আবৃত করিতেছ, তখন কি জন্য মণিময় অলঙ্কার ও বেশের প্রসাধন-রঙ্গ করিতেছ? অর্থাৎ রঙ্গ-ভঙ্গের সহিত তবে কি জন্য মণিময় অলঙ্কার ও বেশ পরিধান করিতেছ?

১০—১১। "চুম্বন বেরি" ইত্যাদি। (দেখিও যেন) চুম্বনের কালে মুখ ফিরাইও না; (কেন না, শ্রীকৃষ্ণ) চন্দ্রের সুধা-লুব্ধ চকোরের ন্যায় (ব্যাকুল) হইয়াছেন।

১২—১৫। "যব হোয়ে" ইত্যাদি। যখন তোমার প্রাণ-ধন সুরতানুরক্ত হইবেন, (দেখিও যেন), তাঁহার বাসনায় বাধা দিও না; (সখী-স্থানীয়) গোবিন্দদাস কহিতেছেন,—নতুবা বহু-বল্লভ শ্রীকৃষ্ণ (অপর নায়িকা-সমূহকে পরিত্যাগ করিয়া) কেন তোমার নিকট রহেন?

—

## নিজোক্তিঃ।

বিভাষ।১

কি কহব রে সখি রজনিক[২] বাত।
বহু দুখে গোঙায়লুঁ মাধব সাথ ॥
করে কুচ ঝাঁপয়ে[৩] অধরে মধুপান।
বদনে দশন দিয়া বধয়ে পরাণ[৪] ॥
নব যৌবন তাহে রস পরচার।
রতিরস[৫] না জানয়ে কানু সে গোঙার ॥
মদনে বিভোর কিছুই নাহি[৬] জান।
কতয়ে[৭] মিনতি করি তভু[৮] নাহি মান ॥
ভণয়ে বিদ্যাপতি শুন বরনারি[৯]।
তুহুঁ মুগধিনি সোই লুবধ মুরারি[১০] ॥
॥১৩॥২৩৭॥

পাঠান্তর

১। ইহা প-র পুথির ১৩।১১ সংখ্যক পদ।

২। 'রজনিক' স্থলে 'জনি কহ' প-র।

৩। 'ঝাঁপয়ে' স্থলে 'চাপয়ে' প-র।

৪। 'বদনে' ইত্যাদি স্থলে 'বদনে বদন ধরি ধরয়ে পরাণ' প-র।

৫ 'রতিরস' স্থলে 'রতিসুখ' প-র।

৬ 'নাহি' স্থলে 'না' প-র।

৭ 'কতয়ে' স্থলে 'কত না' প-র।

৮ 'তভু' স্থলে 'কিছু' প-র।

৯ 'শুন বরনারি' স্থলে 'ইহ রস গুঢ়' প-র।

১০ 'তুহুঁ' ইত্যাদি স্থলে 'বুঝয়ে রসিক জন না বুঝয়ে মুঢ়' প-র।

তথা রাগ।

এক দিন হেরি হেরি হাসি হাসি যায়।
আর দিন নাম ধরি মুরলি বাজায়॥
আজি অতি নিয়ড়ে করয়ে[১] পরিহাস।
না জানিয়ে গোকুলে কাহার বিলাস॥
শুন সজনি ও নাগর শ্যামরাজ।
মূল বিনু পর-ধন মাগয়ে বেয়াজ॥
অতি পরিচয় নাহি দেখি আন কাজ।
না করয়ে সম্ভ্রম না করয়ে লাজ॥
আপনা নেহারি নেহারে[২] তনু মোর।
দেই আলিঙ্গন হোই বিভোর॥
খেনে খেনে বৈদগধি-কলা অনুপাম।
অধিক উদার দেখি এ[৩] পরিণাম॥
বিদ্যাপতি কহে আরতি ওর।
বুঝই না বুঝহ[৪] ইহ রস-বোল॥১৪॥২৩৮॥

পাঠান্তর

১। 'করয়ে' স্থলে 'করল' ক, গ, চ।

২। 'নেহারে' স্থলে 'নেহারি' ক।

৩। 'দেখি এ' স্থলে 'দেখিয়ে' ক—চ; 'দেখিয়ে' পাঠে ভাল অর্থ হয় না; খুব সম্ভবতঃ 'দেখি এহ' বা 'দেখি এ' শুদ্ধ পাঠ ছিল; লিপিকর-প্রমাদ-বশতঃ 'দেখি এ' 'দেখিয়ে' পাঠে পরিণত হইয়াছে।

৪। 'বুঝহ' স্থলে 'বুঝ' ক।

টীকা

৫—৬। "শুন সজনি" ইত্যাদি। হে সখি! সেই নাগর শ্রীকৃষ্ণ (নিজের) মূলধন ছাড়া পরের ধনেরই সুদ পাওয়ার প্রার্থনা করে; অর্থাৎ নিজের কোন যোগ্যতা না দেখাইয়া অন্যের নিকট সমাদর পাইতে চাহে।

১১—১২। "খেনে খেনে বৈদগধি" ইত্যাদি। (সেই শ্রীকৃষ্ণ) থাকিয়া থাকিয়া (নারীর চিত্ত আকৃষ্ট করার জন্য) অতি অপূর্ব বিদগ্ধ-জনোচিত নানা কলা-কৌশল (প্রকাশ করে); (আমি) অধিক সরল বলিয়া এই পরিণাম (হইয়াছে;) অর্থাৎ আমি সরল-স্বভাব বলিয়া তাহার কার্য্যে কোন বাধা না দেওয়ায়, ক্রমে তাহার সাহস বৃদ্ধি হইতে হইতে পরিণামে এত দূর হইয়াছে। শ্রীকৃষ্ণের চাঞ্চল্যের ক্রমিক উন্নতি—

"এক দিন হেরি হেরি হাসি হাসি যায়।
আর দিন নাম ধরি মুরলি বাজায়॥
আজি অতি নিয়ড়ে করয়ে পরিহাস।"

বাক্যগুলিতে এবং শ্রীরাধার সরল-ভাব 'না জানিয়ে গোকুলে কাহার বিলাস' বাক্যটিতে অতি সুন্দর-ভাবে প্রদর্শিত হইয়াছে; সুতরাং 'অধিক উদার দেখি এ পরিণাম' এই অনুতাপ-গর্ভ বাক্যটি এ স্থলে খুব সুসঙ্গত হইয়াছে। 'উদার' শব্দের পরিবর্ত্তে 'উদাস' পাঠ কল্পনা করিলে, এক প্রকার অর্থ হয় বটে; কিন্তু তাহাতে অর্থের কোন গৌরব থাকে না।

রামকেলি।

কি কহব রে সখি কহইতে লাজ।
যোই কয়ল সোই নাগর-রাজ॥
পহিল বয়স মঝু নাহি রতিরঙ্গ।
দোতি মিলায়ল কামুক সঙ্গ॥
হেরইতে দেহ মঝু থরহরি কাঁপ।
সোই লুবধ-মতি তাহে করু ঝাঁপ॥
চেতন হরল[১] আলিঙ্গন বেলি।
কি কহব কীয়ে কয়ল রসকেলি॥
হঠ করি নাহ কয়ল যত[২] কাজ।
সো কি কহব ইহ সখিনি সমাঝ॥
জানসি তব কাহে করসি পুছারি।
সো ধনি যো থির তাহে নেহারি॥
বিদ্যাপতি কহ না কর তরাস।
ঐছন হোয়ল পহিল বিলাস॥১৫॥২৩৯॥

### পাঠান্তর

১। 'হরল' স্থলে 'হরল মোর' খ; 'হরলুঁ' ঘ, চ।

২। 'যত' স্থলে 'কত' খ।

### টীকা

১১—১২। "জানসি তব কাহে" ইত্যাদি। (তোমরা) সব জান, তবে (আমাকে মিছামিছি লজ্জা দেওয়ার জন্য) কেন জিজ্ঞাসা করিতেছ? (তোমাদিগের জিজ্ঞাসার উত্তর দেওয়ার সাধ্য আমার নাই—কেন না, 'চেতন হরল আলিঙ্গন বেলি।') যে (নায়িকা) তাঁহাকে দেখিয়া স্থির থাকিতে পারে, সে ধন্যা। প্রকৃত পক্ষে 'সো ধনি' ইত্যাদি বাক্যের ধ্বনি দ্বারা অবিচলিত নায়িকাকে অধন্যা এবং রস-মোহিত নিজকে ধন্যা বলিয়া ব্যঞ্জিত করা হইতেছে।

---

## স্বয়ং-দৌত্যেন মিলনং যথা।

কামোদ।

গোকুলে দেব- দেয়াসিনি আওল
নগরহিঁ ঐছে ফুকারি।
অরুণ বসন পরি জটিলি বেশ ধরি
কানু দ্বার মাহা থারি ॥
শুনি ধনি জটিলা তুরিতে চলি আওল
হেরইতে চমকিত ভেল।
হামারি বধুর রিতি হেরি জনু আনমতি
কহি নিজ মন্দিরে নেল ॥
দেব-দেয়াসিনি কান।
জটিলা-বচনে সুধামুখি নিয়ড়হি
এক দিঠে নেহারে বয়ান ॥ধ্রু॥
কহ তব অতনু দেব ইথে পাওল
হৃদি মাহ পৈঠল কাল।
নিরজনে সোই মন্ত্রে যব ঝারিয়ে
তব ইহ হোয়ব ভাল ॥
এত শুনি জটিলা ঘরহুঁ দোহেঁ লেয়ল
নিরজনে দুহুঁ এক ঠাম।
সব জন নিকসল বাহিরে বৈঠল
পূরল কানু মন-কাম ॥
বহুখন অতনু- মন্ত্র পড়ি ঝাড়ল
ভাগল তব সোই দেবা।
দেব-দেয়াসিনি ঘর সঞে নিকসল
চাতুরি বুঝব কেবা ॥
জটিলা বহুত ভকতি করি হরষিতে
কতহুঁ ভীখ আনি দেল।
কহ শেখর বর ভীখ লেই তব
সোই দেয়াসিনি গেল ॥১৬॥২৪০॥

---

## শ্রীমত্যুক্তিঃ।

ধানশী।

কহ সখি কিয়ে ভেল।
দেয়াসিনি কাহাঁ গেল ॥
হাম মুগধিনি নারী।
না শুনি অতনু-ঝাড়ি ॥
ঐছন লুবধ কান।
কত না চাতুরি জান ॥
সহজে আমরা বালা।
কে জানে এতহুঁ কলা ॥
পহিল পিরিতি তায়।
বহু দিন নাহি যায় ॥
ইথেই ঐছন কেল।
কুহক সমান ভেল ॥
অপরে কি সুখ পাব।
কত না হোয়ব লাভ ॥১৭॥২৪১॥

ইত্যাদি সংক্ষিপ্ত-সম্ভোগস্য রসোদগারঃ
নবমপল্লবঃ।

টীকা

১৩—১৪। "অপরে কি" ইত্যাদি। অপরে অর্থাৎ অতঃপর কিরূপ সুখ পাইব এবং কতই বা (প্রেমানন্দের) লাভ হইবে, (তাহার ইয়ত্তা আছে কি?)

## পুনশ্চ রসোদ্গারঃ। প্রকারান্তরং যথা।

গান্ধার।

কাহে কানু ঘন ঘন আয়ত যায়ত
ফিরি ফিরি বয়ান নেহারি।
হাসি হাসি মুখ-শশী উগারে অমিয়-রাশি
তোহে কিয়ে কয়ল পুছারি॥
সখি হে[১]—কহ কিছু বচন বিশেষ।
হেন অনুমানি চিতে না জানি কাহার ভিতে
আছয়ে-পিরীতি লব লেশ॥ ধ্রু॥
সহজে রসিকরাজ অলখিত সব কাজ
অনুভবি[২] ওর না পাই।
যাহার নয়ন-শরে জাতি কুল শীল হরে
ভাগ্যে ভাগ্যে আমরা এড়াই॥
একই নগরে বৈসে কখন এ দিগে আইসে
দেখি শুনি কাঁপয়ে পরাণ।
জ্ঞানদাস শুনি বলে কহ দেখি কোন ছলে
করিতে না পারি অনুমান॥১॥২৪২॥

পাঠান্তর

১। 'সখি হে' স্থলে 'সুন্দরি' ক, গ।
২। 'অনুভবি' স্থলে 'অনুভাব' ক।

ললিত।

আজু কেন হেন বাসি[১]।
আঁখি ঢুলু ঢুলু ঘুমেতে আকুল
জাগিয়াছ বুঝি নিশি॥ধ্রু॥
রসের ভরে অঙ্গ না ধরে
বসন পড়িছে খসি।
স্বরূপ করিয়া কহ না আমরা
মনের মরমী সখি॥
এক কহইতে আন কহিছ
বচন হইল হারা।
রসিয়ার সঙ্গে কিবা রস-রঙ্গে
সঙ্গ হইয়াছে পারা॥
ঘন ঘন তুমি মোড়িছ অঙ্গ
সঘনে নিশ্বাস ছাড়।
স্বরূপ করিয়া কেনে না কহসি
মরমে কপট কর॥
ভালের সিন্দুর আধেক আছে[২]
নয়ানে আধ কাজল।
চান্দ নিঙ্গাড়িয়া এমন করিয়া
কেবা নিলে এ সকল॥
কৃষ্ণপ্রসাদ কয় যে বোল সে হয়
ভাল ভুলাইলে কাজ।
সঙ্গের সঙ্গিনী বঞ্চিতে নারিবা
কিবা কর আর লাজ॥২॥২৪৩॥

পাঠান্তর

১। 'বাসি' স্থলে 'দেখি' ক, খ।
২। 'আছে' স্থলে 'আছয়ে' গ।

## নিজ-উক্তি।

মঙ্গল।

সখি হে—তোহে হামারি বহু সেবা।
ঐছন বাণি কবহুঁ জনি বোলবি
জাতি কুল কিয়ে নেবা ॥ধ্রু॥
গোকুল নগরে কানু রতি-লম্পট
যৌবন সহজে হামারা।
তুহুঁ সখি রভসে মোহে জনি বোলবি
লোক করব পাতিয়ারা ॥
কেশর-কুসুম হেরি হাম কৌতুকে
ভুজযুগে মেটল তাই।
দাড়িম ভরমে পয়োধর উপরে
পড়লহুঁ কীর লোভাই ॥
উভয় চকিত ভুজে ইতি উতি পেখলুঁ
তে বেশ ভৈগেল আন।
ইথে পরিবাদ কহসি মোহে বৈরিণি
ইহ কবি শেখর গান ॥৫॥২৪৪॥

### টীকা

৮—১১। "কেশর-কুসুম" ইত্যাদি। আমি কেশর (অর্থাৎ নাগেশ্বর) ফুল দেখিয়া কৌতুকবশতঃ দুই হাতে উহা চয়ন করিলাম ; (সুতরাং আমার বক্ষঃস্থল অরক্ষিত দেখিয়া) শুক-পক্ষী দাড়িম্ব-ভ্রমে লোভ করিয়া স্তনের উপর পড়িল (এবং নখ ও চঞ্চুর আঘাতে উহাকে বিদারিত করিল)

১৪—১৫। "ইথে পরিবাদ" ইত্যাদি। তুমি আমার প্রতি বৈরিণী অর্থাৎ শত্রু-ভাবাপন্না হইয়া, ইহাতে কুৎসার কথা বলিতেছ ; (ইহা অপেক্ষা আশ্চর্য্যের বিষয় আর কি আছে ?)

## সখি-উক্তি।

ধানশী।

অভিসারিণি—কপট করহ কথি লাগি।
কোন পুরুখ হেন হরল তোহারি মন
রজনি গোঙায়লি জাগি ॥ধ্রু॥
জনু পদ্মারি গজ গেহ নড়ায়ল[১]
পরশল সুরকি রমণে[২]।
ঐছন হেরি তনু নাত[৩] করহ জনু
বেকত লুকায়ত[৪] কোনে ॥
দুধক[৫] পরশে পণ্ডার ধবল ভেল
অরুণ-কিরণ কোন কেল।
গোর[৬]-পয়োধর নখ-রেখ সুন্দর
পঙ্কজে মৃগমদ ভেল ॥৪॥২৪৫॥

### পাঠান্তর

১। 'জনু পদ্মারি' ইত্যাদি স্থলে 'জনু পদ্মারি গজ গেজ নঢায়ল' খ ; 'জনু পদ্মাগরি গজ গেজ লঢ়ায়ল' চ ; 'জনু পদ্মারি গজে জে লঢ়ায়ল' (সংশোধিত পাঠ—চ) ; 'জনু পদ্মগারি গজগে উলটায়ল' গ ; 'জনু পদ্মাগরি গজগে জল ঢায়ল' ক। শ্রীযুক্ত নগেন্দ্র বাবুর উদ্ধৃত মিথিলার 'রাগ-তরঙ্গিণী' গ্রন্থের পাঠ যথা,—

'নবি পঞোনারি গজে গজি নড়াইলি'।

২। 'পরশল' ইত্যাদি স্থলে 'পরশল সুরকির মনে' ক ; 'পরসল সুরকির মনে' খ ; 'পরশল সুরধীরমনে' গ ; 'পরসল সুরকি রমণে' ঘ, চ।

৩। 'নাত' স্থলে 'নাড়' খ।

৪। 'লুকায়ত' স্থলে 'করায়ত' ক।

৫। 'দুধক' স্থলে 'দুধক' ক—গ।

৬। 'গোর' স্থলে 'গৌর' ক—গ, চ।

### টীকা

৪—৭। "জনু পদ্মারি" ইত্যাদি। যেন হস্তী পদ্ম-লতাকে গ্রহণ অর্থাৎ উৎপাটিত করিয়া, পরি-

ত্যাগ করিল ; ( সেইরূপ ) সুর-কুলের আনন্দবর্দ্ধন-কারী ( শ্রীকৃষ্ণ ) তোমাকে স্পর্শ করিয়াছেন ; (তোমার) দেহ ঐরূপ (বিমর্দ্দিত) দেখিতেছি ; প্রবঞ্চনা করিও না ; (যাহা) ব্যক্ত অর্থাৎ সুস্পষ্ট, ( উহাকে ) কে লুকাইতে পারে ?

৮—১১। "দুধক পরশে" ইত্যাদি। (অধররূপ) প্রবাল ( শ্বেতদন্ত-রাজিরূপ ) দুগ্ধের স্পর্শে ধবল ( অর্থাৎ চুম্বনে হৃত-রাগ ) হইয়াছে ; ( উহাতে ) কে ( আরক্ত দশন-ক্ষতরূপ ) সূর্য্যকিরণ ( পাতিত ) করিল ? ( তোমার ) সগৌর পয়োধরে সুন্দর নখ-চিহ্ন ( যেন ) পদ্মে মৃগ-মদের ন্যায় হইয়াছে। নখ-ক্ষত কিছু ক্ষণ পরেই লোহিত বর্ণ পরিত্যাগ করিয়া কিঞ্চিৎ কৃষ্ণবর্ণ ধারণ করে বলিয়া মৃগমদের সহিত উপমিত হইয়াছে।

তিরোতা।

মন্দিরে আছিলুঁ সহচরি মেলি।
পরসঙ্গে রজনি অধিক ভৈ গেলি ॥
যব সখি চললহুঁ আপন গেহ।
তব মঝু নীন্দে ভরল সব দেহ ॥
শুতি রহল হাম করি এক-চীত।
দৈব বিপাকে ভেল বিপরীত ॥
না বোল সজনি শুন স্বপন-সম্বাদ।
হসইতে কেহ জানি করে পরিবাদ ॥
বিষাদ পড়ল মঝু হৃদয়ক মাঝ।
তুরিতে ঘুচায়লুঁ নীবিক[১] কাজ ॥
এক পুরুখ পুন আয়ল আগে।
কোপে অরুণ আঁখি অধরক দাগে[২] ॥
সে ভয়ে চিকুর চির আনহি গেল।
কপালে কাজর মুখে সিন্দুর ভেল ॥
কতয়ে[৩] করব কেহ অপযশ[৪] গাব।
বিদ্যাপতি কহ কো পাতিয়াব ॥৫॥২৪৩॥

পাঠান্তর

১। 'নীবিক' স্থলে 'নীবিহক' ক।
২। 'দাগে' স্থলে 'রাগে' গ।
৩। 'কতয়ে' স্থলে 'অতয়ে' ক—গ, চ।
৪। 'অপযশ' স্থলে 'পরজশ' খ, ঘ।

টীকা

৯—১০। "বিষাদ পড়ল" ইত্যাদি। আমার হৃদয়ে বিষাদ আসিল ; ( এ অবস্থায় শরীরের বসন-ভূষণ যাতনাদায়ক হয় বলিয়া ) আমি কটি-বসন-গ্রন্থির কার্য্য ঘুচাইলাম অর্থাৎ বসন উন্মোচিত করিলাম।

১১—১২। "এক পুরুখ" ইত্যাদি। ( আমি নিদ্রিত হইয়াছি, এমন সময়ে স্বপ্ন দেখিলাম ), এক জন পুরুষ আমার সম্মুখে আসিল ; ( তাহার ) নয়ন ক্রোধে ( কিংবা ) অধরের রক্তিমায় ( অর্থাৎ অধরের রক্তিমা প্রতিবিম্বিত হইয়া ) কিংবা ( অন্য কোন নায়িকা-কর্ত্তৃক নেত্র-চুম্বন হেতু অধর-রাগ সংক্রামিত হইয়া) অরুণ-বর্ণ হইয়াছে, (বুঝিতে পারিলাম না)।

১৩—১৪। "সে ভয়ে" ইত্যাদি। সেই (স্বপ্নাগত অদ্ভুত পুরুষের) ভয়ে আমার কেশ ও বস্ত্র অন্যত্র গেল অর্থাৎ দূরে পলায়ন করিল। ( তখন হুলস্থূল কাণ্ড উপস্থিত হওয়ায় ) আমার ( নয়নের ) কজ্জল কপালে ও ( কপালের ) সিন্দুর মুখে গেল। (শ্রীকৃষ্ণ) যথাক্রমে শ্রীরাধার নেত্র, ললাট ও অধরোষ্ঠ চুম্বন করায় তাঁহার ললাটে কজ্জল ও মুখে সিন্দুর সংলগ্ন হইলেও তিনি উহা গোপন করিয়া সখীকে অদ্ভুত স্বপ্নবৃত্তান্ত দ্বারা প্রবঞ্চিত করিতেছেন।

—

তথা রাগ।

না কহ না কহ[১] মিছা অপবাদ।
সহজে যৌবন তাহে কুল-মরিযাদ ॥
সখি-পরসঙ্গে নিশি জাগলুঁ হাম।
বিপরিত হোয়ে জানি গুরু-কুল ঠাম ॥

ঐছে বচন পুন না কহবি মোয়।
রভসহিঁ বচন সাঁচি জনি হোয় ॥৬॥২৪৭॥

ইতি দশমপল্লবঃ ॥

পাঠান্তর

১। 'না কহ না কহ' স্থলে 'না কহ না কহ সখি' ঘ।

টীকা

৫–৬। "ঐছে বচন" ইত্যাদি। ঐরূপ বাক্য আর আমাকে বলিবে না; রহস্য-ভাবে (কথিত) বচন যেন পাছে সত্য (বলিয়া বিবেচিত) না হয়! অর্থাৎ তুমি রহস্য করিয়া এইরূপ বলিতেছ বটে, কিন্তু কেহ হয় ত ইহাকেই সত্য বলিয়া মনে করিবে; সুতরাং এইরূপ (আশঙ্কা-জনক) কথা আর বলিও না।

## অথ পুনশ্চ রসোদ্গারপ্রকারান্তরমাহ।

তত্র শ্রীগৌরচন্দ্রঃ।

বিভাব।

দেখ দেখ গৌর প্রেম-রস-ধাম।
পদ-নখে শীতল কতহুঁ শশী-কুল
লাখ লাখ মদযুত কাম ॥ধ্রু॥
চকিত বিলোকনে সব দিশ হেরই
ঝাঁপই চম্পক-অঙ্গ।
আপদ মস্তক পুলকহিঁ পূরিত
নিরুপম ভাব-তরঙ্গ ॥
খেনে মৃদু হাসি কহই সো পীরিতি
যৈছন হেম দশবান।
শ্যাম নাগর মোর প্রাণ-মনোহর
কহইতে ঝরই নয়ান ॥
ভাবহিঁ বিবশ কহই বরজ-রস
অভিনয় তৈছে পরকাশ।
পরমানন্দ-সার মহাভাব-অবতার
ভণ রাধামোহন দাস ॥১॥২৪৮॥

টীকা

১২—১৫। "ভাবহিঁ বিবশ" ইত্যাদি। (শ্রীগৌরাঙ্গ) ভাব-ভরে অবশ-কলেবর হইয়া ব্রজ-লীলার রস (অন্তরঙ্গ) ভক্তদিগের নিকট বর্ণন করিতেছেন; (তাঁহারও) সেইরূপ অভিনয় প্রকাশ পাইতেছে; অর্থাৎ ব্রজ-লীলার ভাবে বিভাবিত হইয়া তিনিও অবিকল সেইরূপ অভিনয় করিতেছেন; (কেন না), রাধামোহন বলিতেছেন যে, তিনিই হ্লাদিনী শক্তি-রূপিণী পরানন্দময়ী শ্রীরাধার সার (বস্তু) স্বরূপ মহাভাবের অবতার অর্থাৎ মূর্ত্তিমান্ বিগ্রহ-ধারী পরম-পুরুষ। তুলনা করুন;—

"রাধা-কৃষ্ণপ্রণয়বিকৃতির্হ্লাদিনী শক্তিরস্মা-
দেকাত্মানাবপি ভুবি পুরা দেহভেদং গতৌ তৌ।
চৈতন্যাখ্যং প্রকটমধুনা তদ্দ্বয়ং চৈক্যমাপ্তং
রাধা-ভাব-দ্যুতি-সুবলিতং নৌমি কৃষ্ণ-স্বরূপম্ ॥
শ্রীরাধায়াঃ প্রণয়-মহিমা কীদৃশো বানয়ৈবা-
স্বাদ্যো যেনাদ্ভুত-মধুরিমা কীদৃশো বা মদীয়ঃ।
সৌখ্যং চাস্যা মদনুভবতঃ কীদৃশং বেতি লোভাৎ
তদ্ভাবাঢ্যঃ সমজনি শচীগর্ভসিন্ধৌ হরীন্দুঃ ॥"
—শ্রীরূপ-গোস্বামীর কড়চোদ্ধৃত শ্লোক; চৈ-চঃ।

---

## তত্ররসোচিত-নবদ্বীপ-নাগরীণাং উক্তিঃ।

বিভাব।১

কি কহব রে সখি আজুক ভাব।
অযতনে মোহে হোয়ল বহু লাভং ॥
একলি আছিলুঁ হামং বনাইতে বেশ।
মুকুরে নিরখি মুখ বান্ধলু ং কেশ ॥
তৈখনে মীলল গোরা নটরাজ।
ধৈরজ ভাঙ্গলং কুলবতি লাজ ॥

দরশনে পুলকে পূরল তনু মোর[৬]।
বাসুদেব ঘোষ কহে করলহি কোর ॥
॥২॥২৪৯॥

পাঠান্তর

১। ইহা প-র পুথির ১৩৬৪ সংখ্যক পদ।

২। 'অযতনে' ইত্যাদি স্থলে 'আজু জতনে দেওল মুখে লাভ' প-র।

৩। 'হাম' স্থলে 'আমি' প-র।

৪। 'মুখ বান্ধলু' স্থলে 'মুখ বান্ধল' ক, খ; 'তহি বান্ধল' প-র।

৫। 'ভাঙ্গল' স্থলে 'ভাগল' প-র।

৬। 'দরশনে' ইত্যাদি পংক্তি-দ্বয় স্থলে—
'দরশে পূরল তনু পুলকিত মোর।
বাসুদেব কহে গোরা নওল কিশোর।'—প-র।

---

অথ সখ্যুক্তিঃ।

পঠমঞ্জরী।১

পূছমো এ[২] সখি পূছমো[৩] তোয়।
কেলি-কলা সব কহবি মোয়[৪] ॥
বেশ ভূষণ[৫] তোর সব ছিল[৬] পূর।
অলকা-তিলক মিটি গেলহি দূর ॥
কুসুম-কুল[৭] সব ভেল[৮] ভিন ভীন।
অধরহি লাগল দশনক চীন ॥
কোন অবুঝ হেন কুচে নখ[৯] দেল।
হা হা শম্ভু ভগন ভৈগেল ॥
অলসহিঁ পূরল সকলহিঁ গা।
বসন লেই ঘন ঘন কর বা ॥
ভণয়ে বিদ্যাপতি শুন বরনারি।
সরবস[১০] লেয়ল রসিক মুরারি ॥৩॥২৫০॥

পাঠান্তর

১। ইহা প-র পুথির ১৩৬৫ সংখ্যক পদ। 'পঠমঞ্জরী' শব্দ প-র পুথিতে নাই।

২। 'পুছমো এ' স্থলে 'পুছই রে' প-র।

৩। 'পুছমো' স্থলে 'পুছই' প-র।

৪। 'কেলি-কলা' ইত্যাদি স্থলে 'কেলি-কলা-রস কহবি মোয়' ক—গ; 'কেলি-কলা-রস কহবি সব মোয়' প-র।

৫। 'ভূষণ' স্থলে 'বসন' প-র।

৬। 'সব ছিল' স্থলে 'সব হিন' প-র।

৭। 'কুসুম-কুল' স্থলে 'কুন্তল কুসুম' প-র।

৮। 'সব ভেল' স্থলে 'ভেল' প-র।

৯। 'কোন অবুঝ' ইত্যাদি স্থলে 'কোন অবুধ বুকে নখ রেক' প-র।

১০। 'সরবস' স্থলে 'সব রস' ক, চ।

টীকা

৩—৪। "বেশ ভূষণ" ইত্যাদি। তোমার বেশ-ভূষা সব পরিপূর্ণ ছিল; (ঐ বেশ-ভূষা সহ) অলকা-তিলক-রচনা বিদূরিত হইয়াছে।

৭—৮। "কোন অবুঝ" ইত্যাদি। এই বাক্যের ধ্বনি এই যে, শম্ভু সযত্নে অর্চ্চনীয়—তাঁহার পক্ষে চন্দ্র-কলা ধারণই স্বাভাবিক; কিন্তু এ কোন্ অবিদগ্ধ ব্যক্তি তাঁহাকে সাজাইতে যাইয়া তাঁহাকে বিদীর্ণ করিয়া ফেলিয়া 'ভগ্ন শালগ্রামে দেবত্ব নাই'—এই জন-প্রবাদ অনুসারে শম্ভুর মাহাত্ম্যই বিনষ্ট করিয়া ফেলিয়াছে। তুলনা করুন;—

"স্বয়ম্ভুঃ শম্ভুরম্ভোজ-লোচনে ত্বৎ-পয়োধরঃ।
নখেন কস্য ধন্যস্য চন্দ্রচূড়ো ভবিষ্যতি ॥"
—রস-মঞ্জরী।

---

শ্রীরাগ।১

না কর না কর সখি মোহে অনুরোধে[২]।
কি করব হাম তাক পরবোধে[৩] ॥
অলপ বয়েস হাম[৪] কানু সে[৫] তরুণা।
অতিহুঁ লাজ ডর অতি সে করুণা[৬] ॥
লোভে নিঠুর হরি কয়লহিঁ কেলি[৭]।
কি কহব যামিনি যত দুখ দেলি[৮] ॥

হঠ ভেলহু রস রহু অগেয়ান[৯]।
নিবি-বন্ধ তোড়ল[১০] কখন কে জান ॥
দেলহি আলিঙ্গন ভুজযুগ চাপি[১১]।
তৈখনে হৃদয় উঠল মঝু কাঁপি ॥
নয়নে বারি দরশায়লুঁ রোই[১২]।
তবহুঁ কানু উপশম নাহি হোই ॥
অধর নিরস মঝু[১৩] করলহি মন্দা।
রাহু গরাসি নিশি ভেজল চন্দা[১৪] ॥
কুচযুগে দেয়ল নখ-পরহারে[১৫]।
কেসরি[১৬] জনু গজকুম্ভ বিদারে ॥
ভণয়ে বিদ্যাপতি রসবতি নারি[১৭]।
তুহুঁ সে সচেতনি লুবধ মুরারি[১৮] ॥

॥৪॥২৫১॥

পাঠান্তর

১। ইহা প-র পুথির ১৩।৬৭ সংখ্যক ও প-র-সা পুথির ১৮৮ সংখ্যক পদ। 'শ্রীরাগ' স্থলে 'সুহই' প-র।

২। 'মোহে অনুরোধে' স্থলে 'মোরে পরবোধ' প-র; 'মোহে অনুরোধ' প-র-সা।

৩। 'কি করব' ইত্যাদি পংক্তি প-র পুথিতে নাই; উহার স্থলে একটু খালি জায়গা আছে। 'জিব কি দেয়বি কানু অনুরোধ' প-র-সা।

৪। 'হাম' স্থলে 'মোর' প-র-সা, প-র।

৫। 'কানু সে' স্থলে 'সো কানু' প-র-সা, প-র।

৬। 'অতিহুঁ লাজ' ইত্যাদি স্থলে 'ন তহিঁ লাজ ডর ন তহিঁ করুণা' প-র; 'ন তিহু লাজ বড় নুতু করুণা' প-র-সা; 'অতিহুঁ সে লাজ ডর অতি বে করুণা' ক।

৭। 'করলহিঁ কেলি' স্থলে 'করতহি কেলি' প-র-সা; 'করলহিঁ কেলি' প-র; 'করলহিঁ কেল' খ। প-র পুথিতে 'লোভে নিঠুর হরি' ইত্যাদি পংক্তির 'দেয়লহি আলিঙ্গন' ইত্যাদি পংক্তি-দ্বয়ের পরে এবং 'দেয়লহি আলিঙ্গন' [illegible] 'অতিহুঁ লাজ ডর অতিহুঁ সে করুণা' পংক্তির পরে দৃষ্ট হয়।

৮। 'যত দুখ দেলি' স্থলে 'যত দুখে গেলি' প-র-সা, প-র; 'যত দুখ দেল' খ।

৯। 'হঠ ভেলহু' ইত্যাদি প-র স্থলে 'হঠ ভেল হরষ হরল গেয়ান' প-র-সা; 'হঠ ভেল রস হাম অল্প গেয়ান' ক; 'হঠ ভেল রস হাম হরল গেয়ান' খ—চ।

১০। 'নিবি-বন্ধ তোড়ল' স্থলে 'নিবি তুগল তহি' প-র-সা; 'নিবি ফুয়ল তথি' প-র।

১১। 'দেলহি আলিঙ্গন' ইত্যাদি স্থলে 'দেলহি আলিঙ্গন ভুজ ভরি চাপি' ক; 'দেঅলি আলিঙ্গন ভুজযুগ চাপ' প-র-সা।

১২। 'নয়নে বারি' ইত্যাদি স্থলে 'কাতর পলকয়ে দরদন পোই' (?) প-র-সা; 'কাতর করি দরশাওলুঁ রোই' প-র।

১৩। 'মঝু' স্থলে 'মোর' প-র-সা, প-র।

১৪। 'রাহু গরাসি' ইত্যাদি স্থলে 'রাহু গরাসল সিতে জনু চন্দা' প-র।

১৫। 'পরহারে' স্থলে 'পরিহারে' ঘ, প-র-সা, প-র।

১৬। 'কেসরি' স্থলে 'কেশরি' ক, খ, চ।

১৭। 'ভণয়ে বিদ্যাপতি' ইত্যাদি স্থলে 'ভণহু বিদ্যাপতি শুন বর নারি' প-র-সা।

১৮। 'তুহুঁ সে' ইত্যাদি স্থলে 'তুহুঁ সে সুচেতনী চতুর কুমারী' প-র-সা; 'তুহু সে চেতনি ধনি চতুর মুরারি' প-র; 'তুহুঁ সে চেতনী লুবধ মুরারি' ঘ।

৭—৮। "হঠ ভেলহু রস" ইত্যাদি। সবলে সম্ভোগ-রস (নির্বাহিত) হইল; (আমি) অজ্ঞান ভাবে রহিলাম; (শ্রীকৃষ্ণ) কোন্ সময়ে আমার নীবি-গ্রন্থি উন্মুক্ত করিল, কে জানে? [illegible]

রসাতিশয্যে আমার জ্ঞান বিলুপ্ত হওয়ায় আমি কিছুই জানিতে পারি নাই। তুলনা করুন ;—

"নীবিং প্রতি প্রণিহিতে তু করে প্রিয়েণ
সখ্যঃ শপামি যদি কিঞ্চিদপি স্মরামি ॥"

—কাব্য-প্রকাশ।

তথা রাগ।

হাম অতি ভীতি[১] রহল তনু গোই।
সো রস-সাগর থির নাহি[২] হোই ॥
রস নাহি হোয়ল কয়ল যে শাতি।
দমন-লতা[৩] জনু দংশল[৪] হাতী ॥
পুন কত কাকুতি কয়ল অনুকূল।
তবহুঁ পাপ হিয় মঝু নাহি ভূল ॥
হামারি আছিল কত পুরুবক ভাগি।
ফেরি আওল হাম সো ফল লাগি ॥
বিদ্যাপতি কহ না করহ খেদ[৫]।
ঐছন হোয়ল পহিল সম্ভেদ ॥৫॥২৫২॥

পাঠান্তর

১। 'ভীতি' স্থলে 'ভীত' ক—গ।
২। 'থির নাহি' স্থলে 'থোর না' ঘ, চ।
৩। 'দমন-লতা' স্থলে 'মদন-লতা' ক।
৪। 'দংশল' স্থলে বিদ্যাপতির পদাবলীর সম্পাদক শ্রীযুক্ত নগেন্দ্রনাথ গুপ্ত মহাশয় 'দমসল' পাঠ গ্রহণ করিয়া, উহার অর্থ লিখিয়াছেন,—'ক্রুদ্ধ হইয়া দলিত করিল।' এই পাঠ সঙ্গত বলিয়া বোধ হইলেও কোন পুথিতে 'দমসল' পাঠ না থাকায় আমরা মূলে 'দংশল' পাঠ রাখিতেই বাধ্য হইলাম।
৫। 'খেদ' স্থলে 'ক্ষেদ' ঘ, চ।

পুনঃ সখীগণস্য উক্তিঃ।

বালা ধানশী।

কহ কথি সাঙরি ঝাঙরি[১] দেহা।
কোন পুরুখ সঞে ভায়লি[২] নেহা ॥
অধর সুরঙ্গ জনু নিরস পঙার।
কোন লুটল[৩] তুয়া অমিয়া-ভাণ্ডার ॥
রঙ্গ পয়োধর অতি ভেল গোর।
মাজি ধয়ল জনু কনয়-কটোর ॥
না যাইহ সো পিয়া তহি এক গুণে[৪]।
ফেরি আয়লি তুহুঁ পুরুবক পুণে ॥
কবি বিদ্যাপতি ইহ রস জানে।
রাজা শিবসিংহ লছিমা পরমাণে ॥
॥৬॥২৫৩॥

পাঠান্তর

১। 'ঝাঙরি' স্থলে 'ঝামরি' ক—গ।
২। 'ভায়লি' স্থলে 'নয়লি' ক—গ।
৩। 'লুটল' স্থলে 'টুটল' ঘ।
৪। 'তহি এক গুণে' স্থলে 'তহ্নি এক গুণে' চ; 'তহ্নি এক গুণে' ঘ।

টীকা

১—২। "কহ কথি" ইত্যাদি। (হে সখি!) তোমার দেহ কি প্রকারে অগ্নি-দগ্ধের ন্যায় শ্যাম-বর্ণ হইল? কোন্ পুরুষের সঙ্গে নবীন প্রেম করিয়াছ?

৭—৮। "না যাইহ" ইত্যাদি। সেই প্রণয়ীর নিকট যাইও না; (কেন না), সেখানে (তুমি) একমাত্র (দয়ার) গুণে পূর্ব্বকালের পুণ্যফলে ফিরিয়া আসিয়াছ।

৯—১০। "কবি বিদ্যাপতি" ইত্যাদি। কবি বিদ্যাপতি এই সম্ভোগ-রস জানেন; রাজা শিবসিংহ ও তাঁহার মহিষী লছিমা দেবী (এ বিষয়ে) প্রমাণ; অর্থাৎ তাঁহারাও ইহা উত্তমরূপে জ্ঞাত আছেন।

ভূপালী।

নব কুচে নখ দেখি জিউ মোর কাঁপ[১]।
জনু নব-কমলে ভ্রমর করু ঝাঁপ[২] ॥

টুটল গীমক মোতিম হার।
রুধিরে ভরল কিয়ে সুরঙ্গ পণ্ডার॥
সুন্দর পয়োধরে নখ-খত[৩] ভারি।
কেসরি জনু গজ-কুম্ভ বিদারি॥
পুন না যাইহ ধনি সো পিয়া ঠাম।
জীবন রহিলে পুরাইহ কাম॥
ভণয়ে বিদ্যাপতি সুন্দরি আজ।
আনলে পুড়িলে পুন আনলে কাজ॥

॥৭॥২৫৪॥

পাঠান্তর

১। 'কাঁপ' স্থলে 'কাঁপে' ক, খ।
২। 'ঝাঁপ' স্থলে 'ঝাঁপে' ক, খ; 'ঝাপ' চ।
৩। 'নখ-খত' স্থলে 'নখ-ক্ষত' ক—গ।

টীকা

৯—১০। "ভণয়ে বিদ্যাপতি" ইত্যাদি। বিদ্যাপতি কহিতেছেন,— হে সুন্দরি! আজ (যাহা কর্ত্তব্য, বলিতেছি, শ্রবণ কর;) আগুনে পুড়িলে (সেই পোড়ার জ্বালা নিবারণ জন্য) পুনর্ব্বার আগুনেরই প্রয়োজন হয়। (আগুনে সেঁকিলে পোড়ার জ্বালা অতি সহজে নিবারিত হয়।)

তথা রাগ।

ঐছন শুনইতে মুগধিনি রমণী।
সখিগণ-ইঙ্গিতে অবনত-বয়নী॥
লাজে বচন নাহি করে পরকাশ।
সখিগণ কহতহিঁ[১] প্রিয়তর ভাষ॥
কহইতে না কহসি রজনিক কাজ।
হামারি শপতি তোহে যদি কর লাজ॥
পহিল সমাগম লাগি এত দুখ[২]।
পুন মীলনে[৩] কত পায়বি সুখ[৪]॥
ঐছে বচন শুনি কহে মৃদু হাসি।
শিবরাম দাস ইহ রস পরকাশি॥৮॥২৫৫॥

পাঠান্তর

১। 'সখিগণ কহতহিঁ' স্থলে 'সহচরিগণ কহে' ঘ; 'সখিগণ কহে তব' খ।
২। 'দুখ' স্থলে 'দুখ' ক—গ, চ।
৩। 'মীলনে' স্থলে 'মিলনে' ক—গ।
৪। 'সুখ' স্থলে 'সুখ' ক—গ, চ।

বালা ধানশী।

কি কহব রে সখি[১] আজুক বিচার।
সো সুপুরুখ মঝু কয়ল শিঙ্গার॥
ধরি পহুঁ[২] হাসি আলিঙ্গন দেল।
মনমথ-অঙ্কুর কুসুমিত ভেল॥
আঁচর পরশি পয়োধর হেরু।
জনম-পঙ্গু জনু[৩] ভেটল মেরু॥
যব নিবি-বন্ধ খসায়ল কান।
আপন দিব তব যদি কিছু জান॥
রতি-চিহ্নে জানলুঁ কঠিন মুরারি।
তোহারি পুণ্যে জীয়লুঁ[৪] হাম নারী॥
কহ কবিরঞ্জন সহজ মধুরাই।
না কহ সুধামুখি গেও চতুরাই॥৯॥২৫৬॥

ইতি মুগ্ধা-রসোদ্গারঃ।

পাঠান্তর

১। 'রে সখি' স্থলে 'এ সখি' ক; 'রে সখি' ঘ।
২। 'পহুঁ' স্থলে 'পুন' খ।
৩। 'জনু' স্থলে 'যেন' ক।
৪। 'জীয়লুঁ' স্থলে 'আওলুঁ' ক, গ, চ; 'জীবলুঁ' খ।

অথ শ্রীকৃষ্ণস্য রসোদ্গারো যথা।

রামকেলী।

প্রভাতে উঠিয়া বরজ-রাজ।
সকালে চলিলা ধেনু সমাজ॥

সখাগণ আসি মিলল তাই।
আনন্দ বাঢ়ল ও মুখ চাই॥
গাবি দোহন করিয়া কান।
সুবলের সনে নিভৃতে যান॥
পুছত সুবল হেরিয়া মুখ।
কি ভেল আজুক রজনি-সুখ॥
কহত নাগর করি প্রকাশ।
ভণতহিঁ রস শেখর দাস॥১০॥২৫৭॥

গান্ধার।

সুবল মিতা হে, কি কব[১] সে সব রঙ্গ।
সে যে মুগধিনি হেরিয়া মুখানি[২]
বাঢ়ল রস-তরঙ্গ[৩]॥ধ্রু॥
কত না যতনে বচন বোলল
হাসি মিলাওল[৪] আধ।
সে যে কুল-বহু কহ[৫] লহু লহু
শুনিতে বাঢ়ই সাধ॥
গাঢ় আলিঙ্গনে চমকি উঠয়ে
আলসে শুতলি কোর[৬]।
জনু—পবনে আকুল নবীন কমল
ভ্রমর রহল আগোর[৭]॥১১॥২৫৮॥

পাঠান্তর

১। 'কব' স্থলে 'কহব' খ।
২। 'মুখানি' স্থলে 'মুখখানি' ঘ।
৩। 'রস-তরঙ্গ' স্থলে 'রসের তরঙ্গ' খ—চ।
৪। 'মিলাওল' স্থলে 'মিটায়ল' খ—চ।
৫। 'কহ' স্থলে 'কহই' ক, গ—চ।
৬। 'কোর' স্থলে 'কোরে' গ।
৭। 'আগোর' স্থলে 'আগোরে' গ।

বিভাষ।

হামে দরশাইতে কতহুঁ বেশ করু
হামে হেরইতে তনু ঝাঁপ[১]।
সুরত-শিঙ্গারে আজি ধনি আয়লি
পরশিতে থরহরি কাঁপ॥
শুন হে—কানুক ইহ অবধারি[২]।
সকল কাজ হাম বুঝলুঁ বুঝায়লুঁ
না বুঝলুঁ অন্তর নারী॥
অভিমত-কাম[৩] নাম পুন শুনইতে
রোখই গুণ[৪] দরশাই।
অরি সম[৫] গঞ্জয়ে মন পুন রঞ্জয়ে
আপন মনোরথ সাই॥
অন্তরে জীউ- অধিক করি মানয়ে
বাহিরে লাগয়ে উদাসে[৬]।
কহ কবি শেখর অনুভব জানলুঁ[৭]
বিদগধ কেলি-বিলাসে[৮]॥১২॥২৫৯॥

পাঠান্তর

১। 'তনু ঝাঁপ' স্থলে 'ঘন কাঁপ' ঘ।
২। 'শুন হে' ইত্যাদি প-স স্থলে 'শুন সখা হে, কানু কহই অবধারি' ক, খ।
৩। 'অভিমত' স্থলে 'অভিনব' ক—গ।
৪। 'গুণ' প-স স্থলে 'পুন' গ, চ।
৫। 'অরি সম' স্থলে 'অবিষম' ক।
৬। 'লাগয়ে উদাসে' স্থলে 'নাগরে দোষে' খ; 'নাগরে উদাসে' ক, ঘ, চ।
৭। 'অনুভব জানলুঁ' স্থলে 'সহজ বিষয়রত' খ—চ।
৮। 'কেলি-বিলাসে' স্থলে 'প্রেম-বিলাসে' খ—চ।

টীকা

১—৪। "হামে দরশাইতে" ইত্যাদি। ("প্রিয়েষু সৌভাগ্য-ফলা হি চারুতা" এই নীতি অনুসারে)

আমাকে দেখাইবার জন্য কত রকম বেশ ধারণ করে; (কিন্তু নবোঢ়ার স্বভাব-সুলভ অনির্ব্বহণ-শীলতা হেতু) আমাকে দেখিলেই অঙ্গ আচ্ছাদিত করে।

৫—৭। "শুন হে" ইত্যাদি। হে সখা! (তোমার) কৃষ্ণের (যাহা) নিশ্চিত ধারণা, (তাহা) শ্রবণ কর; আমি (শ্রীরাধার) সকল আচরণ বুঝিয়াছি এবং তোমাকে বুঝাইয়াছি—(কিন্তু) নায়িকার অন্তরের ভাব বুঝিতে পারিলাম না।

৮—১১। "অভিমত কাম" ইত্যাদি। কাম অর্থাৎ কাম-কেলি (তাহার) অভিপ্রেত (বটে;) কিন্তু (সেই কাম-কেলির) নাম শুনা মাত্র (নিজের সতীত্ব প্রভৃতি) গুণ দর্শাইয়া (আমার প্রতি) কোপ প্রকাশ করে; (সে) বৈরীর ন্যায় (আমাকে) ভৎর্সনা করে; আবার (একটু পরেই) নিজের অভীষ্ট (কার্য্য) অর্থাৎ বামতা-প্রকাশ সাধিত করিয়া, (আমার) মনোরঞ্জন করে।

১২—১৫। "অন্তরে জীউ" ইত্যাদি। (আমাকে মনে মনে) প্রাণের অধিক বলিয়া জ্ঞান করে; (কিন্তু) বাহিরে (আমার প্রতি) ঔদাস্য প্রকাশ করে। কবি শেখর কহিতেছেন,—জানিলাম, সুচতুর ব্যক্তির কেলি-বিলাসে (ইহাই) রসাস্বাদন-রীতি। তুলনা করুন;—

"দৃষ্ট্বা দৃষ্টিমধো দদাতি কুরুতে নালাপমাভাষিতা
শয্যায়াং পরিবৃত্য তিষ্ঠতি বলাদালিঙ্গিতা বেপতে।
নির্যান্তীষু সখীষু বাসভবনান্নির্গন্তুমেবেহতে
জাতা বামতয়ৈব সংপ্রতি মম প্রীত্যৈ নবোঢ়া প্রিয়া॥"
—সাহিত্য-দর্পণ; ৩য় পরিচ্ছেদ।

---

কৃষ্ণস্য প্রিয়সখ্যঃ ধনিষ্ঠাকুন্দলতাবৃন্দাদয়ঃ কাশ্চিৎ তত্রাগতাস্তৎসম্বোধনং কথয়ন্তি।

ধানশী।[১]

করে কর ধরি　　　　যে কিছু কহল
বদন বিহসি থোর।
যৈছে হিম-কর　　　　মৃগ পরিহরি[২]
কুমুদ[৩] করল কোর॥
রামা হে—শপতি করহুঁ তোর[৪]।
সোই গুণবতি-　　　　গুণ গণি গণি[৫]
না জানি কি গতি মোর॥ ধ্রু॥[৬]
গলিত বসন　　　　লুলিত[৭] ভূষণ
ফুয়ল কবরি-ভার।
আহা উহু করি　　　　যে কিছু কহল
তাহা কি বিছুরি পার[৮]॥
নিভৃত কেতনে[৯]　　　　হরল চেতনে[১০]
হৃদয়ে রহল বাধা[১১]।
ভণে বিদ্যাপতি　　　　ভালে সে উমতি
বিপতি পড়ল রাধা[১২]॥১৩॥২৬০॥

পাঠান্তর

১। ইহা প-র পুথির ১৩।৭৪ সংখ্যক পদ। 'ধানশী' স্থলে 'তুড়ী' প-র।

২। 'পরিহরি' স্থলে 'পরিহর' খ, ঘ, চ।

৩। 'কুমুদ' স্থলে 'কুমুদে' প-র।

৪। 'রামা হে' ইত্যাদি স্থলে 'সখা, সপতি করিয়ে তোর' প-র।

৫। 'গণি গণি' স্থলে 'গুণি গুণি' ক; 'গুণি গণি' ঘ, চ।

৬। অতঃপর প-র পুথিতে নিম্ন-লিখিত অতিরিক্ত কলি দুইটি দৃষ্ট হয়; যথা,—

'অঙ্গ-ভঙ্গি করি　　　　রস পসারল
লাগল হৃদয়ে বাণ।
সে সব সঙরি　　　　মদন-দহন
সংশয় হইল প্রাণ॥
নব পয়োধর　　　　পরস দরসি
অধর-অমিয়া দেল।
দৃঢ় আলিঙ্গনে　　　　সব কলেবর
পুনহি অঙ্কুর ভেল॥'

৭। 'লুলিত' স্থলে 'লোলিত' চ; 'ললিত' ক, গ, ঘ, প-র।

৮। 'পার' স্থলে 'আর' প-র।

৯। 'নিভৃত কেতনে' স্থলে 'নিভৃত কেতন' ঘ; 'নিভৃত হামারি' চ।

১০। 'চেতনে' স্থলে 'চেতন' ঘ, চ।

১১। 'বাধা' স্থলে 'রাধা' গ।

১২। 'রাধা' স্থলে 'বাধা' গ।

টীকা

১২—১৫। "নিভৃত কেতনে" ইত্যাদি। নির্জ্জন কুঞ্জ-গৃহে (শ্রীরাধা বিলাস-বিভ্রম দ্বারা) আমার জ্ঞান হরণ করিল; (আমার) হৃদয়ে (কন্দর্পের) পীড়া রহিয়া গেল। বিদ্যাপতি কহিতেছেন,—সেই (প্রেমে) উন্মত্তা শ্রীরাধা (প্রেম করিয়া) বিপদে পতিত হইল। কবির এই উক্তির তাৎপর্য্য এই যে, বহু-বল্লভ নায়ক শ্রীকৃষ্ণকে কন্দর্প বড় কিছু করিয়া উঠিতে পারিবে না—কিন্তু প্রেমোন্মত্তা শ্রীরাধাকে বহু-বল্লভ নায়ক শ্রীকৃষ্ণে মন-প্রাণ সমর্পিত করিয়া নিশ্চিতই নানারূপ ক্লেশ সহ্য করিতে হইবে; অতএব শ্রীরাধার বিপদের তুলনায় শ্রীকৃষ্ণের হৃদয়-পীড়া গণ্য হইতে পারে না।

সুহই।

বেনন[১] সঞে যব বসন উতারলুঁ[২]
লাজে লাজায়লি গোরি।
করে কুচ ঝাঁপিতে বিহসি বয়ন ধনি
অঙ্গ কয়ল কত মোড়ি॥
নিবি-বন্ধ খসইতে করে কর ধরু ধনি
পুন বেকত কুচ জোরি[৩]।
ছুয়[৪] সমাধানে বিকল ভেল শশি-মুখি
তব হাম কোরে আগোরি[৫]॥
এত কহি বিষাদ ভাবি রহুঁ মাধব
রাই-প্রেমে[৬] ভেল ভোর।
ভণয়ে বিদ্যাপতি গোবিন্দদাস তথি
পূরল ইহ রস ওর[৭]॥১৪॥২৬১॥

পাঠান্তর

১ 'বেনন' স্থলে 'বেনল' ক; 'বেয়ল' গ—চ

২ 'উতারলুঁ' স্থলে 'উতারল' ক।

৩ 'জোরি' স্থলে 'জোর' খ।

৪ 'ছুয়' স্থলে 'ছয়' ক, খ, ঘ, চ।

৫ 'আগোরি' স্থলে 'আগোর' খ।

৬ 'রাই-প্রেমে' স্থলে 'রাইক প্রেমে' খ; 'রাই-প্রেমেতে' ক।

৭। 'ওর' স্থলে 'য়োর' ঘ; 'জোর' খ।

## অথ শ্রীরাধায়াঃ স্নানচ্ছলেন অভিসারঃ

ভাটিয়ারি।

সকালে সিনানে চলিলা গোরী।
সখিগণ সঞে আনন্দে[১] ভোরি॥
সুগন্ধি তৈল হলদি লইয়া।
কোন সখি আগে চলিল ধাইয়া॥
কেহ ত বসন ভূষণ নিলা।
রাইরে বেঢ়িয়া[২] সভে চলিলা॥
দূর সঞে হেরি নাগর-রাজ।
তুরিতে আওল ধেনু-সমাজ॥
রাই-রূপ হেরি বিভোর হইয়া।
দোহনের[৩] ছান্দ পড়ে আউলাঞা[৪]॥
কহয়ে শেখর রসিকরাজ।
ভুলল গোধন-দোহন কাজ॥১৫॥২৬২॥

পাঠান্তর

১। 'আনন্দে' স্থলে 'আনন্দ' ক।

২। 'বেঢ়িয়া' স্থলে 'বেড়িয়া' ক—গ।

৩। 'দোহনের' স্থলে 'দোহনির' চ।

৪। 'আউলাঞা' স্থলে 'এল্যাইয়া' খ, ঘ; 'আলুলাইয়া' চ।

শঙ্করাভরণ।

হেরইতে বিনদিনি ভূলল[১] রে।
গোধন-দোহন তেজল রে॥
চান্দ চকোর জনু[২] পাওল রে।
রাই[৩]-প্রেমভরে ভাসল রে॥
মুরুছি অবনিতলে পড়লহি রে।
অরুণিত লোচন ঢল ঢল[৪] রে॥
করে পহুঁ কোরে আগোরল রে।
অঙ্গে পুলক অতি পূরল রে॥
দুহুঁ মুখ সুন্দর শোহন[৫] রে।
গোবিন্দদাস মনমোহন রে॥১৬॥২৬৩॥

পাঠান্তর

১। 'বিনদিনি ভূলল' স্থলে 'বিনদিনি ভুলল' চ; 'বিনোদিনী ভুলল' ক।
২। 'জনু' স্থলে 'যেন' ঘ।
৩। 'রাই' স্থলে 'রাইক' ক।
৪। 'লোচন ঢল ঢল' স্থলে 'লোচনে ঢল ঢল' ক; 'লোচন ঢর ঢর' ঘ।
৫। 'শোহন' স্থলে 'শোহ' খ।

---

ভাটিয়ারি।

তনু তনু মীলনে[১] উপজল প্রেম।
মরকত যৈছন বেঢ়ল হেম॥
কনক-লতায়ে জনু[২] তরুণ তমাল।
নব-জলধরে জনু বিজুরি রসাল॥
কমলে মধুপ যেন পাওল সঙ্গ।
দুহুঁ তনু পুলকিত প্রেম-তরঙ্গ॥
দুহুঁ অধরামৃত দুহুঁ করু পান।
গোবিন্দদাস দুহুঁক গুণ গান॥১৭॥২৬৪॥

পাঠান্তর

১। 'মীলনে' স্থলে 'মিলনে' ক, গ।
২। 'জনু' স্থলে 'যেন' ঘ।

তথা রাগ।

বিপিনহিঁ কেলি কয়ল দুহুঁ মেলি।
জল মাহা পৈঠি কয়ল জলকেলি॥
নাহি উঠল দুহুঁ মোছল অঙ্গ।
দুহুঁ রূপ নিরখিতে[১] মুরুছে অনঙ্গ॥
অঙ্গে করল দুহুঁ নব নব বেশ।
কবরি বনায়ল বান্ধল কেশ॥
নিজ নিজ মন্দিরে কয়ল পয়ান।
গোবিন্দদাস দুহুঁক[২] গুণগান॥১৮॥২৬৫॥[৩]

ইতি সংক্ষিপ্তসম্ভোগস্য গোদোহনে মিলনম্।
ইতি একাদশপল্লবঃ॥

পাঠান্তর

১। 'নিরখিতে' স্থলে 'হেরইতে' খ।
২। 'দুহুঁক' স্থলে 'দুহু' চ।
৩। ইহার পর ক, খ, ঘ, চ পুঁথিতে নিম্নলিখিত প্রক্ষিপ্ত শ্লোক দৃষ্ট হয়; যথা,—
'বাল্যে গোষ্ঠোৎসালি-দোহে চুম্বনে স্পর্শনে তথা।
বস্ত্রাপকর্ষণং (বস্ত্রাকর্ষণং ঘ) বর্ত্মরোধনে মিথসঙ্গমে॥'

ইতি পদকল্পতরু-গ্রন্থে প্রথম-শাখা সম্পূর্ণা।

# শ্রীশ্রীপদকল্পতরু



## ( দ্বিতীয় শাখা )

অথ শ্রীগৌরচন্দ্রস্য সংকীর্ত্তনবর্ণনম্।

মঙ্গল

শ্রীবাস অঙ্গনে বিনদ বন্ধনে[1]
নাচত গৌরাঙ্গ রায়[2]।
মনুজ দৈবত পুরুষ যোষিত
সভাই দেখিবারে ধায় ॥
ভকত-মণ্ডল গাওত মঙ্গল
বাজত খোল করতাল।
মাঝে উনমত নিতাই নাচত
ভাইয়ার ভাবে মাতোয়াল[3] ॥
গরজে পুন পুন লম্ফ ঘন ঘন
মল্লবেশ ধরি নাচই।
অরুণ লোচনে প্রেম বরিখয়ে
অবনি-মণ্ডল সিঞ্চই ॥
ধরণি-মণ্ডল প্রেমে বাদল
করল অবধৌত চান্দ।
না জানে[4] নর নারি ভুবন দশ চারি
সভাই রূপ হেরি কান্দ ॥
শান্তিপুর-নাথ গরজে অবিরত
দেখিয়া প্রেমের বিকার।
ধরিয়া শ্রীচরণ করয়ে রোদন
[illegible] ॥
মুকুন্দ কুতুহলি কান্দয়ে ফুলি ফুলি
ধরিয়া গদাধর কোর।
নয়নে[5] বহে প্রেম ঠাকুর অভিরাম
সঘনে ভাইয়া ভাইয়া বোল ॥
না জানে[6] দিবানিশি প্রেমরসে ভাসি
সকল সহচর[7]-বৃন্দ।
বৃন্দাবনদাস প্রেম পরকাশ
নিতাই চরণারবিন্দ ॥১॥২৬৬॥

পাঠান্তর

১। 'বিনদ বন্ধনে' স্থলে 'বিনোদ বন্ধনে' ক, গ; 'বিনদ বন্ধানে' চ।
২। 'গৌরাঙ্গ রায়' স্থলে 'গৌর রায়' ক।
৩। 'মাতোয়াল' স্থলে 'মাতোয়ার' ক, খ, চ।
৪। 'না জানে' স্থলে 'না জানি' ক, খ।
৫। 'নয়নে' স্থলে 'নয়ানে' ঘ, চ।
৬। 'না জানে' স্থলে 'না জানি' ক, খ।
৭। 'সহচর' স্থলে 'সহচরি' চ।

রূপানুরাগ।

সুহই।১

লাখবান কাঞ্চন জিনি।
রসে চর চর গোরা অঙ্গের মু জাও নিছনি।

কি কাজ শরদ কোটী শশী।
জগত করিলে আলা[২] গোরা মুখের হাসি॥
দেখিয়া রঙ্গিমাধর-কাঁতি।
মল্য মল্য[৩] অনুরাগে এ বর যুবতি॥
সুদশন শিখর-মুরতি।
মরমে ভরম জাগে পিরিতি-আরতি॥
ভাঙু[৪] গঞ্জে মদন-ধানুকী[৫]।
কুলবতি উনমতি[৬] কৈলে দুটি আঁখি॥
অলকা তিলক ভালে শোভে।
রঙ্গিণীর মনে রঙ্গ বাঢ়ে ওই[৭] লোভে॥
চাঁচর চিকুর[৮] কবরী।
নানা ফুল সাজে তাহে হেরি হেরি মরি॥
চন্দন-কেশর-মাখা তনু।
রঙ্গিণীর প্রাণ বাটি লেপিয়াছে[৯] জনু॥
মদন-বিজই[১০] দোলে[১১] মালা।
ইথে কি[১২] পরাণে জিয়ে কামিনি অবলা[১৩]॥
রাঙ্গাপ্রান্ত পীত পট-বাস[১৪]।
পহিরণ নিতম্বিনি-রস-অভিলাস[১৫]॥
অরুণ চরণে নখচান্দ[১৬]।
পামরি গোবিন্দদাসের চিত-বান্ধা
ফান্দ[১৭]॥২॥২৬৭॥

### পাঠান্তর

১। ইহা প-র-সা পুথির ২৯৭ ও ৩৫৫ সংখ্যক এবং প-র পুথির ৫।১ সংখ্যক পদ। 'সুহই' স্থলে 'তুড়ী' প-র।

২। 'জগত করিলে আলা' স্থলে 'জগত করিলে আল' ক—চ; 'ভুবন করেছে আলা' প-র-সা।

৩। 'মল্য মল্য' স্থলে 'মমু মমু' ক; 'মল্যু মল্যু' ঘ।

৪। 'ভাঙু' স্থলে 'ভাঙ' ক—গ, চ।

৫। 'ধানুকী' স্থলে 'ধানকি' প-র-সা, প-র।

৬। 'উনমতি' স্থলে 'উনমত্ত' প-র-সা।

৭। 'ওই' স্থলে 'ঐ' ক—গ, প-র।

৮। 'চিকুর' স্থলে 'চিকুরকি' ঘ। 'চাঁচর চিকুর' ইত্যাদি চারিটি পংক্তি প-র পুথিতে নাই।

৯। 'লেপিয়াছে' স্থলে 'লেখিয়াছে' খ।

১০। 'বিজই' স্থলে 'বীজই' চ।

১১। 'দোলে' স্থলে 'বন' প-র-সা।

১২। 'ইথে কি' স্থলে 'ইথে' ক।

১৩। 'ইথে কি' ইত্যাদি স্থলে 'ইহা হেরি জিয়ে কি কামিনী অবলা' প-র-সা।

১৪। 'রাঙ্গাপ্রান্ত' ইত্যাদি স্থলে 'অঙ্গে শোভে রাঙ্গা পট্টবাস' প-র।

১৫। 'পহিরণ' ইত্যাদি স্থলে 'পহিরণ নিতম্বিনি বর অভিলাষ' গ; 'পহিরণ নিতম্বির রস অভিলাষ' ঘ; 'পহিরণ নিতম্বিনীর রস অভিলাস' প-র।

১৬। 'নখচান্দ' স্থলে 'নখচান্দা' প-র।

১৭। 'পামরি' ইত্যাদি স্থলে 'পামরি গোবিন্দ দাসের চিত বান্ধা' প-র।

প-র-সা পুথিতে এই পদটি নিম্নলিখিত আকারে দৃষ্ট হয়; যথা,—

'ভাঙু গঞ্জে মদন ধানকি।
কুলবতি উনমতি কৈল দুটি আঁখি॥
কি কাজ শরদ কোটি শশী।
ভুবন করেছে আলা গোরা-মুখের হাসি॥
মদন বিজই বনমালা।
ইহা হেরি জিয়ে কি কামিনী অবলা॥
নিশি দিশি শশী ষোল কলা।
গোবিন্দ দাস চিতে মজিল অবলা॥'

### টীকা

১৫—১৬। "চন্দন-কেশর" ইত্যাদি। শ্রীগৌরাঙ্গের তনু চন্দন ও কুঙ্কুমে চর্চ্চিত; (দেখিয়া বোধ হয়) যেন, তিনি বিলাসিনী রমণীদিগের (প্রেম-রাগ-রঞ্জিত) প্রাণ বাটিয়া অঙ্গে লেপন করিয়াছেন। প্রাচীন সংস্কৃত কবিগণ অনুরাগকে আরক্তিম বলিয়া বর্ণনা করিয়া গিয়াছেন; যথা,—"মালিন্যং ব্যোম্নি

পাপে যশসি ধবলতা বর্ণ্যতে হাসকীর্ত্ত্যো, রক্তৌ চ ক্রোধরাগৌ—" সাহিত্য-দর্পণ ; ৭ম পরিচ্ছেদ। অনুরাগ আরক্তিম হইলে, অনুরক্ত প্রাণকেও সুতরাং আরক্তিম বলা যাইতে পারে। "রঙ্গিণীর প্রাণ" ইত্যাদি বাক্যের উৎপ্রেক্ষা অলঙ্কার দ্বারা শ্রীগৌরাঙ্গের চন্দন-কুঙ্কুমাক্ত দেহ দর্শনে রসবতী নায়িকাদিগের প্রেমোচ্ছ্বাস ও কন্দর্প-কর্ত্তৃক হৃদয়ের নিষ্পেষণ ব্যঞ্জিত হইতেছে। তুলনা করুন ;—

"ভবেদং পশ্যন্ত্যাঃ প্রসরদনুরাগং বহিরিব
প্রিয়া-পাদালক্তচ্ছুরিতমরুণ-দ্যোতি হৃদয়ম্।"
—গীতগোবিন্দ ; ৮ম সর্গ।

১৯—২০। "রাঙ্গা প্রান্ত" ইত্যাদি। (শ্রীগৌরাঙ্গের) লাল পে'ড়ে জরদা-রঙ্গের রেশমী কাপড় পরিধান ; (উহা) সুন্দরী রমণীর বিলাস-বাসনাস্বরূপ (হইয়াছে) ; অর্থাৎ উহা দেখিয়া সুন্দরীর বিলাস-বাসনা উদ্দীপিত হইতেছে।

## শ্রীকৃষ্ণস্য রূপম্।

বেলোয়ার।১

বিকচ সরোজ ভান মুখ-মণ্ডল
দিঠি-ভঙ্গিম নট খঞ্জন জোর।
কিয়ে মৃদু মাধুরি হাস উগারই
পী পী২ আনন্দে আঁখি পড়লহি ভোর৩॥
বরণি না হয়৪ রূপ বরণ চিকণিয়া৫।
কিয়ে ঘনপুঞ্জ কিয়ে কুবলয়দল
কিয়ে কাজর কিয়ে ইন্দ্রনিলমণিয়া৬ ॥ধ্রু॥
অঙ্গদ বলয়৭ হার মণি-কুণ্ডল
চরণে৮ নূপুর কটি কিঙ্কিনি-কলনা।
অভরণ-বরণ- কিরণে অঙ্গ ঢর ঢর৯
কালিন্দি-জলে যৈছে চান্দকি চলনা১০॥
কুঞ্চিত কেশ বেশ কুসুমাবলি১১
শির পর শোভে শিখি-চান্দকি ছান্দে১২।
অনন্ত দাস পহুঁ অপরূপ লাবণি১৩
সকল যুবতি-মন পড়ি গেও
ফান্দে১৪॥৩॥২৬৮॥

পাঠান্তর

১। ইহা প-র-সা পুথির ৩২৮ সংখ্যক ও পদ্ম পুথির ২।৩৫ সংখ্যক পদ।

২। 'পী পী' স্থলে 'পিবি' ক ; 'পি পি' প-র-সা।

৩। 'পড়লহি ভোর' স্থলে 'পড়ল বিভোর' প-র-সা, ঘ ; 'পড়ল বিভোর' চ।

৪। 'বরণি না হয়' স্থলে 'বরণি হয়' প-র।

৫। 'চিকণিয়া' স্থলে 'চিকনিঞা' ঘ।

৬। 'ইন্দ্রনিলমণিয়া' স্থলে 'ইন্দ্রনিলমনিঞা' ঘ।

৭। 'বলয়' স্থলে 'বলয়া' ক—চ, প-র-সা। 'বলয়া' পাঠে ছন্দঃ-পতন হয় বলিয়া প-র পুথির 'বলয়' পাঠ গৃহীত হইয়াছে।

৮। 'চরণে' স্থলে 'কলয়া' (কনয়া ?) প-র-সা।

৯। 'অভরণ-বরণ' ইত্যাদি স্থলে 'অভরণ-কিরণ বরণ কিয়ে ঢর ঢর' প-র ; 'অভরণ বরণ⋯ ⋯ ঝলকই' প-র-সা।

১০। 'কালিন্দি-জলে' ইত্যাদি স্থলে 'কালিন্দি-তীরে যৈছে চান্দে কিছু চলনা' প-র-সা ; 'কালিন্দি-জলে কিয়ে' ইত্যাদি প-র ; 'কালিন্দি-জলে যৈছে ছান্দকি চলনা' চ।

১১। 'বেশ কুসুমাবলি' স্থলে 'ভালে রঞ্জিত' প-র-সা ; 'কুসুমাবলি তছু পর' প-র। চতুর্থ শাখার ২৮ পল্লবের ৩৬ সংখ্যক পদের পাঠ,—'খচিত কুসুমাবলি' ক, খ, ঘ, চ।

১২। 'শির পর' ইত্যাদি স্থলে 'শোভে মদন শিখী চান্দকি ছান্দে' ক ; 'শির পর⋯⋯চান্দে' ঘ ; 'শোভে শিখি চান্দকি ছান্দে' প-র ; 'মত্ত মউর শিখি পুচ্ছকি ছান্দে' প-র-সা।

১৩। 'অপরূপ লাবণি' স্থলে 'জুবতিক লোচন' প-র-সা।

১৪। 'সকল যুবতি' ইত্যাদি স্থলে 'সকল যুবতি মন ফান্দে' প-র; 'চূড়া নিরখিতে পড়লহি ফান্দে' ঘ, প-র-সা। ৪র্থ শাখার ২৮ পল্লবের ৩৬ সংখ্যক পদের পাঠ,—'সকল যুবতি মন পড়লহি ফান্দে' ঘ।

শ্রীরাগ।১

ভালে সে চন্দন চান্দ   কামিনী-মোহন ফাঁদ
আন্ধারে করিয়া আছে২ আলা।
মেঘের উপর কিবা৩   সদাই উদয় করে
নিশি দিশি শশী ষোলকলা॥
সই—কিবা সেই নয়ান-চাহনি৪।
আঁখির৫ হিলোলে মোর পরাণ-পুতলী দোলে
দিতে চাহি৬ যৌবন নিছনি॥ ধ্রু॥
কিবা সে চূড়ার ঠাট   দশ-নখ-চান্দ-নাট
অপরূপ বাঁশী বাজাইতে।
হেরইতে সেই মুখ   মনে হয় যত সুখ
জিতে কি পারিয়ে পাসরিতে॥
কুল শীল যত ছিল   মনে লাগে সব গেল
দেখিয়া বারেক সেই রূপ।
গোবিন্দ দাসের চিতে   ঐছন লাগয়ে গো৭
নব অনুরাগের স্বরূপ॥৪॥২৬৯॥

পাঠান্তর

১। ইহা প-র পুথির ১৪।১০০ সংখ্যক পদ। 'শ্রীরাগ' স্থলে 'সিন্ধুড়া' প-র।

২। 'আন্ধারে' ইত্যাদি স্থলে 'আন্ধারে করিয়াছে' ঘ, চ; 'আন্ধারেতে করিয়াছে' প-র।

৩। 'কিবা' স্থলে 'চান্দ' গ।

৪। 'চাহনি' স্থলে 'নাচনি' খ, ঘ।

৫। 'আঁখির' স্থলে 'হাসির' ক, গ, চ।

৬। 'চাহি' স্থলে 'চাই' ক; 'চাহ' ঘ; 'চাহে' চ; 'চাহো' প-র।

৭। 'লাগয়ে গো' স্থলে 'লাগয়ে' ঘ, চ; 'লাগয়ে ভিতে' প-র।

টীকা

১—৪। "ভালে সে" ইত্যাদি। (শ্রীকৃষ্ণের) ললাটে সেই চন্দনের চন্দ্রাকার ফোটা কামিনীর চিত্ত-বিমোহনকারী ফান্দস্বরূপ; (উহা) অন্ধকারকে আলোকিত করিয়া রহিয়াছে; (দেখিয়া বোধ হয়) যেন, দিবানিশি (চন্দন-চন্দ্র-রূপ) সম্পূর্ণ-মণ্ডল চন্দ্র (শ্রীকৃষ্ণের সুশ্যাম দেহরূপ) মেঘের উপর সর্ব্বদা উদিত রহিয়াছে। গগনের চন্দ্র সর্ব্বদা পূর্ণ থাকে না এবং উহা মেঘের উপরে উদিত হয় না, বরং অনেক সময়ে মেঘের নীচেই পড়িয়া থাকে; কিন্তু শ্রীকৃষ্ণের ললাট-স্থিত চন্দন-চন্দ্র কি শুক্লপক্ষ, কি কৃষ্ণপক্ষ, সকল সময়েই পূর্ণ-মণ্ডলে বিরাজিত থাকিয়া মনের বিষাদ-রূপ অন্ধকারকে বিদূরিত করে। "ভালে সে" ইত্যাদি বাক্যের উৎপ্রেক্ষা-মূলক ব্যতিরেক অলঙ্কার দ্বারা কবি প্রাকৃত চন্দ্র হইতে শ্রীকৃষ্ণের চন্দন-চন্দ্রের শ্রেষ্ঠতা ব্যঞ্জিত করিয়াছেন।

৮—৯। "কিবা সে" ইত্যাদি। (শ্রীকৃষ্ণের) সেই (ময়ূর-পুচ্ছের) চূড়ার কি অপূর্ব্ব শোভা! (তিনি) বংশী বাদন করিবার সময়ে (তাঁহার) করের দশটি নখ-রূপ চন্দ্রের নৃত্য কি অপূর্ব্ব! (বংশী-রন্ধ্র হইতে নখ-রাজির উত্থান ও পতনই এ স্থলে অতিশয়োক্তি অলঙ্কার দ্বারা দশটি চন্দ্রের নৃত্য বলিয়া বর্ণিত হইয়াছে)।

১৪—১৫। "গোবিন্দ দাসের" ইত্যাদি। (পদ-কর্ত্তা) গোবিন্দ দাসের মনে এইরূপ বিবেচনা হইতেছে যে, (পূর্ব্ব-বর্ণিত মদন-মোহন-রূপ-ধারী শ্রীকৃষ্ণ) নব অনুরাগের মূর্ত্তিমান্ বিগ্রহ অর্থাৎ মধুর হইতে মধুর নবানুরাগের সজীব প্রতিমূর্ত্তি!

## অথ শ্রীরাধিকায়াঃ রূপাভিসারঃ।

শ্রীরাগ।[১]

কুঞ্চিত-কেশিনি[২] নিরুপম-বেশিনি[৩]
রস-আবেশিনি ভঙ্গিনি রে।
অধর সুরঙ্গিণি অঙ্গ তরঙ্গিণি[৪]
সঙ্গিনি নব নব রঙ্গিণি রে॥
সুন্দরী রাধে আওয়ে বনী[৫]।
ব্রজ রমণীগণ-মুকুট-মণি॥ ধ্রু॥
কুঞ্জর-গামিনি মোতিম দামিনি[৬]
দামিনি চমক[৭] -নেহারিণি রে।
অভরণ-ধারিণি[৮] নব অভিসারিণি[৯]
শ্যামর-হৃদয়-বিহারিণি রে॥
নব অনুরাগিণি অখিল-সোহাগিনি
পঞ্চম রাগিণি মোহিনি[১০] রে।
রাস-বিলাসিনি[১১] হাস বিকাশিনি
গোবিন্দদাস চিত শোহিনি রে[১২]॥

॥৫॥২৭০॥

পাঠান্তর

১। ইহা প-র-সা পুথির ৫৭ সংখ্যক ও প-র পুথির ৫।৩ সংখ্যক পদ। 'শ্রীরাগ' স্থলে 'কল্যাণ' প-র।

২। 'কেশিনি' স্থলে 'কেশনী' প-র-সা।

৩। 'বেশিনি' স্থলে 'বেশনী' প-র-সা।

৪। 'অধর সুরঙ্গিণি' ইত্যাদি স্থলে 'অঙ্গ তরঙ্গিণি অধর সুরঙ্গিণি' ঘ, প-র-সা, প-র।

৫। 'আওয়ে বনী' স্থলে 'আওয়ে বনি' চ; 'আয়ে বনী' প-র-সা।

৬। 'মোতিম দামিনি' স্থলে 'মোতিম দশনি' প।

৭। 'চমক' স্থলে 'চমকী' প-র।

৮। 'ধারিণি' স্থলে 'তারিণি' খ; 'ভামিনী' প-র-সা।

৯। 'অভিসারিণি' স্থলে 'অনুরাগিণী' প-র।

১০। 'মোহিনি' স্থলে 'মোহনি' প-র-সা।

১১। 'বিলাসিনি' স্থলে 'বিহারিণি' খ, ঘ।

১২। 'গোবিন্দদাস' ইত্যাদি স্থলে 'গোবিন্দদাস চিতে সোহনি রে' প-র-সা; 'গোবিন্দদাস চিত মোহিনী রে' ঘ; 'গোবিন্দ চীত সোহিনী রে' চ।

টীকা

১—৪। "কুঞ্চিত-কেশিনি" ইত্যাদি। (শ্রীরাধা) কুঞ্চিত-কেশ-যুক্তা, উৎকৃষ্ট-বেশ-ধারিণী, রস-আবেশ-পূর্ণা, উৎকৃষ্ট ভঙ্গীবিশিষ্টা, সুরঙ্গিম-অধর-যুক্তা এবং তরঙ্গের ন্যায় (লীলা-চঞ্চল) গতি-বিশিষ্ট অঙ্গ-ধারিণী; নব নব বিলাসিনী ( তাঁহার ) সঙ্গিনী।

৫—৬। "সুন্দরী রাধে" ইত্যাদি। সুন্দরী শ্রীরাধা কুঞ্জ-কাননে আসিতেছেন; ( তিনি ) ব্রজাঙ্গনাগণের মুকুট-মণি অর্থাৎ শীল-সৌন্দর্য্যাদি গুণে নিখিল ব্রজাঙ্গনার মধ্যে শ্রেষ্ঠ।

১১—১২। "নব অনুরাগিণি" ইত্যাদি। (শ্রীরাধা) নবানুরাগবতী, সকলের নিকট সমাদৃতা এবং মোহ-কারিণী পঞ্চম-স্বর-প্রধান রাগিণীস্বরূপ। পঞ্চম স্বর অর্থাৎ 'পা' সুর প্রীতি ও আনন্দের উদ্দীপক বলিয়া, পঞ্চম-স্বর-প্রধান রাগিণীও প্রীতি ও আনন্দের উৎ-পাদক হইয়া থাকে; শ্রীরাধাকে কবি পঞ্চম-রাগিণী বলিয়া বর্ণিত করিয়া, তিনি জগতের প্রেমানন্দ-রূপিণী, ইহাই ব্যঞ্জনা দ্বারা বুঝাইয়াছেন।

---

ধানশী।[১]

করিবর রাজ- হংস জিনি গামিনি[২]
চললিহুঁ[৩] সঙ্কেত গেহা।
অমলা[৪] তড়িত- দণ্ড হেম-মঞ্জরি
জিনি অতি সুন্দর দেহা॥
জলধর তিমির চামর জিনি কুন্তল
অলকা ভৃঙ্গ শৈবালে।
ভাঙু-লতা ধনু ভ্রমর ভুজগিনি
জিনি আধ বিধুবর ভালে॥

নলিনি চকোর    সফরি বর[৫] মধুকর
মৃগি[৬] খঞ্জন জিনি আঁখি।
নাসা তিলফুল    গরুড়-চঞ্চু জিনি
গৃধিনী শ্রবণ বিশেখি[৭] ॥
কনক-মুকুর শশি    কমল জিনিয়া মুখ
জিনি বিম্বু অধর পঙারে[৮]।
দশন মুকুতা জিনি[৯]    কুন্দ করগ-বিজ[১০]
জিনি কম্বু[১১]কণ্ঠ আকারে ॥
বেল তালযুগ    হেম-কলস গিরি[১২]
কটরি[১৩] জিনিয়া কুচ সাজা।
বাহু মৃণাল    পাশ বল্লরি জিনি[১৪]
ডমরু সিংহ জিনি মাঝা ॥
লোম লতাবলি    শৈবল কজ্জল
ত্রিবলি তরঙ্গিণি রঙ্গা[১৫]।
নাভি সরোবর    সরোরুহ-দল জিনি
নিতম্ব জিনিয়া গজকুম্ভা ॥
উরুযুগ[১৬] কদলী    করিবর-কর জিনি[১৭]
স্থল-পঙ্কজ পদ-পাণি।
নখ দাড়িম-বিজ    ইন্দু-রতন জিনি[১৮]
পিকু জিনি অমিয়া বাণী[১৯] ॥
ভণয়ে বিদ্যাপতি    অপরূপ মুরতি[২০]
রাধা-রূপ অপারা[২১]।
রাজা শিবসিংহ    রূপনারায়ণ
একাদশ অবতারা[২২] ॥৬॥২৭১ ॥

পাঠান্তর

১। ইহা প-র পুথির ১৫।১৪ সংখ্যক পদ।

২। 'হংস জিনি গামিনি' স্থলে 'হংস-গতি গামিনী' ক—চ, প-র। রাধামোহন ঠাকুর লিখিয়াছেন,—'রাজহংসগামিনীত্যেব পাঠঃ। প্রতিচরণে জিনি জিনীতি শব্দপ্রাচুর্য্যদর্শনাৎ।' ইহা দ্বারা 'হংস-গতি-গামিনি' পাঠও যে তাঁহার দৃষ্টিগোচর হইয়াছিল, ইহা বুঝা যায়।

৩। 'চললিহুঁ' স্থলে 'চললহি' প-র।

৪। 'অমলা' স্থলে 'অমল' ক, গ, চ, প-র। 'অমল' পাঠে ছন্দোভঙ্গ হয়।

৫। 'সফরি বর' স্থলে 'সফরি সর' ঘ, চ; 'সফরি সব' ক-গ।

৬। 'মৃগি' স্থলে 'মৃগ' প-র।

৭। 'বিশেখি' স্থলে 'বিসেখি' ঘ, প-র।

৮। 'পঙারে' স্থলে 'প্রবালে' ক-চ।

৯। 'জিনি' স্থলে 'পাতি' প-র।

১০। 'কুন্দ করগ-বিজ' স্থলে 'কুন্দকোরক জিতি' প-র।

১১। 'জিনি কম্বু' স্থলে 'কম্বু' প-র।

১২। 'বেল' ইত্যাদি স্থলে 'তাল বেল গজকুম্ভ কনয়া গিরি' প-র।

১৩। 'কটরি' স্থলে 'কটর' চ; 'কটোর' ঘ; 'কটোরি' প-র।

১৪। 'বল্লরি জিনি' স্থলে 'জিনি বল্লরি' প-র।

১৫। 'রঙ্গা' স্থলে 'অঙ্গা' প-র।

১৬। 'উরুযুগ' স্থলে 'উরুবর' ক, খ।

১৭। 'উরুযুগ' ইত্যাদি স্থলে 'উরুযুগ রাম কদলী জিনি সুন্দর' প-র।

১৮। 'জিনি' স্থলে 'খনি' প-র।

১৯। 'পিকু জিনি' ইত্যাদি স্থলে 'পিকু জিনি অমিয়া সে বাণী' খ; 'মধু অমিয়া জিনি বাণী' প-র।

২০। 'অপরূপ মুরতি' স্থলে 'শুনহ মধুর মতি' প-র।

২১। 'অপারা' স্থলে 'অপার' প-র।

২২। 'অবতারা' স্থলে 'অবতার' প-র।

কামোদ।

দেখ দেখ নব অভিসারিণি রাই।
চকিত বিলোকনে    চাহই দশ দিশ
প্রেম-সিন্ধু অবগাই ॥

এক[১] সখি-সঙ্গে চলু নব নাগরি
নাগর-সঙ্কেত-কুঞ্জ[২]।
মল্লিকা মালতি কুসুম বিথারিত
গুঞ্জিত তহিঁ অলিপুঞ্জ[৩] ॥
নিশবদ মণ্ডন অঙ্গ বিভূষণ
তৈছন নূপুর চরণে।
সিন্দুর চন্দন[৪] কজ্জল উজ্জ্বল
কৃত-অবগুণ্ঠন বসনে[৫] ॥ ৭॥২৭২॥

পাঠান্তর

১। 'এক' স্থলে 'এ' ঘ।
২। 'কুঞ্জ' স্থলে 'কুঞ্জে' ক, খ।
৩। 'গুঞ্জিত' ইত্যাদি স্থলে 'গুঞ্জতি তহিঁ অলি-পুঞ্জে' ক।
৪। 'চন্দন' স্থলে 'চরণে' ঘ।
৫। 'বসনে' স্থলে 'বয়ানে' ক, খ।

অতঃপর প-স গ্রন্থে নিম্নলিখিত অতিরিক্ত কলি দৃষ্ট হয়; যথা,—

'শিরিষ কুসুম পরশে যো পদতল
বরণিত হোত মৈলান।
সো অব কণ্টক কঙ্কর বাটহি
রাগহি করত পয়ান ॥
ইথে বুঝি প্রেম প্রবল নব বিধি হোই
সিরজই বিপরিত বন্ধ।
দাস রাধামোহন কিছু নাহি বুঝই
যাতে নাহি সো রসগন্ধ ॥'

দেখ দেখ অনুপম দুহুঁ মুখ-ইন্দু।
দুহুঁক দরশ-রসে[৩] ভাব-লহরি সঞে[৪]
উছলল প্রেমক সিন্ধু ॥ ধ্রু ॥
দুহুঁক আলোকনে দুহুঁ পুলকায়িত
লোচনে আনন্দ-লোর।
বিবরণ কাঁপ ঘাম ভেল গদ গদ
স্তবধ ভেল পুন ভোর ॥
ঐছন ভাব না হেরিয়ে ত্রিভুবনে
ঐছন নিরুপম লেহ।
দাস রাধামোহন চীতে নিচয় করু
একু[৫] পরাণ ভিন দেহ ॥৮॥ ২৭৩॥

পাঠান্তর

১। 'ও নব' স্থলে 'এ নব' চ।
২। 'মনোভব-রঙ্গ' স্থলে 'মদন তরঙ্গ' গ।
৩। 'দরশ-রসে' স্থলে 'দরশাবেশে' ক।
৪। 'ভাব-লহরি সঞে' প-স স্থলে 'ভোর লহরি সহে' গ; 'ভোর লহরি সঞে' ক, খ, ঘ; 'ভোর লহরি সহেঁ' চ।
৫। 'একু' স্থলে 'এক' ক।

টীকা

৫—৭। "দেখ দেখ" ইত্যাদি। উভয়ের মুখ-চন্দ্র (উভয়ে) দেখিতে দেখিতে উভয়ের দর্শনানন্দে (অষ্ট সাত্ত্বিক) ভাবরূপ তরঙ্গের সহিত প্রেম-রূপ সমুদ্র উচ্ছ্বসিত হইয়া উঠিল।

তথা রাগ।

নব অভিসারিণি কুঞ্জহি ভেটল
ও[১] নব নাগর সঙ্গ।
পন্থ-ঘটিত দুখ সবহু দূরে গেও
বাঢ়ল মনোভব-রঙ্গ[২] ॥

শ্রীরাগ।১

কিয়ে শুভ দরশনে উলসিত লোচনে
দুহুঁ দোহাঁ[২] হেরি মুখ-ছান্দে[৩]।
তৃষিত চাতক নব[৪] জলধরে মীলল
ভুখিল চকোর চারু চান্দে ॥

আধ নয়নে দুহুঁ[৫] রূপ নেহারই
চাহনি আনহিঁ ভাঁতি।
রসের আবেশে দুহুঁ অঙ্গ হেলাহেলি[৬]
বিছুরল প্রেম-সাঙ্গাতি[৭] ॥
শ্যাম সুখময়[৮] দেহ গোরি-পরশে সেহ[৯]
মিলায়ল যেন কাঁচা ননী[১০]।
রাই তনু ধরিতে নারে আউলাইল[১১] আনন্দভরে
শিরিষ কুসুম কমলিনী ॥
অতসি কুসুম সম শ্যাম সুনায়র
নায়রি চম্পক-গোরি[১২]।
নব জলধরে জনু চান্দ আগোরল
ঐছে রহল শ্যাম কোরি[১৩] ॥
বিগলিত কেশ- কুসুম শিখি-চন্দ্রক
বিগলিত নীল নিচোল।
দুহুঁক প্রেমরসে[১৪] ভাসল নিধুবন
উছলল[১৫] প্রেম-হিলোল[১৬]॥৯॥২৭৪॥

পাঠান্তর

১। ইহা প-র-সা পুথির ৩০৭ সংখ্যক পদ। 'শ্রীরাগ' স্থলে 'সুহই' প-র-সা।

২। 'দোহাঁ' স্থলে 'দুহা' প-র-সা।

৩। 'ছান্দে' স্থলে 'চান্দে' প-র-সা।

৪। 'নব' স্থলে 'জৈছে' প-র-সা।

৫। 'দুহুঁ' স্থলে 'পহু' প-র-সা।

৬। 'হেলাহেলি' স্থলে 'হিলাহিলি' প-র-সা।

৭। 'বিছুরল' ইত্যাদি স্থলে 'শুধই সুধাময় মানি' প-র-সা।

৮। 'সুখময়' স্থলে 'সুকমল' প-র-সা।

৯। 'গোরি' ইত্যাদি স্থলে 'গোরি পরশ লেহ' প-র-সা।

১০। 'ননী' স্থলে 'লোনি' ঘ।

১১। 'আউলাইল' স্থলে 'এল্যাইল' ঘ।

১২। 'গোরি' স্থলে 'গোর' ক, চ।

১৩। 'কোরি' স্থলে 'কোর' ক, চ।

১৪। 'দুহুঁক' ইত্যাদি স্থলে 'রাই কানু রসে' প-র-সা।

১৫। 'উছলল' স্থলে 'অবিরত' খ, ঘ, চ।

১৬। 'উছলল' ইত্যাদি স্থলে 'গোবিন্দ দাস হিলোল' প-র-সা।

---

কেদার।[১]

পহিল সমাগম রাধা কান।
অতি রসে[২] মগন ভেল পাঁচবাণ ॥ ধ্রু॥
দুহুঁ মুখ দরশনে[৩] দুহুঁক বিলোকনে[৪]
আনন্দ-নীর নিঝাঁপই রে।
আরতি পরশতি[৫] কুচ-কনকাচল
গিরিবর-ধর-কর কাঁপই রে ॥
গদ গদ ভাবে আলাপই দুহুঁ দুহুঁ
চুম্বনে নয়ন ঢুলায়ই রে[৬]।
দুহুঁ পরিরম্ভণে দুহুঁ পুলকায়িত[৭]
অঙ্গহি অঙ্গ হেলায়ই রে ॥
দুহুঁ রসে ভাসি দুহুঁ অবলম্বই
রঙ্গ-তরঙ্গিত অঙ্গ দুহুঁ রে[৮]।
নব নাগরি সঞে নাগর[৯] শেখর
ভুলল গোবিন্দদাস পহুঁ রে[১০] ॥
॥১০॥২৭৫॥

পাঠান্তর

১। ইহা প-র পুথির ১১।১০ সংখ্যক পদ। 'কেদার' স্থলে 'বড়ারি' প-র।

২। 'অতি রসে' স্থলে 'রতিরসে' প-র।

৩। 'দুহুঁ' ইত্যাদি স্থলে 'দরশনে দুহুঁ মুখ' প-র।

৪। 'বিলোকনে' স্থলে 'বিলোচনে' প-র।

৫। 'আরতি পরশতি' স্থলে 'আরতি পরশিতে' প-র।

৬। প-র পুথিতে 'গদ গদ ভাবে' ইত্যাদি পংক্তিদ্বয় 'দুহুঁ পরিরম্ভণে' ইত্যাদি পংক্তিদ্বয়ের পরে দৃষ্ট হয়।

৭। 'দুহুঁ পুলকান্বিত' স্থলে 'দুহুঁ তনু পুলকিত' প-র।

৮। 'রঙ্গ-তরঙ্গিত' ইত্যাদি স্থলে 'অঙ্গহি অঙ্গ তরঙ্গিত রে' প-র ; 'রঙ্গ-তরঙ্গিত অঙ্গ দুহুঁ' ক—চ।

৯। 'নাগর' স্থলে 'নায়র' প-র।

১০। 'পহুঁ রে' স্থলে 'পহুঁ' ক—চ।

---

রাধামাধব বিহরই[১] বনে।
নিমগন দুহুঁ জন সুরত-রণে॥
দুহুঁ উঠি বৈঠি[২] কতয়ে করু কেলি।
বহুবিধ খেলন সহচরি মেলি॥
নিভৃত কুঞ্জ-গৃহে[৩] করত বিলাস।
হেরত দুহুঁ রূপ[৪] নরোত্তম দাস॥

॥১১॥২৭৬॥

ইতি দ্বিতীয়শাখায়াং প্রথম-পল্লবঃ।

পাঠান্তর

১। 'বিহরই' স্থলে 'বিজই' ঘ।

২। 'উঠি বৈঠি' স্থলে 'উঠে বৈঠে' গ ; 'উঠি বৈঠ' ঘ।

৩। 'কুঞ্জগৃহে' স্থলে 'নিকুঞ্জগৃহে' ক—গ।

৪। 'দুহুঁ রূপ' স্থলে 'দুহুঁ মুখ' খ।

---

# অথ রূপানুরাগ।

## বাসকসজ্জাদি মিলন পর্য্যন্ত গীত।

### তত্র শ্রীমদ্গৌরচন্দ্র।

ধানশী।[১]

যো জেনে মজুঁ যো মেনে মজুঁ[২]।
কি খেনে গৌরাঙ্গ দেখিয়া আনুঁ॥
সাত পাঁচ সখী যাইতে ঘাটে।
শচীর দুলাল দেখিলুঁ[৩] বাটে॥
হাসিয়া রঙ্গিয়া সঙ্গিয়া সঙ্গে[৪]।
কৈল ঠারাঠারি কি রস-রঙ্গে॥
থীর[৫] বিজুরি করিয়া একে।
সে নহে গৌরাঙ্গ[৬] অঙ্গের রেখে॥
আঁখির নাচনি ভাঙুর দোলা[৭]।
মোর হিয়া মাঝে করিছে খেলা॥
চান্দ ঝলমলি বদন ছান্দে।
দেখিয়া যুবতি ঝুরিয়া কান্দে॥
চাঁচর কেশে ফুলের ঝুঁটা[৮]।
যুবতি উমতি কুলের খোঁটা॥
তাহে তনুসুখ বসন পরে।
গোবিন্দদাস তেঞি সে ঝুরে॥১॥২৭৭॥

পাঠান্তর

১। ইহা প-র পুথির ৬।২৫ সংখ্যক পদ। 'ধানশী' স্থলে 'তুড়ী' প-র।

২। প-র পুথিতে এই পদের প্রথমে নিম্নলিখিত অতিরিক্ত কলি দৃষ্ট হয় ; যথা,—

'চর চর কাঁচা কাঞ্চন জিনি।
কি ছার চাঁপার কলিকা গণি॥'

তৎপরেই 'থীর বিজুরি' ইত্যাদি পংক্তিদ্বয় সন্নিবেশিত হইয়াছে।

৩। 'দেখিলুঁ' স্থলে 'দেখি আইলুঁ' ক।

৪। 'হাসিয়া রঙ্গিয়া' ইত্যাদি পংক্তিদ্বয় প-র পুথিতে নাই।

৫। 'থীর' স্থলে 'থির' ক—গ, 'স্থির' প-র।

৬। 'গৌরাঙ্গ' স্থলে 'গোরা' প-র।

৭। 'আঁখির নাচনি' ইত্যাদি ছয়টি পংক্তি প-র পুথিতে নাই ; উহার পরিবর্ত্তে নিম্নলিখিত পংক্তিদ্বয় আছে ; যথা,—

'চাঁপার ফুলের লোটন দেখি।
কোন ধনি নিজ ধৈরজ রাখি॥'

৮। 'ঝুঁটা' স্থলে 'ঝুটা' ক, গ, চ।

### টীকা

৫—৬। "হাসিয়া রঙ্গিয়া" ইত্যাদি। ( সেই গৌরাঙ্গ ) রসিক অনুচরের সঙ্গে হাসিয়া, কি যেন রস-বিলাসে ইঙ্গিতে কথোপকথন করিলেন।

৭—৮। "থীর বিজুরি" ইত্যাদি। স্থির বিদ্যুৎ-পুঞ্জকে একত্র করিয়া ( রাখিলে ও ) উহা গৌরাঙ্গের অঙ্গের রেখায় ( কিছুই ) হয় না অর্থাৎ বিদ্যুৎপুঞ্জ গৌরাঙ্গের অঙ্গ-কান্তির ক্ষীণ রেখাটির নিকটও আসিতে পারে না।

১৩—১৪। "চাঁচর কেশে" ইত্যাদি। (গৌরাঙ্গের) কুঞ্চিত কেশে ফুলের চূড়া; ( উহা দেখিয়া ) যুবতি উন্মত্তা ( হইতেছে ); কুলের নিন্দা ( প্রচারিত হইতেছে )।

### পাঠান্তর

১। 'চন্দনে চর্চ্চিত' ইত্যাদি পংক্তি-দ্বয় খ, ঘ, পুথিতে 'কঞ্জ-নয়নে বহে' ইত্যাদি পংক্তি-দ্বয়ের পরে সন্নিবেশিত হইয়াছে।

২। 'দণ্ড দলন পাষণ্ড' স্থলে 'অবলম্বন দণ্ড' ক।

৩। 'নটপটিয়া স্থলে 'লটপটিয়া' গ।

৪। 'নিল' স্থলে 'নীল' ক, গ।

৫। 'শুনিয়া' স্থলে 'শুনিঞা' ঘ, চ।

### টীকা

১—২। "নিতাই রঙ্গিয়া" ইত্যাদি। আমার নিতাই ( বড়ই ) রসিক,—(বড়ই) রসিক; (তাঁহার) সঙ্গের সঙ্গি-গণ ( সকলেই ) রসিক ও পূর্ব্ব-বিলাসী অর্থাৎ পূর্ব্বতন ( ব্রজ-লীলার ) বিলাসের সহচর।

## প্রভু শ্রীনিত্যানন্দচন্দ্রস্য।

ভাটিয়ারি।

নিতাই রঙ্গিয়া মোর নিতাই রঙ্গিয়া।
পুরুব-বিলাসি রঙ্গি সঙ্গের সঙ্গিয়া ॥
চন্দনে চর্চ্চিত সব অঙ্গ উজোর[1]।
রূপ নিরখিতে জগজন-মন ভোর ॥
কঞ্জ-নয়নে বহে সুরধুনি-ধারা।
নাহি জানে দিবানিশি প্রেমে মাতোয়ারা ॥
আজানুলম্বিত-ভুজ করিবর-শুণ্ড।
কনক-খচিত দণ্ড দলন পাষণ্ড[2] ॥
শিরপর পাগড়ি বান্ধে নটপটিয়া[3]।
কটি আঁটি পরিপাটি পরে নিল[4] ধটিয়া ॥
দয়ার ঠাকুর নিতাই জগতে প্রকাশ।
শুনিয়া[5] আনন্দে নাচে পরসাদ দাস ॥
॥২॥২৭৮॥

কামোদ।১

ভালে সে চন্দন চান্দ নাগরি-মোহন ফান্দ[2]
আধ টানিয়া চূড়া বান্ধে।
বিনোদ ময়ূরের পাখে[3] জাতি কুল[4] নাহি রাখে
মো পুন[5] ঠেকিলুঁ ও না ফান্দে ॥
সই কি আর কি আর বোল মোরে[6]।
জাতি কুল শীল দিয়া ও রূপ নিছনি লৈয়া
পরাণে বান্ধিয়া থোব তারে ॥ধ্রু ॥
দেখিয়া ও মুখ-ছান্দ[7] কান্দে পুণিমক[8] চান্দ
লাজ ঘরে[9] ভেজাঞা[10] আগুনি।
নয়ান-কোণের বাণে হিয়ার মাঝারে[11] হানে
কিবা দুটি ভুরুর নাচনি[12] ॥
আই আই মলুঁ মলুঁ কি রূপ দেখিয়া আইলুঁ
কালা-অঙ্গে পড়িছে বিজলি[13]।
স্বরূপে দঢ়াইলুঁ মনে এ[14] রূপ যৌবন সনে
আপনা সাজাঞা দিব[15] ডালি ॥

কি খেনে দেখিলুঁ তারে, না জানি কি হৈল মোরে
আট[১৬]প্রহর প্রাণ ঝুরে।
বলরাম দাস কহে ও রূপ দেখিয়া কোন[১৭]
পামরি রহিতে পারে ঘরে[১৮]
॥৩॥২৭৯॥

পাঠান্তর

১। ইহা প-র পুথির ৩।৩৪ ও ১৪।১০১ সংখ্যক পদ। 'কামোদ' স্থলে 'তুড়ী' প-র।

২। 'ভালে সে' ইত্যাদি স্থলে 'নাগরি মোহন ফান্দ কপালে চন্দন চান্দ' প-র—৩।৩৪।

৩। 'বিনোদ' ইত্যাদি স্থলে 'বিনোদ মউর পাখে' প-র—৩।৩৪।

৪। 'জাতি কুল' স্থলে 'লোকভয়' প-র—৩।৩৪।

৫। 'ঠেকিলুঁ' স্থলে 'ঠেকিলাম' প-র—৩।৩৪।

৬। 'সই কি আর' ইত্যাদি পংক্তিত্রয় প-র—১৪।১০১ সংখ্যক পদে নাই।

৭। 'ছান্দ' স্থলে 'চান্দ' ক, প-র। 'দেখিয়া ও মুখ ছান্দ' ইত্যাদি পংক্তিদ্বয় প-র ৩।৩৪ সংখ্যক পদে 'নয়ান-কোঁণের বাণে' ইত্যাদি পংক্তিদ্বয়ের পরে সন্নিবেশিত হইয়াছে।

৮। 'পুর্ণিমক' স্থলে 'পুনমিক' ঘ, চ, প-র।

৯। 'লাজ ঘরে' স্থলে 'লাজঘারে' ক।

১০। 'ভেজাঞা' স্থলে 'ভেজাইয়া' ঘ, চ; 'ভেজাব' প-র ৩।৩৪।

১১। 'মাঝারে' স্থলে 'ভিতরে' প-র—৩।৩৪।

১২। 'নাচনি' স্থলে 'টালনি' প-র—৩।৩৪।

১৩। 'বিজলি' স্থলে 'বিজুলী' প-র; 'বিযুরি' চ; 'বিজুরি' ঘ।

১৪। 'এ রূপ' স্থলে 'ও রূপ' ঘ।

১৫। 'আপনা' ইত্যাদি স্থলে 'আপনা সাজাইয়া দিলু ডালি' ঘ, চ; 'আপনে সাজাঞা' ইত্যাদি প-র।

১৬। 'আট' স্থলে 'আঠ' ঘ, চ, প-র।

১৭। 'বলরাম দাস' ইত্যাদি স্থলে 'বলরাম দাস কহে ও রূপ দেখিয়া গো' ক, প-র—১৪।১০১। 'বলরাম দাস বলে ও রূপ দেখিয়া' প-র—৩।৩৪।

১৮। 'পামরি' ইত্যাদি স্থলে 'কেবা পাসরিয়া রহে ঘরে' প-র, ৩।৩৪; 'কোন বা পাসরি রহে ঘরে' প-র, ১৪।১০১। 'কোন পামরি রবে ঘরে' ক।

---

সুহই।

নব অনুরাগে ঘরে রহই না পারি।
গুরুজন-পথ ধনি করত নেহারি॥
গুরুজন পরিজন সভে নিন্দ গেল।
দেখি ধনি অতি উতকণ্ঠিত ভেল॥
বিছুরল আপনক বেশ বনান।
সখিগণ সঞে তব করল পয়ান॥
পুনমিক চান্দ জিনিয়া মুখ-জোতি।
ঝলমল করু তনু কতয়ে মণিমোতি
থলকমল-দল চরণ সঞ্চার[১]।
নব অনুরাগে কত আরতি বিথার[২]॥
আয়ল মদন-কুঞ্জ গৃহ মাঝ।
না হেরল তাহিঁ[৩] বরজ-যুবরাজ॥
বৈঠলি তহিঁ পুন ছোড়ি নিশাস।
নাগর আনিতে চলু বলরাম দাস॥
॥ ৪ ॥ ২৮০ ॥

পাঠান্তর

১। 'সঞ্চার' স্থলে 'সঞ্চরে' গ।
২। 'বিথার' স্থলে 'বিথরে' গ।
৩। 'তাহি' স্থলে 'তাঁহি' চ।

---

অথ বাসকসজ্জা।

মানশী।[১]

অপরূপ রাইক চরীত[২]।
নিভৃত নিকুঞ্জ মাঝে ধনি সাজয়ে
পুন পুন উঠয়ে চকীত[৩] ॥ ধ্রু ॥

কিশলয়-শেজ বিছায়ই[৪] পুন পুন
জারত রতন-প্রদীপ।
তাম্বুল কপূর[৫] খপুরে পুন রাখয়ে
বারি সমীপ ॥
মলয়জ চন্দন মৃগমদ কুঙ্কুম
লেই পুন তেজত তাই।
সচকিত-নয়নে নেহারই দশদিশ
কাতরে সখি-মুখ চাই ॥
কিঙ্কিণি কঙ্কণ মণিময় অভরণ
পহিরত তেজত তাই[৬]।
সখিগণ হেরি কতহু পরবোধয়ে
জ্ঞানদাস কহ ধাই ॥ ৫ ॥ ২৮১ ॥

পাঠান্তর

১। 'ধানশী' স্থলে 'বালা ধানসী' ঘ।
২। 'চরীত' স্থলে 'চরিত' ক—গ।
৩। 'চকীত' স্থলে 'চকিত' ক—গ।
৪। 'বিছায়ই' স্থলে 'বিছাওই' ঘ; 'বিছায়ল' গ; 'বিছায়লি' চ।
৫। 'কপুর' স্থলে 'কর্পূর' ক—ঘ।
৬। 'তাই' স্থলে 'রাই' ঘ।

তথা রাগ।

বন্ধুর লাগিয়া শেজ বিছায়লু
গাঁথিলু ফুলের মালা।
তাম্বুল সাজালুঁ[১] দীপ উজারলুঁ[২]
মন্দির হইল আলা ॥
সই পাছে এ সব হইবে আন।
সে হেম নাগর গুণের সাগর
কাহে না মিলল কান ॥ ধ্রু ॥
শাশুড়ি ননদে বঞ্চনা করিয়া
আইলুঁ গহন বনে।
বড় সাধ মনে এ রূপ যৌবনে
মিলব বন্ধুর সনে ॥
পথ পানে চাহি কত না রহিব
কত প্রবোধিব মনে।
রস-শিরোমণি আসিব এখনি
বড়ু চণ্ডীদাসে ভণে ॥৬॥২৮২ ॥

পাঠান্তর

১। 'সাজালুঁ' স্থলে 'সাজাইলুঁ' ঘ—চ।
২। 'উজারলুঁ' স্থলে 'উজাইলুঁ' গ।

---

কামোদ।

শুন শুন নাগর সব গুণ-আগর
তুহুঁ বর চতুর সুজান।
একলি সঙ্কেত- নিকেতনে সো ধনি
নয়ানে না হেরই আন ॥
তোঁহারি গমন-পথ পুন পুন হেরত
সো অবিচল কুল-বালা।
রতন-প্রদীপ বাসগৃহে সাজই
তুয়া লাগি গাঁথই মালা ॥
এত কহি সহচরি তুরিতে গমন করি
কুঞ্জে ভেল উপনীত।
ভণ যদুনন্দন ও নন্দ-নন্দন
গমনহি উনমত-চীত ॥৭॥২৮৩॥

কামোদ।

বাসক গেহ[১] গমন শুনি শ্যামর
দেয়ই বেণু-নিসান।
তিল মধু গমন বিলম্বহি সো ধনি
কলপ-কোটি অনুমান ॥
ধনি ধনি রাইক সোহাগ।
যো জগজীবন যুবতি-প্রাণধন
তাহারি পরাণ সম জাগ ॥ ধ্রু ॥

তছু প্রেমে আকুল মৌলি-বকুলফুল
অভরণ পন্থহি ডারি।
চলল[২] সিন্ধুর-গতি নাহি জন সঙ্গতি
উপনিত ভেল যাঁহা নারি ॥
দেখি ধনি নাগর আনন্দ-আগর[৩]
সফল দেহ করি মান।
জীবন যৌবন বাস-গেহ[৪] পুন
যো কিছু আপন বিতান ॥
আনন্দ-সায়রে নিমগণ সখিগণ
হেরইতে দুহুঁক উল্লাস।
সো সুখ-সিন্ধু- বিন্দু পরশ নাগি
যাচে রাধামোহন দাস ॥৮॥ ২৮৪ ॥

পাঠান্তর

১। 'বাসক গেহ' স্থলে 'বাস-গৃহে রাইক' ক।
২। 'চলল' স্থলে 'চললি' ঘ; 'চলন' ক—গ।
৩। 'আনন্দ-আগর' প-স স্থলে 'আনন্দ-সাগর' ক—চ। 'আনন্দ-সাগর' পাঠে পদ উহ্য না করিলে অর্থ হয় না।
৪। 'বাস-গেহ' প-স স্থলে 'বাস-গৃহে' ক—চ।

টীকা

১২—১৫। "দেখি ধনি" ইত্যাদি। নায়িকা নাগরকে দেখিয়া আনন্দে পরিপূর্ণা হইলেন, (নিজের) দেহকে কৃতার্থ মনে করিতে লাগিলেন এবং (নিজের) জীবন, যৌবন ও বাসক-নিকুঞ্জে যাহা কিছু নিজের ছিল, তাহা (প্রিয়তমকে) অর্পণ করিলেন।

কেদার বিহাগড়া।

শুন শুন নাগর রসিক সুজান।
তুয়া মুখ তিল আধ না দেখিলে হাম কত
কোটি কলপ করি মান ॥
তুয়া নব অনুরাগে হাম আয়লুঁ আগে
পথ হেরি আকুল পরাণ।
তোহারি দরশে অব দূরে গেও[১] দুখ সব
সফল ভেল পাঁচ বাণ ॥
হাম অতি দুখিত তাপিত তাহে পরবশ
তাহে গুরু-গঞ্জন বোল।
গৃহের মাঝারে[২] থাকি যেমন পঞ্জরে পাখী
সদা ভয়ে জিউ উতরোল ॥
অনেক পুণ্যের ফলে তোমা বন্ধু পাইয়াছি
কত কত করিয়া কামনা।
হেন মনে অভিলাষি কহি এবে পরকাশি
তুয়া পায়ে নিছিয়ে আপনা ॥৯।২৮৫॥

পাঠান্তর

১। 'গেও' স্থলে 'গেয়' ঘ।
২। 'মাঝারে' স্থলে 'ভিতরে' ক।

শুন শুন প্রাণপ্রিয়ে মোর নিবেদন।
তোমার অদ্ভুত গুণে সদা করে আকর্ষণে
তুমি মোর জীবনের জীবন ॥
তোমার মধুর বাণী সুধাসিন্ধু-তরঙ্গিণী
মোর কর্ণ তাহে ডুবি থাকে।
তোমার গৌর[১] দেহ পরম সুগন্ধি সহ
উনমত[২] করিল আমাকে ॥
সখাগণ সঙ্গে থাকি সুবল তাহার সাথী[৩]
তোমা বিনে আন নাহি ভায়।
বিরলে বসিয়ে যবে তোমারে দেখিয়ে তবে
কহ তুমি আমার[৪] উপায় ॥১০॥২৮৬॥
এতদ্গীতদ্বয়ং শ্রীযদুনন্দনদাসঠক্কুরস্য বর্ণনম্।

পাঠান্তর

১। 'গৌর' স্থলে 'গোউর' ঘ।
২। 'উনমত' স্থলে 'উনমত্ত' ক—গ।

৩। 'সাখী' স্থলে 'সাখি' ঘ; 'সাক্ষি' চ।

৪। 'আমার' স্থলে 'মোর এ, গ, চ, 'মোরে এ' ক, খ।

৫। 'এতদ্গীতদ্বয়ং' ইত্যাদি পংক্তি চ পুথিতে নাই।

—

বিহাগড়া।

দুহুঁ[১] জন নিতি নিতি নব অনুরাগ।
দুহুঁ রূপ নিতি নিতি দুহুঁ হিয়ে জাগ॥
দুহুঁ মুখ চুম্বই দুহুঁ করু কোর।
দুহুঁ পরিরম্ভণে দুহুঁ ভেল ভোর॥
দুহুঁ দুহেঁ[২] যৈছন দারিদ-হেম।
নিতি নব আরতি নিতি নব প্রেম॥
নিতি নিতি ঐছন করত বিলাস।
নিতি নিতি হেরই গোবিন্দ দাস॥

॥১১॥২৮৭॥

ইতি দ্বিতীয়-পল্লবঃ।

পাঠান্তর

১। 'দুহুঁ' স্থলে 'দুই' ক, গ।

২। 'দুহেঁ' স্থলে 'দোহাঁ' ঘ, চ।

টীকা

১—২। "দুহুঁ জন" ইত্যাদি। (নায়ক ও নায়িকা) উভয়েরই নিত্য নিত্য নবীন অনুরাগ (প্রকাশিত হইতেছে); দুই জনের রূপই অনুক্ষণ দুই জনের হৃদয়ে জাগিতেছে।

৫—৬। "দুহুঁ দুহেঁ" ইত্যাদি। যেরূপ দরিদ্রের নিকট স্বর্ণ, (সেইরূপ শ্রীরাধা ও শ্রীকৃষ্ণ) উভয়ে উভয়ের নিকট (সুদুর্লভ পদার্থ); তাঁহাদিগের উভয়ের নিত্য নবীন অনুরাগ,—নিত্য নবীন প্রেম! তুলনা করুন;—

"সদানুভূতমপি যঃ কুর্য্যান্নবনবং প্রিয়ম্।
রাগো ভবন্নবনবঃ সোঽনুরাগ ইতীর্য্যতে॥"

অথ রূপাভিসারপ্রকরণং গীয়তে।

তত্র শ্রীগৌরচন্দ্রঃ।

শ্রীরাগ।

মরি মরি না লো[১] নদিয়ার মাঝারে ও না রূপ।
কেবল মুরুতিময়[২] পিরিতির কূপ॥ ধ্রু॥
বদন-মণ্ডল চান্দ ঝলমল
কনক-দরপণ নিন্দিতে।
কপল[৩] রঙ্গিম ভুরুর ভঙ্গিম
অতনু-সারঙ্গ খণ্ডিতে॥
নয়ন যুগল প্রেমে ছল ছল
নাসা খগপতি নিন্দিতে।
চান্দ-মুখে হরি বোলে কান্দিতে কান্দিতে[৪]॥
তেজি সুখময় শয়ন আসন
নাম-ডোর গলে শোভিতে।
সুগন্ধি চন্দন অঙ্গে[৫] লেপন
সংকীর্ত্তন-ধুলি ভূষিতে[৬]॥
ভাবে গর গর না চিনে মিত্র পর[৭]
পুলক-আবলি শোভিতে।
রা বলিয়া ধা বোল না পারে বলিতে॥
বাজয়ে[৮] মাদল করহি করতাল
কলি-কলুষ-ভয় নাশিতে।
ভকত-গণ মেলি দেই করতালি
ফিরয়ে চৌদিগে নাচিতে॥
চরণ-পল্লব ভকত-বল্লভ[৯]
কলপ-তরু প্রকাশিতে।
দীনহীন দাসের মন রহিল তাহাতে॥১॥২৮৮॥

পাঠান্তর

১। 'না লো' স্থলে 'আলো' গ।

২। 'মুরুতিময়' স্থলে 'মুরতি নব' ক—গ।

৩। 'কপল' স্থলে 'কপোল' ক—গ।

৪। 'চান্দ-মুখে' ইত্যাদি পংক্তির পরে ঘ পুথিতে পুনরায় 'ধ্রু' চিহ্ন দৃষ্ট হয়।

৫। 'অঙ্গে' স্থলে 'জে অঙ্গে' ঘ।

৬। 'ভুষিতে' স্থলে 'ভোষিতে' ঘ, চ।

৭। 'না চিনে' ইত্যাদি স্থলে 'না চিহ্ন' ইত্যাদি চ; 'না চিহ্নে আপন পর' ক—গ।

৮। 'বাজয়ে' স্থলে 'বাজহিঁ' ক—গ।

৯। 'ভকত-বল্লভ' স্থলে 'ভকত-বল্লব' ক, খ।

টীকা

১—২। "মরি মরি না লো" ইত্যাদি। সখি! নবদ্বীপের মাঝে ঐ (অতুলনীয়) রূপ দেখিয়া ঐ রূপের বালাই লইয়া) মরি না কেন? (ঐ রূপ) কেবল মূর্ত্তিমান্ নবানুরাগের সুগভীর আকর!

৩—৬। "বদন-মণ্ডল" ইত্যাদি। (তাঁহার) মুখ-মণ্ডল চন্দ্রের ন্যায় উজ্জ্বল; (উহা) কনক-দর্পণকে নিন্দা করার জন্য (প্রকাশিত হইয়াছে); তাঁহার কপোল আরক্তিম এবং ভুরুর ভঙ্গী কন্দর্পের ধনুকে তিরস্কৃত করার জন্য (শোভা পাইতেছে)। তুলনা করুন;—

'ভিঙি গঞ্জে মদনঃধানুকী।
কুলবতি উনমতি কৈলে ছুটি আঁখি॥'
—প-ক-ত, ২৬৭ সংখ্যক পদ।

---

কামোদ।১

তাল ভালিয়ে গৌরাঙ্গ নাচে যার সঙ্গে২ নিত্যানন্দ।
অবনী ভাসল৩ প্রেমে গায় রামানন্দ॥
কম্পিত অধরে পহুঁ৪ গদ গদ ভাষে।
চৌদিকে গোবিন্দ-ধনি৫ শুনি পহু হাসে॥
ভাবে গরগর অঙ্গ কত ধারা বয়।
পণ্ডিতের গলে ধরি রোদন করয়॥
আপনার ভক্তগণে ডাকয়ে আপনে।
গদাই মুকুন্দ ধরি কান্দে খেনে খেনে॥
গোবিন্দ মাধব বাসু হের৬ আইস বলি।
তোমা সভা লাগি কান্দে পরাণ পুতলি৭॥
॥২॥২৮৭॥

পাঠান্তর

১। ইহা প-র পুথির ১৬/১৪ সংখ্যক পদ 'কামোদ' স্থলে 'ধানশ্রী' প-র

২। 'যার সঙ্গে' স্থলে 'সঙ্গে' প-র।

৩। 'ভাসল' স্থলে 'ভাসায়' ক।

৪। 'পহুঁ' স্থলে 'পুন' ক, খ।

৫। 'ধনি' স্থলে 'ধ্বনি' ক, গ।

৬। 'বাসু হের' স্থলে 'বাসুদেব' ক, খ।

৭। 'পুতলি' স্থলে 'পুথলি' ঘ।

প-র পুথিতে 'কম্পিত অধরে' ইত্যাদি ৩ হইতে ১০ পংক্তিগুলির পরিবর্ত্তে নিম্নলিখিত পংক্তিগুলি দৃষ্ট হয়; যথা,—

'গোবিন্দ মাধব বাসু গায়েন মুকুন্দ।
চৌদিকে হরি হরি বলে ভক্ত-বৃন্দ॥
আর যত ভক্ত-বৃন্দ আনন্দে বিভোর।
বসু রামানন্দ তাহে লুবধ চকোর।'

## কেবল রূপানুরাগ।

ধানশী।

গৌরাঙ্গ-লাবণ্য রূপে কি কহব এক মুখে
আর তাহে ফুলের কাঁচনি১।
ও চান্দ মুখের হাসি জিব২ না গো হেন বাসি
আর তাহে পিরিতি-চাহনি॥
সই৩ লো বিহি গঢ়ল৪ কত ছান্দে।
কেমন কেমন করে মন সব লাগে উচাটন
পরাণ-পুতলি৫ মোর কান্দে॥ ধ্রু॥
বিধিরে বলিব কি করিলে কুলের ঝি
আর তাহে নহি সতন্তরি৬।
গেল কুল লাজ ভয় পরাণ রহিবার নয়
মনের আগুনে পুড়্যা মরি॥

কহিব কাহার আগে    কহিলে পিরিতি ভাঙ্গে
চিত[৭] মোর ধৈরজ না বান্ধে।
নয়নানন্দের বাণী    শুন শুন বিনোদিনি
ঠেকিলা গৌরাঙ্গ-প্রেম-ফান্দে ॥
॥৩॥২৯০॥

পাঠান্তর

১। 'কাঁচনি' স্থলে 'কাচনি' ক—গ।
২। 'জিব' স্থলে 'জীব' ক—গ।
৩। 'সই' স্থলে 'সোই' ঘ, চ।
৪। 'গঢ়ল' স্থলে 'গড়ল' ঘ, চ।
৫। 'পুতলি' স্থলে 'পুথলি' ঘ।
৬। 'সতন্তরি' স্থলে 'স্বতন্তরি' ক—খ।
৭। 'চিত' স্থলে 'চিতে' ঘ।
৮। 'বিনোদিনি' স্থলে 'ঠাকুরাণি' ক, চ।

মল্লার।

দেখ জীব অপরূপ    গৌরাঙ্গচান্দের মুখ
নয়নে বহয়ে কত ধারা।
কুন্দ করবীর    গাঁথিয়াছে থরে থর
গলে দোলে বিনোদিয়া মালা ॥
গৌরাঙ্গের গুণ শুনি    পাষাণ হয়ে ত পানি
শুক কান্দে পিঞ্জর[১] ভিতরে।
কুলের কুলবতী    হরিনামে পীরিতি
বিরলে বসিয়া গুণে[২] ঝুরে ॥৪॥২৯১॥

পাঠান্তর

১। 'পিঞ্জর' স্থলে 'পঞ্জর' চ।
২। 'গুণে' স্থলে 'গুণ' ঘ, চ।

শ্রীমত্যুক্তি।

তিরোথা ধানশী।

যত রূপ তত বেশ    ভাবিতে পাঁজর শেষ
পাপ চিতে নিবারিতে নারি।
কিয়ে যশ অপযশ    নাহি ভায় গৃহবাস[১]
তিল আধ পাসরিতে নারি ॥
মাথায় করি কুল ডালা ঘুচাব কুলের[২] জ্বালা
তবহুঁ পুরাব[৩] মন সাধে।
প্রসন্ন হইবে বিধি    সাধিব মনের সিদ্ধি
যবে হবে কানু পরিবাদে ॥
কুল ছাড়ে কুলবতী    সতী ছাড়ে নিজ পতি
সে যদি নয়ানের কোণে চায়।
স্বরূপে[৪] দঢ়াইলুঁ মন    জাতি যৌবন ধন
নিছিয়া ফেলিব শ্যাম পায় ॥
মনে ত[৫] করিয়ে সাধ    যদি হয় পরিবাদ
যৌবন সফল করি মানি।
জ্ঞানদাসে ত কয়    এমতি যাহার হয়
ত্রিভুবন[৬] তাহার নিছনি ॥৫॥২৯২॥

পাঠান্তর

১। 'নাহি ভায়' ইত্যাদি স্থলে 'না ভায় গৃহের বাস' ঘ, চ।
২। 'কুলের' স্থলে 'গৃহের' ঘ, চ।
৩। 'পুরাব' স্থলে 'পুরব' ক—গ।
৪। 'স্বরূপে' স্থলে 'সরূপে' ঘ।
৫। 'মনে ত' স্থলে 'মনেতে' ক, গ।
৬। 'ত্রিভুবন' স্থলে 'ত্রিভুবনে' ঘ, চ।

তথা রাগ।১

বিনোদ শ্যামের রূপ[২] হেরি প্রাণ কান্দে।
নাগরী-মোহন চূড়া বান্ধে কত ছান্দে ॥

দোসুতি[৩] মুকুতার মালা কেশের সাজনি।
রতনে জড়িত মণি মাণিকের খিচনি[৪] ॥
মল্লিকা-কলিকা শোভে চূড়ার দুই পাশে[৫]।
ভুবন ভুলাইলে ময়ূর পাখের বিলাসে ॥
নবঘন জিনি অঙ্গ পীত পরিধান।
আগে পাছে কত মত্ত অলি করে গান ॥
মুকুরে নিরখে রূপ সুখের নাহি ওর।
আপনার রূপে নাগর আপনি বিভোর ॥
রহই ত্রিভঙ্গ হই[৬] হিলন কদম্ব।
দাস অনন্ত চিতে লাগি গেল[৭] ধন্ধ ॥৬॥২৯৩॥

পাঠান্তর

১। 'তথা রাগ' স্থলে 'শ্রীরাগ' গ, ঘ।
২। 'বিনোদ শ্যামের রূপ' স্থলে 'শ্যাম রূপ' ক—গ, চ।
৩। 'দোসুতি' স্থলে 'দুসতি' ঘ; 'দুশতি' চ।
৪। 'খিচনি' স্থলে 'খেচনি' ক—গ।
৫। 'দুই পাশে' স্থলে 'চারু পাশে' ঘ; 'পাশে' চ।
৬। 'ত্রিভঙ্গ হই' স্থলে 'ত্রিভঙ্গ' ঘ, চ।
৭। 'লাগি গেল' স্থলে 'লাগল' ঘ।

কামোদ।

জনম অবধি হৈতে দেখিনাই এমন রীতে
কিবা দিয়া নিরমিল বিধি।
মুরলি লইয়া করে কি মধুর গান করে
কালা নহে রসময় নিধি ॥
মনোহর বংশীবদন বনমালী।
ত্রিভঙ্গ ভঙ্গিমা[১] -ঠামে চূড়ার টালনি বামে
আর তাহে অলকা-আবলি ॥
বরণ চিকণ কালা তাহে শোভে বনমালা
পীতাম্বর পরিধান করি।
কিবা সে মুরতি খানি অপরূপ লাবণি
কালা নহে জগমন-হারি[২] ॥৭॥২৯৪ ॥

পাঠান্তর

১। 'ভঙ্গিমা' স্থলে 'হইয়া' ক।
২। 'জগ-মনহারি' স্থলে 'জগমনোহারী' ক, গ।

সুহই।

কিশোর বয়েস মণি কাঞ্চন অভরণ[১]
ভালে চূড়া চিকণ বনান।
হেরইতে রূপ- সায়রে মন ডুবল
বহু-ভাগ্যে রহল পরাণ ॥
সখি হে—পেখলুঁ পন্থক মাঝ।
হাম নারি অবলা একলা যাইতে পথে[২]
বিছুরল সব নিজ কাজ ॥
নয়ান-সন্ধান- বাণে তনু জর জর
কাতর বিনি অবলম্বে।
বসন খসয়ে ঘন পুলকে পূরল তনু
পানি না পূরলুঁ কুম্ভে ॥
ঘর নহে ঘোর যেন জাগিতে স্বপন হেন
আরতি কহনে না যায়।
জ্ঞানদাস কহে মনে অনুমানিয়ে
বাস করব নিপ-ছায়[৩] ॥৮॥২৯৫

পাঠান্তর

১। 'কিশোর বয়েস' ইত্যাদি পংক্তি-চতুষ্টয় খ পুথিতে নাই।
২। 'যাইতে পথে' স্থলে 'পথে যাইতে' ক।
৩। 'নিপ-ছায়' স্থলে 'নৃপ ছয়' ঘ।

## অথাভিসারিকা।

ধানশী।

হরি-অভিসারে চললি বর-সুন্দরি
শিতল বৃন্দাবন মাঝ।
গুরুয়া নিতম্ব-ভরে চলই না পারই
যৈছে চলয়ে হংস-রাজ ॥

একে সে অরুণ[১] ইন্দু মলয়জ বিন্দু বিন্দু
কস্তুরি-তিলক তার মাঝে।
পিঠে দোলে হেমঝাঁপা রঙ্গিয়া পাটের থোপা
নাসায় মুকুতা-রাজ সাজে[২] ॥
চৌদিকে রমণী সাজে[৩] ডম্ফ রবাব[৪] বাজে
সভে চলে মদন-তরঙ্গে।
যে দিগে পয়ান করে মদন পলায়[৫] ডরে
সৌরভে ভ্রমর যায় সঙ্গে ॥৯॥২৯৬॥

পাঠান্তর

১। 'অরুণ' স্থলে 'তরুণ' ক, চ।
২। 'সাজে' স্থলে 'রাজে' ঘ।
৩। 'সাজে' স্থলে 'শোভে' ক।
৪। 'রবাব' স্থলে 'রবাবক' ঘ।
৫। 'পলায়' স্থলে 'পালায়' ঘ।

---

শঙ্করাভরণ।

ধনি ধনি বনি অভিসারে।
সঙ্গিনি রঙ্গিণি প্রেম-তরঙ্গিণি
সাজলি শ্যাম-বিহারে ॥
চলইতে চরণের সঙ্গে চলু মধুকর
মকরন্দ পানকি লোভে।
সৌরভে উনমত ধরণি চুম্বয়ে কত
যাহাঁ যাহাঁ পদচিহ্ন শোভে ॥
কনক-লতা জিনি জিনি সৌদামিনি
বিধির অবধি-রূপ সাজে।
কিঙ্কিণি রণরণি বঙ্করাজ-ধনি
চলইতে সুমধুর বাজে ॥
হংসরাজ জিনি গমন সুলাবণি
অবলম্বন সখি-কান্ধে।
অনন্তদাসে ভণে মিললি নিকুঞ্জবনে
পুরাইতে শ্যাম-মন-সাধে ॥১০॥২৯৭॥

পঠমঞ্জরী।

আইস আইস সুবদনি রসময়ি[১] রাধা।
রশনে ছুরে গেও মনসিজ-বাধা ॥
তুহুঁ মোর সরবস নয়ানের তারা।
তো বিনে সকল দিগ লাগে আন্ধিয়ারা ॥
করে ধরি রাই বৈসায়ল[২] বামে।
পীত-বাসে মোছই রাই-মুখ ঘামে ॥
পন্থকি দুখ পুছত বরকান।
আনন্দে মগন দুহু[৪] কিছু নাহি[৫] জান ॥
অপরূপ রাধা-কানু-বিলাস।
দূরহিঁ নেহারত দ্বিজ হরিদাস ॥১১॥২৯৮॥

পাঠান্তর

১। 'রসময়ি' স্থলে 'রসময়ী' খ, চ।
২। 'রাই বৈসায়ল' স্থলে 'রাই লৈয়া বসাইল' ক—গ; 'রাই লঞা' ইত্যাদি চ।
৩। 'পন্থকি' ইত্যাদি স্থলে 'পন্থকি দুঃখ পুছত' ক, গ; 'পন্থকি দুখ পুছত' ঘ।
৪। 'দুহুঁ' স্থলে 'দোঁহে' খ।
৫। 'কিছু নাহি' স্থলে 'কিছুই না' ঘ।

।১

দুহুঁ মুখ সুন্দর কি দিব তুলনা।
কানু মরকত মণি রাই কাঁচা সোনা[২] ॥
নব গোরোচনা গোরী কানু ইন্দীবর।
বিনোদিনী বিজুরি বিনোদ জলধর ॥
কনকের লতা[৩] যেন তমালে বেড়িল।
নবঘন মাঝে যেন বিজুরী পশিল ॥
রাই-কানু-রূপের নাহিক উপাম।
কুবলয় চান্দ মিলল এক ঠাম ॥
রসের আবেশে দুহুঁ হইলা বিভোর।
দাস অনন্ত পহুঁ না পাওল ওর ॥১২॥২৯৯॥

পাঠান্তর

১। ইহা প-র পুথির ১২।৭ ও ২৫।২১ সংখ্যক পদ। 'ধানশী' স্থলে 'পুরবি' প-র—২৫।২১।

২। অতঃপর প-র পুথিতে নিম্নলিখিত অতিরিক্ত কলিটি দৃষ্ট হয়; যথা,—

'চম্পক কিশোরি গোরি অঙ্গ উজোর।
অতসী কুসুম তাহে শ্যামল কিশোর॥'

'শ্যামল' প-র ২৫।২১ স্থলে 'শ্যাম' প-র ১২।৭।

৩। 'লতা' স্থলে 'তরু' ক, গ—চ। 'কনকের লতা' ইত্যাদি পংক্তি-চতুষ্টয় প-র পুথিতে নাই।

৪। 'রসের আবেশে' ইত্যাদি অন্তিম কলিটির পরিবর্ত্তে প-র পুথির পাঠ যথা;—

'রাই কানু বেড়িয়া যতেক ব্রজনারী।
অনন্ত দাসের মনে তাহে বলিহারি॥'

সুহই।১

নিধুবনে শ্যাম বিনোদিনী ভোর।
দুহুঁক রূপের নাহিক উপমা২
প্রেমের নাহিক ওর॥ ধ্রু৩॥
হিরণ-কিরণ আধ বরণ৪
আধ নীল-মণি-জোতি।
আধ উরে৫ বন- মালা বিরাজিত৬
আধ গলে গজমোতি॥
আধ৭ শ্রবণে মকর-কুণ্ডল
আধ৮ রতন-ছবি।
আধ কপালে চান্দের উদয়
আধ কপালে রবি॥
আধ শিরে শোভে ময়ূর-শিখণ্ড৯
আধ শিরে১০ দোলে বেণী।
কনক-কমল করে ঝলমল
ফণী উগারয়ে১২ মণি॥
মন্দ পবন মলয় শীতল১৩
কুন্তল উড়য়ে বায়।
রসের পাথারে না জানে সাঁতারে
ডুবল শেখর রায়॥১৩॥৩০০॥

পাঠান্তর

১। ইহা প-র-সা পুথির/১৫৪৮ সংখ্যক পদ। 'সুহই' স্থলে 'কেদার' প-র-সা।

২। 'দুহুঁক' ইত্যাদি স্থলে 'দুহাঁর' ইত্যাদি ক; 'বিধি অবিদিত রূপ মনোরম' প-র-সা।

৩। 'ধ্রু' ক—চ পুথিতে নাই।

৪। 'হিরণ-কিরণ' ইত্যাদি স্থলে 'আধ পহিরণ হিরণ-কিরণ' প-র-সা।

প-র-সা পুথিতে 'আধ পহিরণ' ইত্যাদি পংক্তি-চতুষ্টয় অন্তিম কলিটির পূর্ব্বে সন্নিবেশিত হইয়াছে।

৫। 'উরে' স্থলে 'গলে' ক, খ।

৬। 'আধ উরে' ইত্যাদি স্থলে 'আধ গলে দোলে মালা মনোহর' প-র-সা।

৭। 'আধ' স্থলে 'এক' প-র-সা।

৮। 'আধ' স্থলে 'এক' প-র-সা।

৯। 'শিখণ্ড' স্থলে 'মুকুট' প-র-সা।

১০। 'শিরে' স্থলে 'পিঠে' প-র-সা।

১১। 'কনক-কমল' ইত্যাদি স্থলে 'শিরিশ কুসুম ঝলমল করে' প-র-সা।

১২। 'উগারয়ে' স্থলে 'উগারল' প-র-সা। 'আধ শিরে শোভে' ইত্যাদি পংক্তি-চতুষ্টয় প-র-সা পুথিতে ধ্রুব-কলির পরেই সন্নিবেশিত হইয়াছে।

১৩। 'মন্দ পবন' ইত্যাদি পংক্তি-চতুষ্টয়ের পরিবর্ত্তে প-র-সা পুথির পাঠ যথা;—

'সৌরভে আকুল কুঞ্জ-ভবন
তরু দোলে মন্দ বায়।
নিকুঞ্জ মন্দিরে রসের সায়র
বাহিরে শেখর রায়॥'

## সম্ভোগ।

কেদার।১

রতি-রসে মাতল অতিশয় নাহ।
অমিয়া-সরোবরে দুহুঁ২ অবগাহ॥
সহজে নিরঙ্কুশ নাগর-রাজ৩।
তাহে মনমথ-নৃপ-কৌতুক কাজ॥
দৃঢ় পরিরম্ভণে ঘন সিতকার।
অনুখণ কিঙ্কিণি করয়ে ফুকার॥
কর গহি রাখিও৪ যুগ৫ চকেবা।
দংশইতে৬ সরসিজ বারব কেবা৭॥
কহ হরিবল্লভ সহচরি-কূলে৮।
দেখই৯ নিভৃতে উলাসহিঁ১০ ফূলে॥
॥১৪॥৩০১॥

### পাঠান্তর

১। ইহা প-র-সা পুথির ২৫০ সংখ্যক পদ।
২। 'দুহুঁ' স্থলে 'করি' প-র-সা।
৩। 'সহজে নিরঙ্কুশ' ইত্যাদি পংক্তিচতুষ্টয় প-র-সা পুথিতে নাই।
৪। 'রাখিও' স্থলে 'রাখত' প-র-সা।
৫। 'যুগ' স্থলে 'যুগ' ক—গ; 'যুগল' প-র-সা।
৬। 'দংশইতে' স্থলে 'দংশই' প-র-সা।
৭। অতঃপর প-র-সা পুথির অতিরিক্ত পাঠ যথা;—

'কতই হিল্লোল উঠই রঙ্গে।
তবহু কহয়ে আনন্দ তরঙ্গে॥'

৮। 'কহ হরিবল্লভ' ইত্যাদি পংক্তিদ্বয়ের পরিবর্ত্তে প-র-সা পুথির পাঠ যথা;—

'হরিবল্লভ সহচরীগণ মেলি।
দেখিয়া এ সব রস পড়ি গিও ভেলি॥'

৯। 'দেখই' স্থলে 'হেরত' খ।
১০। 'উলাসহিঁ' স্থলে 'উল্লসহি' খ; 'উলাসই' ক—গ।

### টীকা

৩—৪। "সহজে নিরঙ্কুশ" ইত্যাদি। নায়ক-শিরোমণি শ্রীকৃষ্ণ স্বভাবতঃ উচ্ছৃঙ্খল,—তাহাতে (আবার) কন্দর্পরূপ নৃপতির কৌতুক সম্পাদন (অভীষ্ট) কর্ম্ম; (সুতরাং সম্ভোগ-লীলার উদ্ভটতার সম্বন্ধে বলা বাহুল্য।)

৭—৮। "কর গহি" ইত্যাদি। (হে কৃষ্ণ!) স্তনরূপ চক্রবাক-যুগলকে কর দ্বারা গ্রহণ অর্থাৎ সংযমিত করিয়া রাখিও, (নতুবা সেই চক্রবাকদ্বয়) তোমার (বনমালার) সরোরুহ-চয়কে দংশন অর্থাৎ বিমর্দ্দন করিতে কে নিবারণ করিবে? (ইহা সখী-স্থানীয় পদ-কর্ত্তার উক্তি)।

৯—১০। "কহ হরিবল্লভ" ইত্যাদি। হরি-বল্লভ কহিতেছেন যে, সখীগণ উল্লাসে প্রফুল্লিত হইয়া নির্জ্জনে (শ্রীরাধাকৃষ্ণের সম্ভোগ-লীলা) দেখিতেছেন। ("নিভৃত" শব্দের "সম্ভোগ" অর্থ গ্রহণ করিলে, উহাকে "দেখই" ক্রিয়ার কর্ম্ম-পদও করা যাইতে পারে)।

কেদার।

রতি-রস-ছরমে১ শ্যাম হিয়ে শূতলি
শরদ-ইন্দু-মুখি বালা।
মরকত-মদনে২ কোই জনু পূজল
দেই নব চম্পক-মালা৩॥
শ্যাম-বয়ন পর বয়ন বিরাজই
উর পর কুচ-যুগ সাজে।
কনক-কুম্ভ জনু উলটি বৈসায়ল
মদন-মহোদধি মাঝে॥
জোড়ল৪ তনুমন ভুজে ভুজে বন্ধন
অধরহিঁ অধর মিশান।
বেড়ল মৃণালে হেম নিলমণি জনু
বাজুলি-৫ যুগ একঠান॥

ঘন সঞে দামিনি ঢুকুলে ঢুকুল জনু
ছুহুঁ জন এক পটবাস।
চরণে বেঢ়ি[৬] চারু অরুণ সরোরুহ
মধুকর গোবিন্দদাস ॥১৫॥৩০২॥

পাঠান্তর

১। 'রতি-রস-ছরমে' স্থলে 'রতিরসে ছরমে' ঘ।

২। 'মদনে' স্থলে 'সদনে' চ।

৩। 'চম্পক-মালা' স্থলে 'কাঞ্চন-মালা' ক—গ, চ; 'কাঞ্চনমালা' পাঠে 'নব' বিশেষণের বিশেষ সার্থকতা থাকে না, সুতরাং 'চম্পক-মালা' পাঠই সুসঙ্গত।

৪। 'জোড়ল' স্থলে 'জোরল' ঘ; 'বোরল' চ।

৫। 'বান্ধুলি' স্থলে 'বান্ধলি' ক—গ, চ।

৬। 'বেঢ়ি' স্থলে 'বেড়িয়া' ক—গ।

টীকা

৯—১২। "জোড়ল তনু মন" ইত্যাদি। উভয়ের দেহ ও মন (যেন কি এক অনির্ব্বচনীয় শক্তির প্রভাবে) সম্মিলিত হইল অর্থাৎ এক হইয়া গেল। (উভয়ের) ভুজ-দ্বয় আশ্লিষ্ট ও অধরে অধর সম্মিলিত (দেখিয়া বোধ হয় যেন), স্বর্ণ ও নীলকান্ত-মণি মৃণালে বেষ্টিত ও (অধর-রূপ) বান্ধুলি পুষ্প-যুগল এক স্থানে (রহিয়াছে)।

১৩—১৬। "ঘন সঞে" ইত্যাদি। (শ্রীকৃষ্ণের পীত-বর্ণ) দুকুলের সহিত (শ্রীরাধার নীল-বর্ণ) দুকূল (সম্মিলিত হইয়া) যেন মেঘের সঙ্গে বিদ্যুৎ শোভা পাইতেছে; (পদ-তলরূপ) লোহিত সরোজ উভয়ের চরণ বেষ্টন করিয়া রহিয়াছে; গোবিন্দ দাস (সেই পদ্মের) মধু-লুব্ধ ভ্রমর।

তথা রাগ।

রতি-অবসানে বৈঠি বর-নাগরি
উদসল আপক দেহ[১]।
হেরইতে অবনত বদন কয়ল[২] পুন
কি করব না পায়ই থেহ[৩] ॥
প্রেম রাই-রূপ-ধারী[৪]।
ইঙ্গিতে নিজবেশ- করণে নিয়োজল
রতি-সুখ-কুঞ্জবিহারী ॥ধ্রু ॥
ইষদবলোকনে মাধব হেরইতে
নয়নহিঁ আনন্দ-নীর।
জনু বর বিধু-মণি বিধু-কর দরশনে
তৈছন সকল শরীর ॥
অলক সভারিতে পহিলহিঁ[৫] কাঁপই
বর-করে পরশিতে কন্ত[৬]।
কহ রাধামোহন বেশ কৈছে হোয়ব
চূড় চরণ পরিযন্ত ॥ ১৬ ॥৩০৩ ॥

ইতি সংকীর্ত্তনানুসারেণ রূপাভিসারাদি সর্ব্বকালোচিতগীতম্। ইতি তৃতীয়-পল্লবঃ।

পাঠান্তর

১। 'দেহ' স্থলে 'দেহা' ক—গ, চ।

২। 'বদন কয়ল' স্থলে 'বদন কমল' খ—চ।

৩। 'থেহ' স্থলে 'থেহা' ক—গ, চ।

৪। 'প্রেম রাই-রূপধারী' স্থলে 'রাই প্রেম রূপধারী' ক; 'প্রেম রাই-রূপ-ধারি' ঘ, চ।

৫। 'পহিলহিঁ' স্থলে 'পহিরহিঁ' ক।

৬। 'কন্ত' স্থলে 'কান্ত' ক, গ—চ।

টীকা

৫—৭। "প্রেম রাই-রূপ" ইত্যাদি। শ্রীরাধার রূপ-ধারী প্রেম অর্থাৎ মূর্ত্তিমতী প্রেম-রূপিণী শ্রীরাধা (তখন শ্রীকৃষ্ণের প্রেমানন্দ-বর্দ্ধনের জন্যই) রতিসুখে বিমোহিত শ্রীকৃষ্ণকে নিজের (বিস্রস্ত) বেশ-ভূষার

সংস্কারে ( কৌশল-পূর্ণ ) ইঙ্গিত দ্বারা নিয়োজিত করিলেন।

১২—১৫। "অলক সঞারিতে" ইত্যাদি। প্রিয়তম শ্রীকৃষ্ণ প্রথমে শ্রীরাধার চূর্ণ-কুন্তলগুলির সংস্কার করিতে ( যাইয়া ) পদ্ম-হস্তে তাঁহার ( ললাট ) স্পর্শ করিতে ( সাত্ত্বিক ভাবের উদয় হেতু ) কম্পিত-কলেবর হইতেছেন; পদ-কর্ত্তা রাধামোহন বলেন যে, ( এ অবস্থায় ) শ্রীরাধার চূড়া হইতে চরণ পর্য্যন্ত বেশ-রচনা কি প্রকারে সম্পন্ন হইবে ?

## অথ বসন্তকালোচিত-বাসকসজ্জোৎকণ্ঠিতাদিপর্য্যায়ো গীয়তে।

### আদৌ শ্রীগৌরচন্দ্রঃ।

সিন্দুড়া অথবা বসন্তরাগ।

পদতলে ভকত- কলপতরু সঞ্চরু
সিঞ্চিত প্রেম-মরন্দ।
যাকর ছায় সুরাসুর নরবর
পরমানন্দ নিরদন্দ ॥
পেখলুঁ গৌরচন্দ্র নটরাজ।
জঙ্গম হেম- ধরাধর উয়ল[1]
কীয়ে নবদ্বিপ[2] মাঝ ॥ ধ্রু ॥
নয়ন[3] নিরদ জিনি কত মন্দাকিনি
ত্রিভুবন ভরল তরঙ্গে।
নিত্যানন্দ চন্দ্র রাম[4] দিনমণি
ভ্রমই প্রদক্ষিণ রঙ্গে ॥
যাকর চরণ সমাধয়ে শঙ্কর
চতুরানন করু আশে।
সো পহুঁ পণ্ডিত কোরে ধরি কান্দই
কি কহব গোবিন্দদাসে ॥১॥৩০৪॥

পাঠান্তর

১। 'উয়ল' স্থলে 'উয়ল' ক—গ, চ।

২। 'কীয়ে নবদ্বিপ' স্থলে 'কিয়ে নবদ্বীপ' ক—ঘ।

৩। 'নয়ন' স্থলে 'নব' ক।

৪। 'রাম' স্থলে 'অভিরাম' ক—গ।

### তত্র শুক্লাভিসার।

ধানশী।১

কুন্দ-কুসুমে[2] ভরু কবরিক ভার।
হৃদয়ে বিরাজিত মোতিম-হার ॥
চন্দন-চরচিত রুচির কপূর[3]।
অঙ্গহি অঙ্গ অনঙ্গ ভরিপূর ॥
চান্দনি রজনি উজোরলি[5] গোরি।
হরি-অভিসার-রভস-রসে ভোরি ॥ধ্রু॥
ধবল[6] বিভূষণ অম্বর বনই[7]।
ধবলিম কৌমুদি মিলি তনু[8] চলই ॥
হেরইতে পরিজন লোচন ভূল।
রঙ্গপুতলি কিয়ে[9] রস মহা[10] বুর ॥
পূরতি[11] মনরথ গতি অনিবার।
গুরুকুল-কণ্টক কি করয়ে[12] পার ॥
সুরত-শিঙ্গার-কিরিতি সম ভাস[13]।
মিললি নিকুঞ্জে কহ[14] গোবিন্দদাস ॥২॥৩০৫॥

পাঠান্তর

১। ইহা প-র-সা পুথির ৪৫৬ সংখ্যক ও প-র পুথির ১৫।১৯ সংখ্যক পদ। এই পদটি প-ক-ত-এর শাখার ৮ম পল্লবে ৭ম পদরূপে পুনরায় উদ্ধৃত হইয়াছে। 'ধানশী' স্থলে 'ভূপালি' প-র।

২। 'কুসুমে' স্থলে 'কুসুম' প-র।

৩। 'ভরু' স্থলে 'ভরি' প-র-সা; 'করি' ঘ, চ; 'করু' প-র, ঘ, ৩।৮।৭; চ, ৩।৮।৭।

৪। 'কপূর' স্থলে 'কর্পূর' ঘ।

৫। 'উজোরলি' স্থলে 'উজোরল' ঘ, ৩।৮।৭।, চ; 'উজারল' গ; 'উজারলি' প-র-সা; 'উজাগর' প-র।

৬। 'ধবল' স্থলে 'ধবলি' ঘ, চ।

৭। 'বনই' স্থলে 'বলই' ক, গ—চ; 'ধরই' ক ৩।৮।৭।

৮। 'তন্নু' স্থলে 'তবু' প-র-সা।

৯। 'কিয়ে' স্থলে 'জন্নু' প-র-সা, চ, ৩।৮।৭; 'যেন' ক ৩।৮।৭।

১০। 'মহা' স্থলে 'মাহা' ক—চ; 'ময়' প-র-সা।

১১। 'পুরতি' স্থলে 'পুরতি' ঘ ৩।৮।৭, চ ৩।৮।৭; 'পুরবি' প-র-সা; 'পুনরতি' প-র।

১২। 'করয়ে' স্থলে 'করিতে' খ ৩।৮।৭।

১৩। 'সুরত-শিঙ্গার' ইত্যাদি স্থলে 'মুরতি শিঙ্গার কিরিতি সম ভাষ' ক, চ; 'মুরতি শিঙ্গার কিরিতিময় ভাস' ঘ; 'জুবতি শিঙ্গার কিরিতি রস ভাষ' প-র-সা; 'মুরতি শিঙ্গার পিরিতিময় ভাষ' চ, ৩।৮।৭।

১৪। 'নিকুঞ্জে কহ' স্থলে 'কুঞ্জক কহ' প-র-সা।

## টীকা

৭—৮। "ধবল বিভূষণ" ইত্যাদি। (শ্রীরাধার) শ্বেত (মুক্তা ও পুষ্পের দ্বারা নির্ম্মিত) আভরণ ও বসন শোভা পাইতেছে; (তাঁহার) দেহ শ্বেত চন্দ্র-কিরণের সহিত (এক-বর্ণতা হেতু) মিশিয়া যাইয়া অগ্রসর হইতেছে। ধবল-বেশ-ধারিণী গৌরাঙ্গী শ্রীরাধা জোৎস্নার সহিত মিশিয়া যাওয়ায়, সহজে কেহ তাঁহাকে চিনিতে পারিবে না। এ স্থলে সদৃশ গুণের সহিত সদৃশ গুণের সম্মিলন হওয়ায়, 'সামান্ত' নামক অলঙ্কার হইয়াছে; তুলনা করুন;—

"মল্লিকাচিত-ধম্মিল্লাশ্চারুচন্দন-চর্চ্চিতাঃ।
অবিভাব্যাঃ সুখং যান্তি চন্দ্রিকাস্বভিসারিকাঃ॥"
—সাহিত্যদর্পণ, ১০ম পরিচ্ছেদ।

৯—১০। "হেরইতে পরিজন" ইত্যাদি। (শ্রীরাধাকে) দেখিলে (তাঁহার) পরিজনদিগের লোচনও ভুলে অর্থাৎ তাঁহাকে শ্রীরাধা বলিয়া চিনিতে পারে না; (তাঁহাকে দেখিয়া বোধ হয়), রাং দ্বারা নির্ম্মিত পুত্তলিকা যেন পারদের মধ্যে নিমগ্ন (হইয়াছে)।

১১—১২। "পুরতি মনোরথ" ইত্যাদি। (শ্রীরাধার) মনোরথই (তাঁহার) অবারিত অভিসার-গমনকে সম্পূর্ণ করিতেছে; (এরূপ স্থলে) গুরু-জন ও কুলরূপ কণ্টকে কি করিতে পারে?

১৩—১৪। "সুরত-শিঙ্গার-কিরিতি" ইত্যাদি। গোবিন্দদাস কহিতেছেন,—সম্ভোগ-সজ্জার শ্বেত কীর্ত্তি-রাশির তুল্য কান্তি-বিশিষ্টা (শ্রীরাধা) নিকুঞ্জে উপনীতা হইলেন। "সুরত-শিঙ্গার" ইত্যাদি বাক্যের উপমা-অলঙ্কারের দ্বারা কবি বুঝাইতেছেন যে, এ ভাবে অভিসারে গমন করায়, শুক্লাভিসারিকাগণের শুভ্র যশোরাশি শ্রীরাধাকে আশ্রয় করিয়াছে!

---

তথা রাগ।

শূন্য কুঞ্জ হেরি রসবতি রাই।
নাগর-শেখর না মিলল আই॥
মধু-ঋতু রজনী চান্দ[১] উজোর।
কোকিল ভ্রমর ডাকে আনন্দে বিভোর॥
মলয় পবন বহে কুসুম-সুগন্ধ।
দ্বিজ-কুল-শবদ কতহুঁ পরবন্ধ॥
ঐছে সময়ে যব মীলব[২] কান।
দাস অনন্ত তোহারি গুণ গান॥৩॥ ৩০৬॥

### পাঠান্তর

১। 'চান্দ' স্থলে 'চান্দনি' খ, ঘ।

২। 'মীলব' স্থলে 'মিলল' ক; 'মিলব' চ।

## অথ বাসকসজ্জা।

### তদুচিত-শ্রীগৌরচন্দ্র।

ধানশী।

কি লাগিয়া মোর গৌর-সুন্দর
বসিয়া গৃহের মাঝে।
রসন আসন রতন-ভূষণ
সাজয়ে অঙ্গের মাঝে॥
আপন বপুর ছাহ হেরিয়া
চমকি উঠয়ে মনে।
কি লাগি অবহুঁ না মিলল পহুঁ
এত না বিলম্ব কেনে॥
কহে নরহরি মোর গৌরহরি
ভাবিয়া রাইয়ের দশা।
সজল নয়ানে চাহে পথ পানে
কহে গদ গদ ভাষা॥৪॥৩০৭॥

---

ধানশী।[১]

বাসিত বারি ক- পূরিত তাম্বুল
কুসুমিত মদন-শয়ান।
উজোর[২] দীপ স- মীপহি জারহ[৩]
বিরচহ[৪] চারু বিতান॥
সখি হে কহই না যায়ে আনন্দ[৫]।
ঋতু-পতি-রাতি অবহুঁ নব[৬] নাগর
মিলবহুঁ শ্যামর চন্দ॥ধ্রু॥
কুসুমিত-মৌলি র- সালক পরিমলে
ভ্রমর ভ্রমরি রহু ভোর।
মদন-মনোরথে সগরিহ[৭] যামিনি
সুখে বঞ্চব[৮] হরি-কোর॥
বিহি পায়ে লাগি মাগি নিব এক বর[৯]
চেতন রহু মঝু দেহ।
গোবিন্দদাস কহই হরি-পরশহি[১০]
সো পুন[১১] হোত[১২] সন্দেহ॥৫॥৩০৮॥

### পাঠান্তর

১। ইহা প-র-সা পুথির ৪৮৩ সংখ্যক ও প-র পুথির ১৭।৩ সংখ্যক পদ।

২। 'উজোর' স্থলে 'উরজ' ঘ; 'উজর' চ।

৩। 'সমীপহি জারহ' স্থলে 'সমিপে উজারহ' প-র-সা; 'সমীপে উজারই' প-র।

৪। 'বিরচহ' স্থলে 'বিরচহু' প-র-সা।

৫। 'কহই না যায়ে আনন্দ' স্থলে 'কাহে নাহি হোয়ে আনন্দ' প-র-সা।

৬। 'অবহুঁ নব' স্থলে 'অবহুঁ নাহি' ক; 'অবহুঁ বর' প-র-সা; 'আজু নব' প-র।

৭। 'মদন-মনোরথে সগরিহ' স্থলে 'মনমথ-সাগরে সগরিহু' প-র-সা।

৮। 'বঞ্চব' স্থলে 'বঞ্চিব' প-র।

৯। 'বিহি পায়ে' ইত্যাদি স্থলে 'বিহি পায় এক বর মাগিয়ে' প-র-সা; 'বিহি পায়ে মাগিয়ে এহি এক বর' প-র।

১০। 'কহই' ইত্যাদি স্থলে 'কহ তাকর পরশহ' প-র-সা।

১১। 'পুন' স্থলে 'পুনি' প-র।

১২। 'হোত' স্থলে 'হোয়ত' প-র।

### টীকা

১২—১৫। "বিহি পায়ে" ইত্যাদি। বিধাতার চরণে ধরিয়া এই একটি মাত্র বর মাগিয়া লইব—(যেন) আমার দেহে চৈতন্য: থাকে; গোবিন্দদাস কহিতেছেন,—হরির স্পর্শে কিন্তু উহাতে সন্দেহ আছে! তুলনা করুন;—

"তব স্পর্শে স্পর্শে মম হি পরিমূঢ়েন্দ্রিয়গণো
বিকারশ্চৈতন্যং ভ্রময়তি সমুন্মীলয়তি চ॥"
—উত্তর-চরিত।

কামোদ।[1]

উজোর[2] রাতি শেজ নব কিশলয়
বাসিত[3] তাম্বুল বারি।
এহি উপচারে আজু হরি ভেটব
ঐছন মরম হামারি॥
সজনী[4] কি ফল বেশ বনান[5]।
কানু পরশ-মণি- পরশক বাধন[6]
অভরণ সৌতিনি মান[7]॥ধ্রু॥
দুহুঁ কুণ্ডল দুহুঁ কঙ্কণ কিঙ্কিণি
দুহুঁ দুহুঁ নূপুর রাখি[8]।
মৃগমদ সিন্দুর লোচনে কাজর
পদ-যাবক রতি-সাখি॥
সো তনু পরশে পুলক জনু বাধত[9]
ইথে লাগি চমকে পরাণ।
গোবিন্দদাস কহই ধনি ধনি ধনি[10]
কানু-মরম তুহুঁ জান॥৬॥৩০৯॥

পাঠান্তর

১। ইহা প-র-সা পুথির ৪৮৪ সংখ্যক ও প-র পুথির ১৭।৪ সংখ্যক পদ। 'কামোদ' স্থলে 'কেদার' প-র-সা, প-র।

২। 'উজোর' স্থলে 'উজর' ঘ, চ, প-র-সা, প-র।

৩। 'বাসিত' স্থলে 'কুসুমিত' খ, ঘ, চ।

৪। 'সজনী' স্থলে 'সজনি' ক, গ; 'শুন সজনি' প-র; 'শুন সহচরি' প-র-সা।

৫। 'বনান' স্থলে 'বনানি' প-র।

৬। 'পরশক বাধন' স্থলে 'পরশক বারণ' গ; 'পরশক বাধত' প-র; 'পরশরস বাধস' প-র-সা।

৭। 'সৌতিনি মান' স্থলে 'সোতিনি মান' ঘ; 'সৌতিনি মানি' প-র; 'সতিনী সমান' প-র-সা।

৮। 'দুহুঁ দুহুঁ' ইত্যাদি স্থলে 'দুহুঁ নূপুর পুন রাখি' প-র-সা।

৯। 'পুলক জনু বাধত' স্থলে 'পুলকে তনু বাধত' ক; 'পুলক তনু বাধত' গ; 'পুলক জনি বাধত' প-র; 'পুলক জনি বান্ধয়ে' প-র-সা।

১০। 'ধনি ধনি ধনি' স্থলে 'ধনি ধনি' গ।

টীকা

৫—৭। "সজনী" ইত্যাদি। হে সখি! বেশ-রচনায় কি প্রয়োজন? কৃষ্ণরূপ পরশ-মণির স্পর্শেরি বাধাদায়ক বেশ-ভূষাকে (প্রিয়-সম্মিলন-বিরোধিনী) সপত্নী বলিয়া মনে করি। তুলনা করুন;—

"বপুষি তব তনোতি রত্ন-ভূষাং
প্রভুরিতি ধন্যতমাসি কিং ব্রবীমি।
সখি তমুনয়নান্তরালভীরুঃ
কলয়তি মে ন বিভূষণানি কান্তঃ॥"
—রস-মঞ্জরী।

১২—১৫। "সো তনু" ইত্যাদি। (কেবল) যদি সেই (কৃষ্ণ)-তনুর স্পর্শ-বিষয়ে (আমার) রোমাঞ্চ (গাঢ়-আলিঙ্গনে) বাধা দেয়—এই জন্য (আমার) প্রাণ আশঙ্কিত হইতেছে; গোবিন্দদাস কহিতেছেন—হে ধন্যে! তুমি ধন্য ধন্য; কৃষ্ণের হৃদয়ের ভাব তুমিই জান; তুলনা করুন;—

"প্রত্যূহঃ পুলকাঙ্কুরেণ নিবিড়াশ্লেষে' ইত্যাদি।"
—গীতগোবিন্দ, ১২শ সর্গ।

কেদার।

অনুপম মন অভিলাষ।
সঙ্কেত-কুঞ্জহিঁ শেজ বিছায়ই
কানু মিলব প্রতিআশ॥ধ্রু॥
মৃগমদ চন্দন গন্ধ-সুলেপন
বিকসিত-চম্পক-দাম।
কর্পূর তাম্বুল সম্পুট ভরি রাখয়ে
পূরব মনরথ কাম॥

মঙ্গল-কলস পর দেই নব পল্লব
রম্ভা শোভে তছু ঠাম।
রতন-প্রদীপ সমীপহিঁ জারল
চামর-বিজন অনুপাম ॥
কত উপহার কুঞ্জ মাহা করলহি
কানু মিলব প্রতিআশ।
ঘর বাহির কত আয়ত যায়ত
কি কহব বলরাম দাস ॥৭॥৩১০ ॥

বিহাগড়া।

ধনি সহজে রাজার ঝি।
ঘরের বাহির কখন না হয়
আমরা দেখিয়াছি ॥ধ্রু ॥
তাহাতে রজনি কানন মাঝারে
করয়ে কমল-শেজ।
মিনতি করিয়া প্রিয়-সখিগণে
কানুক উদ্দেশে[১] ভেজ ॥
সবহুঁ রজনি নিন্দ যায়ে ধনি
রতন পালঙ্ক পরে।
সে যে কমলিনী জাগয়ে যামিনী
নিমিখ না দেই ডরে ॥
কর পদতল ও থল-কমল
ননির পুতলি দেহ।
সে যে সুকুমারী কান্দয়ে গুমরি
এত না সহিবে কেহ ॥
এ ঘর বাহির করে কত বার
কপট শঠের আশ।
এতহুঁ বিপদ সহিতে না পারি
ধায় কানুরাম দাস ॥৮॥৩১১॥

পাঠান্তর

১। 'কানুক উদ্দেশে' স্থলে 'কানুর উদ্দেশে' ক ; 'কানুক উদ্দিশ' ঘ।
২। 'যামিনী' স্থলে 'রজনি' ঘ।

অথোৎকণ্ঠিতা ।[১]

তদুচিত শ্রীগৌরচন্দ্রঃ।

গান্ধার।

কি লাগি গৌর মোর।
নিজ-রসে ভেল ভোর ॥
অবনত করি মুখ।
ভাবয়ে পুরুব-দুখ ॥
বিহি নিকরুণ ভেল।
আধ নিশি বহি গেল ॥
জ্ঞানদাস কহে গোরা।
নিজ-রসে ভেল ভোরা ॥৯॥৩১২॥

পাঠান্তর

১। অতঃপর ক ও চ পুথিতে নিম্নলিখিত প্রক্ষিপ্ত শ্লোকটি দৃষ্ট হয় ; যথা,—
'সা স্যাদুৎকণ্ঠিতা যস্যা বাসং নৈতি দ্রুতং প্রিয়ঃ।
তস্যানাগমনে হেতুং চিন্তয়ন্ত্যাঃ শুচা ভৃশম্ ॥'

---

সুহই।

মধু-ঋতু রজনি উজোরল হিমকর
মলয়-সমীরণ মন্দ।
কানু-আশোয়াশে চপল মনোভবে
মনহি বিথারল ধন্দ[১] ॥
সজনি পুন জনি সম্বাদহ কান।
কালিন্দি-কূলে অবহুঁ বিরহানলে
তেজব দগধ পরাণ ॥

কিশলয়-দহন- শেজ অব সাজহ
আহুতি চন্দন-পঙ্কা।
দ্বিজ-কুল-নাদ- মন্ত্রে তনু জারব
দূরে যাউ প্রেম-কলঙ্কা॥
চীত-রতন মঝু কানু পাশে রহু[২]
অবহুঁ না মীলল যোই।
গোবিন্দদাস কহই ধনি বিরমহ
আপহিঁ মীলব সোই॥১০॥৩১৩॥

পাঠান্তর

১। 'ধন্দ' স্থলে 'দ্বন্দ' ক; 'ধন্ধ' খ।
২। 'রহু' স্থলে 'রহল' ক।

টীকা

৫—৭। "সজনি" ইত্যাদি। হে সখি! কৃষ্ণকে আর সংবাদ দিও না; (আমি) যমুনার কূলে এখনি বিরহ-রূপ অগ্নিতে দগ্ধ প্রাণ পরিত্যাগ করিব। "বিরহানলে দগধ" বাক্যের ধ্বনি দ্বারা কবি বুঝাইতেছেন—যে প্রাণ বিরহানলে একবার দগ্ধ হইয়াছে, তাহাকে পুনর্ব্বার দগ্ধ করিলে আর অধিক ক্লেশ হইবে না—সুতরাং উহাকে সম্পূর্ণ ভস্মাবশেষ করিয়া আপৎ-শান্তি করাই সঙ্গত।

৮—১১। "কিশলয়-দহন" ইত্যাদি। (যদি বল, বিরহানলে যাহাকে সম্পূর্ণ ভস্মাবশেষ করিতে পারে নাই, তাহাকে এখন কিরূপে ভস্মীভূত করিবে?) এখন নব-পল্লব-রাজিরূপ অগ্নি-শয্যা সজ্জিত কর; (তাহাতে) চন্দন-রস (বহ্নি-বর্দ্ধক) আহুতি (প্রদত্ত হউক); বিহঙ্গ-কুলের (পক্ষান্তরে বেদজ্ঞ ব্রাহ্মণদিগের) নিনাদ (পক্ষান্তরে বেদ-ধ্বনি)-রূপ মন্ত্রের দ্বারা আমার দেহকে প্রজ্বলিত করিব—প্রেম-কলঙ্ক দূর হউক। "দূরে যাউ প্রেম-কলঙ্কা" বাক্যের তাৎপর্য্য এই যে, মন্ত্রপূত যজ্ঞানলে দেহ আহুতি প্রদান করিলে যেরূপ সেই দেহ দ্বারা সম্পাদিত সর্ব্ব-বিধ পাপ বিদূরিত হয়, সেইরূপ বর্ণিত-ভাবে দেহ-ত্যাগ করিলে শ্রীরাধার প্রেম-জনিত কলঙ্ক বিদূরিত হইবে অর্থাৎ এক পক্ষে তিনি প্রেমের জন্য প্রাণ-ত্যাগ দ্বারা প্রেমের পরাকাষ্ঠা প্রদর্শিত করায়, তাঁহাকে আর কেহই অপ্রেমিকা বলিয়া নিন্দা করিতে পারিবে না; অপর পক্ষে যাহারা তাঁহাকে শ্রীকৃষ্ণানুরাগিণী বলিয়া কুৎসা করিত, তাহারা তাঁহার এই শোচনীয় পরিণাম দর্শনে দুঃখিত হইয়া তাঁহার দোষ বিস্মৃত হইবে।

শ্রীগান্ধার।১

ঋতু-পতি রাতি উজোরল চন্দ।
মলয়-সমীরণ কুসুম সুগন্ধ॥
যামিনি আধ অধিক বহি গেল।
যতহুঁ মনোরথ অনরথ[২] ভেল॥
এ সখি[৩] হরি সঞে কি করব দন্দ।
আপন মনহিঁ মনোভব মন্দ[৪]॥
সো মুখ হেরইতে না রহে মান।
তাকর বশ[৫] ভেল কঠিন পরাণ॥
যাকর বচনে নাহিক বিশোয়াশ[৬]।
তাহে কি সম্বাদব গোবিন্দদাস॥১১॥৩১৪॥

পাঠান্তর

১। ইহা প-র-সা পুথির ৪৮৮ সংখ্যক পদ; কিন্তু উহাতে পদের প্রারম্ভে নিম্নলিখিত অতিরিক্ত কলি দৃষ্ট হয়; যথা,—
'ঐছন কামুক সো হেন রূপ গুণ।
চঞ্চল চরিত তা সনে দুন॥'
ইহার পরেই 'সখি হে হরি সঞে' ইত্যাদি কলিটি সন্নিবেশিত হইয়াছে।

২। 'মনোরথ অনরথ' স্থলে 'মনরথ আনরথ' প-র-সা।

৩। 'এ সখি' স্থলে 'সখি হে' প-র-সা।

৪। 'আপন মনহিঁ' ইত্যাদি স্থলে 'আপনে মনে মন ভরল মন্দ॥ধ্রু' প-র-সা।

৫। 'বশ' স্থলে 'রসে' ক, গ; 'বস' ঘ, চ; 'রস' প-র-সা।

৬। 'নাহিক বিশোয়াশ' স্থলে 'নাহি বিশোয়াশ' ক—গ, চ; 'না করি আশোয়াস' প-র-সা।

তথা রাগ।[১]

মাধব কি কহব ধনিক সন্তাপ[২]।
চীতহিঁ তোহারি এ দরশ দুরাপ[৩]॥
বিরহক বেদনে[৪] সো বর-নারী।
নিরজনে বিরচই মুরতি তোহারি॥
দারুণ দৈব ততহিঁ নাহি গেল[৫]।
লিখইতে আন আন ভৈ গেল॥
লিখইতে বদন[৬] বেকত ভেল চন্দ।
হেরি হেরি[৭] সুন্দরি পড়লহিঁ[৮] ধন্দ॥
ভাঙু[৯] ধনুয়া ভেল লোচন বাণ।
অঙ্গে[১০] অনঙ্গ হেরি হরল গেয়ান॥
পুন কিয়ে[১১] লিখব যতন করি তোয়[১২]।
ভীতক চীত-পুতলি ভেল সোয়[১৩]॥
গোবিন্দদাস কহই করি সেবা।
শুনইতে সো ভেল মরকত দেবা॥
॥১২॥৩১৫॥

পাঠান্তর

১। ইহা প-র-সা পুথির ৫০৫ সংখ্যক ও প-র পুথির ১৯।১৪ সংখ্যক পদ। 'তথা রাগ' স্থলে 'ধানশ্রী' প-র।

২। 'মাধব কি কহব' ইত্যাদি স্থলে 'কি কহব মাধব' ইত্যাদি প-র-সা। প-র-সা ও প-র পুথিতে 'মাধব কি কহব' ইত্যাদি কলিটি 'দারুণ দৈব' ইত্যাদি কলির পরে সন্নিবেশিত হইয়াছে।

৩। 'চীতহিঁ' ইত্যাদি স্থলে 'চীতহিঁ তোহারি দরশ দুরাপ' ক—গ, চ; 'চীতহু তুয়া দরশন দুরআপ' প-র-সা, প-র।

৪। 'বেদনে' স্থলে 'বেদন' প-র-সা, প-র।

৫। 'দৈব ততহিঁ' ইত্যাদি স্থলে 'দৈবত তহিঁ' ইত্যাদি ক—গ; 'দৈব ততহিঁ নাগ নেল' প-র-সা, প-র।

৬। 'লিখইতে বদন' স্থলে 'বদন লিখিতে' ঘ, চ।

৭ 'হেরি হেরি' স্থলে 'হেরি' প-র-সা।

৮ 'পড়লহি' স্থলে 'পড়লহু' প-র-সা।

৯ 'ভাঙু' স্থলে 'ভাঙ' ক—গ, চ।

১০ 'অঙ্গে' স্থলে 'অঙ্গ' প-র।

১১ 'কিয়ে' স্থলে 'কি' প-র।

১২ 'লিখব যতন' ইত্যাদি স্থলে 'নিরখব জতন করু তোয়' ঘ; 'লিখব জতন করু তোয়' চ; 'লিখব যতন করি তোই' প-র; 'লিখব জন করি তোয়ি' প-র-সা।

১৩। 'সোয়' স্থলে 'সোই' প-র; 'সোয়ি' প-র-সা।

অথ বিপ্রলব্ধা।

ভৈরবী।[১]

হেম দরপণি গৌরাঙ্গ-লাবণি
ধুলায় ধুসর কাঁতি।
আসন বসন তেজিয়া রোদন
ব্রজ-বিলাসিনী ভাঁতি॥
হরি হরি বলি প্রাণনাথ করি
ধরণী ধরিয়া উঠে।
কোথা না যাইব কাহারে কহিব
পরাণ ফাটিয়া উঠে॥
সহচরগণে করিয়া রোদনে
কহয়ে বদন তুলি।
আমার পরাণ করয়ে যেমন
বেদন কাহারে বলি॥

নরহরি দাসে গদ গদ ভাবে
কহয়ে গৌরাঙ্গ মোর।
আন ছলে বুলে উদ্ধারে সকলে
সদা রাধা-প্রেমে ভোর ॥১৫॥৩১৬॥

পাঠান্তর

১। অতঃপর ক, গ ও চ পুথিতে নিম্নলিখিত প্রক্ষিপ্ত শ্লোকটি দৃষ্ট হয়; যথা,—

'যস্তা দূতীং স্বয়ং প্রেষ্য সময়ে নাগতঃ প্রিয়ঃ।
শোচন্তী তং বিনা দুঃস্থা বিপ্রলব্ধা তু সা স্মৃতা ॥'

৩১৬ সংখ্যক পদটি কেবল খ পুথিতে আছে; অন্য কোন পুথিতে নাই। ২য় শাখার ৪র্থ পল্লবে যে 'শুক্লাভিসার', 'বাসকসজ্জা' ও 'বিপ্রলব্ধা' বর্ণিত হইয়াছে, উহাদিগের প্রত্যেকটির পূর্ব্বেই 'গৌরচন্দ্র' আছে; সুতরাং ঐ পল্লবের শেষ অংশের বর্ণিত বিপ্রলব্ধার কোন গৌরচন্দ্র না থাকা সম্ভবপর বোধ হয় না; তজ্জন্যই খ পুথির 'হেম-দরপণি' ইত্যাদি পদটি মূলে গৃহীত হইল।

মালব[১] রাগ।

কথিতসময়েঽপি হরিরহহ ন যযৌ বনম্।
মম বিফলমিদমমলমপি রূপং[২]-যৌবনম্ ॥
যামি হে কমিহ শরণং সখী-জন-বচন-
বঞ্চিতা ॥ধ্রু॥
যদনুগমনায় নিশি গহনমপি শীলিতম্।
তেন মম হৃদয়মিদমসম-শর-কীলিতম্ ॥
মম মরণমেব বরমতিবিতথ-কেতনা।
কিমিহ[৩] বিষহামি বিরহানলমচেতনা ॥
অহহ কলয়ামি বলয়াদি-মণি-ভূষণম্।
হরি-বিরহ-দহন-বহনেন বহুদূষণম্ ॥
মামহহ বিধুরয়তি মধুর-মধু-যামিনী।
কাপি হরিমনুভবতি কৃত-সুকৃত-কামিনী ॥
কুসুম-সুকুমার-তনুমতনু-শর-লীলয়া।
স্রগপি হৃদি হন্তি মামতিবিষম-শীলয়া ॥
অহমিহ নিবসামি নগণিত[৪]-বন-বেতসা।
স্মরতি মধুসূদনো মামপি ন চেতসা ॥
হরি-চরণ-শরণ-জয়দেব-কবি-ভারতী।
বসতু হৃদি যুবতিরিব কোমল-কলাবতী ॥
॥১৪॥৩১৭॥

পাঠান্তর

১। ইহা প-র পুথির ১৯।৪ সংখ্যক পদ। 'মালব' স্থলে 'মালব গৌড়' প-র।

২। 'মপি রূপ' স্থলে 'রূপমপি' গ—চ, প-র।

৩। 'কিমিহ' স্থলে 'কিমিতি' ক, খ, ঘ, চ।

৪। 'নগণিত' স্থলে 'ন বিগণিত' ক—চ।

টীকা

জয়দেবের টীকা ও অনুবাদ সর্ব্বত্র সুলভ বলিয়া এ স্থলে উহা দেওয়া হইল না।

ধানশী।[১]

মাধব মনমথ ফিরত অহেরা[২]।
একলি নিকুঞ্জে ধনি ফুল-শরে জর জর
পন্থ নেহারত তেরা[৩] ॥ধ্রু॥
উজোর[৪] শশধর দীপ পজারল[৫]
অলিকুল ঘাঘর রোল।
হনইতে[৬] হরিণি- নয়নি দরশায়ই[৭]
ওহি ওহি[৮] পিকু বোল ॥
তুহুঁ অতি মন্থর গমন দুরন্তর
মধু[৯]-যামিনি অতি ছোটি।
সো ঘর বাহির করত নিরন্তর
নিমিখ[১০] মানয়ে যুগ কোটি ॥

আশা-পাশ[11] লেই গলে বৈঠলি[12]
প্রেম-কলপতরু-মূল[13]।
কিয়ে অমিয়া কিয়ে ধরব গরল ফল[14]
গোবিন্দদাস কহ ফুর[15] ॥১৫॥৩১৮॥

পাঠান্তর

১। ইহা প-র পুথির ১৭।১০ সংখ্যক পদ। 'ধানশী' স্থলে 'কেদার' প-র।

২। 'অহেরা' স্থলে 'আহেরা' খ, ঘ; 'মাধব মনমথ ফিরত অহেরা' ইত্যাদি ধ্রুব-কলিটি প-স ও প-র পুথিতে 'উজোর শশধর' ইত্যাদি কলিটির পরে সন্নিবেশিত হইয়াছে।

৩। 'নেহারত তেরা' স্থলে 'নেহারই তোরা' প-র-সা।

৪। 'উজোর' স্থলে 'উজর' ঘ, চ, প-র।

৫। 'পজারল' স্থলে 'জারল' ক, খ; 'পঝারল' ঘ।

৬। 'হনইতে' স্থলে 'হেরইতে' খ, ঘ, চ; 'শুনইতে' প-র।

৭। 'দরশায়ই' স্থলে 'দরশাওল' প-র।

৮। 'ওহি ওহি' স্থলে 'তুহি তুহি' ক, ঘ; 'ওঁহি ওঁহি' গ, চ; 'তুহি তুহি' প-র।

৯। 'মধু' স্থলে 'মধুর' ক।

১০। 'নিমিখ' স্থলে 'নিমিখে' ক—গ, চ।

১১। 'পাশ' স্থলে 'পাশে' ক, চ।

১২। 'লেই গলে বৈঠলি' স্থলে 'লেই গলে বৈঠল' ক; 'লেই গলে বান্ধল' খ; 'গলে লেই বৈঠল' গ, চ; 'লাই গলে বান্ধল' ঘ।

১৩। 'মূল' স্থলে 'ছায়' প-র।

১৪। 'কিয়ে অমিয়া' ইত্যাদি স্থলে 'না জানি কি অমিয়া গরল ফল পাবই' প-র, প-স।

১৫। 'কহ ফুর' স্থলে 'রস গায়' প-র, প-স।

টীকা

১—৩। "মাধব মনমথ" ইত্যাদি। হে শ্রীকৃষ্ণ! কন্দর্প অদৃশ্যভাবে শিকারে ফিরিতেছে; (তাহাতে) শ্রীরাধা (কন্দর্পের) পুষ্প-শর দ্বারা জর্জ্জরিত হইয়া, (মদন-দমন) তোমার পথ নিরীক্ষণ করিতেছে।

৪—৭। "উজোর শশধর" ইত্যাদি। (সেই ডালা-শিকারে) উজ্জ্বল চন্দ্রমা (শিকারীর মস্তক-স্থিত) প্রজ্বলিত দীপ; অলি-কুলের ধ্বনি (শিকারীর কর-স্থিত) ক্ষুদ্র ঘণ্টার নিনাদ; হরিণী-নয়নীকে (এক অর্থে মৃগ-নয়না শ্রীরাধা; অন্য অর্থে মৃগীকে) বধ করিবার উদ্দেশ্যে (মন্মথ-শিকারীর সহকারী) কোকিল (সঙ্কেত-চিহ্নস্বরূপ) 'ওই' 'ওই' শব্দ করিয়া (উহাকে) দেখাইয়া দিতেছে। (ডালা-শিকারী তাহার মস্তকস্থিত বংশাদি-নির্ম্মিত ডালায় প্রজ্বলিত দীপ রাখিয়া নিজে ঐ দীপের কোল-আন্ধারে অদৃশ্য থাকিয়া, দীপালোক ও ক্ষুদ্র ঘণ্টার মৃদু মধুর শব্দ দ্বারা মৃগ প্রভৃতি নিরীহ জন্তুকে আকৃষ্ট করিয়া নিকটে আনিয়া তীক্ষ্ণ অস্ত্রের আঘাতে বধ করিয়া থাকে। এ স্থলে কবি কন্দর্পের ডালা-শিকারের সকল অঙ্গগুলি প্রদর্শিত করায় 'সাঙ্গ-রূপক' অলঙ্কার হইয়াছে)।

১২—১৫। "আশা-পাশ" ইত্যাদি (শ্রীরাধা) প্রেমরূপ কল্প-তরুর মূলে আশারূপ ফাঁস গলায় লইয়া বসিয়াছে—(তাহাতে) অমৃত কিংবা গরল (এই উভয়ের মধ্যে কোন না কোন) ফল অবশ্যই ফলিবে—গোবিন্দ দাস স্পষ্ট করিয়া বলিতেছে।

---

বিহাগড়া।[1]

হরিণ-নয়ানি[2] তেজি নিজ মন্দির
অবইতে[3] সঙ্কেত ঠামা।
তৈখনে চান্দ উদয় ভেল দারুণ[4]
পশারল কিরণক দামা ॥
মাধব তোহে কি বোলব[5] আন।
বিষম-কুসুম-শরে পাঁজর জর জর
ধসি জনি তেজই[6] পরাণ ॥

মোতিম-হার- ভার[৭] হিয়ে জারই
কর-কঙ্কণ ভেল ঝঙ্ক[৮]।
সহচরি-কোরে ভোরি[৯] তনু মোড়ই
লোরে ধরণি করু পঙ্ক ॥
কিশলয়-শয়নে থীর নাহি বান্ধই
চন্দন-পবনে[১০] মুরছাই।
গোবিন্দদাস কহই হরি[১১] অভিসর[১২]
যতি[১৩] খনে জীবই রাই ॥১৬॥৩১৯॥

পাঠান্তর

১। ইহা প-র-সা পুথির ৫০৮ সংখ্যক ও প-র পুথির ১৯।১৩ সংখ্যক পদ। 'বিহাগড়া' স্থলে 'গুজ্জরি' প-র।

২। 'হরিণ-নয়ানি' স্থলে 'হরিণীনয়ানী' প-র-সা।

৩। 'অবইতে' স্থলে 'অবইত' ক, ঘ, চ।

৪। 'উদয় ভেল দারুণ' স্থলে 'বেয়াধি নিদারুণ' প-র-সা, প-র; 'বেয়াধ নিদারুণ' গো-প।

৫। 'কি বোলব' স্থলে 'কিয়ে বোলব' প-র-সা।

৬। 'জনি তেজই' স্থলে 'জনি তেজ' প-র-সা; 'জনি তেজত' প-র।

৭ 'ভার' স্থলে 'তারে' প-র-সা।

৮ 'ঝঙ্ক' স্থলে 'বঙ্ক' ঘ।

৯ 'ভোরি' স্থলে 'ভোরে' ক, গ, চ।

১০ 'পবনে' স্থলে 'পরশে' প-র।

১১ 'কহই হরি' স্থলে 'কহএ হরি' প-র-সা; 'কহ হরি' প-র।

১২। 'অভিসর' স্থলে 'অভিসার' প-র-সা; 'অভিসারহ' প-র।

১৩। 'যতি খনে' স্থলে 'যদি খনে' ক; 'যতি খন' প-র।

টীকা

১—৪। "হরিণ-নয়ানি" ইত্যাদি। মৃগনয়না শ্রীরাধা নিজের মন্দির ছাড়িয়া, সঙ্কেত-স্থলে আসিতে (আরম্ভ করিলে) সেই সময়ে দারুণ চন্দ্র উদিত হইল (এবং) কিরণ-রাজি বিস্তার করিল; (সুতরাং লক্ষিত হওয়ার আশঙ্কায় শ্রীরাধা অগত্যা অভিসার হইতে নিবৃত্ত হইল।)

৫—৭। "মাধব" ইত্যাদি। হে শ্রীকৃষ্ণ! (শ্রীরাধার অবস্থা) তোমাকে আর কি বলিব? কন্দর্পের দারুণ পুষ্প-শরাঘাতে (তাহার) বক্ষ জর্জ্জরিত হইয়াছে; (দেখিও) যেন সুন্দরী প্রাণ-ত্যাগ না করে!

১২—১৫। "কিশলয়" ইত্যাদি। (শ্রীরাধা) নব পল্লবের শয্যায় শায়িতা হইয়াও স্থির থাকিতে পারিতেছে না (যাতনায় ছট্‌ফট্ করিতেছে); চন্দন-শীতল (তালবৃন্তের) পবনে মূর্চ্ছিত হইতেছে; (সখীস্থানীয়) গোবিন্দ দাস কহিতেছে,—হে কৃষ্ণ! যত ক্ষণ রাধা জীবিত থাকে, (সেই সময়ের মধ্যে) তুমি স্বয়ং অভিসারে গমন কর।

---

গুর্জ্জরী।[১]

ঋতু-পতি-রাতি বিরহ-জরে জাগরি
দোতি উপেখলি[২] রামা।
প্রিয়-সহচরি বলি মোহে[৩] পাঠায়লি[৪]
অতয়ে আয়লুঁ তুয়া ঠামা ॥
শুন মাধব কর জোড়ি কহল মো[৫] তোয়।
মনমথ-রঙ্গ- তরঙ্গিত লোচন[৬]
নিমিখে[৭] না হেরবি মোয় ॥ধ্রু॥
দূর কর আলস[৮] আনহি[৯] লালস
চাতুরি-বচন-বিভঙ্গ।
বরু জীবন হাম তোহে নিরমঞ্ছব
তবহুঁ না সোঁপব অঙ্গ ॥
বাহে শির সোঁপি কোর পর শুতিয়ে[১০]
সো যদি করু[১১] বিপরীতে।
পিরিতিক রীত[১২] ঐছে[১৩] তব মীটব
গোবিন্দদাস চিতে[১৪] জীতে ॥১৭॥৩২০॥

### পাঠান্তর

১। ইহা প-র-সা পুথির ৪৭৮ সংখ্যক ও প-র পুথির ১৮।১৫ সংখ্যক পদ। 'গুর্জ্জরী' স্থলে 'পঠ-মঞ্জরী' প-র।

২। 'উপেখলি' স্থলে 'উপেখল' ঘ।

৩। 'মোহে' স্থলে 'মোরে' ক।

৪। 'পাঠায়লি' স্থলে 'পাঠাওলি' খ, গ; 'পাঠাওল' ঘ।

৫। 'কহল মো' স্থলে 'কহলম' ঘ, প-র; 'কহইছও' প-র-সা। 'শুন মাধব' ইত্যাদি স্থলে 'মাধব কর জোরে কহলম' প-র।

৬। 'মনমথ' ইত্যাদি স্থলে 'মনমথ রঙ্গে রঞ্জিত লোচনে' প-র-সা; 'মনমথ...লোচনে' খ, ঘ; 'মনমথ...লোচন' ক, গ।

৭। 'নিমিখে' স্থলে 'তুহুঁ' ক, গ; 'তুহে' চ; 'তোহে' প-র-সা; 'ও হেন' প-র।

৮। 'আলস' স্থলে 'লালস' ক; 'দুর' ইত্যাদি স্থলে 'দূরে' ইত্যাদি ক—গ, চ।

৯। 'আনহি' স্থলে 'অনত য়ে' প-র-সা; 'অনত যে' প-র।

১০। 'কোর পর' ইত্যাদি স্থলে 'কোরেই শুতয়ে' প-র-সা; 'কোর পরি শুতিয়ে' প-র।

১১। 'করু' স্থলে 'করে' প-র-সা।

১২। 'রীত' স্থলে 'পন্থে' প-র-সা।

১৩। 'ঐছে' স্থলে 'অবহু' প-র।

১৪। 'চিতে' স্থলে 'তব' প-র-সা।

### টীকা

১—৪। "ঋতু-পতি" ইত্যাদি। বসন্ত-রজনী (সমাগত;) বিরহ-জ্বরে উজ্জাগরবর্তী শ্রীরাধা (জীবনে ঔদাসীন্য হেতু) দূতীকে উপেক্ষা করিয়াছে; সে আমাকে প্রিয়-সহচরী বলিয়া (আমার অনুরোধ অগ্রাহ্য করিতে না পারিয়া) আমাকে পাঠাইয়াছে; তাই তোমার নিকট আসিয়াছি।

৫—৭। "শুন মাধব" ইত্যাদি। হে মাধব! আমি করযোড়ে তোমাকে বলিতেছি, শ্রবণ কর; (আমাকে পরীক্ষা করার জন্য) মদন-রাগ-চঞ্চল নয়ন-কোণে আমার পানে চাহিও না।

৮—১১। "দুর কর" ইত্যাদি। তুমি (শ্রীরাধার নিকট গমনে) আলস্য ও অন্য লালসা ও (লালসা-জনিত) কপট বাক্যের পারিপাট্য ত্যাগ কর; আমি বরং তোমার হাতে প্রাণ উৎসর্গ করিব, কিন্তু তথাপি আমার অঙ্গ তোমাকে সমর্পণ করিব না।

১২—১৫। "যাহে শির" ইত্যাদি। যাহাকে মস্তক সমর্পণ করিয়া, ক্রোড়ে শয়ন করি, সে ব্যক্তি যদি বিপরীত অর্থাৎ অবিশ্বাসের কার্য্য করে, তাহা হইলে প্রণয়ের রীতি ঐ ভাবেই বিনষ্ট হইবে;—গোবিন্দ দাস (ইহা ভাবিয়াও) মনে ভয় পাইতেছে! তুলনা করুন;—

"দূত্যং তু কুর্ব্বতী সখ্যাঃ সখী রহসি সঙ্গতা।
কৃষ্ণেন প্রার্থ্যমানাপি স্যাৎ কদাপি ন সম্মতা॥

যথা—

দূত্যেনাস্য সুহৃজ্জনস্য রহসি প্রাপ্তাস্মি তে সন্নিধিং
কিং কন্দর্পধনুর্ভ্রমৎকরমমুং ভ্রূগুচ্ছমুদ্যচ্ছসি।
প্রাণানর্পয়িতাস্মি সম্প্রতি বরং বৃন্দাটবীচন্দ্র তে
নত্বেতামসমাপিতপ্রিয়সখীকৃত্যানুবন্ধাং তনুম্॥"

—উজ্জ্বল-নীলমণি।

---

ধানশী।১

শুন শুন মাধব বিদগধ-রাজ।
ধনি যদি দেখবি না সহে২ বেয়াজ॥
নব কিশলয়-দলে শুতলি নারি৩।
বিষম কুসুম-শর সহই না পারি॥
হিমকর চন্দন৪ পবন ভেল৫ আগি।
জীবন৬ ধরয়ে তুয়া দরশন লাগি॥
অনেক যতনে কহ৭ আধর-আধ।
না জানিয়ে অব কিয়ে ভেল পরমাদ॥

নরোত্তম দাস-পহুঁ[৮] নাগর কান।
রসিক-কলা-গুরু তুহুঁ[৯] সব জান ॥
॥১৮ ॥ ৩২১ ॥

পাঠান্তর

১। ইহা প-র পুথির ১৯।১৫ সংখ্যক পদ।
২। 'সহে' স্থলে 'কর' প-র।
৩। 'শূতলি নারি' স্থলে 'শুতলি বরনারি' খ; 'শুতিয়াছে নারী' প-র।
'চন্দন' স্থলে 'চন্দ' প-র।
'ভেল' স্থলে 'বহে' খ।
'জীবন' স্থলে 'জীউ' প-র।
'কহ' স্থলে 'কহে' প-র।
'পহুঁ' স্থলে 'পহু' প-র।
'তুহুঁ' স্থলে 'উহ' প-র।

তথা রাগ।[১]

চলিলা নাগর[২]-রাজ ধনি দেখিবারে[৪]।
অথির চরণ-যুগ আরতি বিথারে[৫] ॥ধ্রু[৬] ॥
সোঙরিতে সো প্রেম অবশ ভেল অঙ্গ[৭]।
অন্তরে বাঢ়ল মদন-তরঙ্গ ॥
সুশীতল কুঞ্জবনে[৮] শুতিয়াছে রাধে।
ধনি মুখচান্দ হেরই পুন[৯] সাধে ॥
অধর কপোল আঁখি ভুরুযুগ মাঝ।
পুন পুন[১০] চুম্বই বিদগধ-রাজ ॥
অচেতন[১১] ছিলা[১২] রাই[১৩] সচেতন ভেল।
মদন[১৪]-জনিত দুখ[১৫] সব দূরে গেল ॥
নরোত্তম দাস-পহুঁ আনন্দে বিভোর[১৬]।
দুহুঁ রসে মাতল নাহি সুখ ওর ॥১৯॥৩২২॥

পাঠান্তর

১। ইহা প-র পুথির ১৯।১৬ ও ৪২।২ সংখ্যক
২। 'নাগর' স্থলে 'রসিক' খ ও প-র ৪২।২।
৩। 'ধনি' স্থলে 'রাই' প-র ৪২।২।
৪। 'দেখিবারে' স্থলে 'ভেটিবারে' প-র ১৯।১৬।
৫। 'বিথারে' স্থলে 'অপারে' প-র ৪২।২।
৬। ক—চ পুথিতে 'ধ্রু ॥' চিহ্ন নাই।
৭। 'সোঙরিতে' ইত্যাদি পংক্তিদ্বয় প-র ৪২।২ সংখ্যক পদে নাই।
৮। 'সুশীতল কুঞ্জবনে' স্থলে 'নব কিসলয় দলে' প-র ৪২।২।
৯। 'পুন' স্থলে 'পহুঁ' প-র ১৯।১৬; 'পিয়া' প-র ৪২।২।
১০। 'পুন পুন' স্থলে 'ঘন ঘন' প-র ৪২।২।
১১। 'অচেতন' স্থলে 'অচেতনে' ঘ।
১২। 'ছিলা' স্থলে 'ছিল' ক—গ। প-র পুথিতে নাই।
১৩। 'রাই' স্থলে 'রাই তব' প-র ৪২।২।
১৪। 'মদন' স্থলে 'বিরহ' প-র ৪২।২।
১৫। 'দুখ' স্থলে 'তাপ' প-র ১৯।১৬।
১৬। 'বিভোর' স্থলে 'ভোর' ঘ, চ।

ললিত।

দুহুঁ দোহাঁ দরশনে পুলকিত অঙ্গ।
দূরে গেও রজনিক বিরহ-তরঙ্গ ॥
যৈছে বিরহ-জরে লুঠল রাই।
তৈছন অমিয়া[১]-সাগরে অবগাই ॥
দুহু মুখ চুম্বই দুহুঁ মুখ হেরি।
আনন্দে দুহুঁ জন করু নানা কেলি ॥
সুখময় যামিনি চাঁদ উজোর।
কুহরত[২] কোকিল আনন্দ বিভোর[৩] ॥
বিকসিত সুকুসুম[৪] মলয় সমীর।
ঝলমল ঝলমল কুঞ্জ-কুটীর ॥

বিহরয়ে রাধামাধব রঙ্গে।
নরোত্তম দাস হেরি পুলকিত অঙ্গে॥
॥২০॥ ৫২৩॥

পাঠান্তর

১। 'অমিয়া' স্থলে 'অমিঞা' ঘ, চ পুথি।

২। 'কুহরত' স্থলে 'কুহকত' ঘ, চ পুথি।

৩। 'আনন্দ বিভোর' স্থলে 'আনন্দে ভোর' ঘ, চ পুথি।

৪। 'সুকুসুম' স্থলে 'কুসুম' ক—ঘ পুথি।

---

কেদার।[১]

সরস বসন্ত                    সুধাকর নিরমল
পরিমল বকুল রসাল।
রসের পসার                    পসারল রসবতি
গাহক[২] মদন গোপাল॥
বৃন্দাবনে কেলি-কলা-নিধি কান।
হাস-বিলাস-                    মগন[৩] দিঠি মন্থর
হেরি মুরছয়ে[৪] পাঁচবাণ॥ধ্রু॥
নব যুবরাজ                    পরশি তরল[৫] মণি
পূছই মুলকি[৬] বাত।
তরল-নয়ানি                    হাসি মুখ মোড়ই
ঠেলই[৭] হাতহিঁ হাত॥
দুহুঁ রসে ভোর                    ওর নাহি পায়ই
রস চাখই মদন দালাল।
দাস অনন্ত কহ                    ইহ[৮] রস-কৌতুক
দ্বিজকুল[৯] কহে[১০] ভালি ভাল[১১]॥

পাঠান্তর

১। ইহা প-র পুথির ২৫।২২ ও ৪২।৪১ সংখ্যক পদ। পদকল্পতরুর ২য় শাখার চতুর্থ পল্লবের পদ-সংখ্যা ২১—এরূপ গ্রন্থ-শেষে 'অনুবাদ প্রকরণে' লিখিত আছে। ক, গ, ঘ, চ পুথিতে ৩১৬ সংখ্যক 'হেম-দরপণি গৌরাঙ্গ-লাবণি' ইত্যাদি পদটি পরিত্যক্ত হওয়ায় চতুর্থ পল্লবের পদ-সংখ্যা ২১ মিলিতেছে; কিন্তু খ পুথির ঐ পদটি প্রক্ষিপ্ত নহে সিদ্ধান্ত করিয়া আমরা উহা মূলে সন্নিবেশিত করিয়াছি—সুতরাং আমাদিগকে এই পল্লবের একটি পদ প্রক্ষিপ্ত বলিয়া গণনা হইতে বাদ না দিলে পদ-সংখ্যা একটি বেশী হইয়া পড়ে। চতুর্থ পল্লবের কোন্ পদটি প্রক্ষিপ্ত বলিয়া গণ্য করা সঙ্গত, তৎসম্বন্ধে আমরা বিশেষ আলোচনা করিয়া, এই 'সরস বসন্ত' ইত্যাদি পদটির সহিত পূর্ব্বাপর পদ-দ্বয়ের বিশেষ অর্থ-সঙ্গতি নাই এবং এই পদটি ৩য় শাখার ২৭ পল্লবে ৮৪ সংখ্যক পদরূপে সন্নিবেশিত হইয়াছে দেখিয়া, এ স্থলে ইহা প্রক্ষিপ্ত স্থির করিয়া গণনা হইতে বাদ দিয়াছি; কিন্তু সকল পুথিতেই পদটি দৃষ্ট হওয়ায় উহাকে মূলের মধ্যেই সন্নিবেশিত করিয়াছি।

২। 'গাহক' স্থলে 'রস গাহক' ঘ ও প-র।

৩। 'মগন' স্থলে 'গমন' ক, গ পুথি।

৪। 'মুরছয়ে' স্থলে 'মুরছিত' প-র ৪২।৪১।

৫। 'তরল' স্থলে 'তরুণি' খ, গ, ঘ; 'তরুণী' প-র।

৬। 'মুলকি' স্থলে 'মরমকি' প-র ৪২।৪১।

৭। 'ঠেলই' স্থলে 'বৈঠই' ক; 'ঠেলহি' খ, গ, প-র ৪২।৪১।

৮। 'কহ ইহ' স্থলে 'কহই' ক।

৯। 'দ্বিজকুল' স্থলে 'তরুকুল' ক, গ, ঘ, চ, প-র।

১০। 'কহে' স্থলে 'বলে' প-র।

১১। 'ভালি ভাল' স্থলে 'ভালে ভাল' প-র।

টীকা

৮—৯। "নব যুবরাজ" ইত্যাদি। নবীন ব্রজরাজ-কুমার শ্রীকৃষ্ণ (কৌশলে শ্রীরাধার অঙ্গ স্পর্শ করার উদ্দেশ্যে) শ্রীরাধার হারের মধ্যস্থিত উৎকৃষ্ট ও বৃহৎ মণিটি স্পর্শ করিয়া, উহার মূল্যের কথা জিজ্ঞাসা করিতেছেন; চঞ্চল-নয়না শ্রীরাধা (শ্রীকৃষ্ণের চাতুর্য্য বুঝিতে পারিয়া) হাসিয়া মুখ

ভিড়াইতেছেন এবং নিজের হস্ত দ্বারা শ্রীকৃষ্ণের হস্ত ঠেলিয়া সরাইয়া দিতেছেন।

১২—১৫। "দুহুঁ রসে" ইত্যাদি। (শ্রীরাধা ও শ্রীকৃষ্ণ) উভয়ে রস অর্থাৎ প্রেমানন্দে বিভোর,—(তাঁহারা) আনন্দের সীমা পাইতেছেন না; ক্রেতা-বিক্রেতার মধ্যবর্ত্তী দালালস্বরূপ কন্দর্প রস চাখিতে-ছেন অর্থাৎ আস্বাদন করিয়া কাহার রস কি জাতীয় এবং কিরূপ উৎকৃষ্ট, তাহা স্থির করিতেছেন; অনন্ত দাস এই রস-রহস্য ব্যক্ত করিতেছেন;—বিহঙ্গকুল (অপর অর্থে সদস্যস্থানীয় ব্রাহ্মণগণ) 'ভাল ভাল' বলিয়া উহার সমর্থন করিতেছে।

---

ললিত।

কিশলয়-শয়নে শুতলি ধনি গোরি[১]।
নাগর-শেখর শুতল ধনি-কোরি[২] ॥
চন্দন-চরচিত দুহুঁ জন অঙ্গ।
দুহুঁ[৩] গলে ফুলহার লম্বিত জঙ্ঘ ॥
বদনে বদন দোহাঁর[৪] চরণে চরণ।
প্রিয়-নর্ম্ম-সখীগণে করয়ে সেবন ॥
পূরল দুহুঁ জন মন-অভিলাষ।
দুহুঁ গুণ গাওত নরোত্তম দাস ॥২১[৫] ॥৩২৪॥

ইতি চতুর্থ-পল্লবঃ।

পাঠান্তর

১। 'গোরি' স্থলে 'গোর' চ।

২। 'কোরি' স্থলে 'কোর' খ, চ।

৩। 'দুহুঁ গলে ফুলহার' স্থলে 'দুহুঁ জন গলে হার' গ।

৪। 'দোহাঁর' স্থলে 'দুহুঁ' ক, গ, চ।

৫। অতঃপর খ, ঘ ও চ পুথিতে নিম্নলিখিত পাঠ দৃষ্ট হয়; যথা,—

'ইতি সংকীর্ত্তনানুসারে গানপর্য্যায়মতে অত্র বসন্তকালোচিত অভিসারিকাদিপর্য্যাং গীতম্।'

---

অথ হিমসময়োচিতাভিসারিকা-বাসক-সজ্জাদি-পর্য্যায়ো গীয়তে।

তত্রাদৌ শ্রীগৌরচন্দ্রঃ।

ধানশী।[১]

বিমল হেম জিনি তনু অনুপাম রে
তাহে শোভে নানা ফুলদাম।
কদম্ব-কেশর[২] জিনি একটি পুলক রে
তার মাঝে বিন্দু বিন্দু ঘাম ॥
চলিতে না পারে গোরা- চান্দ[৩] গোসাঞি রে
বলিতে না পারে আধ বোল।
ভাবে অবশ[৪] হৈয়া হরি হরি বোলাইয়া
আচণ্ডালে ধরি দেই কোল ॥
গমন মন্থর-গতি জিনি ময়মত্ত[৫] হাতী[৬]
ভাবাবেশে ঢুলি ঢুলি[৭] যায়।
অরুণ বসন-ছবি জিনি প্রভাতের রবি[৮]
গোরা-অঙ্গে লহরী খেলায় ॥
এহেন সম্পদ কালে গোরা না ভজিলুঁ[৯] হেলে
তুয়া[১০] পদে না করিলুঁ আশ।
শ্রীকৃষ্ণচৈতন্য[১১] ঠাকুর শ্রীনিত্যানন্দ[১২]
গুণ গায়[১৩] বৃন্দাবন দাস ॥১॥ ৩২৫॥

পাঠান্তর

১। এটি প-র-সা পুথির ৩০৯ সংখ্যক পদ।

২। 'কেশর' স্থলে 'কুসুম' প-র-সা।

৩। 'গোরা চান্দ' স্থলে 'মোর গৌর' প-র-সা।

৪। 'ভাবে অবশ' স্থলে 'সভারে সদয়' প-র-সা।

৫। 'ময়মত্ত' স্থলে 'মদমত্ত' ক।

৬। 'গমন মন্থর' ইত্যাদি স্থলে 'জিনি ময়মত্ত হাতী গমন মন্থর গতি' প-র-সা।

৭। 'ঢুলি ঢুলি' স্থলে 'ঢুলি ঢলি' খ, ঘ, চ, প-র-সা।

৮। 'অরুণ বয়ন' ইত্যাদি স্থলে 'ভাবের তরঙ্গ হেন কুন্দন কনয়া যেন' প-র-সা।

৯। 'ভজিলুঁ' স্থলে 'ভজিলাম' প্র-র-সা।

১০। 'তুয়া' স্থলে 'গোরা' প-র-সা।

১১। 'শ্রীকৃষ্ণচৈতন্য' স্থলে 'শ্রীকৃষ্ণচৈতন্যচন্দ্র' ক, খ, গ; 'চৈতন্য নিত্যানন্দ' প-র-সা।

১২। 'ঠাকুর' ইত্যাদি স্থলে 'অদ্বৈত আনন্দকন্দ' প-র-সা।

১৩। 'গায়' স্থলে 'গান' ক—গ।

ভূপালী।[১]

পৌখলি[২] রজনি পবন বহে[৩] মন্দ।
চৌদিশে হিম হিমকর করু বন্ধ[৪] ॥
মন্দিরে রহত সবহুঁ[৫] তনু কাঁপ[৬]।
জগজন শয়নে নয়ন[৭] রহুঁ[৮] ঝাঁপ[৯] ॥
এ সখি হেরি চমক[১০] মোহে লাই[১১]।
ঐছে সময়ে অভিসারল রাই[১২] ॥ধ্রু॥
পরিহরি তৈছন[১৩] সুখময় শেজ।
উচ-কুচ-কঞ্চুক ভরমহি[১৪] তেজ ॥
ধবলিম এক বসনে তনু গোই।
চললিহ কুঞ্জে লখই নাহি কোই[১৫] ॥
কোমল চরণ তুহিনে নাহি[১৬] দলই[১৭]।
কণ্টক বাটে কতিহুঁ নাহি টলই[১৮] ॥
গোবিন্দদাস কহ ইথে কি সন্দেহ।
কিয়ে বিঘিনি[১৯] রাধা নূতন নেহ[২০] ॥২॥৩২৬॥

পাঠান্তর

১। এটি প-র-সা পুথির ৪৪৭ সংখ্যক ও প-র পুথির ১৫২৮-সংখ্যক পদ।

২। 'পৌখলি' স্থলে 'পৌখলী' ক—গ; 'পৌখলি' চ; 'পৌষ' প-র-সা।

৩। 'বহে' স্থলে 'বহু' প-র-সা।

৪। 'চৌদিশে' ইত্যাদি স্থলে 'চৌদিশে হিমকর হিম কর বন্ধ' ক; 'চৌদিগে হিম হিম কর ধন্দ' প-র-সা; 'চৌদিগে হিমকর হিমহি বন্ধ' প-র।

৫। 'রহত সবহুঁ' স্থলে 'রহতহু সব' প-র-সা; 'রহত সবহিঁ' প-র।

৬। 'কাঁপ' স্থলে 'কাঁপি' প-র-সা, প-র।

৭। 'শয়নে নয়ন' স্থলে 'শয়নে শয়ন' ক; 'নয়নে নয়ন' প-র।

৮। 'রহুঁ' স্থলে 'করু' ক—গ।

৯। 'ঝাঁপ' স্থলে 'ঝাঁপি' প-র-সা, প-র।

১০। 'হেরি চমক' স্থলে 'চমক' ঘ।

১১। 'লাই' স্থলে 'নাই' চ, প-র-সা।

১২। 'ঐছে সময়ে' ইত্যাদি স্থলে 'ঐছন সময় সাজবি ধর রাই' প-র-সা; 'ঐছে সময়ে অভিসারলি রাই' প-র।

১৩। 'তৈছন' স্থলে 'তৈখনে' প-র।

১৪। 'ভরমহি' স্থলে 'ভরমই' প-র-সা।

১৫। 'চললিহ' ইত্যাদি স্থলে 'চললি নিকুঞ্জে নখিল নহে কোই' প-র; 'চললি নিকুঞ্জে লখই না কোই' প-র-সা।

১৬। 'কোমল' ইত্যাদি স্থলে 'কমল চরণ তহি নহি' প-র-সা; 'কোমল চরণে কত তুহিন না' প-র।

১৭। 'দলই' স্থলে 'দলহ' প-র-সা।

১৮। 'কতিহুঁ নাহি টলই' স্থলে 'কতহুঁ' ইত্যাদি প-র; 'কণ্টক বাটে' ইত্যাদি পংক্তি প-র-সা পুথিতে নাই।

১৯। 'বিঘিনি' স্থলে 'বিঘিন' চ; 'বিঘন' ক—গ, প-র।

২০। 'নূতন নেহ' স্থলে 'নবীন সুনেহ' ক—গ, চ; 'নূতন নেহ' ঘ; 'মণ্ডলহি লেহ' প-র; 'কিয়ে বিঘিনি' ইত্যাদি পংক্তি প-র-সা পুথিতে নাই।

টীকা

১—২। "পৌখলি রজনি" ইত্যাদি। পৌষ

মাসের রাত্রি; অল্প অল্প পবন বহিতেছে; চতুর্দ্দিকে তুষারে চন্দ্রকে রুদ্ধ অর্থাৎ অদৃশ্য করিয়াছে।

৩—৪। "মন্দিরে রহত" ইত্যাদি। মন্দিরে থাকা সত্ত্বেও সকলের দেহ (শীতে) কাঁপিতেছে; জগজ্জন শয্যায় (শীতাধিক্য হেতু) নয়ন (শীত-বস্ত্র দ্বারা) আচ্ছাদন করিয়া রহিয়াছে।

৫—৬। "এ সখি" ইত্যাদি। হে সখি! দেখিয়া আমার বিস্ময় লাগিতেছে; এইরূপ (ক্লেশ-জনক) সময়ে শ্রীরাধা অভিসারে গমন করিল।

১১—১২। "কোমল চরণ" ইত্যাদি। শ্রীরাধার সুকুমার পদ-দ্বয় তুষারকে বিদলিত করে না (অর্থাৎ লঘুত্ব হেতু তুষারকে স্পর্শ করিয়াই চলিয়া যায়) এবং (বেদনায় ঔদাসীন্য হেতু) কণ্টকময় পথে কোন স্থলেই চরণ ভ্রষ্ট হয় না।

১৩—১৪। "গোবিন্দদাস" ইত্যাদি। পদকর্ত্তা গোবিন্দদাস বলেন,—শ্রীরাধার এই দুষ্কর অভিসারের সম্বন্ধে কি সন্দেহ আছে? যেখানে নবীন প্রেম, সেখানে কি বিঘ্ন থাকিতে পারে?

তুলনা করুন,—

"নব-অনুরাগিনি রাধা।
কছু নাহি মানয়ে বাধা॥
একলি কয়লি পয়ান।
পন্থ বিপথ নাহি মান॥"
—বিদ্যাপতি।

---

কেদার।

হিম-কর-কীরণ হিম[১] অনিবার।
দিশি দিশি হিম-গিরি-পবন বিথার॥
চলিলা রমণি ধনি আকুল চিত।
সঙ্কেত-কেলি-নিকুঞ্জে উপনীত॥
না দেখিয়া তহিঁ বর-নাগর কান।
কাতর অন্তর আকুল পরাণ॥
গুরুজন-নয়ন-পাশগণ[২] বারি।
আয়লুঁ কুলবতি-চরিত উঘারি॥
ইথে যদি না মিলল সো বর কান।
কহ সখি কৈছনে ধরব পরাণ॥
কহ কবিশেখর সুন্দরি রাই।
ধৈরজ ধর হাম আনব যাই॥ ৩।৩২৭॥

পাঠান্তর

১। 'কীরণ হিম' স্থলে 'কিরণ হীম'' চ; 'কিরণ হিম' ক—গ।

২। 'পাশগণ' স্থলে 'পাপগণ' ক; 'পাসগণ' খ; 'পাষগণ' চ।

টীকা

৭—৮। "গুরুজন-নয়ন" ইত্যাদি। গুরু জন-দিগের নয়নরূপ ফাঁদ নিবারণ করিয়া অর্থাৎ তাঁহা-দিগের দৃষ্টিরূপ ফাঁদে পতিত না হইয়া, কুলাঙ্গনার চরিত্র উদ্‌ঘাটিত অর্থাৎ কুলাঙ্গনার চরিত্রের নিয়ম-বন্ধন ছিন্ন করিয়া সঙ্কেত-নিকুঞ্জে আসিলাম।

---

## অথ বাসকসজ্জা।

### তদুচিত শ্রীগৌরচন্দ্রঃ॥

মঙ্গল রাগ।১

সুরধুনি-তীর[২] তরুণতর-তরুতল
তলপিত মালতি-মালে।
বৈঠি বিশদবর[৩] বাসিত কুঙ্কুমে
তিলক বনায়ত ভালে॥
হরি হরি না বুঝিয়ে গৌরাঙ্গ-বিলাস।
গোকুল-নায়ক বিহরই নবদ্বীপে
তরুণি-ভাব পরকাশ॥ ধ্রু॥
চমৎকৃত-চারু- চন্দ্রযুত চন্দন
চিত্রই চিত্রিত অঙ্গে।
নিজ বর-ভাব- বিভাবিত অন্তর
ঐছে ভকতগণ সঙ্গে॥

রাকা-রজনি　　　রজনিকর-রমণক[৪]
রাতুল-পদনখ[৫]-ফান্দে।
রাধামোহন-　　　দুষ্ট-দ্বিরেফ-চিত
দমন দাস করি বান্ধে ॥৪॥৩২৮॥

পাঠান্তর

১। এই পদটি খ পুথিতে নাই।

২। 'তীর' স্থলে 'তীরে' ক, গ।

৩। 'বিশদবর' স্থলে 'বিনোদ বর' ক, গ।

৪। 'রমণক' স্থলে 'রমণ' ক, গ।

৫। 'রাতুল' স্থলে 'করাওল' ক, গ। প্রাচীন পুথির 'তু' অক্ষরটি 'ও' অক্ষরের ন্যায়; সুতরাং 'রমণক রাতুল' শব্দ দুইটির মধ্যের ছেদ না থাকিলে উহা 'রমণ করাওল' পঠিত ও লিখিত হওয়া খুব স্বাভাবিক বটে।

টীকা

১—৪। "সুরধুনি-তীর" ইত্যাদি। গঙ্গার তীরে কোন তরুণ তরু ( যাহা নব-পল্লবোদ্‌গমে ) অধিক তরুণ দেখাইতেছে, উহার তলে মালতী-পুষ্পের মাল্যে শয্যা রচনা করিয়া শ্রীগৌরাঙ্গ উজ্জ্বল ও সুগন্ধি কুঙ্কুম দ্বারা ললাটে তিলক রচনা করিতেছেন।

৮—১১। "চমৎকৃত-চারু" ইত্যাদি। ( তিনি ভাবাবিষ্ট হইয়া হিমকালের নিতান্ত অনুপযোগী ) আশ্চর্য্যজনক কর্পূরযুক্ত চন্দন দ্বারা নিজের চিত্রিত অঙ্গই পুনর্ব্বার চিত্রিত করিতেছেন।

১২—১৫। "রাকা-রজনি" ইত্যাদি। পূর্ণিমা-রজনীর শশাঙ্কের মোহনকারী শ্রীগৌরাঙ্গের আরক্তিম পদ-নখরূপ ফান্দে তিনি রাধামোহনের দুষ্ট চিত্ত-মধুকরকে দমন করিয়া, দাস করিয়া বান্ধিয়া রাখিয়াছেন।

স্পষ্টরূপেণ যথা।

ভূপালী।

সুরধুনি-তিরে[১] নব ভাণ্ডির[২]-তলে।
বসিয়াছে গোরাচান্দ নিজগণ মেলে॥
রজনি কৌমুদি আর হিম-ঋতু তায়।
হিম সহ পবন বহয়ে মৃদু কায়[৩]॥
তাহি রচয়ে পহুঁ ললিত শয়ান[৪]।
হেরয়ে ঘন ঘন চকিত নয়ান[৫]॥
আপন অঙ্গের ছায়া দেখিয়া উঠয়ে।
বাসক-সজ্জার ভাব জ্ঞানদাস কহে ॥৫॥৩২৯॥

পাঠান্তর

১। 'তিরে' স্থলে 'তীরে' ক—গ।

২। 'ভাণ্ডির' স্থলে 'ভাণ্ডীর' ক—ঘ।

৩। 'মৃদু কায়' স্থলে 'মিদু কায়' খ; 'মৃদু বায়' ক—গ।

৪। 'শয়ান' স্থলে 'শয়নে' ক।

৫। 'নয়ান' স্থলে 'নয়নে' ক।

কামোদ।

নিকুঞ্জ-মন্দিরে　　　শেজ বিছায়ই
সঘনে কাঁপয়ে দেহ।
নীল নিচোল　　　সো তনু ঝাঁপল
পবনে না রহে সেহ॥
সুকুমারি কত না সহিবে দুখ[১]।
মন্দিরে রচিত　　　তুলি[২] পরিবন্ধ
তেজিয়া সে সব সুখ[৩] ॥ধ্রু॥
কপট কামুক　　　পিরিতি লাগিয়া
আয়ল সঙ্কেত গেহা[৪]।
কোন কলাবতি　　　সঙ্গে[৫] বিলসয়ে
তেজিয়া এ হেন নেহা[৬]॥

এ ঘর বাহির করিতে কতই
চমকিত হৈয়া চাহে।
ঘন বসি উঠে দেখি প্রাণ ফাটে
শিবরাম দাস কহে ॥৬॥৩৩০ ॥

পাঠান্তর

১। 'দুখ' স্থলে 'দুখ' ক—গ; চ।
২। 'তুলি' স্থলে 'তুলী' ক, খ।
৩। 'সুখ' স্থলে 'সুখ' ক—গ, চ।
৪। 'গেহা' স্থলে 'গেহ' ক।
৫। 'সঙ্গে' স্থলে 'সঙ্গে' ক—গ; চ।
৬। 'নেহা' স্থলে 'নেহ' ক।

সুহিনী।

সে যে বৃষভানু-সুতা।
মরমে পাইয়া বেথা ॥
সজল নয়ান[১] হৈয়া।
রহে পথপানে চাঞা[২] ॥
ফুল[৩]-শেজ বিছাইয়া।
রহয়ে ধেয়ানি হৈয়া ॥
উজর চান্দনি রাতি।
মন্দিরে রতন-বাতি ॥
কহে সব ভেল আন।
কাহে না মিলল কান ॥
সকল বিফল হৈল।
আধ রজনি গেল[৪] ॥
শ্যাম-বন্ধুর পাশ।
চলু বড়ু চণ্ডীদাস ॥৭॥৩৩১॥

পাঠান্তর

১। '...' স্থলে 'নয়ন' ক।
২। ... খ, চ।
৩। 'ফুল' স্থলে 'ফুলের' খ, চ।
৪। 'গেল' স্থলে 'বহি গেল' খ।

ধানশী।[১]

পবনক পরশহিঁ বিচলিত পল্লব
শবদহিঁ সজল নয়ান।
সচকিতে সঘনে নয়নে ধনি নিরখয়ে
জানল আয়ল কান ॥
মাধব সমুঝল তুয়া চতুরাই।
তমালক কোরে আপন তনু ছাপলি
অব কৈছে রহবি ছাপাই ॥ ধ্রু ॥
পুনহি বিলম্বে ফিরয়ে সব কাননে
পুন অনুমানয়ে চীতে।
ভূলল পন্থ অন্ত নাহি পায়ল
না বুঝিয়ে নাগর-রীতে ॥
নূপুর-রণিত- কলিত নব মাধুরি
শুনইতে শ্রবণ উল্লাস।
আগুসরি রাই কাননে অবলোকই
কহতহি কানুরাম দাস ॥৮॥৩৩২॥

পাঠান্তর

১। ইহা প-র-সা পুথির ৪৭৩ সংখ্যক পদ; কিন্তু ভণিতা ও পাঠে অনেক পার্থক্য আছে; প-র-সা পুথির পাঠ যথা;—

পবন পরাশ চলিত নব পল্লব
পুন পুন হেরই বালা।
সচকিত নয়নে সঘনে ধনি নিরখয়ে
জানলু আয়ল কালা ॥
মাধব জানলু তুয়া চতুরাই।
তমালক রোখে আপন তনু ঝাপসি
রহলহি দুহু ছাপাই ॥ ধ্রু ॥

বিলম্ব হেরি  ফিরি সব কাননে
পুন অনুমানয়ে চিতে।
ভোরল পহু  অন্ত নাহি পায়ই
না বুঝল নাগর রীতে॥
নূপুর খপুর  রণিত বর মাধুরী
শুনইতে শ্রবণ উল্লাস।
আওসরি সুন্দরী  কানু অবলোকই
গায়ই গোবিন্দ দাস॥

## অথোৎকণ্ঠিতা।

### তত্র শ্রীগৌরচন্দ্রঃ।

কেদার।১

দেখ দেখ পূর্ণতম অবতার।
যছু গুণ-গানে  পবাশন[২] গণ সঞে
গরবহি পাওল পার॥ ধ্রু॥
গোপীগণ-প্রাণ-  বল্লভ যো জন
সো শচিনন্দন হোই।
গোপী-গণ-গুণ-  গামে গৌর পুন[৩]
হোই রজনি বনি রোই[৪]॥
চৌদিশে চাঁদ-  চাঁদনি চাহি[৫] চমকিত
চিতে অতি[৬] পাই তরাস।
কাঁপি কহয়ে কাহে  কানু নাহি মীলল
কী ফল কায়-বিলাস[৭]॥
কৃষ্ণ কৃষ্ণ কহি  করতহিঁ কীর্ত্তন
কান্তক কামন মর্ম্ম[৮]।
ভণ রাধামোহন  ভাবে ভোর পহুঁ
ভগ যুগ-পাবন ধর্ম্ম[৯]॥১৩০॥

পাঠান্তর

১। ইহা প-র পুথির ১৮.৯ সংখ্যক পদ।
২। 'পবাশন' স্থলে 'পদ্মাসন' ক, প-র।
৩। 'গোপী-গুণ' ইত্যাদি স্থলে 'গোপীগুণগাম গৌর পুন গাবই' ক, খ।
৪। 'হোই রজনি' ইত্যাদি প-স স্থলে 'রজনি উজাগরি রোই' ক, খ; 'হোই রজনি পুন রোই' ঘ; 'হোই রজনি বলি রোই' চ।
৫। 'চাহি' স্থলে 'নাহি' প-র।
৬। 'চিতে অতি' স্থলে 'অতিশয়' প-র।
৭। 'কায়-বিলাস' স্থলে 'বিফল বিলাস' প-র।
৮। 'কান্তক কামন মর্ম্ম' ইত্যাদি পংক্তি তিনটি প-র পুথিতে নাই; ঐ স্থলে ফাঁক আছে।
৯। 'ভগ যুগ' প-স স্থলে 'কলি-যুগ' ক—চ।

টীকা

৬—৭। "গোপী-গুণ" ইত্যাদি। "গোপীগণানাং গুণগ্রামাৎ গৌরবর্ণো ভূত্বা রাত্রৌ বনি প্রস্তুত-বেশং কৃত্বা রোদনমুৎকণ্ঠয়া করোতি"—প-স টীকা; অর্থাৎ গোপীদিগের ( নির্ম্মল ) গুণ-গ্রামের প্রভাবে শচীনন্দন গৌর-বর্ণ হইয়া, সজ্জিত-বেশে রজনীতে রোদন করিতেছেন।

১২—১৫। "কৃষ্ণ কৃষ্ণ" ইত্যাদি। শ্রীগৌরাঙ্গ "কৃষ্ণ" "কৃষ্ণ" বলিয়া উচ্চৈঃস্বরে নাম-কীর্ত্তন করিতেছেন। তাঁহার অন্তরে প্রিয়তম শ্রীকৃষ্ণের কামনা ( রহিয়াছে )। রাধামোহন বলিতেছেন যে, প্রভু শ্রীগৌরাঙ্গ ভাবে বিভোর হইলেও কলি-যুগে যাহা পতিত-উদ্ধার-কারী, সেই সংকীর্ত্তন-ধর্ম্ম জগদ্বাসীদিগকে উপদেশ করিতেছেন।

---

তথা রাগ।১

মন্দির তেজি  কানন মাহা পৈঠলুঁ
কানু মিলন-প্রতিআশে।
অভরণ বসন  অঙ্গে সব সাজলং
তাম্বুল কর্পূর বাসে॥
রজনী[৩] সো যুকে বিপরিত ভেল।
কানু রহল দূরে  মনমথ আসি ফুরে[৪]
সো নাহি দরশন দেল॥ ধ্রু[৫]॥

ফুল-শরে জর জর সকল কলেবর
কাতরে মহি গড়ি যাই।
কোকিল-বোলে ডোলে ঘন জীবন
উঠি বসি রজনি গোঙাই ॥
শীতল ভবন৬ গরল সমান ভেল
হিমাচল-বায়ু৭ হুতাশ।
লোচনে নীর থীর নাহি বান্ধয়ে
কান্দয়ে কানুরাম দাস ॥ ১০॥৩৩৪॥

পাঠান্তর

১। এই পদটি ক পুথিতে নাই।
২। 'সাজল' স্থলে 'সাজই' খ, গ, চ।
৩। 'সজনী' স্থলে 'সজনি' খ—ঘ।
৪। 'ফুরে' স্থলে 'ফুরে' খ, গ।
৫। খ, গ ও চ পুথিতে 'ঞ' চিহ্ন নাই।
৬। 'ভবন' স্থলে 'প্রবল' খ, গ।
৭। 'বায়ু' স্থলে 'বাউ' ঘ, চ।

---

ধানশী ।১

রসের হাটেতে আইলাম সাজাইয়া পসার।
গাহক না আয়ল যৌবন ভেল ভার ॥
বড় দুখ পাই সখি বড় দুখ পাই।
শ্যাম-অনুরাগে নিশি জাগিয়া পোহাই ॥
বিষ লাগে হিমকর কিরণে পোড়ায়।
হিম-ঋতু-পবনে২ মোর হিয়া চমকায় ॥
দারুণ কোকিল মোর প্রাণ নিতে চায়।
কুহু কুহু করিয়া মধুর গীত গায় ॥
ফুলশরে জর জর হিয়া চমকায়।
কানুরাম দাসের তনু ধূলায় লোটায় ॥১১॥৩৩৫॥

পাঠান্তর

১। ইহা প-র-সা পুথির ৫১১ সংখ্যক পদ। প-র-সা পুথির পাঠ ও ভণিতায় অনেক পার্থক্য থাকায় উহা নিম্নে উদ্ধৃত হইল; যথা,—

ধানশী।

রসের হাটেতে বিকেরে আইলু গো
আইলু সাজাই পসার।
গাহাক নাহি নিল দুখ চিতে হৈল
যৌবন হইল ভার ॥
বড় দুঃখ পাই সই বড় দুঃখ পাই।
শ্যাম-অনুরাগে নিশি জাগিয়া পোহাই ॥
অরাজক হৈল দেশ মদন দুরাচার।
অন অবসরে লুটে দোহাই দিব কার ॥
বসন্ত দুরন্ত তায় আনলে পোড়ায়।
চন্দ্র-মণ্ডল হেরি হিয়া চমকায় ॥
মাতল ভ্রমরগণ রস মানে তায়।
লুকাইতে নাহি ঠাঞি শিখি দরশায় ॥
দারুণ কোকিলা রে পরাণ লৈতে চায়।
কুহু কুহু করিয়া মধুর গীত গায় ॥
তোলা বিকে সব গেল রহি গেল কাজ।
যৌবনের সঙ্গে দিলু জীবন বেরাজ ॥
ফুল-শরে জর জর হিয়া চমকায়।
গোবিন্দ দাসের তনু ধূলায় লোটায় ॥

২। 'পবনে' স্থলে 'পরসে' চ।

টীকা

১—২। "রসের হাটেতে" ইত্যাদি। (সৌন্দর্য্য-রূপ পণ্য-দ্রব্যের) দোকান সাজাইয়া রসের অর্থাৎ প্রেমানন্দের হাটে আসিয়াছি; উহার গ্রাহক অর্থাৎ প্রিয়তম আসিল না; (সুতরাং) আমার যৌবন (বৃথা) ভারস্বরূপ হইল।

গান্ধার ।১

তোহারি সঙ্কেত- কুঞ্জে কুসুমশর-
পুঞ্জে রহল একসরিয়া।
তনু-বন২ বিরহ- দহনে ধনি দগধই
প্রাণ-হরিণ৩ যায় জরিয়া ॥

মাধব ধৈরজ গমন তোহারি।
ও[৪] খণ লাখ কলপ করি মানই[৫]
তলপ ভরয়ে[৬] দিঠি[৭]-বারি ॥ধ্রু॥
তোহারি সন্দেশ- আশে ধনি কুলবতি
খোয়ল কুল-তনু-কাঁতি।
নিকরুণ মদন বেদন নাহি জানই
হানই খরশর-পাঁতি ॥
পরাণ[৮] প্রেম আশ-গুণে বান্ধল
ভাষ না নিকসই বদনে।
ভণে যদুনন্দন সো জনি টুটয়ে
অতয়ে চলহ সোই সদনে ॥১২॥৩৩৬॥

পাঠান্তর

১। ইহা প-র পুথির ১৮।১৯ সংখ্যক পদ। 'গান্ধার' স্থলে 'শ্রীগান্ধার' প-র।
২। 'বন' স্থলে 'বর' প-র।
৩। 'হরিণ' স্থলে 'হরিণী' প-র।
৪। 'ও' স্থলে 'একু' প-র।
৫। 'মানই' স্থলে 'মানল' প-র।
৬। 'ভরয়ে' স্থলে 'ভরমে' প-র।
৭। 'দিঠি' স্থলে 'দিঠ' ক, গ ; 'দিঠে' চ।
৮। 'পরাণ' স্থলে 'প্রাণহি' প-র।

টীকা

১—৪। "তোহারি সঙ্কেত" ইত্যাদি। (কুসুম-সমূহরূপ) কন্দর্পের পুষ্প-শর-রাশি-বিশিষ্ট তোমার সঙ্কেত-কুঞ্জে শ্রীরাধা একাকিনী রহিয়াছেন ; তোমার বিরহরূপ অগ্নিতে তাঁহার তনুরূপ বন দগ্ধ করিতেছে ; (সুতরাং) তাঁহার প্রাণরূপ হরিণ জলিয়া মরার উপক্রম হইয়াছে।

৫—৭। "মাধব ধৈরজ" ইত্যাদি। হে শ্রীকৃষ্ণ! তোমার গমন অতি ধীর ; শ্রীরাধা ক্ষণমাত্র কালকে লক্ষ কল্প মনে করেন ; নেত্র-জলে তাঁহার শয্যা পূর্ণ হইতেছে।

১২—১৫। "পরাণ প্রেম" ইত্যাদি। প্রেম আশার প্রভাবে (অপর অর্থে—আশারূপ রজ্জুতে) তাঁহার প্রাণকে বান্ধিয়া রাখিয়াছে ; (আমার মুখে) কথা বাহির হইতেছে না ; (সখী-স্থানীয়) যদুনন্দন (সখীর অসমাপ্ত বাক্য পূরণ করিয়া) বলিতেছেন,—(দেখিও যেন) সেই আশার বন্ধন ছিন্ন হয় না ; অতএব সেই কুঞ্জ-গৃহে চল।

কেদার।[১]

হিম-ঋতু যামিনি যামুন[২] তীর।
তরল[৩]-লতা-কুল কুঞ্জ-কুটীর ॥
তহিঁ[৪] তনু থির নহে তুহিন-সমীর[৫]।
কৈছে বঞ্চব শুন শ্যাম-শরীর[৬] ॥
ধনি তুহুঁ মাধব ধনি তুয়া নেহ।
ধনি ধনি সো ধনি পরিহর[৭] গেহ[৮] ॥
কুলবতি-গৌরব কঠিন[৯] কপাট।
গুরুজন-নয়ন সকণ্টক[১০] বাট ॥
কো জানে এতহুঁ[১১] বিঘিনি অবগাই[১২]।
ঐছন সময়ে মিলব তোঁহে[১৩] রাই[১৪] ॥
ইথে যো পূরব তুহুঁ[১৫] মনকাম[১৬]।
তাকর চরণে হামারি পরণাম ॥
গোবিন্দদাস তবহুঁ ধরি জাগ[১৭]।
তুহুঁ জনি তেজহ[১৮] নব অনুরাগ ॥১৩॥৩৩৭॥

পাঠান্তর

১। ইহা প-র-সা পুথির ৪৭৩ ও প-র পুথির ১০।২৩ সংখ্যক পদ। 'কেদার' স্থলে 'শ্রীরাগ' প-র।
২। 'যামুন' স্থলে 'যমুন' প-র-সা।
৩। 'তরল' স্থলে 'তরুণ' প-র-সা।
৪। 'তহিঁ' স্থলে 'তহি' ঘ, প-র-সা।
৫। 'তাহিঁ তনু' ইত্যাদি স্থলে 'তহি অতি বনহু গহিন সমীর' প-র-সা।

৬। 'কৈছে বঞ্চব' ইত্যাদি স্থলে 'ইথে কৈছে বঞ্চসি শ্যামশরীর' ক, প-র-সা; 'কৈছে তুহুঁ বঞ্চবি শুন শ্যামশরীর' গ।

৭। 'পরিহর গেহ' স্থলে 'পরিহরি গেহ' ক—গ; 'তেজল গেহ' প-র।

৮। প-র-সা পুথিতে এ স্থলে 'ধ্রু॥' চিহ্ন আছে।

৯। 'কঠিন' স্থলে 'কপট' প-র-সা।

১০। 'গুরুজন' ইত্যাদি স্থলে 'দুরজন-নয়নহি সঙ্কট' প-র-সা; 'গুরুজন-নয়ন বিশঙ্কট' প-র।

১১। 'এতহুঁ' স্থলে 'এতনি' প-র।

১২। 'অবগাই' স্থলে 'অবগোই' প-র-সা 'অবগাহি' প-র।

১৩। 'মিলব তোহে' স্থলে 'মিলল ধনি' ক—চ 'মিলল' প-র-সা।

১৪। 'রাই' স্থলে 'রাহি' প-র।

১৫। 'ইথে যো' ইত্যাদি স্থলে 'ইথে যো পূরল' ইত্যাদি ক; 'ইথে যো পূরব তছু' গ, চ; 'ইথে যো পূরল মনমথ' ইত্যাদি প-র-সা; 'যো ইথে পূরল' ইত্যাদি প-র।

১৬। 'মনকাম' স্থলে 'কাম' প-র-সা।

১৭। 'তবহুঁ ধরি জাগ' স্থলে 'তবহুঁ হিয়ে জাগ' ক; 'কহত ধনী জাগ' প-র-সা; 'চিতে তব ধরি জাগ' প-র।

১৮। 'তুহুঁ জনি তেজহ' স্থলে 'কহে নাহি জিতল' প-র-সা; 'কাহে নাহি জিতল' প-র।

টীকা

৩—৪। "তহিঁ তনু" ইত্যাদি। তাহাতে তুষার-পবনে শরীর স্থির থাকিতেছে না; হে শ্যাম-কলেবর শ্রীকৃষ্ণ! তুমি শ্রবণ কর; (এ অবস্থায় শ্রীরাধা) কি প্রকারে কাল-যাপন করিবেন?

৫—৬। "ধনি তুহুঁ" ইত্যাদি। হে মাধব! তুমি ধন্য! তোমার প্রেমও ধন্য! সেই শ্রীরাধাও ধন্যা, যিনি (প্রেমের জন্য) গৃহ ছাড়িয়াছেন! অর্থাৎ শ্রীরাধার ন্যায় নায়িকাশ্রেষ্ঠা যাঁহার জন্য এরূপ দুর্গম সময়ে অভিসারিকা সাজিয়াছেন, তিনি ও তাঁহার প্রেম যে ধন্য, তাহাতে সন্দেহ কি আছে? যিনি প্রেমের জন্য এত ক্লেশ স্বীকার করিতে পারিয়াছেন, সেই শ্রীরাধাও যে ধন্যা, তাহাতেই বা কি সন্দেহ আছে? (ইহা দ্বারা শ্রীরাধার শ্রেষ্ঠতা ব্যঞ্জিত হইতেছে)।

৭—৮। "কুলবতি-গৌরব" ইত্যাদি। কুলাঙ্গনার কুলগৌরব দুর্ভেদ্য কপাটস্বরূপ; গুরুজনের দৃষ্টি কণ্টকাকীর্ণ পথস্বরূপ অর্থাৎ সুদৃঢ় কপাট কিংবা কণ্টকাকীর্ণ পথের বাধাকে শ্রীরাধা কিছু মাত্র গ্রাহ্য করেন না; কেবল কুল-গৌরব ও গুরু জনের দৃষ্টিই (উত্তম-স্বভাব হেতু) তাঁহার নিকট দুর্ভেদ্য কপাট ও কণ্টকাকীর্ণ পথস্বরূপ হইয়াছে!

৯—১০। "কো জানে" ইত্যাদি। (কিন্তু) কে জানে যে, এত সব বিঘ্ন অতিক্রম করিয়া, এরূপ (ক্লেশকর) সময়ে শ্রীরাধা তোমার সহিত সম্মিলিতা হইবেন অর্থাৎ তুমি যমুনা-তীর-কুঞ্জে আছ মনে করিয়া তথায় উপনীত হইবেন! (ইহা দ্বারা শ্রীরাধার প্রেমের পরাকাষ্ঠা ব্যঞ্জিত হইতেছে)।

১১—১২। "ইথে যো" ইত্যাদি। ইহাতে যে ব্যক্তি (দূতীর কার্য্য করিয়া) উভয়ের মনস্কামনা পূর্ণ করিবে, তাঁহার চরণে আমার প্রণাম; অর্থাৎ এ অবস্থায় যে দূতীর কার্য্য করিতে পারে, সে করুক; আমার উহা অসাধ্য বলিয়া আমি তাহাকে প্রণাম করিয়া বিদায় লইতেছি। "ইথে যো" ইত্যাদি বাক্যের ধ্বনি দ্বারা হিম-ঋতু-অভিসারের ক্লেশ ও সেই ক্লেশ উল্লাসের সহিত অগ্রাহ্য করায় শ্রীরাধার অনুরাগের পরাকাষ্ঠা ও শ্রীকৃষ্ণের অভিসার-গমনের কর্ত্তব্যতা সুন্দররূপে ব্যঞ্জিত হইয়াছে।

১৩—১৪। "গোবিন্দদাস তবহুঁ" ইত্যাদি। (সখী-স্থানীয়) গোবিন্দদাস (তোমার অভিসারের প্রতীক্ষায়) সেই অবধি জাগিয়া আছে; (দেখিও যেন), শ্রীরাধার নব অনুরাগ ত্যাগ করিও না!

ধানশী।১

সখী-মুখে শুনইতে সুনয়নি[২] দুখ[৩]।
কি করব[৪] কানু কছু না কহত মুখ[৫]॥
নয়নক নীর বয়ন[৬] সঞে বারি।
চলইতে টলমল[৭] চলই না পারি॥
ধাঁধসে মীলল[৮] সুন্দর শ্যাম।
সব দুখ দূরে গেল পূরল কাম[৯] ॥১৪॥৩৩৮॥

পাঠান্তর

১। ইহা প-র পুথির ১৮।২০ সংখ্যক পদ।

২। 'সুনয়নি' স্থলে 'শুনয়লি' ক; 'ভরলহি' প-র।

৩ 'দুখ' স্থলে 'দুখ' ক—গ; 'দুখে' প-র।

৪ 'করব' স্থলে 'কহব' ক—চ।

৫ 'মুখ' স্থলে 'মুখ' ক—গ; 'মুখে' প-র।
'বয়ন' স্থলে 'নয়ন' ক—চ।

৭। 'টলমল' স্থলে 'টলবল' প-র।

৮। 'মীলল' স্থলে 'চলল' ক।

৯। অতঃপর প-স গ্রন্থে ও প-র পুথিতে 'হেরইতে দুহুঁ জন দুহুঁ মুখ-ইন্দু' ইত্যাদি ৩৪০ সংখ্যক পদের পংক্তিগুলি দ্বারা এই ভণিতাহীন পদটি পূর্ণ করা হইয়াছে; খ, ঘ, চ পুথিতে 'হেরইতে দুহুঁ জন' ইত্যাদি ৩৪০ সংখ্যক পদের পূর্ব্বে 'পূর্ব্বপদ' শব্দ ও গ পুথিতে 'সখীমুখে শুনইতে ইত্যাদি পূর্ব্বপদ' লিখিত আছে; তদ্দ্বারা সঙ্কলয়িতা বৈষ্ণবদাস যে 'হেরইতে দুহুঁ জন' ইত্যাদি পংক্তি-গুলিকে 'সখী-মুখে শুনইতে' ইত্যাদি পদের শেষাংশ বলিয়া জানিতেন, কিন্তু 'হিম-ঋতু নিশি দিশি দিশি বহ বাত' ইত্যাদি গোবিন্দদাসের পদটিকে মাঝে সন্নিবেশিত করা আবশ্যক বিবেচনা করায় 'সখী-মুখে শুনইতে' ইত্যাদি যদুনন্দনের পদটিকে দ্বিখণ্ডিত করিয়া ৩৩৮ ও ৩৪০ সংখ্যক পদরূপে সন্নিবেশিত করিয়াছেন এবং ঐ দুইটি পদে মিলিয়া যে প্রকৃত পক্ষে একটি পদ হইবে এবং 'হেরইতে দুহুঁ জন' ইত্যাদি পংক্তিগুলির পূর্ব্বে 'সখী-মুখে শুনইতে' ইত্যাদি পংক্তিগুলি বসিবে, তাহা নিঃসন্দেহে প্রতীত হয়।

---

ভূপালী।১

হিম-ঋতু-নিশি দিশি দিশি বহ বাত[২]।
হিমকর শীকর-নিকর নিপাত॥
মদন-জলধি-জলে তহিঁ দেই[৩] ঝাঁপ।
মিলল শ্যাম-তনু থরহরি কাঁপ॥
সুন্দরি[৪] দুরে কর কপট[৫] শয়ান।
নীল নিচোলে নিচল ভেল[৬] কান[৭]॥
ঝলমল মন্দির[৮] মণিময় বাতি[৯]।
সুখময় শেজ বিদীঘল[১০] রাতি॥
তুহুঁ হেন নাগরি হরি হেন নাহ[১১]।
ধনি ধনি মনসিজ-রস নিরবাহ॥
শুনইতে ঐছন সহচরি-বোল।
মধুরিম হাসি গোরি তনু মোড়[১২]॥
হরি পরিপূরিত[১৩] মানস-কাম।
গোবিন্দ দাস গাওয়ে গুণগাম ॥১৫॥৩৩৯॥

পাঠান্তর

১। ইহা প-র-সা পুথির ৪৭২ ও প-র পুথির ১৫।২৯ সংখ্যক পদ। 'ভূপালী' স্থলে 'শ্রীরাগ' প-র-সা।

২। 'হিম-ঋতু' ইত্যাদি স্থলে 'হিমরিতু নিশি নিশি দিশি দিশি বাত' ক, ঘ, চ; 'হিমরিতু নিসি দিসি বহতহি বাত' প-র; 'হিমঋতু নিশি দিশি বাত' প-র-সা।

৩। 'মদন-জলধি-জলে' ইত্যাদি স্থলে 'মদন-জলধি-তলে' ইত্যাদি ক; 'মদন-জলধি-জলে তাহি দেহ' ইত্যাদি প-র-সা।

৪। 'সুন্দরি' স্থলে 'এ সখি' প-র-সা, প-র।

৫। 'কপট' স্থলে 'কমট' প-র-সা।

৬ 'ভেল' স্থলে 'কয়' প-র-সা, প-র।

৭ এখানে প-র-সা পুথিতে 'ঞ' চিহ্ন আছে।

৮ 'মন্দির' স্থলে 'মন্দিরে' প-র।

৯ 'বাতি' স্থলে 'কাতি' প-র-সা।

১০ 'বিদীঘল' স্থলে 'সুদীঘল' প-র; 'দীঘল' প-র-সা।

১১। 'তুহুঁ হেন নাগরি' ইত্যাদি পংক্তি-দ্বয় প-র-সা পুথিতে নাই।

১২। 'মোড়' স্থলে 'মোর' ঘ, চ।

১৩। 'হরি পরিপূরিত' স্থলে 'হরি হরি পূরল' প-র-সা।

টীকা

১—২। "হিম-ঋতু-নিশি" ইত্যাদি। শীত-কালের রজনী; চতুর্দ্দিকে (তুষার)-পবন বহিতেছে; (তাহাতে আবার) চন্দ্র হিম-শীতল কিরণ-রাজি বর্ষণ করিতেছেন।

৫—৬। "সুন্দরি দূরে কর" ইত্যাদি। হে শ্রীরাধে! তুমি কপট-নিদ্রা পরিত্যাগ কর; (এই দেখ, কুঞ্জে প্রবেশ করিয়া) শ্রীকৃষ্ণ (তোমার) নীল ওড়না কর্ত্তৃক নিশ্চল-কলেবর হইলেন অর্থাৎ তুমি সর্ব্বাঙ্গ নীল ওড়না দ্বারা আচ্ছাদিত করিয়া থাকায়, শ্রীকৃষ্ণ তোমাকে না দেখিয়া স্তব্ধ হইয়াছেন!

১১—১২। "শুনইতে ঐছন" ইত্যাদি। শ্রীরাধা সখীর ঐরূপ বাক্য শুনিয়া সুমধুর ঈষৎ হাস্য করিয়া, (নিদ্রা-ত্যাগের ছলে) অঙ্গ মোড়ামুড়ি দিলেন; সুচতুরা শ্রীরাধা অঙ্গ মোড়ামুড়ি দিয়া পার্শ্ব-পরিবর্ত্তন করিয়া শ্রীকৃষ্ণকে শয্যায় স্থান করিয়া দিলেন, 'মধুরিম হাসি' ইত্যাদি বাক্যের দ্বারা ইহাই ব্যঞ্জিত হইতেছে। তুলনা করুন;—

"কাঞ্চ্যা গাঢ়তরাবনদ্ধবসনপ্রান্তা কিমর্থং পুন-
র্মুগ্ধাক্ষী স্বপিতীতি তৎপরিজনং স্বৈরং প্রিয়ে পৃচ্ছতি।
মাতঃ স্বপ্তুমপীহ বারয়তি মামিত্যাহিতক্রোধয়া
পর্য্যস্য স্বপনচ্ছলেন শয়নে দত্তোঽবকাশস্তয়া॥"

—অমরু-শতক।

তথা রাগ।১

হেরইতে দুহুঁ জন২ দুহুঁ মুখ-ইন্দু।
উছলল দুহুঁ মন মনভব৩-সিন্ধু॥
দুহুঁ পরিরম্ভনে দুহুঁ তনু এক।
শ্যামর গোরি কিরণ রহ রেখ॥
দুহুঁ দুহুঁ জীবন মিলল৪ একঠাম।
আনন্দ-সাগরে৫ হরল গেয়ান॥
দুহুঁ প্রেমে পূরল দুহুঁ মনসাধ৬।
হেরি যদুনন্দন ভেল উনমাদ॥১৬॥৩৪০॥

ইতি সংকীর্ত্তনানুসারেণ হিমর্ত্তুসময়োচিত-পর্য্যায়ো গীতঃ।

ইতি পঞ্চম-পল্লবঃ।

পাঠান্তর

১। ৩৩৮ সংখ্যক পদের ৯ পাঠান্তর দ্রষ্টব্য। ঘ, চ পুথিতে "তথা রাগ" শব্দ নাই; তৎপরিবর্ত্তে "পূর্ব্বপদ" শব্দ আছে। গ পুথিতে "তথা রাগ" শব্দের পূর্ব্বে "সখী-মুখে শুনইতে ইত্যাদি পূর্ব্বপদ" পংক্তিটি দৃষ্ট হয়।

২। 'সুখে' প-র।

৩। 'মনোভব' ক—গ।

৪। 'মিল' প-র।

৫। 'আনন্দ-সাগরে' স্থলে 'আনন্দরসে দুহুঁ' প-র।

৬। 'দুহুঁ প্রেমে' ইত্যাদি স্থলে 'দুহুঁ দুহুঁ প্রেম পূরল দুহুঁ সাধ' ঘ, প-র।

## বর্ষাকালোচিতাভিসারিকা-বাসক-সজ্জাদি-পর্য্যায়ো গীয়তে।

### তত্রাদৌ শ্রীগৌরচন্দ্রঃ।

চীত-চোর গৌর মোর
প্রেমে মত্ত মগন ভোর
অকিঞ্চন জনে করই কোর
পতিত-অধম-বন্ধুয়া।
ভুবন-তারণ-কারণ নাম
জীব লাগিয়া তেজল ধাম
প্রকট হইলা নদিয়া নগরে
যৈছে শরদ-ইন্দুয়া॥
অসীম মহিমা কে করু ওর
যুবতি-জীবন করই চোর
বিধি নিরমিল কি দিয়া গৌর
বড়ই রসের সিন্ধুয়া।
দেখিতে দেখিতে লাগয়ে সুখ
হরল সকল মনের দুখ
বাসুঘোষ কহে কিবা সে রূপ
নিরখি চিত সানন্দুয়া ॥১॥৩৪১॥

---

### অথ কৃষ্ণাভিসারঃ।

কামোদ। কানড়া।[১]

অম্বরে ডম্বর ভরু[২] নব মেহ।
বাহিরে তিমিরে[৩] না হেরি নিজ দেহ॥
অন্তরে উয়ল শ্যামর ইন্দু।
উছলল মনহিঁ মনোভব-সিন্ধু॥
অব জনি[৪] সজনী[৫] করহ বিচার।
শুভখন[৬] ভেল পহিল[৭] অভিসার॥
মৃগমদে তনু অনুলেপহ মোর।
তহিঁ পহিরায়হ[৮] নীল নিচোল॥
কী ফল[৯] উচ-কুচ[১০]-কঞ্চুক ভার।
দুর কর সৌতিনি মোতিম-হার[১১]॥
তুহুঁ সখি দেখহ দেহলি লাগি।
গুরুজন অবহুঁ ঘুমল কিয়ে জাগি॥
চলইতে দীগ-ভরম জনি[১২] হোয়[১৩]।
গোবিন্দদাস সঙ্গে চলু গোয়[১৪] ॥২॥৩৪২॥

#### পাঠান্তর

১। ইহা প-র-সা পুথির ৪৬৫ ও প-র পুথির ১৫।২ সংখ্যক পদ। 'কামোদ। কানড়া' স্থলে 'শ্রীগান্ধার' প-র।

২। 'ডম্বর ভরু' স্থলে 'অম্বর করু' প-র; 'সম্বরু করু' প-র-সা।

৩। 'বাহিরে তিমিরে' স্থলে 'বাহির তিমিরে' প-র।

৪। 'জানি' ক, খ, চ; 'ধনী' প-র-সা।

৫। 'সাজনি' প-র-সা, প-র; 'সজনি' ঘ, চ।

৬। 'শুভক্ষণে' প-র-সা।

৭। 'বাদল' ক; 'আজু' প-র।

৮। 'তহিঁ পহিরায়হ' স্থলে 'তহি পহিরায়হ' ক, গ, চ; 'তহি পহিরায়বি' প-র-সা।

৯। 'কী ফল' স্থলে 'বিফল' প-র-সা।

১০। 'উচ-কুচ' স্থলে 'উচ কুচে' প-র-সা।

১১। 'সৌতিনি মোতিম-হার' স্থলে 'মোতিম সোতিনি হার' ঘ, চ; 'মোতিম সোতিন হার' প-র-সা।

১২। 'জানি' ঘ।

১৩। 'হোই' প-র-সা।

১৪। 'গোই' প-র-সা।

#### টীকা

১—২। "অম্বরে ডম্বর" ইত্যাদি। আকাশে নব জলধর-পটল ব্যাপ্ত হইয়াছে; বাহিরে অন্ধকারে

নিজের দেহ দেখিতে পাই না। অর্থাৎ তিমিরাভিসারের ইহাই উপযুক্ত সময়।

৩—৪। "অন্তরে উয়ল" ইত্যাদি। ( বাহিরে চন্দ্র নাই বটে ), কিন্তু আমার অন্তরে কৃষ্ণ-চন্দ্র উদিত হইয়াছে ; ( তাই ) অন্তরে মদন-মহোদধি উদ্বেলিত হইয়াছে ; ( সমুদ্র উদ্বেলিত হইলে যেরূপ প্রবল তরঙ্গাভিঘাতে সম্মুখস্থ পদার্থ-নিচয়কে ঠেলিয়া লইয়া যায়, সেইরূপ মদনার্ণবের তরঙ্গোচ্ছ্বাস শ্রীরাধাকেও বলপূর্ব্বক সঙ্কেত-কুঞ্জের অভিমুখে চালিত করিতেছে, ইহাই "অন্তরে উয়ল" ইত্যাদি বাক্য-স্থিত সাঙ্গ-রূপক অলঙ্কারের ধ্বনি বটে )।

৫—৬। "অব জনি" ইত্যাদি। হে সখি! এখন ( অন্য কোন ) বিতর্ক করিও না ; প্রথম অভিসারের শুভক্ষণ উপস্থিত হইয়াছে।

৯—১০। "কী ফল" ইত্যাদি। উচ্চ কুচের ভারস্বরূপ কাঁচুলির কি প্রয়োজন? আমার এই সপত্নী ( অর্থাৎ সপত্নীর ন্যায় প্রিয়ালিঙ্গনের বিঘ্নকারিণী ) মুক্তা-মালা খুলিয়া লও।

১৩—১৪। "চলইতে দীগ" ইত্যাদি। যাইতে দিগ্‌ভ্রম না হয়, ( সেই জন্য ) গোবিন্দদাস ( সুচতুর পরিচারকের ন্যায় ) গুপ্ত-ভাবে সঙ্গে চলিল।

তথা রাগ।

মেঘ-যামিনি[১] অতি ঘন আন্ধিয়ার।
ঐছে সময়ে ধনি করু অভিসার ॥
ঝলকত দামিনি দশদিশ আপি।
নীল বসনে ধনি সব তনু ঝাঁপি ॥
দুই চারি সহচরি সঙ্গহি নেল।
নব অনুরাগ-ভরে চলি গেল ॥
বরিখত ঝর ঝর খরতর[২] মেহ।
পাওল সুবদনি সঙ্কেত-গেহ ॥
না হেরিয়া নাহ নিকুঞ্জক মাঝ।
জ্ঞানদাস চলু যাহা নাগর-রাজ ॥৩॥৩৪৩॥

পাঠান্তর

১। 'যামিনি' স্থলে 'দামিনি' খ।
২। 'অবিরত' খ, গ, চ।

---

## ততো বাসকসজ্জা।

তথা রাগ।

গগনে গরজে ঘন নিশি আন্ধিয়ারী।
কুঞ্জহিঁ শেজ রচয়ে বর-নারী ॥
মীলব নাগর-বর অভিলাষে।
অঙ্গহিঁ রচয়ে বিভূষণ বাসে ॥
তাম্বুল কর্পূর গন্ধ অপার।
মলয়জ[১] চন্দন করু ফুল-হার ॥
মনহিঁ মনোরথ কত[২] অনুমান।
চিন্তয়ে কাহে না মিলল কান ॥৪॥৩৪৪ ॥

পাঠান্তর

১। 'মলয়জ' খ, গ, ঘ, চ।
২। 'কতী' ক, খ।

---

## অথোৎকণ্ঠিতা।

তথা রাগ।

এ ঘোর রজনি মেঘ-গরজনি
কেমনে আয়ব[১] পিয়া।
শেজ বিছাইয়া রহিলুঁ[২] বসিয়া
পথ পানে নিরখিয়া ॥
সই[৩] কি করব কহ মোরে।
এতহুঁ বিপদ তরিয়া আইলুঁ
নব অনুরাগ-ভরে ॥
এহেন রজনি কেমনে গোঙাব[৪]
বন্ধুর দরশ বিনে।
বিফল হইল সব[৫] মনোরথ
প্রাণ করে উচাটনে ॥

দহয়ে দামিনি　　ঘন-ঝনঝনি
　পরাণ মাঝারে হানে।
জ্ঞানদাস কহে　　শুনহ সুন্দরি
　মিলবি বন্ধুর সনে ॥৫॥৩৪৫॥

পাঠান্তর

১। 'আওব' খ—ঘ।
২। 'রহিমু' ক, গ, চ।
৩। 'সখি হে' খ; 'সোই' ঘ, চ।
৪। 'গোঙাব' ক, গ।
৫। 'সব' স্থলে 'মোর' ক, চ।

তথা রাগ।১

ভুজগে২ ভরল পথ　　কুলিশ-পাত৩ শত
　আর কত বিঘিনি৪ বিথার।
কুলবতি-গৌরব　　বাম চরণে ঠেলি৫
　কুঞ্জে কয়লুঁ৬ অভিসার॥
　সজনি কী ফল৭ পাপ পরাণ।
যামিনি আধ-　　অধিক বহি যাওত
　অবহুঁ না মীলল কান॥ধ্রু॥
যতয়ে মনোরথ৮　　সব ভেল অনরথ৯
　কানু-পিরিতি১০ অভিলাষে।
না জানিয়ে কোন　　কলাবতি বান্ধল১১
　ভাণ্ডু-১২ভুজঙ্গিনি-পাশে॥
দারুণ ফুলশর　　কুঞ্জে বিথারল
　মন্দিরে গুরুজন-গারি১৩।
গোবিন্দদাস　　কহয়ে তুহুঁ সংশয়১৪
　নিরসব১৫ রসিক মুরারি ॥৬॥৩৪৬॥

পাঠান্তর

১। ইহা প-র-সা পুথির ৪৮৭ ও প-র পুথির ১৮১৬ সংখ্যক পদ। 'তথা রাগ' স্থলে 'গুর্জ্জরী' প-র-সা, প-র।
২। 'ভুজগ' প-র-সা।
৩। 'কুলিশ-পাত' স্থলে 'কুলিশ পথে' ক।
৪। 'আর কত বিঘিনি' স্থলে 'কত কত বিঘ্ন' প-র-সা।
৫। 'কুলবতি-গৌরব' ইত্যাদি স্থলে 'বাম চরণ ঠেলি কুলবতি-গৌরব' প-র-সা।
৬। 'করল' প-র-সা।
৭। 'ফল' স্থলে 'ভেল' ক, গ—চ, প-র-সা, প-র।
৮। 'যতয়ে মনোরথ' স্থলে 'যত ছিল মনোরথ' প-র; 'অতয়ে ছিল মনমত' প-র-সা।
৯। 'আনরথ' প-র-সা।
১০। 'পিরিতি' স্থলে 'সমাগম' প-র।
১১। 'না জানিয়ে' ইত্যাদি পংক্তি-দ্বয় প-র-সা পুথিতে লিপিকর-ভ্রমে পরিত্যক্ত হইয়াছে।
১২। 'ভাঙ' ক, গ।
১৩। 'গারি' স্থলে 'বৈরি' প-র।
১৪। 'গোবিন্দদাস' ইত্যাদি স্থলে 'গোবিন্দদাস কহ জীবইতে সংশয়'।
১৫। 'নিরসব' স্থলে 'নীরস' প-র।

---

ধানশী।১

নিভৃত-নিকুঞ্জ-গেহং গতয়া নিশি
　রহসি নিলীয় বসন্তম্।
চকিত-বিলোকিত-সকল-দিশা রতি-
　রভস-ভরেণ হসন্তম্॥
　সখি হে কেশি-মথনমুদারম্।
রময় ময়া সহ মদন-মনোরথ-
　ভাবিতয়া সবিকারম্॥ ধ্রু॥
প্রথম-সমাগম-লজ্জিতয়া পটু-
　চাটু-শতৈরনুকূলম্।
মৃদু-মধুর-স্মিত-ভাষিতয়া শিথি-
　লী-কৃত-জঘন-দুকূলম্॥

কিসলয়-শয়ন-নিবেশিতয়া চির-
মুরসি মমৈব শয়ানম্।
কৃত-পরিরম্ভণ-চুম্বনয়া পরি-
রভ্য কৃতাধর-পানম্ ॥
অলস-নিমীলিত-লোচনয়া পুল-
কাবলি-ললিত-কপোলম্।
শ্রম-জল সকল-কলেবরয়া বর-
মদন-মদাদতি লোলম্ ॥
কোকিল-কলরব-কূজিতয়া জিত-
মনসিজ-তন্ত্র-বিচারম্।
শ্লথ-কুসুমাকুল-কুন্তলয়া নখ-
লিখিত-ঘন-স্তন-ভারম্ ॥
চরণ-রণিত-মণি-নূপুরয়া পরি-
পূরিত-সুরত-বিতানম্।
মুখর-বিশৃঙ্খল-মেখলয়া সক-
চগ্রহ-চুম্বন-দানম্ ॥
রতি-রস-সময়-রসালসয়া দর-
মুকুলিত-নয়ন সরোজম্।
নিঃসহ-নিপতিত-তনু-লতয়া মধু-
সূদনমুদিত মনোজম্ ॥
শ্রীজয়দেব-ভণিতমিদমতিশয়-
মধুরিপু-নিধুবন-শীলম্।
সুখমুৎকণ্ঠিত-গোপ-বধূ-কথি-
তং বিতনোতু সলীলম্ ॥৭॥৩৪৭॥

পাঠান্তর

১। খ পুথিতে এ স্থলে এই পদটি দৃষ্ট হয়। ক, গ, ঘ, চ পুথিতে ইহা নাই, কিন্তু ইহার পরিবর্ত্তে 'কানুর লাগিয়া জাগি পোহাইলুঁ' ইত্যাদি ৩৪৮ সংখ্যক পদের পর ঐ সকল পুথিতে 'কথিত-সময়েঽপি' ইত্যাদি পূর্ব্বোদ্ধৃত ৩১৭ সংখ্যক পদটি পুনরুদ্ধৃত ও গণিত হইয়াছে; 'নিভৃত-নিকুঞ্জ-গৃহং গতয়া' ইত্যাদি পদটি ইতিপূর্ব্বে আর উদ্ধৃত হয় নাই; সুতরাং ৬ষ্ঠ পল্লবের নির্দ্দিষ্ট পদ-সংখ্যার পূরণ জন্য আমরা খ পুথির পদ-নির্ব্বাচনই সমীচীন বিবেচনায় গ্রহণ করিলাম।

## উৎকণ্ঠিতান্তে বিপ্রলব্ধা।

সুহই।

কানুর লাগিয়া জাগি পোহাইলুঁ
এ ঘোর আন্ধার রাতি।
এত দিনে সই নিচয়ে[১] জানিলুঁ
নিঠুর পুরুখ[২] জাতি ॥
মেঘ দুর দুর[৩] দাদুরীর বোল[৪]
ঝিঁঝা ঝিনি ঝিনি বোলে।
ঘোর আন্ধিয়ারে বিজুরী ছটা
হিয়ার পুতলি দোলে ॥
যতনে সাজালুঁ ফুলের শেজ
গন্ধে মোহ মোহ করে।
অঙ্গ ছটফটি সহনে না যায়
দারুণ বিরহ-জ্বরে ॥
মনের আগুনি মনে নিভাইতে
যেমন করয়ে প্রাণে।
কানুর এমন নিঠুর চরিত
এ দাস অনন্ত ভণে ॥৮॥৩৪৮ ॥

পাঠান্তর

১। 'নিচয়ে' স্থলে 'নিশ্চয়' ক—গ, চ।
২। 'পুরুষ' ক—গ, চ।
৩। 'দুরুদুর' চ।
৪। 'দাদুরীর বোল' স্থলে 'দাদুরি বোল' ঘ, চ।

তত্র শ্রীকৃষ্ণস্যাগমনং যথা[১]।

ভৈরবী।[২]

গরজয়ে গগনে সঘনে[৩] ঘন ঘোর।
ঐছে সময়ে চলু নন্দকিশোর ॥
পন্থ বিপথ কিছু লখই না পারি।
দামিনি-চমকে চলয়ে অনুসারি ॥
পাওল সঙ্কেত-কুঞ্জক মাঝ।
জানল রাই আয়ল যুবরাজ ॥
কুঞ্জমন্দিরে ধনি দেওল কপাট।
কানু না জানল ঐছন নাট ॥
অন্তরে ভাবয়ে শ্যাম-শরীর।
আজু দুরদিনে ধনি না ভেল বাহীর[৪] ॥
আয়লুঁ বিফল ভেল মনসাধ।
আকুল নাগর করই[৫] বিষাদ ॥
রোই রোই পরশল দ্বারে কপাট।
কো ইহ মুন্দল[৬] কুঞ্জক বাট ॥
শুনি ধনি রাইক দরবে হৃদয়।
কহতহি কোন দ্বার মাহা রোয় ॥
তবহিঁ জানল বর[৭] নাগর কান।
অব ঘনশ্যাম কহয়ে পরমাণ ॥৯॥৩৪৯॥

পাঠান্তর

১। ইহার পূর্ব্বে ক, গ—চ পুঁথিতে 'অত্র কথিতসময়েঽপি হরিরহহ ন ব্রযৌ বনং ইত্যাদি পদানি গেয়ানি ॥৮॥' এইরূপ প্রক্ষিপ্ত পংক্তি দৃষ্ট হয়; ৩৪৭ সংখ্যক পদের ১ পাঠান্তর দ্রষ্টব্য।

'ভৈরবী' পাঠ ক, ঘ, চ পুঁথিতে নাই।
'সঘন' ক।
'বাহির' ক—গ, চ।
'করয়ে' ক, খ।
'মুদল' ক, গ; 'মুদল' খ।
'বর' স্থলে 'নব' ক।

টীকা

১—২। "গরজয়ে গগনে" ইত্যাদি। আকাশে মেঘসমূহ ঘন ঘন গভীর গর্জ্জন করিতেছে, এমন সময়ে নন্দ-নন্দন শ্রীকৃষ্ণ (অভিসারে) গমন করিলেন।

৫—৬। "পাওল সঙ্কেত" ইত্যাদি। শ্রীকৃষ্ণ সঙ্কেত-কুঞ্জের মাঝে উপনীত হইলেন; শ্রীরাধা জানিলেন যে, ব্রজ-রাজকুমার আসিয়াছেন।

৭—৮। "কুঞ্জ-মন্দিরে" ইত্যাদি। শ্রীরাধা (রহস্য করার উদ্দেশ্যে) কুঞ্জ-গৃহের কপাট বন্ধ করিলেন; শ্রীকৃষ্ণ ঐ রহস্য বুঝিতে পারিলেন না।

১৩—১৪। "রোই রোই" ইত্যাদি। (শ্রীকৃষ্ণ) রোদন করিতে করিতে কুঞ্জ-গৃহের দ্বারে কর-স্পর্শ অর্থাৎ আঘাত করিতে লাগিলেন (এবং বলিতে লাগিলেন)—"কে এই কুঞ্জ-গৃহের পথ রুদ্ধ করিল?"

---

শ্রীগান্ধার।১

কো ইহ পুন পুন[২] করত হুঙ্কার।
হরি হাম জানি না কর পরচার ॥
পরিহরি সো গিরি-কন্দর মাঝ।
মন্দিরে কাহে আওব[৩] মৃগ-রাজ ॥
সো নহ[৪] ধনি[৫] মধুসূদন হাম[৬]।
চলু কমলালয় মধুকরি ঠাম[৭] ॥
শ্যাম-মুরতি [৮]হাম তুহুঁ কি না জান।
তারা-পতি ভয়ে বুঝি অনুমান ॥
ঘরহুঁ[৯] রতন দীপ উজিয়ার।
কৈছনে পৈঠব ঘন আন্ধিয়ার ॥
রাধারমণ হাম কহি পরচার[১০]।
রাকা-রজনি নহ ঘন আন্ধিয়ার ॥
পরিচয়-পদ যবে[১১] সবে ভেল জান।
তবহিঁ পরাভব[১২] মানল কান ॥
তৈখনে উপজল[১৩] মনমথ সূর[১৪]।
অব ঘনশ্যাম মনোরথ পূর ॥১০॥৩৫০॥

## পাঠান্তর

১। ইহা প-র পুথির ২৩।৭ সংখ্যক পদ। 'শ্রীগান্ধার' স্থলে 'ধানশ্রী' প-র।

২। 'পুন পুন' স্থলে 'পুন' ক।

৩। 'আওল' ক—গ।

৪। 'সো নহ' স্থলে 'এ ধনি সো নহ' প-র।

৫। 'ধনি' স্থলে 'এ ধনি' ঘ; 'হাম' প-র।

৬। 'হাম' স্থলে 'নাম' প-র।

৭। 'চলু কমলালয়' ইত্যাদি স্থলে 'চলু কমলালয় জাহা' ইত্যাদি ঘ; 'তনু বিনু গুণ কিয়ে কহে নিজ নাম' প-র।

৮। 'শ্যাম-মুরতি' স্থলে 'শ্যামসুমুরতি' গ।

৯। 'ঘরহুঁ' স্থলে 'ঘর মাহা' প-র।

১০। 'রাধারমণ হাম' ইত্যাদি পংক্তি-দ্বয় প-র পুথিতে নাই।

১১। 'যবে' স্থলে 'অব' প-র।

১২। 'তবহিঁ পরাভব' স্থলে 'হাসি পরাজয়' প-র।

১৩। 'উপজল' স্থলে 'জাগল' প-র।

১৪। 'সুর' স্থলে 'শুর' ক, গ।

## টীকা

১—১৬। "কো ইহ" ইত্যাদি। এই পদে "বক্রোক্তি" অলঙ্কারের সাহায্যে পদকর্ত্তা শ্রীরাধা ও শ্রীকৃষ্ণের উক্তি-প্রত্যুক্তি বর্ণিত করিতেছেন। শ্রীরাধা প্রশ্ন করিতেছেন,—"কে এখানে বারংবার চীৎকার করিতেছে?" শ্রীকৃষ্ণের উত্তর—"আমি হরি।" শ্রীরাধা 'হরি' শব্দের 'সিংহ' অর্থ ধরিয়া বলিতেছেন,—"বুঝিলাম না, প্রকাশ করিয়া বল; পর্ব্বত-গুহা পরিত্যাগ করিয়া মৃগ-রাজ কেন মন্দিরে আসিবে?" শ্রীকৃষ্ণ—"তা নয়; সুন্দরি! আমি মধুসূদন।" শ্রীরাধা 'মধুসূদন' শব্দের 'ভ্রমর' অর্থ ধরিয়া বলিতেছেন,—"(ভ্রমর) পদ্ম-বনে ভ্রমরীর নিকট যাউক।" শ্রীকৃষ্ণ—"আমি শ্যাম-মূর্ত্তি, তুমি কি জান না?" শ্রীরাধা 'শ্যাম-মূর্ত্তি' শব্দের 'অন্ধকার' অর্থ ধরিয়া বলিতেছেন,—"অনুমান হইতেছে, চন্দ্রের ভয়ে বুঝি (অন্ধকার পলাইয়া আসিয়াছে!) গৃহেও ত উজ্জ্বল রত্ন-প্রদীপ রহিয়াছে,—ঘোর অন্ধকার কিরূপে এখানে প্রবেশ করিবে?" শ্রীকৃষ্ণ—"ও গো! আমি রাধারমণ—স্পষ্ট করিয়া বলিতেছি।" 'রাধা' শব্দে 'অনুরাধা' নক্ষত্রকে বুঝায়; অনুরাধা নক্ষত্রের আনন্দ-দায়ক বলিলে 'পূর্ণিমার চন্দ্র' বুঝা যায; কেন না, পূর্ণিমার চন্দ্র ব্যতীত অন্য কোন তিথির চন্দ্রই সমস্ত রাত্রি ভরিয়া নক্ষত্র-রাজির সহিত গগনে বিরাজ করে না; শ্রীরাধা 'রাধারমণ' শব্দের অর্থ 'পূর্ণিমার চন্দ্র' ধরিয়া বলিতেছেন,—"(ইহা) পূর্ণিমা-রজনী নহে—ঘোর অন্ধকার; (তবে পূর্ণিমার চন্দ্র এখানে কেন আসিবে?)" পরিচয়ের বাক্য সকল যখন বৃথা হইল, তখন শ্রীকৃষ্ণ পরাভব স্বীকার করিলেন। পদ-কর্ত্তা সময়োচিত রসিকতা করিয়া বলিতেছেন,—(ঘোর অন্ধকার হইলে কি হইবে?) তখনি মন্মথরূপ (তীব্র-তাপকর) সূর্য্য উদিত হইল এবং ঘন-শ্যাম শ্রীকৃষ্ণের তথা ঘনশ্যাম-নামক পদ-কর্ত্তার মনোরথ পূর্ণ হইল।

---

বিহাগড়া।

করে ধরি রাই মন্দির মাহা আনল
দুহুঁ জন ভেল এক ঠাম।
আগমন-জনিত সকল দুখ কহতহিঁ
মধুর বচন অনুপাম॥
দুহুঁ জন মনোরথে ভোর।
দুহুঁক অধর-মধু দুহুঁ জন পীবই[১]
দুহুঁ দোঁহা কোরে আগোর॥ ধ্রু॥
কুসুম-শেজ মাহা বিলসই[২] দুহুঁ জন
পূরল সব অভিলাষ।
নিধুবন-সমরে দুহুঁ পরবেশল
কহ ঘনশ্যামর দাস॥ ১১॥ ৩৫১॥

ইতি বর্ষাকালোচিত-গীতম্।

ইতি ষষ্ঠ-পল্লবঃ।

পাঠান্তর

১। 'পিবই' ক—গ।
২। 'বিলসয়ে' গ—চ।

অথাষ্টনায়িকা-প্রকরণং সর্ব্বকালোচিতং গীয়তে।

অথাভিসারিকা বাসসজ্জাপ্যুৎকণ্ঠিতা তথা।
বিপ্রলব্ধা খণ্ডিতা চ কলহান্তরিতাপরা ॥
প্রোষিত-প্রেয়সী প্রোক্তা তথা স্বাধীনভর্ত্তৃকা।
ইত্যষ্টৌ নায়িকা-ভেদা রসতন্ত্রে প্রকীর্ত্তিতাঃ ॥
অভিসারিকা-প্রকরণং বহুবিধং তত্র গান-নির্ব্বাহার্থে এক-দিনস্থ লীলা-পর্য্যায়ো গীয়তে।

## অথ অভিসারিকা।

### তদুচিত-শ্রীগৌরচন্দ্রঃ।

কামোদ।[১]

ব্রজ অভিসারিণি- ভাব-বিভাবিত[২]
নবদিপ-চান্দ বিভোর।
অভিনয় তৈছন করত পুলকি-তনু[৩]
নয়নহি আনন্দ-লোর ॥
দেখ দেখ প্রেমসিন্ধু-অবতার।
তহিঁ পুন নিমগন নাহি জানে রাতি দিন
বুঝি সো[৪] মহাভাব-সার ॥ ধ্রু ॥
নিশবদ মণ্ডন[৫] অঙ্গহি পহিরণ[৬]
গতি অতি ললিত সুধীর।
বৃন্দাবন-ভানে চকিত বিলোকনে
পাওল সুরধুনী-তীর ॥
কেবল কৃষ্ণ- নাম গুণ-কীর্ত্তন
করতহিঁ পরম আনন্দে[৭]।
রাধামোহন দাস আশ রাখত জানি[৮]
সো প্রভু-চরণারবিন্দে ॥১॥৩৫২॥

পাঠান্তর

১। ইহা প-র-সা পুথির ৪৪১ সংখ্যক পদ। ক—চ পুথিতে 'কামোদ' শব্দ নাই; পদামৃতসমুদ্র অনুসারে উহা মূলে গৃহীত হইল।
২। 'ভাব-বিভাবিত' প-স স্থলে 'ভাবে বিভাবিত' ক—গ, চ; 'ভাবে ভাবিত' ঘ; 'ভাবে বিভোরিণি' প-র-সা।
৩। 'পুলক তনু' প-র-সা।
৪। 'সে' প-র-সা।
৫। 'মণ্ডল' প-র-সা।
৬। 'পহিরণ' স্থলে 'পরিমল' প-র-সা।
৭। 'পরম আনন্দে' স্থলে 'পরমানন্দে' ঘ, চ।
৮। 'জনি' প-র-সা।

## আদৌ সঙ্কেত।

তুড়ী।[১]

এক দিন বর নাগর-শেখর
কদম্বতরুর তলে।
বৃষভানু-সুতে[২] সখীগণ সাথে[৩]
যাইতে যমুনা-জলে ॥
রসের শেখর নাগর চতুর
উপনীত সেই পথে।
শির পরশিয়া বচনের ছলে
সঙ্কেত কয়ল তাথে[৪] ॥
গোধন চালাঞা[৫] শিশুগণ লৈয়া[৬]
গমন করিলা[৭] ব্রজে।
নীর ভরি কুম্ভে সখীগণ সঙ্গে
রাই আইলা গৃহ মাঝে[৮] ॥
কহে চণ্ডীদাসে বাসুলী-আদেশে
শুন ল রাজার ঝিয়ে।
তোমা অনুগত[৯] বন্ধুর সঙ্কেত
না ছাড়[১০] আপন হিয়ে ॥২॥৩৫৩॥

### পাঠান্তর

১। ইহা প-র-সা পুথির ৪৪২ সংখ্যক পদ।

২। 'সুতে' স্থলে 'সুতা' প-র-সা।

৩। 'সাথে' স্থলে 'তাথে' প-র-সা।

৪। 'কয়ল তাথে' স্থলে 'কয়ল তাতে' ক; 'করল তাথে' ঘ।

৫। 'চালাইয়া' ঘ, চ।

৬। 'লইয়া' ঘ, চ।

৭। 'করিল' ক—গ।

৮। 'গৃহের মাঝে' ঘ।

৯। 'অনুগত' স্থলে 'তনুগত' প-র-সা।

১০। 'ছাড়্য' স্থলে 'ছাড়' ক–গ; 'ছাড়ো' প-র-সা।

### টীকা

৭—৮। "শির পরশিয়া" ইত্যাদি। শ্রীকৃষ্ণ নিজের মস্তক স্পর্শ করিয়া, বাক্যের কৌশলে সেই সময়ে শ্রীরাধার উদ্দেশ্যে সঙ্কেত করিলেন। মস্তক স্পর্শ করায় মাথার দিব্য দেওয়া বুঝা যাইতেছে; মুখে কিছু না বলিয়া কেবল মস্তক স্পর্শ করিলে শ্রীরাধা তাহা লক্ষ্য না করিলেও করিতে পারেন, লক্ষ্য করিলেও উহা আকস্মিক মস্তক-স্পর্শ মনে করিতে পারেন,—তাহা হইলে উদ্দেশ্য সিদ্ধ হয় না,—এ জন্য শ্রীকৃষ্ণ কৌশল-পূর্ণ বাক্যে শ্রীরাধার দৃষ্টি আকর্ষণ করিয়া ভঙ্গী সহকারে নিজের মস্তক স্পর্শ করিয়া মাথার দিব্য দিয়া শ্রীরাধাকে অভিসারে গমনের প্রার্থনা জানাইলেন।

মঙ্গল রাগ।১

ঐছন সঙ্কেত ভাবিয়া রাই।
সব সখীগণ-বদন চাই॥
আবেশে কহত মনের কথা।
কবহুঁ হরিষ বিষাদ বেথা২॥
সঙ্কেত করল নাগর-রায়।
কি করব সখি কহ উপায়॥
গুরু দুরুজন বঞ্চনা করি।
কেমনে যাইব রহিতে নারি॥
এতহুঁ ভাবিয়া চলিলা ধনি।
যতহুঁ বিঘিনি কিছু৩ না গণি॥
সখীগণ মেলি সঙ্কেত-গেহে।
আওল তরণীরমণ৪ কহে॥৩॥৩৫৪॥

### পাঠান্তর

১। ইহা প-র-সা পুথির ৪৪৩ সংখ্যক পদ।

২। 'বেথা' স্থলে 'ব্যথা' ক—গ।

৩। 'কিছু' স্থলে 'কছু' ঘ।

৪। 'তরণীরমণ' স্থলে 'তরুণিরমণ' ঘ, চ; 'তরুণীরমণ' ক—গ। পদকল্পতরুর পূর্ব্ববর্ত্তী সংস্করণগুলিতে—

'সখীগণ মেলি সঙ্কেত-গেহে।
আওল তরুণী রমণ কহে॥'

এইরূপ পাঠ থাকায় 'তরুণী' শব্দের 'যুবতি' অর্থাৎ শ্রীরাধা অর্থ ও 'রমণ' পদ-কর্ত্তার নাম বলিয়া প্রতীত হয়। কিন্তু প-র-সা পুথিতে 'তরুণী রমণ' স্থলে 'তরণীরমণ' পাঠ আছে এবং 'তরণীরমণ' ভণিতা-যুক্ত আরও অনেকগুলি পদ নানা স্থলে উদ্ধৃত হইয়াছে; পক্ষান্তরে 'রমণ' ভণিতা-যুক্ত পদ পদকল্পতরু গ্রন্থে আর কুত্রাপি দৃষ্ট হয় না; সুতরাং এই পদের রচয়িতা যে 'তরণীরমণ', তাহাতে কোন সন্দেহ নাই। পদকল্পতরু গ্রন্থে 'তরণীরমণ' ভণিতাযুক্ত অন্য কোন পদ না থাকায় ও 'তরণীরমণ' নামটি কিছু বিচিত্র বলিয়াই লিপিকরগণের ভ্রম জন্মিয়াছে।

ভূপালী।১

চান্দ-বদনি ধনি চলু অভিসার।
নব নব রঙ্গিণি রসের পাথার॥
কর্পূর চন্দন অঙ্গে বিরাজ।
মালতি-মাল হিয়ে বনি২ সাজ৩॥
চান্দনি রজনি কিরণ বন মাহ।
হাসিতে কুন্দ কুসুম গলি৪ যাহ॥
মোতিম-হার করে কঙ্কণ সাজ।
ঐছনে৫ আওল নিকুঞ্জক মাঝ॥
বৈঠলি হৃদয়ে আরতি বলবন্ত৬।
শ্যাম পাশে চলু দাস অনন্ত॥৪॥৩৫৫॥

পাঠান্তর

১। ইহা প-র-সা পুথির ৪৫০ ও ৪৬৭ সংখ্যক পদ।

২। 'হিয়ে বনি' স্থলে 'হিয়া বনী' প-র-সা (৪৩০ সংখ্যক পদ)।

৩। 'মালতি-মাল' ইত্যাদি পংক্তি হইতে আরম্ভ করিয়া অবশিষ্ট পংক্তিগুলি প-র-সা পুথির ৪৬৭ সংখ্যক পদে নাই; তৎপরিবর্ত্তে নিম্ন-লিখিত পংক্তিগুলি আছে; যথা,—

'অভিরত কঙ্কণ কিঙ্কিণি বাজ॥
চরণনূপুর বাজত রণুঝনু।
মদন বিজই বাম হাতে ফুলধনু॥
বৃন্দাবিপিন ভেটল শ্যাম রায়।
নব নব কোকিল পঞ্চম গায়॥
ধনীমুখ হেরি মুগধ ভেল কান।
করে ধরি কুঞ্জহি করল পয়ান॥
পুরল তবহি হৃদয় অভিলাষ।
দূরহি দূরে রহু গোবিন্দদাস॥'

৪। 'গলি' স্থলে 'গণি' প-র-সা (৪৩০ সংখ্যক পদ)।

৫। 'ঐছন' ক—গ, চ; 'ঐছে' প-র-সা (৪৩০ সংখ্যক পদ)।

৬। 'বৈঠলি হৃদয়ে' ইত্যাদি পংক্তি-দ্বয় প-র-সা ৪৩০ সংখ্যক পদে নাই।

টীকা

৫—৬। "চান্দনি রজনি" ইত্যাদি। রজনী জোৎস্নাময়ী; বনের মাঝে চন্দ্র-কিরণ (পতিত হইয়াছে); শ্রীরাধার হাস্যে কুন্দ-কুসুম গলিয়া যাইতেছে অর্থাৎ শ্রীরাধার হাস্য-কালে শুভ্র তরল দন্ত-কান্তি বিকীর্ণ হওয়ায়, বোধ হইতেছে যেন, তাঁহার দন্ত-রাজিরূপ কুন্দ-কুসুমগুলি বিগলিত হইয়াই তরল শুভ্র প্রবাহের সৃষ্টি করিয়াছে! "হাসিতে কুন্দকুসুম গলি যাহ" বাক্যের অতিশয়োক্তি-মূলক প্রতীয়মানা উৎপ্রেক্ষার ধ্বনি এই যে, জোৎস্নাময়ী রজনীতে শ্রীরাধা শ্বেত-বর্ণ বেশ-ভূষায় সজ্জিত হইয়া অভিসারে গমন করায় কেহই তাঁহাকে জোৎস্না হইতে বিভিন্ন বলিয়া লক্ষ্য করিতে পারিবে না, অথবা এখন আর কন্দর্প আমার কি করিবে, ইহা ভাবিয়া আশঙ্কার সময়েও প্রফুল্লতা হেতু শ্রীরাধার হাস্য-ছটা উদ্গত হইতেছে; উহা দ্বারা অধিক অলক্ষ্যতা সম্পাদিত হইবে বলিয়া শ্রীরাধা হাস্য-কৌমুদী ছড়াইতে ছড়াইতে যাইতেছেন!

তুলনা করুন;—

"চন্দ্রোদয়ে চন্দনমণ্ডকেষু
বিহস্য বিন্যস্য বিনির্গতায়াঃ।
মনো নিহন্তুং মদনোঽপি বাণান্
করেণ কোদ্দান্ বিভরাম্বভূব॥
—রসমঞ্জরী।

"বিহস্য স্মিত্বা; সম্যগিদমলক্ষ্যতাসম্পাদকং জাতমিতি ধিয়েতি ভাবঃ। যদ্বা হাস্যস্যাপি সুধানিধি-দীধিতিসমতয়া অত্যন্তালক্ষ্যতাসম্পাদকং কর্ম্মৈতদিতি ধিয়েতি ভাবঃ। অথবা এতাবৎ সময়মনঙ্গো মামপীড়য়দিদানীং কিমনেন বিধেয়মিতি ধিয়েতি ভাবঃ।"—অনন্ত পণ্ডিত-কৃত 'ব্যঙ্গার্থকৌমুদী' নামক রসমঞ্জরী-টীকা।

## অথ বাসকসজ্জা।

### তদুচিত শ্রীমহাপ্রভুঃ।

সুহই।১

অরুণ নয়নে ধারা বহে।
অবনত মাথে গোরা রহে॥
ছায়া দেখি সচকিত২ মনে।
ভূমে গড়ি যায় খেনে খেনে৩॥
কমল৪-পল্লব বিছাইয়া।
রহে পহু ধেয়ান করিয়া৫॥
বিরলে বসিয়া একেশ্বরে৬।
বাসকসজ্জার ভাব করে॥
বাসুদেব ঘোষ তা দেখিয়া।
বোলে কিছু চরণে ধরিয়া॥৫॥৩৫৬॥

পাঠান্তর

১। ইহা প-র-সা পুথির ৪৬৮ সংখ্যক ও প-র পুথির ১৭।১ সংখ্যক পদ। 'সুহই' স্থলে 'কেদার' প-র।

২। 'সচকিত' স্থলে 'চমকিত' ক, খ; 'ছায়া দেখি সচকিত' স্থলে 'কি ভাব পড়েছে' প-র।

৩। 'ক্ষেণে ক্ষেণে' প-র-সা; 'খনে খনে' প-র।

৪। 'কমল' স্থলে 'কোমল' প-র।

৫। 'রহে পহুঁ' ইত্যাদি স্থলে 'রহে গোরা ধেয়ান ধরিয়া' প-র।

৬। 'একাম্বরে' প-র-সা; 'একাসরে' প-র।

কল্যাণী।১

কুসুমাবলিভিরুপস্কুরু তল্পম্।
মাল্যঞ্চামর২-মণিসর-কল্পম্॥
প্রিয়সখি কেলি-পরিচ্ছদ-পুঞ্জম্।
উপকল্পয় সত্বরমধিকুঞ্জম্॥ ধ্রু॥
মণি-সম্পুটমুপনয় তাম্বুলম্।
শয়নাঞ্চলমপি পীত-দুকূলম্॥
বিদ্ধি৩ সমাগতমপ্রতিবন্ধম্৪।
মাধবমাশু সনাতন-সন্ধম্॥৬॥৩৫৭॥

পাঠান্তর

১। ইহা প-র-সা পুথির ৪৬৯ ও প-র পুথির ১৭।৬ সংখ্যক পদ। 'কল্যাণী' স্থলে 'পঞ্চম' প-র।

২। 'মাল্যঞ্চামর' প-স, প-র-সা স্থলে 'মাল্যঞ্চামল' ক—চ, প-র।

৩। 'বিদ্ধি' স্থলে 'বন্দি' প-র-সা।

৪। 'সমাগতমপ্রতিবন্ধং' স্থলে 'সমাগতমৎপ্রতিবন্ধং' প-র; 'সমাগতমঃপ্রিতিবন্ধং' ঘ; 'সমাগতমঃপ্রতিবন্ধং' চ, প-র-সা।

টীকা

১—২। "কুসুমাবলিভি"রিতি। কুসুমসমূহৈঃ তল্পং (শয্যাং) উপস্কুরু (সজ্জীকুরু) অমর-মণিসর-কল্পং (দেব-মণিহার-তুল্যং) মাল্যং চ (সজ্জীকুরু ইতি শেষঃ)।

৩—৪। "প্রিয়সখী"তি। হে প্রিয়সখি! কুঞ্জমধিকৃত্য কেলি-পরিচ্ছদ-পুঞ্জং (লীলোপকরণ-ভারং) সত্বরমুপকল্পয় (কুঞ্জান্তিকে স্থাপয়)।

৫—৬। "মণি-সম্পুট"মিতি। মণিনা রচিতং সম্পুটং (তাম্বূলাধারং) তাম্বূলং পীতদুকূলমপি শয়নাঞ্চলং (শয্যাপ্রান্তং শয্যৈকদেশং বা) উপনয় প্রাপয়।

৭—৮। "বিদ্ধি সমাগত"মিতি। সনাতনী সন্ধা প্রতিজ্ঞা যস্য তং সনাতনসন্ধং (স্থায়িপ্রতিজ্ঞং) অপ্রতিবন্ধং (প্রতিবন্ধরহিতং) মাধবং (শ্রীকৃষ্ণং) আশু (শীঘ্রং) সমাগতং বিদ্ধি (জানীহি)। পক্ষে সনাতননাম্না পদ-কর্ত্রা সন্ধঃ সন্ধিতং যস্য তম্।

অনুবাদ

১—২। কুসুমাবলী দ্বারা শয্যা ও দেব-মণিহার-তুল্য মাল্য সজ্জিত কর।

৩—৪। হে প্রিয়-সখি! কেলির উপকরণসমূহ সত্বর কুঞ্জের মধ্যে স্থাপিত কর।

৫—৬। মণি-রচিত তাম্বূলাধার, তাম্বূল ও পীত উত্তরীয়-বস্ত্র শয্যার প্রান্তে স্থাপিত কর।

৭—৮। সখি! মনে জানিও, সনাতন-সন্ধ (এক অর্থে—স্থির-প্রতিজ্ঞ; অন্য অর্থে সনাতন-নামক পদকর্ত্তার সহিত সন্ধি-কারী) অপ্রতিহত-গতি মাধব শীঘ্রই কুঞ্জে আসিতেছেন।

---

ধানশী।১

সাজল কুসুম- শেজ পুন সাজই
জারই জারল বাতি।
বাসিত খপুরে২ কপুরে৩ পুন বাসই
ভৈগেল মদন-ভরাঁতি॥
আজু রাই৪ সাজলি বাসক-শেজ৫।
মনমথ৬ লাখ মনোরথে৭ ধাবই
অঙ্গে অনঙ্গ ৮নাহি তেজ॥ ধ্রু॥
ঘন ঘন অভরণ অঙ্গে চঢ়ায়ই৯
খেনে খেনে তেজই তাই।
চকিত বিলোকনে চমকি ঘন উঠয়ে১০
হেরত১১ নিজ-তনু-ছাই॥
কাতর বচনে সম্ভাষই সহচরি
কাহে বিলম্বায়ত কান।
গোবিন্দদাস ক- হই অব শূনিয়ে১২
সঙ্কেত-মুরলি-নিসান॥৭॥৩৫৭॥

পাঠান্তর

১। ইহা প-র-সা পুথির ৪৭০ ও প-র পুথির ১৭।১ সংখ্যক পদ। 'ধানশী' স্থলে 'কামোদ' প-র-সা, প-র।

২। 'খপুরে' স্থলে 'কুসুম' প-র।

৩। 'কপুরে' স্থলে 'চন্দনে' প-র।

৪। 'রাই' স্থলে 'ধনী' প-র-সা, প-র।

৫। 'সাজলি বাসক-শেজ' স্থলে 'সাজল বাসই সেজ' খ; 'সাজই বাসক শেজ' প-র-সা।

৬। 'মনমথ' স্থলে 'মনোরথ' প-র-সা।

৭। 'মনোরথে' স্থলে 'মনোভবে' প-র-সা।

৮। 'অনঙ্গ' স্থলে 'অঙ্গ' প-র।

৯। 'চঢ়ায়ই' স্থলে 'চড়ায়ই' ক, গ, চ।

১০। 'চকিত বিলোকনে' ইত্যাদি প-র-সা স্থলে 'সচকিত নয়নে চমকি খেনে উঠই' প-স; 'সচকিত নয়নে চমকি ঘন উঠই' প-র; 'চকিত বিলোকনে চমকিত উঠই' ক—চ।

১১। 'হেরত' স্থলে 'হেরইতে' ক।

১২। 'শূনিয়ে' প-স স্থলে 'না শুনিয়ে' ক—চ, প-র-সা। পদামৃত-সমুদ্রে এই পদের পরেই 'ঘন ঘন নীপ সমীপহিঁ শূনিএ সঙ্কেত-মুরলি নিসান' ইত্যাদি গোবিন্দদাসের রচিত পদটি সন্নিবেশিত হইয়াছে; সুতরাং 'শূনিয়ে' পাঠই যে রাধামোহন ঠাকুরের সমাদৃত, তাহাতে সন্দেহ নাই; বস্তুতঃ শ্রীকৃষ্ণের সঙ্কেত-মুরলি-ধ্বনি শ্রুতিগোচর না হইলেও প্রিয়সখী-স্থানীয় সুচতুর পদ-কর্ত্তা মূর্খের ন্যায় সেই অপ্রিয় সত্যকথা বলিয়া সখী শ্রীরাধার উদ্বেগ-বৃদ্ধি না করিয়া স্নেহোচিত মিথ্যা কথা বলিয়াও শ্রীরাধাকে আনন্দিত করাই স্বাভাবিক বোধ হয়; সুতরাং পদামৃতসমুদ্র ও পদরত্নাকরের পাঠই সমীচীন বটে।

---

গুর্জ্জরী।১

পশ্যতি দিশি দিশি রহসি ভবন্তম্।
ত্বদধর২-মধুর-মধূনি পিবন্তম্॥
নাথ হরে সীদতি রাধা বাস-গৃহে॥ ধ্রু॥
ত্বদভিসরণ-রভসেন বলন্তী।
পততি পদানি কিয়ন্তি চলন্তী॥

বিহিত-বিশদ-বিস-কিশলয়-বলয়া ।
জীবতি পরমিহ[৩] তব রতি-কলয়া ॥
মুহুরবলোকিত-মণ্ডন-লীলা ।
মধুরিপুরহমিতি ভাবনশীলা ॥
ত্বরিতমুপৈতি ন কথমভিসারম্ ।
হরিরিতি বদতি সখীমনুবারম্ ॥
শ্লিষ্যতি চুম্বতি জলধরকল্পম্ ।
হরিরুপগত ইতি তিমিরমনল্পম্ ॥
ভবতি বিলম্বিনি বিগলিত-লজ্জা ।
বিলপতি রোদিতি বাসকসজ্জা ॥

রসিকজনং তনুতামতি মুদিতম্ ॥৮॥৩৫৯॥

পাঠান্তর

১। ইহা প-র-সা পুথির ৪৭৪ সংখ্যক ও প-র পুথির ১৭।৮ সংখ্যক পদ। 'গুর্জ্জরী' স্থলে 'পঞ্চম রাগ' প-র।

২। 'ত্বদধর' স্থলে 'তদধর' প-র।

৩। 'পরমিহ' স্থলে 'বরমিহ' প-র।

## অথোৎকণ্ঠিতা ।

### তত্র শ্রীগৌরচন্দ্রঃ ।

মল্লার ।১

এ হেন সুন্দর বেশ কেনে বনাইলুঁ ।
নিরুপম গোরা-রূপ দেখিতে নারিলুঁ[২] ॥
অকাজে রজনী যায় কিবা মোর হৈল ।
নিশ্চয়ে জানিলুঁ মোরে[৩] বিধি বিড়ম্বিল ॥
সুবাসিত গন্ধ আদি অগোর[৪] চন্দন ।
গোরা[৫] বিনু কার অঙ্গে করিব লেপন ॥
কর্পূর তাম্বুল গুয়া[৬] দিব কার মুখে ।
বাসুঘোষ কহে নিশি যায় বড় দুখে ॥৯॥৩৬০॥

পাঠান্তর

১। ইহা প-র-সা পুথির ৪৭৯ সংখ্যক পদ।

২। 'নারিলুঁ' স্থলে 'না পাইলুঁ' ঘ; 'না পালুঁ' চ।

৩। 'মোরে' স্থলে 'আজি' প-র-সা।

৪। 'অগোর' স্থলে 'অগৌর' ঘ।

৫। 'গোরা' স্থলে 'গৌর' ক—গ।

৬। 'গুয়া' স্থলে 'গুবাক' প-র-সা।

কামোদ ।১

কানুক সন্দেশে বেশ বনি আয়লুঁ
সঙ্কেত-কেলি-নিকুঞ্জ ।
মাধবি-পরিমলে ভরি[২] তনু জারই[৩]
ফুকরই মধুকর-পুঞ্জ ॥
সজনি না মিলল দারুণ কান[৪] ।
নীলজ চীত পিরিতি অনুরোধই[৫]
তে[৬] নাহি যাত পরাণ[৭] ॥ ধ্রু ॥
কানুক বচন- অমিয়া-রস সেচনে
বেচলুঁ তনু মন জাতি ।
নিজ-কুল-দূষণ ভূষণ করি মানলুঁ[৮]
তেঞি ভেল ঐছন শাতি ॥
হিমকর-কিরণে গমন অবরোধল[৯]
কী ফল চলবহুঁ গেহ[১০] ।
গোবিন্দদাস কহ যাই সতি জানহ
কানু কি তেজল নেহ[১১] ॥১০॥৩৬১॥

পাঠান্তর

১। ইহা প-র-সা পুথির ৪৮০ ও প-র পুথির ১৮।১০ সংখ্যক পদ।

২। 'ভরি' স্থলে 'ভোরি' গ।

৩। 'জারই' স্থলে 'সাজল' প-র-সা; 'জারল' প-র

৪। 'সজনি না মিলল' ইত্যাদি স্থলে 'শুন সহচরি অবহুঁ না মীলল দারুণ কান' খ—চ; 'অবহু না মিলল দারুণ কান' ক; 'শুন সজনি অব মোহে না মিলল' ইত্যাদি প-র।

৫। 'অনুরোধই' স্থলে 'অনুরোধ' ক, গ।

৬। 'তে' স্থলে 'ইথে' ক—গ; 'তেই' প-র-সা।

'নীলজ চীত পিরিতি অনুরোধই তে নাহি' ইত্যাদি পাঠের 'ই' ও 'তে' অক্ষরের মাঝের ফাঁকটি হয় ত কোন লিপিকরের প্রমাদবশতঃ উঠিয়া যাওয়ায় এবং কোন লিপিকর 'ই' ও 'তে' অক্ষর মিলাইয়া 'ইতে' শব্দ কল্পনা করায় এবং 'ইতে' শব্দটিকে শুদ্ধ (?) করিয়া 'ইথে' লিখায় ক—গ পুথির অশুদ্ধ পাঠের উৎপত্তি হইয়াছে।

৭। 'তে নাহি' ইত্যাদি স্থলে 'তেঞি লাগি জারত পরাণ' প-র।

৮। 'মানলুঁ' স্থলে 'মানলোঁ' ঘ, চ।

৯। 'অবরোধল' স্থলে 'অব রোধল' প-র-সা; 'অনুরোধল' ঘ, চ, প-র।

১০। 'কী ফল' ইত্যাদি স্থলে 'মন্দিরে চলত সন্দেহ' ক; 'মন্দিরে চলিতে সন্দেহ' প-র-সা।

১১। 'নেহ' স্থলে 'নব লেহ' প-র; 'লেহ' ক—গ।

## টীকা

১—৪। "কানুক সন্দেশে" ইত্যাদি। কানুর সংবাদ পাইয়া, বেশ-ভূষা করিয়া সঙ্কেত-কুঞ্জে আসিয়াছি; (কিন্তু) মাধবীর সুগন্ধ (চতুর্দ্দিক্) পরিপূর্ণ করিয়া, আমার দেহ দগ্ধ করিতেছে; (তাহাতে আবার) মধুকরসমূহ গুঞ্জন-শব্দ অর্থাৎ মরার উপর খাঁড়ার আঘাত করিতেছে।

৫—৭। "সজনি না মিলল" ইত্যাদি। হে সখি! নিষ্ঠুর শ্রীকৃষ্ণ এখনও আসিল না; আমার নির্লজ্জ হৃদয় তাহার প্রেমের প্রত্যাশা করিতেছে,—তাই আমার প্রাণ বহির্গত হইতেছে না।

১২—১৫। "হিমকর-কিরণে" ইত্যাদি। চন্দ্রের কিরণ শ্রীকৃষ্ণের আগমনে প্রতিবন্ধকতা ঘটাইয়াছে; (সুতরাং এথায় থাকিয়া) ফল কি? গৃহেই যাইব। রাধামোহন ঠাকুর পদামৃতসমুদ্রের টীকায় লিখিয়াছেন যে, "কী ফল চলবহুঁ গেহ" বাক্য দ্বারা শ্রীরাধার বিপ্রলব্ধা-ভাব বুঝা গেলেও পুনর্ব্বার শ্রীকৃষ্ণের নিকট দূতী-প্রেরণ দ্বারা তাঁহার উৎকণ্ঠিতা-ভাব অব্যাহত রহিয়াছে।

---

তথা রাগ।[১]

কতহুঁ প্রেম-ধন হিয় মাহা সাঁচি।
দুরজন-নয়ন-পহরি কত[২] বাঁচি॥
হাম রহু সঙ্কেতে[৩] অনত রহু কান[৪]।
একলি কুঞ্জে ..কুসুম-শর হান॥
এ সখি হৃদয়ে জ্বলত মঝু আগি।
কঠিন পরাণ রহত কথি লাগি॥ ধ্রু[৬]॥
যাকর লাগি[৭] মনহি মন গোই।
গঢ়ল মনোরথ[৮] না চঢ়ল সোই॥
কুলবতি-চরিত পিরিতি লাগি খোই।
হা হা হরি করি[৯] কাননে রোই॥
পন্থ নেহারি নয়ন লয়[১০] লাগি[১১]।
টুটত রজনি বাঢ়ত অনুরাগি[১২]॥
অবহুঁ না মীলল শ্যামর-কাঁতি।
গোবিন্দদাস পহুঁ[১৩] দীগ-ভরাঁতি[১৪]॥

॥১১॥৩৬২॥

## পাঠান্তর

১। ইহা প-র-সা পুথির ৪৮১ ও প-র পুথির ১৮।৪ সংখ্যক পদ। 'তথা রাগ' স্থলে 'ধানশী' প-র-সা; 'শ্রীগান্ধার' প-র।

২। 'কত' স্থলে 'কর' ক, গ।

৩। 'রহু সঙ্কেতে' স্থলে 'রহু সঙ্কেত' ক—গ; 'রহু আনত' প-র-সা; 'আওলুঁ' প-র।

৪। 'অনত রহু কান' স্থলে 'অনত বর কান' প-র; 'আনত রহু' ইত্যাদি ক—চ, প-র-সা।

৫। 'কুঞ্জে' স্থলে 'নিকুঞ্জে' ক—গ, প-র-সা, প-র।

৬। ক, গ, ঘ, চ পুথিতে 'এ' নাই।

৭। 'যাকর লাগি' স্থলে 'যাহে লাগি কতহি' প-র।

৮। 'মনোরথ' স্থলে 'মনমথ' গ।

৯। 'হা হা হরি করি' স্থলে 'হা হরি অবহুঁ সে' প-র।

১০। 'লয়' স্থলে 'লগ' প-র।

১১। 'লাগ' প-র।

১২। 'অনুরাগ' প-র।

১৩। 'পহুঁ' স্থলে 'কহ' ক, গ, প-র-সা, প-র।

১৪। 'দীগ-ভরাঁতি' স্থলে 'দীগভরাতি' ঘ, চ; 'দীঘল রাতি' প-র-সা।

## টীকা

১—৪। "কতহুঁ" ইত্যাদি। কত প্রেম-ধন হৃদয়ে সঞ্চিত করিয়া, দুর্জ্জনের নেত্র-রূপ প্রহরীকে কত বঞ্চনা করিয়া আমি সঙ্কেত-কুঞ্জে রহিয়াছি; (কিন্তু) শ্রীকৃষ্ণ অন্যত্র রহিয়াছেন; কুঞ্জে আমাকে একাকিনী (অর্থাৎ সহায়-হীনা) দেখিয়া পুষ্প-শর অর্থাৎ কন্দর্প আঘাত করিতেছে অথবা পুষ্পময় শর আঘাত করিতেছে। 'পুষ্প-শর' শব্দের অর্থ 'কন্দর্প' ধরিলে 'হান' ক্রিয়ার কর্ম্মপদ উহ্য করিতে হইবে; আর 'পুষ্প-শর' শব্দের অর্থ 'পুষ্পময় শর' ধরিলে 'হান' ক্রিয়ার কর্ত্তৃপদ উহ্য করিতে হইবে,—সুতরাং এ স্থলে 'পদ-চ্যুতি' অলঙ্কার হইয়াছে। অন্যত্র এরূপ পদ-চ্যুতি দূষণীয় হইলেও, এ স্থলে উহা দ্বারা শ্রীরাধার উৎকণ্ঠার আতিশয্য ও তজ্জনিত অন্য-মনস্কতা সুন্দর ব্যঞ্জিত হইয়াছে। তুলনা করুন,—

> "ঐছন হেরইতে গোরি।
> হঠ সঞে পৈঠল মন মাহা মোরি॥
> তবহিঁ কুসুমশর জোরি।
> ছুটল বাণ ফুটল হিয়ে মোরি॥"
>
> —প-ক-ত, ৮৫ সংখ্যক পদ।

৭—৮। "যাকর লাগি" ইত্যাদি। যাঁহার জন্য মনে মনে গোপন করিয়া (অপূর্ব্ব) মনোরথ (এক অর্থে অভিলাষ, অন্য অর্থে মনোরথ-রূপ মনের দ্বারা নির্ম্মিত রথ) গঠন করিয়াছিলাম, তিনি (সেই মনোরথে) আরোহণ করিলেন না। তুলনা করুন;—

> "স্ফুরদুরসিজ-ভার-ভঙ্গুরাঙ্গী
> কিসলয়-কোমল-কান্তিনা পদেন।
> অথ কথয় কথং সহেত গন্তুং
> যদি ন নিশাসু মনোরথো রথঃ স্যাৎ॥"
>
> —রসমঞ্জরী।

১১—১২। "পন্থ নেহারি" ইত্যাদি। (শ্রীকৃষ্ণের) আগমন-পথ চাহিয়া চাহিয়া (আমার) নয়নে লীনতা অর্থাৎ নিশ্চলতা লাগিয়াছে অর্থাৎ এখন আর আমি নয়নকে অন্য কোন পদার্থের উপর স্থাপিত করিতে পারিতেছি না; রজনী (ক্রমে) ক্ষীণ হইতেছে; (কিন্তু) আমার অনুরাগ অর্থাৎ অনুরাগ-জনিত উৎকণ্ঠা (ক্রমে) বাড়িতেছে।

১৩—১৪। "অবহুঁ না" ইত্যাদি। শ্যাম-কান্তি শ্রীকৃষ্ণ এখনও সমাগত হইলেন না; (পদ-কর্ত্তা বলিতেছেন)—গোবিন্দদাসের প্রভুর নিবিড়ান্ধকার বনে দিগ্‌ভ্রম হইয়াছে। তুলনা করুন;—

> "তৎ কিং কামপি কামিনীমভিসৃতঃ
> কিংবা কলা-কেলিভি-
> র্বদ্ধো বন্ধুভিরন্ধকারিণি বনা-
> ভ্যর্ণে কিমুদ্‌ভ্রাম্যতি।"
>
> —গীতগোবিন্দ, ৭ম সর্গ।

পাহিড়া।১

বন্ধুরে লইয়া কোরে রজনি গোঙাব সই
সাধে নিরমিলুঁ আশা-ঘরং।
কোন কুমতিনি মোর এ ঘর ভাঙ্গিয়া নিল
আমারে পেলিয়া দিগান্তরং॥

বন্ধুর সঙ্কেতে আসি[৪] এ বেশ বনাইলুঁ[৫] গো
সকল বিফল ভেল মোয়।
না জানি বন্ধুরে মোর কেবা লৈয়া গেল গো
এ বাদ সাধিল জানি কোয়॥
গগন উপরে চান্দ- কিরণ উজোর[৬] গো
কোকিল কোকিলা ডাকে মাতি।
এমন রজনি আমি কেমনে পোহাব গো
পরাণ না হয় তার সাথি॥
কর্পূর তাম্বুল গুয়া খপুর পূরিল সই
পিয়া বিনে কার মুখে দিব।
এ নব[৭] মালতী-মালা বৃথাই গাঁথিলুঁ গো
কেমনে রজনি গোঙাইব॥
এ পাপ পরাণ মোর বাহির না হয় গো
এখন আছয়ে কার আশে।
ধৈরজ ধরহ ধনি ধাইয়া চলিলুঁ গো
কহি ধায় নরোত্তম দাসে॥১২॥৩৬৩॥

পাঠান্তর

১। ইহা প-র-সা পুথির ৪৮২ সংখ্যক পদ।

২। 'আশা-ঘর' স্থলে 'আশঘর' চ।

৩। 'পেলিয়া দিগান্তর' স্থলে 'ফেলিয়া দিগন্তর' ক—গ; 'ফেলিয়া দিগান্তর' চ; 'পেলিয়া দিগন্তর' প-র-সা।

৪। 'আসি' স্থলে 'আমি' ক, খ।

৫। 'বনাইলুঁ' স্থলে 'বনানু' ক।

৬। 'উজোর' স্থলে 'উজর' খ, গ, প-র-সা।

৭। 'এ নব' স্থলে 'এমন' ক।

কেদার।[১]

কিমু চন্দ্রাবলিরনয়গভীরা।
অরুণদমুং রতি-বীরমধীরা॥
অতিচিরমজনি রজনিরতিকালী।
সঙ্গমবিন্দত[২] নহি বনমালী॥ ধ্রু[৩]॥
কিমিহ জনে ধৃত-পঙ্ক-বিপাকে।
বিস্মৃতিরস্য বভূব বরাকে[৪]॥
কিমুত সনাতন-তনুরলঘিষ্ঠম্।
রণমারভত সুরারিভিরিষ্টম্॥১৩॥৩৬৪॥

পাঠান্তর

১। ইহা প-র পুথির ১৮।৭ সংখ্যক পদ।

২। 'সঙ্গমবিন্দত' স্থলে 'সঙ্গমবিন্দতি' ক, খ; 'সঙ্গমবিন্দিত' প-র।

৩। ক, গ—চ পুথিতে 'ধ্রু' চিহ্ন নাই।

৪। এখানে ঘ, চ পুথিতে 'ধ্রু' চিহ্ন আছে।

টীকা

১—২। "কিমু" ইত্যাদি। অনয়েন (দুর্ণয়েন) গভীরা (দুরবগাহা) অধীরা (চঞ্চলা) চন্দ্রাবলিঃ (তন্নাম্নী রাধাপ্রতিদ্বন্দ্বিনী) অমুং রতিবীরং শ্রীকৃষ্ণং অরুণৎ কিমু (রুধিতবতী কিং) সম্ভোগসুখ-লিপ্সয়েতি ভাবঃ।

৩—৪। "অতিচির"মিত্যাদি। অতিচিরং (বহুকালং ব্যাপ্য) রজনিঃ (নিশা) অতিকালী (অতিকৃষ্ণা) অজনি (জাতাভূৎ) বনমালী (শ্রীকৃষ্ণঃ) মদীয়ং সঙ্গং (সম্মিলনং) নহি অবিন্দত (ন প্রাপ্তবান্) গাঢ়ান্ধকারে পথ-ভ্রান্ত্যেতি ভাবঃ।

৫—৬। "কিমিহ জনে" ইত্যাদি। ইহ (অত্র) ধৃতঃ (স্বীকৃতঃ) পঙ্কস্য (অখ্যাতি-জনিতস্য কলঙ্কস্য) বিপাকঃ (পরিণামঃ) যেন তস্মিন্ বরাকে (তুচ্ছে) জনে (ময়ীতি শেষঃ) অস্য কৃষ্ণস্য বিস্মৃতিঃ (বিস্মরণং) বভূব কিম্?

৭—৮। "কিমুত" ইত্যাদি। উত (অথবা) সনাতন-তনুঃ (শ্রীকৃষ্ণঃ) সুরারিভিঃ (দৈত্যৈঃ) ইষ্টং (বাঞ্ছিতং দেবানামিতি ভাবঃ) অলঘিষ্ঠং (সুদীর্ঘং) রণং (যুদ্ধং) আরভত কিং (আরব্ধবান্ কিমু)?

অনুবাদ

১—২। গভীর-দুর্ণয়-বিশিষ্টা চঞ্চলা

চন্দ্রাবলি সেই রতি-বীর শ্রীকৃষ্ণকে আবদ্ধ করিয়াছে কি ?

৩—৪। অনেক ক্ষণ যাবৎ রজনী ঘোর-কৃষ্ণা হইয়াছে; বনমালী আমার সঙ্গ লাভ করিলেন না।

৫—৬। কলঙ্ক-কালিম-গ্রস্তা এই দুর্ভাগিনীকে কি তিনি বিস্মৃত হইলেন ?

৭—৮। সনাতন-মূর্ত্তি শ্রীকৃষ্ণ কি দেবারিগণের সহিত সুদীর্ঘ যুদ্ধ আরব্ধ করিয়াছেন ?

তাৎপর্য্য

কবি এই ক্ষুদ্র পদটির রচনায় অপূর্ব্ব কবিত্ব প্রদর্শন করিয়াছেন; উত্তমা নায়িকা শ্রীরাধার মনে প্রিয়তমের প্রতি প্রথমে স্ত্রী-জাতি-সুলভ সন্দেহ ও ঈর্ষা-ভাব উদিত হইলেও, তিনি তাঁহার প্রিয়তমের উপর কোন দোষারোপ না করিয়া, চন্দ্রাবলিকেই দোষী স্থির করিতেছেন এবং তাঁহার প্রিয়তমের অতুলনীয় প্রেমের কথা স্মরণ হওয়ায় তাঁহার সেই সন্দেহ ও ঈর্ষা তখনই অপনীত হইতেছে; তার পর মনে হইতেছে যে, অনেক ক্ষণ যাবৎ রজনী গাঢ়ান্ধকারা হইয়াছে—সুতরাং বোধ হয়, অন্ধকারে পথ দেখিতে না পাইয়াই প্রিয়তম আমার সহিত সম্মিলিত হইতে পারেন নাই; পরক্ষণেই ভাবিতেছেন, চতুরশিরোমণির পক্ষে পথ-ভ্রান্তি কি সম্ভবপর ? বোধ হয়, ইহা আমারই কলঙ্কের অনিবার্য্য ফল যে, তিনিও আমাকে অধম বলিয়া বিস্মৃত হইয়াছেন; কিন্তু শ্রীকৃষ্ণের ন্যায় পতিত-পাবন প্রেমিক-শিরোমণির পক্ষে কি এরূপ বিস্মৃতি সম্ভবপর হইতে পারে ? তাই নায়িকা-শিরোমণি শ্রীরাধা পূর্ব্বোক্ত সকল সন্দেহ পরিত্যাগ করিয়া, অবশেষে ইহাই আশঙ্কা করিতেছেন যে, বোধ হয়, জগৎ-পালক শ্রীকৃষ্ণ জগতের রক্ষার জন্যই দৈত্যগণের সহিত অবশ্য-কর্ত্তব্য যুদ্ধে ব্যাপৃত হইয়াছেন এবং সে জন্যই ইচ্ছা সত্বেও কুঞ্জে আসিতে পারেন নাই।

এই পদটি গীতগোবিন্দের নিম্নলিখিত শ্লোকের ছায়া অবলম্বনে রচিত বলিয়া বোধ হয়;—

"তৎ কিং কামপি কামিনীমভিসৃতঃ
কিংবা কলা-কেলিভি-
র্বদ্ধো বন্ধুভিরন্ধকারিণি বনা-
ভ্যর্ণে কিমুদ্ভ্রাম্যতি।
কান্তঃ ক্লান্ত-মনা মনাগপি পথি
প্রস্থাতুমেবাক্ষমঃ
সঙ্কেতীকৃত-মঞ্জু-বঞ্জুল-লতা-
কুঞ্জেঽপি যন্নাগতঃ॥"
—গীতগোবিন্দ, ৭ম সর্গ

## অথ বিপ্রলব্ধা।

### তত্র শ্রীগৌরচন্দ্রঃ।

কেদার।১

আজু রজনি হাম কৈছে বঞ্চব রে২
মোহে বিমুখ নট-রাজ।
নব অনুরাগে আশ নাহি পূরল৩
বিফল৪ ভেল সব কাজ॥
সজনি কাহে বনায়লুঁ বেশ।
আধ পলকে কত যুগ বহি যাওত
ভাবিতে পাঁজর ভেল শেষ৫॥ ধ্রু॥
গুরুজন-গৌরব দূরহিঁ তারলুঁ
গৌর-প্রেমরস লাগি।
দুল্লভ৬ প্রেম মোহে বিহি বঞ্চল
মঝু ভালে দেয়ল আগি৭॥
প্রেম-রতন-ফল জগ ভরি৮ বিথারল
হাম তাহে ভেল৯ নৈরাশ।
নব অনুরাগ-১০ ভরমে হাম ভুলল১১
বাসুঘোষ না পূরল আশ॥১৪॥৩৬৫॥

পাঠান্তর

১। ইহা প-র-সা পুথির ৪৯৩ ও প-র পুথির ১৮১ সংখ্যক পদ।

২। 'আজু রজনি' ইত্যাদি স্থলে 'আজুক রজনি কৈছে হাম বঞ্চব' প-র।

৩। 'নব অনুরাগে' ইত্যাদি স্থলে 'নব অনুরাগ অধিক নাহি পূরল' প-র।

৪। 'বিফল' স্থলে 'বিকল' প-র-সা।

৫। 'ভাবিতে' ইত্যাদি স্থলে 'পথ হেরি পাঁজর শেষ ॥ ধ্রু ॥' প-র।

৬। 'দুল্লভ' স্থলে 'দুর্ল্লভ' ক—গ, চ, প-র-সা; 'দুলহ' প-র।

৭। 'মঝু ভালে' ইত্যাদি স্থলে 'দেওল মঝু মুখে আগি' প-র।

৮। 'জগ ভরি' স্থলে 'জগতে' প-র।

৯। 'ভেল' স্থলে 'পড়ল' প-র।

১০। 'অনুরাগ' স্থলে 'অনুরাগে' প-র-সা।

১১। 'ভুলল' স্থলে 'ভুলল' ক—গ, চ; 'ভুলনু' প-র

ধানশী।১

পন্থ নেহারি বারি ঝরু লোচনে
অধর নিরস২ ঘন শ্বাস।
করতলে বদন৩ সঘনে৪ অবলম্বই
গুণি গুণি জিবন৫ নৈরাশ ॥
মাধব কাহে আশোয়াসলি রামা।
সগরিহুঁ৬ যামিনি জাগি পোহায়ল৭
কামিনি সঙ্কেত ঠামা ॥ ধ্রু ॥
হরি হরি বোলি ধরণি ধরি উঠই৮
বোলত৯ গদ গদ ভাখ।
নীল গগন হেরি তোহারি ভরম-ভরে
যিহি সঞে মাগয়ে পাখ ॥
কি করব চন্দ্র চন্দন-ঘন-লেপন১০
কিশলয় কুসুম-শয়ান১১।
আন বেয়াধি আন পয়ে ঔখদ১২
গোবিন্দদাস নাহি মান ॥১৫॥৩৬৬॥

পাঠান্তর

১। ইহা প-র-সা পুথির ৫০২ ও প-র পুথির ১৯১৯ সংখ্যক পদ। 'ধানশী' স্থলে 'কেদার' প-র; 'বিভাষ' প-র-সা।

২। 'নিরস' স্থলে 'নীরস' ক, গ, প-র-সা।

৩। 'বদন' স্থলে 'বয়ন' প-র।

৪। 'সঘনে' স্থলে 'সঘন' প-র।

৫। 'জিবন' স্থলে 'জীবন' ক—গ, চ।

৬। 'সগরিহুঁ' স্থলে 'সগরিহু' প-র; 'সগরিহ' ক—গ, চ; 'সবহু' প-র-সা।

৭। 'পোহায়ল' স্থলে 'পোহায়ই' প-র-সা, প-র।

৮। 'উঠই' স্থলে 'উঠত' খ, ঘ; 'রোয়ই' প-র-সা।

৯। 'বোলত' স্থলে 'রোধল' প-র-সা; 'রোঁধল' প-র।

১০। 'কি করব' ইত্যাদি পংক্তি-চতুষ্টয়ের পরিবর্ত্তে প-র পুথির পাঠ যথা,—

'লাখ আশোয়াসে লখই নাহি পারই
রহত কি নাহি নিশ্বাস।
তোহারি নাম শুণে তনু পুলকান্বিত
পরিখত গোবিন্দদাস ॥'

১১। 'কুসুম-শয়ান' স্থলে 'ধরণি শয়ান' খ, ঘ, চ, প-র-সা।

১২। 'আন বেয়াধি' ইত্যাদি স্থলে 'আনহ বেয়াধি আন ভেল ঔষধি' প-র-সা।

টীকা

১২—১৫। "কি করব" ইত্যাদি। চন্দ্রকিরণ, চন্দন-লেপন ও নব-পল্লব-কুসুম-শয্যা (শ্রীরাধার

বিরহ-তাপে ) কি ( কার্য্য ) করিবে? ব্যাধি অন্ত, ঔষধ অন্ত ( পড়িতেছে ) ; গোবিন্দদাস (সখীগণের) এইরূপ পরিচর্য্যা উপযুক্ত বলিয়া মনে করে না অর্থাৎ ইহাতে শ্রীরাধার বিরহ-তাপ নিবারিত না হইয়া বর্দ্ধিত হওয়াই স্বাভাবিক বটে। তুলনা করুন ;—

"কন্দর্প-জ্বর-সংজ্বরাতুর-তনো-
রাশ্চর্য্যমস্যাশ্চিরং
চেতশ্চন্দন-চন্দ্রমাঃ-কুমুদিনী-
চিন্তাসু সংতাম্যতি।"
—গীতগোবিন্দ, ৪র্থ সর্গ।

---

বিহাগড়া।১

তেজ সখি কানু-আগমন-আশ।
যামিনী শেষ ভেল সবহুঁ২ নৈরাশ॥
তাম্বুল চন্দন গন্ধ উপহার।
দূরহিঁ ডারহ যামুন পার॥
কিশলয় শেজ মণি-মানিক৩ মাল।
জল মাহা ডারহ সবহুঁ জঞ্জাল॥
অব কি করব সখি কহ না উপায়।
কানু বিনু জিউ কাহে নাহি বাহিরায়॥
ধিক ধিক রে বিহি৪ তোহারি বিধান।
এহেন রজনি মোহে বঞ্চল কান॥
শুনইতে ঐছন রাইক ভাষ।
দ্রুত৫ চলি আওল বলরাম দাস॥
॥১৬॥৩৬৭॥

পাঠান্তর

১। ইহা প-র-সা পুথির ৪৯৭ সংখ্যক পদ।
২। 'সবহুঁ' স্থলে 'অবহুঁ' চ।
৩। 'মণি-মানিক' স্থলে 'মণি মোতিক' ক।
৪। 'বিহি' স্থলে 'বিধি' ক—গ।
৫। 'দ্রুত' স্থলে 'দূত' ঘ; 'দুত' চ।

ললিত।১

শুন শুন মাধব নিরদয়-দেহ।
ধিক রহুঁ ঐছন তোহারি সুনেহ২॥
কাহে কহলি তুহুঁ সঙ্কেত-বাত।
যামিনি বঞ্চলি আনহি সাথ॥
কপট নেহ৩ করি রাইক পাশ।
আন রমণি সঞে৪ করহ বিলাস॥
কো কহে রসিক-শেখর বর-কান।
তুহুঁ সম মুরুখ জগতে নাহি আন॥
মাণিক তেজি৫ কাচে৬ অভিলাষ।
সুধা-সিন্ধু৭ তেজি খারে পিয়াস৮॥
ক্ষীর-সিন্ধু৯ তেজি১০ কূপে বিলাস।
ছিয়ে ছিয়ে তোহারি রভসময় ভাষ॥
বিদ্যাপতি কবি চম্পতি ভাণ।
রাই না হেরব তোহারি বয়ান॥১৭॥৩৬৮॥

পাঠান্তর

১। ইহা প-র-সা পুথির ৫০৮ সংখ্যক পদ।
২। 'সুনেহ' স্থলে 'সুলেহ' ক—গ, চ, প-র-সা।
৩। 'নেহ' স্থলে 'লেহ' ক—গ, চ, প-র-সা।
৪। 'সঞে' স্থলে 'সহে' প-র-সা।
৫। 'তেজি' স্থলে 'তেজি তুয়া' প-র-সা।
৬। 'কাচে' স্থলে 'কাঁচে' খ, ঘ, চ।
৭। 'সুধা-সিন্ধু' স্থলে 'সুধাকূপ' খ—ঘ, প-র-সা।
৮। 'সুধা-সিন্ধু তেজি' ইত্যাদি পংক্তিদ্বয় চ পুথিতে নাই।
৯। 'ক্ষীর-সিন্ধু' স্থলে 'সুধাসিন্ধু' প-র-সা।
১০। 'তেজি' স্থলে 'তেজিয়া' প-র-সা।

টীকা

১১—১২। "ক্ষীর-সিন্ধু" ইত্যাদি। ক্ষীর-সমুদ্রের পবিত্র ও অমৃততুল্য জল পরিত্যাগ করিয়া—যাহা

অন্ত্যজ জাতির স্পর্শমাত্রে অপবিত্র হয় এবং যাহা নিতান্ত বিস্বাদ,—এরূপ কূপের জলে তোমার প্রীত; অর্থাৎ তুমি প্রেমিকা-শিরোমণি শ্রীরাধাকে পরিত্যাগ করিয়া কামুকী নারীর প্রতি আসক্ত হইয়াছ; (শ্রীরাধার নিকট সেই সকল) প্রেমোচ্ছ্বাসময় (অলীক) বাক্য বলিতে কি তোমার লজ্জা হয় নাই ?

তথা রাগ।

উতর না পাই যাই সখি কুঞ্জহি
রাই-নিয়ড়ে উপনীত।
তোহারি সম্বাদ কহিতে ভেল গদ গদ
হেরি চমকি ভেল ভীত[১] ॥
সুন্দরি কানু মিলন ভেল ভঙ্গ[২]।
নিশি-পতি-কাঁতি মলিন অব হেরিয়ে
টুটল সব পরবন্ধ ॥ধ্রু॥
এত শুনি রাই পাই মন-দুখচয়[৩]
চললিহ[৪] অব নিজ গেহ।
রজনি উজাগর নাহ পন্থ পর
মীলল ঝামর[৫]-দেহ ॥
দূর সঞে নাগর রাই-বদন হেরি
চমকি হেরি ভেল ভীত।
গোবিন্দদাস ভণ ও[৬] নন্দ-নন্দন
ইহ কিয়ে পিরিতিক রীত ॥১৮॥৩৬৯॥

পাঠান্তর

১। 'হেরি চমকি' ইত্যাদি স্থলে 'হেরি চমকিত ভেল চিত' ক।

২। যদিও সকল পুথিতেই 'ভঙ্গ' পাঠ আছে, কিন্তু উহার সহিত 'পরবন্ধ' শব্দের মিত্রাক্ষরতা ঘটে না; এরূপ হীন-মিলনের দৃষ্টান্ত পদাবলী-সাহিত্যে অল্পই দৃষ্ট হয়; 'ভঙ্গ' স্থলে 'ধন্দ' শুদ্ধ পাঠ হইবে কি ?

৩। 'দুখচয়' স্থলে 'দুখচয়' ঘ, চ।

৪। 'চললিহ' স্থলে 'চললিহুঁ' ঘ।

৫। 'ঝামর' স্থলে 'ঝাঁমর' ঘ, চ।

৬। 'ও' স্থলে 'ওহে' ক—গ; 'য়ো' চ।

টীকা

১—৪। "উতর না পাই" ইত্যাদি। শ্রীকৃষ্ণের কোন সাড়া না পাইয়া, সখী শ্রীরাধার কুঞ্জে যাইয়া, তাঁহার নিকট উপস্থিত হইল। "তোমার সংবাদ"—এই কথাটুকু বলিতেই সখীর বাক্য জড়াইয়া আসিল;—(সখী আর কিছু বলিতে না পারিলেও) শ্রীরাধা (তাহার অবস্থা) দেখিয়া (সংবাদ ভাল নহে বুঝিয়া) চমকিত ও ভীত হইলেন।

## অথ খণ্ডিতা।

### তদুচিত-শ্রীগৌরচন্দ্র।

বিভাষ বা তুড়ী।[১]

আজি কেনে গোরাচাঁদের বিরস বয়ান।
কি ভাব পড়্যাছে[২] মনে সজল নয়ান ॥
মুখচান্দ সুখাঞাছে[৩] কিসের কারণে[৪]।
অরুণ অধর কেন হৈয়াছে মলিনে ॥
আলসে অবশ অঙ্গ[৫] ধরণে না যায়।
ঢুলিয়া ঢুলিয়া[৬] পড়ে বাড়াইতে পায় ॥
বাসুঘোষ বলে গোরা কোথা না আছিল।
কিবা রস আশোয়াসে নিশি পোহাইল[৭] ॥
॥১৯॥৩৭০॥

পাঠান্তর

১। ইহা প-র পুথির ১৩।১ সংখ্যক পদ। 'বিভাষ বা তুড়ী' স্থলে 'দাক্ষিণাত্য শ্রীরাগ' প-র।

২। 'পড়্যাছে' স্থলে 'পড়েছে' ক, গ; ' প-র।

৩। 'সুখাঞাছে' স্থলে 'সুখাইয়াছে' ঘ, চ।

৪। 'মুখচান্দ সুখাঞাছে' ইত্যাদি পংক্তি-দ্বয়ের স্থলে প-র পুথির পাঠ যথা,—

'কত সুধা বরিখয়ে ও চান্দ-বদনে।
সে মুখ সুখাইয়াছে কিসের কারণে॥'

৫। 'অঙ্গ' স্থলে 'গা' প-র।

৬। 'ঢুলিয়া ঢুলিয়া' স্থলে 'ঢলিয়া ঢলিয়া' প-র।

৭। 'কিবা রস' ইত্যাদি স্থলে 'কিবা রস আশে নিশি জাগি পোহাইল॥' গ।

গান্ধার।১

শুন মাধব কোন কলাবতি সোই।
প্রেম-হেম গহি আপন রঙ্গ দেই[২]
এহেন সাজায়লি তোই[৩]॥ধ্রু॥
নয়নক অঞ্জন অধরে ভেল রঞ্জিত
নয়নহিঁ[৪] তাম্বুল-দাগ[৫]।
সিন্দুর-বিন্দু চন্দন-ইন্দু ঝাঁপল
উর পর যাবক-রাগ[৬]॥
মদন-সোণার তোরি রূপ-লালসে
তাহে দেয়ল[৭] নখ-রেহ।
কোন গোঙারি তোহে অব পরশব
হেরি তুয়া ঝামর দেহ॥
অব রস[৮]-লালস কিয়ে দরশায়সি
নীলজ দেহ মৈলান[৯]।
গোবিন্দদাস কহ আপন পরশ দেহ
হেম ধরউ[১০] নিজ বান॥২০॥৩৭১॥

পাঠান্তর

১। ইহা প-র-সা পুথির ৫১৬ ও ৫৮২ সংখ্যক পদ।

২। 'রঙ্গ দেই' স্থলে 'অঙ্গ দেহি' প-র-সা ৫১৬; 'অঙ্গ দেই' প-র-সা ৫৮২।

৩। 'সাজায়লি তোই' স্থলে 'সাজায়ল তোয়' ঘ; 'সাজায়লি তোয়' ক, গ, চ, প-র-সা।

৪। 'নয়নহিঁ' স্থলে 'বয়নহিঁ' খ।

৫। 'তাম্বুল-দাগ' স্থলে 'অধরকি রাগ' প-র-সা ৫৮২। 'নয়নক অঞ্জন' ইত্যাদি পংক্তি-চতুষ্টয় প-র-সা ৫৮২ সংখ্যক পদে সর্ব্বাগ্রে সন্নিবেশিত হইয়াছে।

৬। 'রাগ' স্থলে 'দাগ' প-র-সা ৫৮২।

৭। 'দেয়ল' স্থলে 'দেয়লী' প-র-সা ৫১৬।

৮। 'রস-লালস' স্থলে 'সব লালস' প-র-সা ৫১৬।

৯। 'দেহ মৈলান' স্থলে 'লোহ মৈলান' ক; 'লেহ মৈলান' গ, ঘ, চ, প-র-সা ৫৮২; 'লেহে মৈলান' প-র-সা ৫১৬।

১০। 'ধরউ' স্থলে 'ধরব' ক, গ।

টীকা

১—৩। "শুন মাধব" ইত্যাদি। হে শ্রীকৃষ্ণ! সে কোন্ শিল্প-কুশলা নায়িকা, যে তোমার প্রেম-রূপ স্বর্ণ গ্রহণ অর্থাৎ অপহরণ করিয়া, তোমাকে নিজের রং দিয়া এ ভাবে সাজাইয়াছে ?

৪—৭। "নয়নক অঞ্জন" ইত্যাদি। (তুমি সেই নায়িকার নয়ন চুম্বন করায়) নয়নের অঞ্জন তোমার অধর রঞ্জিত করিয়াছে; (সেইরূপ সেই নায়িকা তোমার নয়ন চুম্বন করায়) তোমার নয়নে (সেই নায়িকার) তাম্বুল-রাগ লগ্ন হইয়াছে; (চুম্বন-কালে উভয়ের ললাট সংলগ্ন হওয়ায়) তাহার সিন্দুর-বিন্দু তোমার চন্দন-বিন্দুরূপ চন্দ্রকে আচ্ছাদিত করিয়াছে এবং (তাহার পদ-যুগল বক্ষে ধারণ করায়) তাহার চরণের অলক্তক-রাগ তোমার বক্ষে সংক্রমিত হইয়াছে।

৮—১১। "মদন-সোণার" ইত্যাদি। স্বর্ণকার যেরূপ এক ধাতু-খণ্ডের সহিত অপর ধাতু-খণ্ড মিশ্রিত করিয়া গলাইয়া উভয়কে এক করিয়া ফেলে, কন্দর্পও সেইরূপ নায়ক ও নায়িকার চিত্ত দুইটিকে সম্ভোগ-রসে বিগলিত করিয়া এক করিয়া ফেলে বলিয়া শ্রীরাধা মদনকে স্বর্ণকার কল্পনা করিয়া বলিতেছেন যে, মদন-স্বর্ণকার মদন-মোহন তোমার রূপ-লালসায়

মুগ্ধ হইয়া, তোমার বক্ষকে আরও সুসজ্জিত করার উদ্দেশ্যে তাহাতে সেই নায়িকার (নানাবিধ সুন্দর আকৃতি-বিশিষ্ট) নখ-রেখা অর্পণ করিয়াছে; এখন কোন্ বুদ্ধিহীনা নারী তোমার (লৌহবৎ) মলিন দেহ দেখিয়া, তোমাকে স্পর্শ করিবে?

১২—১৫। "অব রস" ইত্যাদি। হে নির্লজ্জ ম্লান-দেহ শ্রীকৃষ্ণ! এখন কি রস-লালসা দেখাইতেছ? গোবিন্দদাস কহিতেছেন যে, (হে শ্রীরাধে!) তুমি (শ্রীকৃষ্ণকে) তোমার স্পর্শ (অপর অর্থে স্পর্শরূপ স্পর্শ-মণি) দাও,—(লৌহে পরিণত) স্বর্ণ নিজের শোভা ধারণ করুক!

---

বিভাষ।

হৃদয়ান্তরমধিশয়িতম্।
রময় জনং নিজ-দয়িতম্॥
কিং ফলমপরাধিকয়া।
সম্প্রতি তব রাধিকয়া॥
মাধব পরিহর পটিম-তরঙ্গম্।
বেত্তি ন কা তব রঙ্গম্॥ধ্রু॥
আঘূর্ণতি তব নয়নম্।
যাহি ঘটীং ভজ শয়নম্॥
অনুলেপং রচয়ালম্।
নশ্যতু নখ-পদ-জালম্॥
ত্বামিহ বিহসতি বালা।
মুখর-সখীনাং মালা॥
দেব সনাতন বন্দে।
ন কুরু বিলম্বমলিন্দে॥২১॥৩৭২॥

টীকা

১—২। "হৃদয়ান্তর"মিতি। হৃদয়ান্তরমধিশয়িতং (হৃদয়মধ্যে বিরাজিতং) নিজ-দয়িতং (নিজপ্রিয়ং) জনং রময় (সন্তোষয়)।

৩—৪। "কি"মিতি। সম্প্রতি (ইদানীং) অপরাধিকয়া (অপরাধবত্যা ত্বদপ্রীতিজনকাসুন্দর-তাদি-দোষ-শালিন্যেতি ভাবঃ) রাধিকয়া (ময়া) তব কিং ফলং (নাস্তি কিমপি প্রয়োজনমিত্যর্থঃ)।

৫—৬। "মাধবে"তি। শ্রীরাধায়াঃ প্রসাদনার্থং শ্রীকৃষ্ণং কিমপি লপমানং দৃষ্ট্বা পুনরাহ। হে মাধব! পটিম-তরঙ্গং (কৌশল-পরিপাটীং প্রবঞ্চনা-চাতুর্য্য-মিতি ভাবঃ) পরিহর (পরিত্যজ); যতঃ কা রমণী তব রঙ্গং (বিলাস- রহস্যং) ন বেত্তি (জানাতি)? ত্বয়া প্রবঞ্চিতাঃ সর্ব্বা এব ব্রজসুন্দর্য্যঃ সম্প্রতি বিদিত-রহস্যা জাতা তস্মাত্বচ্চাতুর্য্যং ন পুনঃ সেৎস্যতীতি ভাবঃ।

৭—৮। "আঘূর্ণতী"তি। তব নয়নং (নেত্রং) আঘূর্ণতি (বলতে উজ্জাগরজনিতালস্যেনেতি ভাবঃ) যাহি (গচ্ছ প্রিয়া-নিকেতনমিতি শেষঃ) ঘটীং (ঘটিকা-পরিমিতং কালং) শয়নং (তল্পং নিদ্রামিতি ভাবঃ) ভজ (সেবয়) দিবা-নিদ্রয়া রাত্রিজাগরাবসাদং বিদূরয়েতি ভাবঃ।

৯—১০। "অনুলেপ"মিতি। অলং (প্রাচুর্য্যেণ) অনুলেপং কুঙ্কুম-মৃগমদাদ্যনুলেপনং রচয় (বিধেহি)। নখ-পদ-জালং (নখ-ক্ষত-নিচয়ং প্রিয়তময়া প্রদত্ত-মিতি ভাবঃ) নশ্যতু (অদৃশ্যং ভবতু); নখ-পদেষু দৃশ্যমানেষু কো দোষ;ইত্যাহ।

১১—১২। "ত্বা"মিতি। বালা (যৌবনবতী) মুখর-সখীনাং (বাচাল-সহচরীণাং) মালা (শ্রেণী) ইহ (অত্র মৎসমক্ষমিতি ভাবঃ) ত্বাং বিহসতি (উপ-হসতি) গাত্রেষন্যাঙ্গনোপভোগাঙ্কং ধৃত্বা মদন্তিক-মাগত্য কপট-চাটু-শত-প্রথনাদিতি ভাবঃ। ভগ্নেঽপি প্রণয়ে নাহং ত্বন্নিন্দাবচন-শ্রবণে সমর্থেতি ব্যঙ্গার্থঃ।

১৩—১৪। "দেবে"তি। হে সনাতন (চিরন্তন) দেব (দেবনশীল ক্রীড়াকুশল) শ্রীকৃষ্ণ! (ত্বাং অহং) বন্দে (দূরাদেব নৌমি) ত্বং অলিন্দে (মদ্গৃহপুরো-ভাগে) বিলম্বং (কালাতিপাতং) ন কুরু বিলম্বে বহ্বনর্থ-সংপাত-সৌলভ্যাদিতি ভাবঃ।

অনুবাদ

১—১৪। হৃদয়মধ্যে বিরাজিত নিজের প্রিয়-তমার সন্তোষ-সাধন কর; এখন অপরাধিনী রাধিকার

দ্বারা তোমার কি প্রয়োজন আছে? হে মাধব! প্রবঞ্চনা-পারিপাট্য পরিত্যাগ কর; তোমার বিলাস-রহস্য কোন্ রমণীর অবিদিত আছে? তোমার নয়ন ঘূর্ণিত হইতেছে; যাও,—ঘটিকা-পরিমিত কাল নিদ্রা সেবন কর; উত্তম-রূপে অনুলেপন রচনা কর,—নখ-ক্ষতগুলি অদৃশ্য হউক; এখানে তোমাকে যুবতী ও মুখরা সখী-শ্রেণী উপহাস করিতেছে। হে সনাতন দেব! তোমাকে প্রণাম করি,—তুমি আর আমার গৃহের বারান্দায় বিলম্ব করিও না।

তাৎপর্য্য

"হৃদয়-মধ্যে বিরাজিত" বাক্যের ধ্বনি এই যে, সেই নায়িকা তোমার হৃদয় সম্পূর্ণ অধিকার করিয়া রহিয়াছে,—সেখানে অন্যে প্রবেশ করে, এরূপ স্থান নাই; অতএব তাহার সন্তোষ-বিধানে তোমার সর্ব্বদা নিযুক্ত থাকা কর্ত্তব্য। "অপরাধিনী রাধিকা" শব্দের ধ্বনি এই যে, প্রিয়তমের অপ্রীতিজনক অসুন্দরতা ইত্যাদি দোষবত্তা হেতু রাধা শ্রীকৃষ্ণের নিকট নিজকে অপরাধিনী মনে করিতেছেন,—নতুবা শ্রীকৃষ্ণ অন্য নায়িকায় অনুরক্ত হইবেন কেন? "উত্তম-রূপে অনুলেপন রচনা কর",—ইত্যাদি বাক্যের ধ্বনি এই যে, শ্রীকৃষ্ণ শ্রীরাধার প্রতি প্রণয় ভাব পরিত্যাগ করিলেও শ্রীরাধা প্রিয়তমের নিন্দা সহ্য করিতে পারিতেছেন না। কয়েকটি মাত্র বাক্য ও শব্দের ধ্বনি আংশিক ভাবে ব্যাখ্যাত হইল; এই অপূর্ব্ব পদটির প্রায় প্রত্যেক চরণেই বিচিত্র ধ্বনি রহিয়াছে এবং তদ্দ্বারা শ্রীকৃষ্ণের অপ্রেমিক ব্যবহার সত্ত্বেও তাঁহার প্রতি শ্রীরাধার অতুলনীয় অনুরাগ ও তাঁহার তাদৃশ অবস্থা-দর্শনে সকরুণ মনোবেদনা ব্যঞ্জিত হইতেছে।

ভৈরবী।১

থীর২ নয়নে ধনি তুয়া পথ হেরইতে
কুসুম-পরাগ তহিঁ লাগি।
নয়নক আরকত বাঢ়ল অতিশয়
তাহে পুন যামিনি জাগি॥
মানিনি মিছই বাঢ়ায়সি৩ মান।
কুঙ্কুম নখ-পদ গৈরিক অলকত
রোখে করসি সোই ভান॥
তুয়া আগে পুন পুন করিয়ে নিবেদন
ইহ সব মীছহিঁ৪ মান।
নহ ত পরীখন করতহিঁ তুয়া আগে
সাঁচ কি মিছ ইহ৫ জান॥
তুয়া বিনে শয়নে সপনে নাহি হেরিয়ে
তুয়া অনুগত৬ হাম কান।
রাধামোহন-পহুঁ তুয়া পায়ে নিবেদয়ে
ইথে নাহি জানহ আন॥২২॥৩৭৩॥

পাঠান্তর

১। ইহা প-র-সা পুথির ৫১৮ সংখ্যক পদ।
২। 'থীর' স্থলে 'থির' ক—গ, প-র-সা।
৩। 'মিছই বাঢ়ায়সি' স্থলে 'মিছুই বাড়ায়লি' প-র-সা।
৪। 'মীছহিঁ' স্থলে 'মিছই' ক—গ, প-র-সা; 'মীছই' চ।
৫। 'মিছ ইহ' স্থলে 'মিছই' ক, প-র-সা।
৬। 'অনুগত' স্থলে 'অনুচর' প-র-সা।

টীকা

১—৪। "থীর নয়নে" ইত্যাদি। হে সুন্দরি! নিশ্চল-নেত্রে তোমার আগমন-পথ নিরীক্ষণ করার সময়ে, তাহাতে পুষ্প-পরাগ পতিত হইয়াছে (অর্থাৎ নয়নে পুষ্প-পরাগ পতিত হওয়ায়ই আমার নেত্র আরক্তিম হইয়াছে,—নিশা-জাগরণে নহে)।

৫—৭। "মানিনি" ইত্যাদি। ও গো মানশীলে!

তুমি মিছামিছি মান বাড়াইতেছ ; তুমি ক্রোধবশতঃ কুঙ্কুমকে নখ-ক্ষত ও গৈরিককে অলক্তক বলিয়া জ্ঞান করিতেছ।

সুহই।[১]

মাধব কাহে কান্দায়সি হামে।
চলি যাহ সো ধনি ঠামে ॥
তোহারি হৃদয়ে অধিদেবী।
তাকর চরণ[২] যাহ সেবি ॥
যো যাবক তুয়া অঙ্গ।
ততহিঁ করহ পুন রঙ্গ ॥
সোই পূরব তুয়া কাম।
কী ফল মুগধিনি ঠাম ॥
এত কহুঁ[৩] গদ-গদ ভাষ।
ভণ রাধামোহন দাস ॥ ২৩ ॥ ৩৭৪ ॥

পাঠান্তর

১। ইহা প-র-সা পুথির ৫১৯ সংখ্যক পদ।
২। 'তাকর চরণ' স্থলে 'তাক চরণে' প-র-সা।
৩। 'কহুঁ' স্থলে 'কহ' ক, গ, চ, প-র-সা।

---

ধানশী।[১]

সুন্দরি কাহে কহসি কটুবাণী।
তোহারি চরণ ধরি শপতি করিয়ে কহি
তুহুঁ বিনে আন নাহি জানি ॥[২] ধ্রু ॥
তুয়া আশোয়াসে জাগি নিশি বঞ্চলুঁ
তাহে ভেল অরুণ নয়ান।
মৃগমদ-বিন্দু অধরে কৈছে লাগল
তাহে ভেল মলিন বয়ান ॥
তোহে বিমুখ দেখি ঝুরয়ে[৩] যুগল আঁখি
বিদরয়ে পরাণ হামার[৪]।
তুহুঁ যদি অভিমানে মোহে উপেখবি
হাম কাহাঁ যায়ব আর ॥
হামারি মরম তুহুঁ ভাল রিতে জানসি
তব কাহে কহ বিপরীত।
ঐছন বচনে দ্বিগুণ ধনি রোখয়ে
জ্ঞানদাস চিতে ভীত ॥ ২৪ ॥ ৩৭৫ ॥

পাঠান্তর

১। ইহা প-র-সা পুথির ৫২০ সংখ্যক পদ।
২। ক—চ পুথিতে 'ধ্রু' চিহ্ন নাই।
৩। 'ঝুরয়ে' স্থলে 'ঝড়য়ে' ক, খ ; 'ঝরয়ে' ঘ।
৪। 'হামার' স্থলে 'আমার' ক—চ।

---

গান্ধার।[১]

আদরে বাদর[২] করি[৩] কত বরিখসি
বচন-অমিয়া-রস ধারা।
ও রস-সাগরে[৪] ডুবি মরত জনু[৫]
পুণ-ফলে পায়লুঁ পারা ॥
মাধব বুঝলুঁ তোহে অবগাহি[৬]।
নাগরি লাখ ভরল তুয়া অন্তর
কো পরবেশব তাহি[৭] ॥ ধ্রু ॥
কী ফল ইঙ্গিত নয়ন-তরঙ্গিত-
সঙ্গিত মনমথ[৮] ফান্দে।
তুহুঁ নাগর গুরু[৯] মোহে পড়ায়লি[১০]
কপট-প্রেমময় বান্ধে[১১] ॥
দূর কর লালস রসিক[১২]-শিরোমণি
ব্রজ-রমণীগণ-দেবা।
গোবিন্দ দাস কতহুঁ[১৩] গুণ গায়ত[১৪]
তুয়া[১৫] চরণে মঝু সেবা ॥ ২৫ ॥ ৩৭৬ ॥

পাঠান্তর

১। ইহা প-র-সা পুথির ৫২১ সংখ্যক ও প-র পুথির ২১।১২ সংখ্যক পদ। 'গান্ধার' স্থলে 'শ্রীরাগ' প-র।

২। 'আদরে বাদর' স্থলে 'আদরে বাদ' ঘ; 'আদরে বাদম' প-র।

৩। 'করি' স্থলে 'করিয়া' ঘ।

৪। 'ও রস-সাগরে' স্থলে 'যে রসসাগরে' ক, গ; 'য়ো রসসাগরে' চ; 'ও রসসায়রে' প-র।

৫ 'জনু' স্থলে 'পুন' প-র।

৬ 'অবগাহি' স্থলে 'অবগাই' ক—চ।

৭ 'তাহি' স্থলে 'তাই' ক—চ।

৮ 'মনমথ' স্থলে 'মনোরথ' ক, প-র-সা।

৯ 'নাগর গুরু' স্থলে 'কলা গুরু' প-র-সা।

১০ 'পড়ায়লি' স্থলে 'পঢ়ায়লি' ক, খ, ঘ, চ; 'পাঠাওলি' প-র।

১১ 'বান্ধে' স্থলে 'ধান্দে' প-র।

১২ 'রসিক' স্থলে 'চতুর' প-র।

১৩ 'কতহুঁ' স্থলে 'কতয়ে' প-র।

১৪ 'গায়ত' স্থলে 'গাওব' ক; 'গাওত' খ—ঘ

১৫ 'তুয়া' স্থলে 'হরি' খ—চ; 'তোহারি' প-র।

## টীকা

১—৪। "আদরে বাদর" ইত্যাদি। আদরে বাদল সৃষ্টি করিয়া বাক্য-রূপ অমৃত-রসের ধারা কত বর্ষণ করিতেছ? তোমার ঐ রসের সাগরে ডুবিয়া মরিতে যেন পুণ্য-ফলে উদ্ধার পাইয়াছি।

৫—৭। "মাধব বুঝলুঁ" ইত্যাদি। হে মাধব! তোমার চরিত্র উত্তমরূপে পর্য্যালোচনা করিয়া দেখিলাম যে, তোমার হৃদয় লক্ষ লক্ষ নাগরীতে পূর্ণ রহিয়াছে,—তাহাতে কে প্রবেশ করিতে পারিবে?

৮—১১। "কী ফল" ইত্যাদি। (তোমার) ইঙ্গিত-যুক্ত নয়নের সঞ্চালন দ্বারা সূচিত কন্দর্পের ফান্দে (পতিত হইয়া) কি ফল? চতুর-শিরোমণি তুমি (পূর্ব্বেই) আমাকে কপট-প্রেমের বন্ধনে পাতিত করিয়াছ।

১২—১৫। "দূর কর" ইত্যাদি। হে রসিক-শিরোমণি ব্রজ-নাগরী-গণবিলাসী শ্রীকৃষ্ণ! (আমার সঙ্গে বিলাসের) লালসা পরিত্যাগ কর; (সখী-স্থানীয়) গোবিন্দদাস (তোমার পক্ষ হইয়া) তোমার কত গুণ-গান করিতেছে; (করুক না কেন), তোমার চরণে আমার প্রণাম অর্থাৎ তুমি এখন প্রস্থান কর।

ধানশী।১

এতহুঁ[২] বচন কহ[৩] মানিনি রাই।
কাতরে কানু মানায়ই তাই॥
বাহু পাকড়ি কত সাধই কান।
ঝটকত কর কঙ্কণ ঝনঝান॥
সমুখে কহয়ে কত কাতর বাণী।
বিমুখ ভেল তব কছু নাহি মানি॥
পড়ইতে চরণে চলই করি রোখ।
বাহু পসারি মানায়ত দোখ॥
চরণ হেলি[৪] ঠেলি চললহি গোরী।
রোই নাগর চলু লোরে বিভোরি॥
রোখে আয়ল ধনি আপনক বাস।
নাগর চলি গেও হইয়া নৈরাশ॥
কহে যদুনন্দন দাসক[৫] দাস।
গৌরদাস তহিঁ করু আশোয়াস॥২৬॥৩৭৭॥

এতৎ সর্ব্বকালোচিতগীতম্।

ইতি সপ্তম-পল্লবঃ।

## পাঠান্তর

১। ইহা প-র-সা পুথির ৫২২ ও ৫৯৫ সংখ্যক পদ।

২। 'এতহুঁ' স্থলে 'বহুত' প-র-সা ৫৯৫।

৩। 'কহ' স্থলে 'কহি' প-র-সা।

৪। 'চরণ হেলি' স্থলে 'চরণে হেরি' ক; চরণ হেরি' গ।

৫। 'দাসক' স্থলে 'দাসকি' প-র-সা।

## অথ খণ্ডিতা।

ধীরামধ্যা-স্বভাবেন যথা।*

তত্র শ্রীগৌরচন্দ্র।

ভৈরবী।১

পশ্য শচীসুতমনুপমরূপম্।
খণ্ডিতামৃত-রস-নিরুপম-কূপম্২ ॥
কৃষ্ণরাগ-কৃত-মানস-তাপম্।
লীলা-প্রকটিত-রুদ্রপ্রতাপম্ ॥
প্রকলিত-পুরুষোত্তম-সুবিষাদম্।
কমলাকর-কমলাঞ্চিত-পাদম্ ॥
রোহিত-বদন-তিরোহিত-ভাষম্।
রাধামোহন-কৃত-চরণাশম্ ॥১॥৩৭৮॥

পাঠান্তর

১। ইহা প-র-সা পুথির ৫২৩ সংখ্যক পদ।

২। 'খণ্ডিতামৃত-রস-নিরুপম-কূপং' স্থলে 'খণ্ডিতামৃত-গর্ব্ব-প্রকোপং'। রাধামোহন ঠাকুর কর্ত্তৃক পদামৃত-সমুদ্রের টীকায় উভয় পাঠই ব্যাখ্যাত হইয়াছে, সুতরাং উহাদিগের প্রামাণিকতা সম্বন্ধে সন্দেহ করার কারণ নাই; নতুবা উভয় পাঠই ছন্দোভঙ্গ-দূষিত বলিয়া সন্দেহ হইতে পারিত। 'খণ্ডিতামৃত' ইত্যাদি বাক্যে যে শ্লেষ রহিয়াছে, তাহা অন্যথা রক্ষিত হয় না বলিয়াই বোধ হয়, রাধামোহন ঠাকুর 'মাত্রা-চতুষ্পদী' ছন্দের প্রত্যেক চরণের চারিটি চতুর্ম্মাত্রিক গণে বিভাজ্য ১৬ মাত্রার পরিবর্ত্তে 'খণ্ডিতামৃত' ইত্যাদি চরণে ১৭ মাত্রার ব্যবহার করিতে বাধ্য হইয়াছেন।

টীকা

রাধামোহন ঠাকুরের স্বকৃত টীকা যথা,—"তত্র খণ্ডিতারসাত্মকং শ্রীগৌরচন্দ্রং 'পশ্য শচীসুত'মিত্যাদিনা স্মরতি। অনুপমরূপং শ্রীশচীসুতং পশ্য; কীদৃশম্—খণ্ডিতং অমৃতরসস্য নিরুপমকূপং যেন; পক্ষে—খণ্ডিতায়া মানামৃতরসস্য নিরুপমকূপং; যদি কেনচিৎ মানরসস্যামৃতত্বং ন মন্যতে,—তন্ন; রসশাস্ত্রে সর্ব্বরসস্যানন্দময়ত্বস্য বর্ণিতত্বাৎ আপাততো যদি দুষ্টব্যবহারাৎ ন মন্যতে, তত্রোচ্যতে অমৃতং বিষ ইতি বৈদ্যক-শাস্ত্রে ধৃতত্বাৎ। 'খণ্ডিতামৃত-গর্ব্ব-প্রকোপ'মিতি পাঠে খণ্ডিতোঽমৃতগর্ব্বস্য প্রকোপো যেন; পক্ষে খণ্ডিতায়া ইব অমৃতরূপো গর্ব্ব-প্রকোপো ব্যভিচারিভাবো যস্য। কৃষ্ণস্য রাগেণ অনুরাগেণ সাধকাভিমানেন তৎপ্রাপ্ত্যৈ কৃতমনস্তাপম্; পক্ষে কৃষ্ণবিষয়কক্রোধেন। লীলয়া প্রকটিত শ্রীরুদ্রপণ্ডিতনাম্নঃ শ্রীগঙ্গ-পতের্ব্বা প্রতাপো যেন; পক্ষে লীলয়া প্রকটিতঃ শ্রীশিবস্য প্রতাপ ইব প্রতাপো যেন। 'রুদ্রপ্রতাপ' ইত্যত্র 'প্রহ্রে বে'তি পিঙ্গল মুনিলক্ষণ-স্মরণাৎ 'প্র'বর্ণপরতয়া 'দ্র'বর্ণস্যাকারস্য লঘুত্বম্। প্রকলিতেতি। প্রকৃষ্টেন দূরীকৃতঃ শ্রীনবদ্বীপ-বাসিশ্রীপুরুষোত্তমনাম্নঃ সুবিষাদো যেন; পক্ষে প্রকলিতঃ প্রাপ্তঃ শ্রীপুরুষোত্তমাৎ শ্রীকৃষ্ণাৎ তস্য ধৃষ্টনায়করূপত্বাৎ সুবিষাদো যেন। পিপ্পলগ্রামি-শ্রীকমলাকরনাম্না কমলপুষ্পেনাঙ্কিতৌ পূজিতৌ পাদৌ; যদ্বা কমলাকরেণ ব্রহ্মণা যদ্বা লক্ষ্ম্যাঃ কর-কমলেন অঙ্কিতপদম্। পক্ষে কমলা নাম্নী কাচিৎ। 'রোহিতে'তি। উভয়পক্ষেঽপি অর্থাৎ ভাবে রক্তবর্ণ-বদনে তিরোহিতা ভাষা বাক্ যস্য। রাধামোহনের নাম্না কৃতা চরণাশা যস্য; পক্ষান্তরে যদ্যপি স্বয়ং রাধামোহনস্তথাপি তত্র মানভঞ্জার্থং কৃত-তচ্চরণাশং শ্রীরাধাভাবস্বীকারাদিতি ভাবঃ; যদ্বা রাধায়াঃ সকাশাৎ মোহনং যস্য।"

---

* অতঃপর ক, গ ও চ পুথিতে নিম্ন-লিখিত প্রক্ষিপ্ত শ্লোক দৃষ্ট হয়; যথা,—

"ধীরা তু বক্তি বক্রোক্ত্যা সোৎপ্রাসং সাগসং প্রিয়ম্।

যথা—

স্বামিন্ বুক্তমিদং তবাঞ্জনলবালক্তদ্রবৈঃ সর্ব্বতঃ
সংক্রান্তৈর্ধৃতনীললোহিততনোর্যচ্চন্দ্ররেখাধৃতিঃ।
একং কিন্তবলোচনাম্যমুচিতং হংহো পশূনাং পতে
দেহার্দ্ধে দয়িতাং বহন্ বহুমতামন্যাসি যন্নাগতঃ॥"

অনুবাদ

১—৮। অনুপম-রূপ-বিশিষ্ট খণ্ডিতামৃত-রসকূপ শচী-সুতকে দেখ; ইনি কৃষ্ণ-রাগ-জনিত-মানস-তাপ-যুক্ত ও লীলা হেতু প্রকটিত-রুদ্র-প্রতাপ; ইনি প্রকলিত-পুরুষোত্তম-বিষাদ ও কমলাকরাঞ্চিতপাদ; ইনি লোহিত-বদন, তিরোহিত-বচন ও রাধামোহন-বাঞ্ছিত-চরণ।

তাৎপর্য্য

রাধামোহন ঠাকুর তাঁহার এই পদের শ্লিষ্ট বাক্যদ্বারা শ্রীগৌরাঙ্গ ও খণ্ডিতা-রসোচিত শ্রীকৃষ্ণকে যুগপৎ বর্ণিত করিয়াছেন; 'খণ্ডিতামৃত-রস-কূপ' শব্দের শ্রীগৌরাঙ্গ-পক্ষে অর্থ—খণ্ডিত (পরাজিত) হইয়াছে অমৃত-রসের কূপ যৎকর্ত্তৃক (বহু-ব্রীহি); শ্রীকৃষ্ণপক্ষে অর্থ—খণ্ডিতার ('খণ্ডিতা' নায়িকা শ্রীরাধার) মানরূপ অমৃত-রসের কূপ (ষষ্ঠী তৎ-পু); 'কৃষ্ণরাগ-জনিত-মানস-তাপ-যুক্ত' শব্দের শ্রীগৌরাঙ্গ-পক্ষে অর্থ—শ্রীকৃষ্ণের (প্রতি) রাগ (অনুরাগ) দ্বারা জনিত হইয়াছে মানস-তাপ যাঁহার; শ্রীকৃষ্ণ-পক্ষে অর্থ—(শ্রীরাধার) কৃষ্ণ-বিষয়ক রাগ (ক্রোধ)—এইরূপ বাক্য করিয়া মধ্যপদ-লোপী সমাস দ্বারা 'কৃষ্ণ-রাগ' পদ সিদ্ধ হইয়াছে; সেই কৃষ্ণ-রাগ দ্বারা জনিত হইয়াছে মানস-তাপ যাঁর; 'প্রকটিত-রুদ্র-প্রতাপ' শব্দের শ্রীগৌরাঙ্গ-পক্ষে অর্থ—প্রকাশিত হইয়াছে রুদ্র পণ্ডিত নামক ব্যক্তির প্রতাপ অথবা রুদ্র গজপতি নামক শ্রীক্ষেত্রাধিপতির প্রতাপ যৎকর্ত্তৃক; শ্রীকৃষ্ণ-পক্ষে অর্থ—প্রকাশিত হইয়াছে রুদ্রের (শিবের) প্রতাপের ন্যায় প্রতাপ যৎকর্ত্তৃক; 'প্রকলিত-পুরুষোত্তম-বিষাদ' শব্দের শ্রীগৌরাঙ্গ পক্ষে অর্থ—প্রকলিত (ধাতুর অনেকার্থ হেতু এ স্থলে—বিদূরিত) হইয়াছে (নবদ্বীপবাসী) পুরুষোত্তম নামক ভক্তের বিষাদ যৎকর্ত্তৃক; শ্রীকৃষ্ণ-পক্ষে অর্থ—প্রকলিত (লব্ধ) হইয়াছে পুরুষোত্তম (শ্রীকৃষ্ণ) হইতে (শ্রীকৃষ্ণের ধৃষ্ট-নায়কত্ব হেতু) বিষাদ যৎকর্ত্তৃক; 'কমলাকরাঞ্চিত-পাদ' শব্দের শ্রীগৌরাঙ্গ-পক্ষে অর্থ—(পিপ্‌লাই) কমলাকর (অন্যতম পার্ষদ) কর্ত্তৃক কমল দ্বারা অঞ্চিত (পূজিত) হইয়াছে পাদ যাঁর; অথবা কমলা অর্থাৎ লক্ষ্মীনাম্নী পত্নীর কর-কমল দ্বারা পূজিত পাদ যাঁর; শ্রীকৃষ্ণ-পক্ষে অর্থ—কমলাকর (কমল-যোনি ব্রহ্মা) কর্ত্তৃক অথবা কমলার (লক্ষ্মীর) কর-কমল দ্বারা পূজিত পদ যাঁর। 'লোহিত-বদন' শব্দের অর্থ উভয় পক্ষেই মনস্তাপ হেতু আরক্ত-বদন-যুক্ত; 'তিরোহিত-বচন' শব্দের অর্থ উভয় পক্ষেই বিষাদ হেতু অন্তর্হিত-বচন-বিশিষ্ট; 'রাধামোহন-বাঞ্ছিত-চরণ' শব্দের শ্রীগৌরাঙ্গ-পক্ষের অর্থ—রাধামোহন নামক পদকর্ত্তা দ্বারা বাঞ্ছিত চরণ যাঁর; শ্রীকৃষ্ণ-পক্ষে—যিনি রাধামোহন (শ্রীকৃষ্ণ), তিনিই (মান-ভঞ্জন হেতু) বাঞ্ছিত-চরণ—এইরূপ বাক্য দ্বারা কর্ম্মধারয় সমাস। বাঞ্ছিত হইয়াছে (শ্রীরাধার) চরণ যৎকর্ত্তৃক, এইরূপ বহুব্রীহি সমাস দ্বারা 'বাঞ্ছিত-চরণ' পদটি সিদ্ধ হইয়াছে। রাধার নিকট হইতে মোহন (সুরত) যাঁর—এইরূপ ব্যুৎপত্তিও এ স্থলে সঙ্গত হইতেছে।

অথ খণ্ডিতা-রসোচিত-শ্রীকৃষ্ণস্য চরণারবিন্দ-বন্দনম্।

শ্রীরাগ।১

ধ্বজ-বজ্রাঙ্কুশ-পঙ্কজ-কলিতম্।
ব্রজ-বনিতা-কুচ-কুঙ্কুম-ললিতম্‌[২] ॥
বন্দে গিরি-বর-ধর-পদ-কমলম্।
কমলা-কর-কমলাঞ্চিতমমলম্‌[৩] ॥ ধ্রু ॥
মঞ্জুল-মণি-নূপুর-রমণীয়ম্।
অচপল-কুল-রমণী-কমনীয়ম্ ॥
অতিলোহিতমতিরোহিত-ভাসম্।
মধু-মধুপীকৃত-গোবিন্দদাসম্ ॥২॥৩৭৯॥

### পাঠান্তর

১। ইহা প-র-সা পুথির ৫৪ ও ৫২৪ সংখ্যক পদ।

২। প-র-সা পুথিতে 'ব্রজ-বনিতা' ইত্যাদি পংক্তিটি 'বন্দে গিরিবর' ইত্যাদি পংক্তির পরে লিখিত হইয়াছে এবং 'ললিতং' স্থলে 'দলিতং' পাঠ আছে।

৩। 'কমলাঞ্চিতমমলং' স্থলে 'কমলাঞ্চিতচরণং' প-র-সা।

এই পদটির রাধামোহন ঠাকুর-কৃত টীকা যথা;—"ততঃ খণ্ডিতোচিতরূপং ধ্বজবজ্রেত্যাদিনা দর্শয়তি। অস্ত পক্ষান্তরব্যাখ্যা ব্যক্তাস্তি; প্রত্যুতোপস্থিত-রসভাব-ব্যঙ্গার্থো লিখ্যতে। হে গিরিবরধর! তে পদকমলং দূরাদেব বন্দে; অত্রাবহিত্থানিমিত্ত-গৌরব-স্বীকারাৎ ভট্টারকপাদাঃ সমাদিশন্তীতিবৎ পদশব্দেন 'ত্ব'মভিধীয়তে; "তস্মান্নন্দাত্মজোঽয়ন্তে নারায়ণসমো গুণৈ"রিতি গর্গোক্ত্যা লক্ষিত-দেব-গুণস্য সংপ্রতি গোবর্দ্ধনধারণেন প্রত্যক্ষীভূত-তদ্গুণস্য তব দেবত্বং ব্যক্তমতো মানুষীণামস্মাকং দূরাদেব বন্দনং যুক্তমিতি। অন্যনায়িকা-বক্ষোজ-গিরিধারিত্বমিতি চ গিরিবরধরশব্দেন ব্যজ্যতে। কীদৃশঃ?—তস্যা ভূষণকৃতধ্বজাদি-সদৃশৈশ্চিহ্নিতঃ। মুক্তৈর্জ্জনৈর্ব্রজ্যতেঽসাবিতি ব্রজো বৈকুণ্ঠঃ পুজাদিত্বাদ্যঃ; তত্রস্থিতনায়িকানাং গূঢ়ব্যঙ্গপক্ষে ঘোষস্থত্বৎসদৃশদেব্যাঃ কুচকুঙ্কুমৈর্ললিতং শোভিতম্। কমলেতি। কমলা লক্ষ্মীঃ গূঢ়পক্ষে কমলানাম্নী কাচিৎ যূথেশ্বরী; গূঢ়পক্ষে নাস্তি মলযুক্তো যস্মাৎ। গূঢ়পক্ষে নায়িকা-পরিবর্ত্তনূপুরৈ রমণীয়ম্। গূঢ়পক্ষে অচপলকুল-রমণীভিঃ কমনীয়া কান্তির্যস্য; এতেন তস্যা অপ্যতিচঞ্চলত্বমাক্ষিপ্তম্। অতিলোহিতং তদঙ্ঘ্রিযাবকৈরিত্যর্থঃ; অতএবাতিরোহিতভাসং অলুপ্তকান্তিম্। গোবিন্দো ভবানেব অস্য রাত্রৌ দাসো যস্যা সা গোবিন্দদাসা অপ্রধানত্বাদীপ্প্রত্যয়াভাবঃ; অতএব স্বদেহ-কমলস্য মধুনা মধুপীকৃতা গোবিন্দদাসা যেন ত্বয়া তথাভূতং পরস্পরবশীভূতত্বং ব্যঞ্জিতম্।"

### অনুবাদ

১—৮। ধ্বজ-বজ্রাঙ্কুশ-পঙ্কজ-চিহ্নযুক্ত, ব্রজ-বনিতার কুচ-কুঙ্কুম-শোভিত, কমলা-কর-কমলাঞ্চিত গিরিধরের অমল পদ-কমলে প্রণাম করি; উহা মঞ্জুল মণি-মঞ্জীরে রমণীয় ও অচপল কুল-রমণীগণের কমনীয়; উহা সুলোহিত, অবিলুপ্ত-কান্তি-যুক্ত ও মধু-মধুপী-কৃত-গোবিন্দদাস বটে।

### তাৎপর্য্য

এই পদের শব্দাবলীর প্রসিদ্ধ অর্থ সুস্পষ্ট বলিয়া টীকাকার রাধামোহন ঠাকুর-কর্ত্তৃক ব্যাখ্যাত হয় নাই,—তিনি খণ্ডিতার বিদ্রূপাত্মক উক্তি-পক্ষের গূঢ়ার্থের যে ব্যাখ্যা করিয়াছেন, নিম্নে তাহার মর্ম্ম প্রদত্ত হইল। খণ্ডিতা নায়িকা শ্রীরাধা শ্রীকৃষ্ণকে বিদ্রূপ করিয়া বুঝাইতেছেন,—হে গিরিধর! তুমি যে সামান্য মানুষ নও—দেবতা, তাহা গর্গ মুনির বাক্যেই জানা গিয়াছিল; তৎপরে গোবর্দ্ধন-গিরি ধারণ করিয়া তাহার প্রত্যক্ষ প্রমাণ প্রদর্শন করিয়াছ; এখন আবার বাঞ্ছিতা নায়িকার কুচগিরি-ধারণ দ্বারা নূতন মাহাত্ম্য প্রচার করিতেছ; তোমার ন্যায় দেবতার সঙ্গে মানবী আমাদিগের ঘনিষ্ঠতা কি সম্ভবপর? তাই দূর হইতেই তোমার পদ-কমলে প্রণাম করি! তোমার পদ-কমল পূর্ব্বে ব্রজ অর্থাৎ বৈকুণ্ঠস্থিত নায়িকাদিগের কুচ-কুঙ্কুমে শোভিত হইত, এখন ব্রজ অর্থাৎ গোষ্ঠবাসিনী তোমার উপযুক্ত দেবীর কুচ-কুঙ্কুমে শোভিত হইয়াছে; পূর্ব্বে ঐ সুবিমল পদযুগ লক্ষ্মীর কর-কমল দ্বারা অর্চ্চিত হইত; এখন ঐ মলপূর্ণ পদযুগ কমলা নাম্নী যূথেশ্বরী কর্ত্তৃক কমল অর্থাৎ জল দ্বারা পূজিত হইতেছে, অর্থাৎ কমলা জল দ্বারা প্রক্ষালন করিয়াও উহার মল বিদূরিত করিতে পারে না; তোমার প্রিয়তমার

মণি-নূপুর বদল হইয়া তোমার পদের শোভা বর্দ্ধিত হইয়াছে এবং উহা কুলাঙ্গনাদিগের বাঞ্ছিত হইয়া তাহাদিগের চপলতার পরাকাষ্ঠা প্রকাশ করিতেছে; উহা তোমার প্রিয়তমার পদালক্তক-যুক্ত হইয়া লোহিত-বর্ণ ও স্থির শোভা ধারণ করিয়াছে এবং তুমি দাস-রূপে মধু দান করিয়া তোমার স্বত্বাধিকারিণী সেই নায়িকাটিকেও তোমার চরণ-কমলের ভ্রমরী করিয়া তুলিয়াছ! বলিহারি তোমাদিগের পরস্পর বাধ্যতা!

ললিত।১

দেখ সখি হোর২ কিয়ে নাগর-রাজ।
বিপরিত বেশ বিভূষণ হেরিয়ে
কোন কয়ল ইহ কাজ ॥ ধ্রু৩ ॥
ঢুলি ঢুলি চলত খলত পুন উঠত৪
আয়ত ইহ মঝু কান্ত।
স্থল-পঙ্কজ-দল নয়ন-যুগল-বর
যামিনি জাগি নিতান্ত ॥
মুখ-বিধু-রাজ মলিন অব হেরিয়ে
অরুণ-কিরণ-ভয় লাগি।
অলক-নিকর-উড়ু ভাল-গগন পর
নিশি-অবসান ভয় ভাগি ॥
বান্ধুলি-অধরে হেরি জনু নীলিম
কাজর করি অনুমান।
অপরূপ দশন৫ কাঁতি জনু দরপণ
সো অব রঞ্জিম ভান ॥
উর পর নখ-পদ তনু তনু নিরমদ
অনুখন অলসে বিভোর।
যাবক-রাগ- দাগ কিয়ে শোভন
[illegible] ভুজ-যুগ মোড়৬ ॥
শ্যামর অঙ্গে নীল৭ অম্বর কিয়ে
জলদে জলদ মিলি গেল।
দুরহি দীগ- বসন জনু হেরিয়ে
ঐছন মরমহিঁ ভেল ॥
টলমল চরণ- যুগল মণি-মঞ্জির
ঝনর ঝনর ঝন৮ বাজে।
কহ বলরাম- দাস ইহ বিপরিত
হেরত নাগর-রাজে ॥ ৩॥৩৮০ ॥

পাঠান্তর

১। ইহা প-র-সা পুথির ৫২৫ সংখ্যক পদ।
২। 'হোর' স্থলে 'হোরো' ঘ, চ।
৩। ক—চ পুথিতে 'ধ্রু' চিহ্ন নাই।
৪। 'উঠত' স্থলে 'উঠত' ক—গ, চ, প-র-সা।
৫। 'দশন' স্থলে 'দরশন' ক—গ, প-র-সা।
৬। 'মোড়' স্থলে 'মোর' খ, ঘ, চ।
৭। 'নীল' স্থলে 'নীলিম' খ, গ।
৮। 'ঝনর ঝনর ঝন' স্থলে 'ঝনর ঝনর ঘন' ক; 'ঝনর ঝনন ঝন' খ, গ; 'ঝনর ঝনন রন' ঘ; 'ঝনর ঝনন রনু' প-র-সা।

টীকা

৮—১১। "মুখ-বিধু-রাজ" ইত্যাদি। বস্তুতঃ রজনী-জাগরণ ও আশঙ্কা হেতু শ্রীকৃষ্ণের মুখ-চন্দ্র মলিন হইলেও, শ্রীরাধা বিদ্রূপ করিয়া বলিতেছেন যে, তোমার মুখ-চন্দ্র এখন অরুণ-কিরণের ভয় হেতু মলিন দেখিতেছি; তোমার ললাট-রূপ গগনে অলক-নিকররূপ অর্থাৎ অলকস্থিত শ্বেত পুষ্প-রাজিরূপ নক্ষত্রগণ নিশা-অবসানের ভয়ে পলায়ন করিয়াছে!

১২—১৫। "বান্ধুলি-অধরে" ইত্যাদি। তোমার বান্ধুলি-পুষ্পের ন্যায় আরক্তিম অধরে নীলাভ চিহ্ন দেখিয়া যেন কাজল বলিয়া অনুমান করিতেছি; তোমার দশন-পংক্তি অতি অপূর্ব্ব, দর্পণের ন্যায় কান্তি-বিশিষ্ট; এখন উহা (তাম্বুল-রাগে) আরক্তিম হইয়াছে।

২০—২৩। "শ্যামর অঙ্গে" ইত্যাদি। তোমার শ্যামল অঙ্গে (সম্ভুক্তা নায়িকার) নীল বসনখানা কি চমৎকার দেখাইতেছে,—(যেন) জলদের সঙ্গে জলদ মিশিয়া গিয়াছে; দূর হইতে তোমাকে যেন দিগম্বর অর্থাৎ উলঙ্গ দেখিতেছি, এইরূপ মনে হইতেছে।

ধানশী।১

শ্যামর-তনু কিয়ে তিমির২ বিরাজ।
সিন্দুর-চিহ্ন কিয়ে অরকত৩ সাজ॥
তরল তার কিয়ে টুটল৪ হার।
নখ-পদ কিয়ে নব শশিক সঞ্চার॥
ঐছে দোষাকর হেরইতে৫ কান।
প্রাতর পহিল রজনি ভেল ভান৬ ॥৪॥৩৮১॥

পাঠান্তর

১। ইহা প-র-সা পুথির ৫৮৪ সংখ্যক পদ।

২। 'তিমির' স্থলে 'জলদ' খ ৬১১ সংখ্যক পদ।

৩। 'অরকত' স্থলে 'অলকত' খ; 'আরকত' প-র।

৪। 'টুটল' স্থলে 'চটুল' ক, গ ৩৮১ পদ।

৫। 'হেরইতে' স্থলে 'হেরিয়ে' ঘ, চ।

৬। এই পদের ভণিতা সহ অবশিষ্ট পংক্তিগুলি এ স্থলে সন্নিবেশিত করিলে, পরবর্তী পদগুলির সহিত সামঞ্জস্য রক্ষিত হয় না বলিয়া, বৈষ্ণবদাস কেবল প্রথম তিনটি কলি উদ্ধৃত করিয়াছেন; এই বিচিত্র পদটি দ্বিতীয় শাখার অন্তিম পল্লবে ৬১১ সংখ্যক পদে সম্পূর্ণ উদ্ধৃত হইয়াছে।

টীকা

১—২। "শ্যামর-তনু" ইত্যাদি। এ কি শ্যামাঙ্গ শ্রীকৃষ্ণ, কিংবা (প্রদোষের) অন্ধকার বিরাজ করিতেছে? এ কি (শ্রীকৃষ্ণের অঙ্গে সংলগ্ন প্রতিপক্ষ-নায়িকার) সিন্দুরের দাগ, কিংবা (প্রদোষের) আরক্তিমতা শোভা পাইতেছে?

৩—৪। "তরল তার" ইত্যাদি। ইহা কি (শ্রীকৃষ্ণের) ছিন্ন হার অর্থাৎ ছিন্ন হারের বিস্রস্ত পুষ্প অথবা মুক্তা-চয় কিংবা সঞ্চরণ-শীল অর্থাৎ সুদূর-বিক্ষিপ্ত নক্ষত্ররাজি? ইহা কি (শ্রীকৃষ্ণের অঙ্গে প্রতিপক্ষ-নায়িকার প্রদত্ত) নখ-ক্ষত কিংবা (অমাবস্যার পরে) নবীন চন্দ্র-কলার উদয় হইয়াছে?

৫—৬। "ঐছে দোষাকর" ইত্যাদি। "দোষাকর" শব্দটি শ্লিষ্ট; ইহার এক অর্থ—দোষের আকর (দোষ + আকর) ও অপর অর্থ—দোষা (রজনী) করে যে (দোষা—কৃ+ট),—অর্থাৎ নিশাকর, চন্দ্র; সুতরাং "ঐছে দোষাকর" ইত্যাদি বাক্যের অর্থ এই যে, শ্রীকৃষ্ণকে ঐরূপ দোষের আকর (পক্ষান্তরে চন্দ্র-স্বরূপ) দেখিয়া, প্রাতঃকালকে আমার প্রদোষ বলিয়া অনুমান হইল।

---

রামকেলি।১

উমত ঝুমত ঢরত চরত
চরণ ধরত২ থোর।
মধুর৩ মুরতি পূজল যুবতি
সোণ কুসুম৪ জোর॥
সখি শ্যাম নাগর দেখ।
রজনি-জাগরে৫ অরুণ৬ লোচন
হৃদয়ে নখর৭-রেখ॥ ধ্রু॥
কটি-অম্বরণ৮ নীল বসন৯
আনহুঁহি আন১০ বেশ।
বকুল-মাল ভ্রমরি-জাল
সৌরভে ভুলল১১ দেশ॥
অধর অরুণ১২ অমিয়া১৩-ঝরণ
রসবতী রস লেল১৪।
নয়ন-কমলে মধু পিবইতে
ভ্রমর বরণ১৫ ভেল॥

কিঙ্কিণি-জাল অতি রসাল
বিরমি বিরমি[16] বাজে[17]।
নরহরি পহুঁ গিরত গিরত
রাই-অঙ্গন[18] মাঝে[19] ॥৫॥৩৮২॥

## পাঠান্তর

১। ইহা প-র-সা পুথির ৫২৬ ও প-র পুথির ২০।২৩ সংখ্যক পদ। 'রামকেলি' স্থলে 'ধানশী' প-র-সা; 'বিভাস' প-র।

২। 'চরণ ধরত' স্থলে 'চরণ ঢরত' ক; 'ধরণি ধরত' প-র-সা।

৩। 'মধুর' স্থলে 'মদন' প-র।

৪। 'সোণ কুসুম' স্থলে 'শোণ কুসুম' ক, গ; 'সোনার কমলে' প-র।

৫। 'রজনি-জাগরে' স্থলে 'নিশি জাগরণে' প-র-সা; 'রজনি জাগরি' প-র।

৬। 'অরুণ' স্থলে 'লোহিত' প-র।

৭। 'নখর' স্থলে 'নখের' প-র-সা।

৮। 'কটি-অভরণ' স্থলে 'কটিতে ভূষণ' প-র; 'কটি অভরণ' ইত্যাদি স্থলে 'নীল বসন কটিতে ভূষণ' প-র।

৯। 'নীল বসন' ইত্যাদি কলিটি প-র পুথিতে 'ভ্রমর বরণ ভেল॥' পংক্তির পরে সন্নিবেশিত হইয়াছে।

১০। 'আনতহিঁ আন' স্থলে 'আন তহিঁ আন' ক—গ; 'আনহিঁ আনহিঁ' প-র।

১১। 'ভুলল' স্থলে 'ভরল' প-র।

১২। 'অধর অরুণ' স্থলে 'অরুণ অধরে' প-র।

১৩। 'বরণ' স্থলে 'বরয়ে' প-র।

১৪। 'লেল' স্থলে 'নেল' ক—গ।

১৫। 'বরণ' স্থলে 'বদন' প-র-সা।

১৬। 'বিরমি বিরমি' স্থলে 'বিমরি বিমরি' ক; '[illegible]' প-র।

১৭। 'বাজে' স্থলে '[illegible]' প-র।

১৮। 'রাই-অঙ্গন' স্থলে 'রাইক আঙ্গন' প-র।

১৯। 'মাঝে' স্থলে 'মাঝ' প-র।

## টীকা

১—৪। "উমত ঘুমত" ইত্যাদি। (শ্রীকৃষ্ণ) অস্থির-ভাবে ঝিমাইতেছেন এবং চলিয়া চলিয়া অল্প অল্প চরণ নিক্ষেপ করিতেছেন; (তাঁহার জাগরারুণ নেত্র-দ্বয় দেখিয়া বোধ হয় যেন) সেই যুবতী তাঁহাকে আরক্তিম পুষ্প-যুগল দ্বারা পূজা করিয়াছে।

১২—১৫। "অধর অরুণ" ইত্যাদি। (শ্রীকৃষ্ণের) অরুণ-বর্ণ অধর অমৃতের নির্ঝরস্বরূপ; রসবতী নায়িকা (উহার) রস গ্রহণ করিয়াছে; (সেই নায়িকার) নয়নরূপ কমলে মধু-পান অর্থাৎ চুম্বন করায় (অধরে নয়নের কাজল লগ্ন হওয়ায়) উহা ভ্রমর-বর্ণ হইয়াছে।

---

বিভাস।[1]

ডগমগ অরুণ উজাগরে[2] লোচন
উরে নখ পরতিত[3] রেখা।
রতি-রণে রমণি পরাভব মানই
দেয়ল রতি-জয়-লেখা॥
মাধব অব কি কহব তুয়া আগে।
না জানিয়ে রতি-রস ও সুখ-সম্পদ
কি ফল তুয়া অনুরাগে॥ ধ্রু॥
রতি-রসে অলস[4] অবশ দিঠি মন্থর
নিরবধি নিন্দক[5] সেবা।
কোন[6] কলাবতি করি কত আরতি
পূজল মনমথ[7] দেবা॥
বচন রচন করি কিয়ে[8] পরবোধসি
নিরবধি অন্তরে সোই।
গোবিন্দদাস কহ পরশ-ভুল নহ[9]
পরশনে রস নাহি হোই॥৬॥৩৮৩॥

পাঠান্তর

১। ইহা প-র-সা পুথির ৫২৭ ও প-র পুথির ২০।১৪ সংখ্যক পদ। 'বিভাষ' স্থলে 'ধানশ্রী' প-র।

২। 'উজাগরে' স্থলে 'উজাগর' ক—গ।

৩। 'পরতিত' স্থলে 'পরতেক' প-র।

৪। 'রতি-রসে অলস' স্থলে 'রতিরস অলসে' প-র।

৫। 'নিন্দক' স্থলে 'নিন্দহ' প-র।

৬। 'কোন' স্থলে 'কোওন' প-র।

৭। 'মনমথ' স্থলে 'মনোরথ' ক।

৮। 'কিয়ে' স্থলে 'কত' প-র।

৯। 'পরশ-তুল নহ' স্থলে 'পরশ তুল নহ' ক—গ; 'পরশন না করহ' প-র; 'পরশ তুল নহ' প-র-সা।

টীকা

৮—১১। "রতি-রসে" ইত্যাদি। তোমার নেত্র রতি-রসে অলস, অবশ ও মন্থর-গতি হইয়াছে এবং সতত নিদ্রার সেবা করিতেছে; না জানি, কোন্ রতি-কলা-কুশলা নায়িকা কত ভক্তি করিয়া মন্মথ-দেবকে পূজা করিয়াছিল! অর্থাৎ সেই মন্মথ-পূজার ফলেই সে তোমার ন্যায় কামুক নাগরকে লাভ করিয়াছে।

১২—১৫। "বচন রচন" ইত্যাদি। তুমি (চাটু) বাক্য রচনা করিয়া আমাকে কি প্রবোধ দিতেছ? তোমার হৃদয়ে সেই নায়িকা সর্ব্বদা বিরাজ করিতেছে। (সখী-স্থানীয়) গোবিন্দদাস কহিতেছেন,—তুমি (শ্রীরাধার) স্পর্শের যোগ্য নও; (এইরূপ) স্পর্শে আনন্দ হয় না।

—

ধানশী ।[১]

গগনহিঁ এক চান্দ নাহি দোসর
ধরু তাহে[২] নীলিম চীন[৩]।
অরুণ উদয়ে পুন লাজে মলিন-তনু
বেকত না হোয়ত দীন[৪] ॥
মাধব অপরূপ তোহারি বিলাস।
-অম্বরে -ঘটা অব[৫]
দিনহিঁ হোত[৬] পরকাশ ॥ ধ্রু ॥
বিহিক শকতি জিতি কোন[৭] কলাবতি
অরুণ ঘটায়ল তায়।
তছু সেবন বিনু প্রাতরে তোহে পুন
অনত গমন না যুয়ায় ॥
জানলুঁ অতয়ে কয়লি[৮] হাম বহু পুণ
তাহে[৯] তুহুঁ অবহুঁ না যাব[১০]।
কহ ঘনশ্যাম- দাস নহে[১১] কৈছনে
ঐছন দরশন পাব ॥৭॥৩৮৪॥

পাঠান্তর

১। ইহা প-র-সা পুথির ৫২৮ ও প-র পুথির ২০।১৬ সংখ্যক পদ।

২। 'ধরু তাহে' স্থলে 'ধরু যাহে' ক; 'তাহে ধরু' প-র-সা; 'ধর তাহে' প-র।

৩। 'চীন' স্থলে 'চিন' ক—গ, প-র-সা; 'চিহ্ন' প-র।

৪। 'দীন' স্থলে 'দিন' ক—গ, প-র-সা।

৫। 'ঘটা অব' স্থলে 'ঘটায়ল' ক, খ, প-র-সা; 'ঘটায়ব' চ; 'ঘটা অরু' প-র।

৬। 'হোত' স্থলে 'হোয়ত' প-র-সা।

৭। 'কোন' স্থলে 'কওন' প-র।

৮। 'কয়লি' স্থলে 'করল' প-র।

৯। 'তাহে' স্থলে 'যব' প-র।

১০। 'অবহুঁ না যাব' স্থলে 'অব নাহি আব' ক, খ; 'অবহি না যাব' প-র-সা।

১১। 'নহে' স্থলে 'হাম' ক—চ।

টীকা

১—৪। "গগনহিঁ এক" ইত্যাদি। আকাশে একটি মাত্র চন্দ্র, দ্বিতীয় নাই; সে কৃষ্ণ-বর্ণ কলঙ্কের চিহ্ন ধারণ করে এবং সূর্য্যের উদয়ে লজ্জায় মলিন-কান্তি হইয়া দিবসে ব্যক্ত হয় না।

৬—৭। "মাধব অপরূপ" ইত্যাদি। হে মাধব! তোমার লীলা বিচিত্র! তোমার (সুনীল) বক্ষঃস্থল-রূপ আকাশে এখন (নখ-ক্ষতরূপ) চন্দ্রের ঘটা দেখিতেছি,—উহা দিবা-ভাগেই প্রকাশিত হইতেছে!

৮—১১। "বিহিক শকতি" ইত্যাদি। বিধাতার শক্তিকে অতিক্রম করিয়া, কোন্ কলা-কুশলা নায়িকা তোমার হৃদয়াকাশে (নখ-চন্দ্র-কলার সহিত অলক্তক-চিহ্নরূপ) সূর্য্য উদিত করাইল? এইরূপ কলা-কুশলা নায়িকার সেবা পরিত্যাগ করিয়া প্রাতে অন্যত্র গমন তোমার উপযুক্ত হইতেছে না।

১২—১৫। "জানলুঁ অতয়ে" ইত্যাদি। অতএব জানিতে পারিলাম যে, আমি বহু পুণ্য করিয়াছি,—তাই তুমি এখনও (আমাকে পরিত্যাগ করিয়া) যাইতেছ না। ঘনশ্যামদাস কহিতেছেন,—নতুবা কি প্রকারে ঐরূপ (শ্রীকৃষ্ণের) দর্শন পাইবে?

---

ললিত।১

ভাল ভেল[২] মাধব সিদ্ধি ভেল কাজ।
অব হাম বুঝলুঁ[৩] বিদগধ-রাজ[৪] ॥
নয়নক[৫] কাজর অধরহিঁ[৬] শোভা।
বান্ধি রহল অলি অতি মনলোভা[৭] ॥
আজু ঝামর[৮] অতি শ্যামর অঙ্গ।
যতনে গুপত[৯] রহু যামিনি-রঙ্গ ॥
খেণে খেণে নয়ন মুদসি[১০] আধ-তারা।
কহইতে বচন রচন[১১] আধহারা ॥
হৃদয়ক আধক[১২] উর পর লাগ।
অনুখণ সো ধনি করু অনুরাগ ॥
সুরজ সিন্দুর-বিন্দু ললিত কপালে[১৩]।
ধরল প্রবাল জনু তরুণ তমালে ॥
ভাবে পুলকিত তনু রহল সমাধি।
জ্ঞানদাস কহে উপজল আধি[১৪] ॥৮॥৩৮৫॥

পাঠান্তর

১। ইহা প-র-সা পুথির ৫২৫ ও প-র পুথির ২০।২১ সংখ্যক পদ। 'ললিত' স্থলে 'যথা' প-র-সা।

২। 'ভেল' স্থলে 'হৈল' ক—চ, প-র।

৩। 'বুঝলুঁ' স্থলে 'সমুঝলুঁ' প-র।

৪। প-র ব্যতীত অন্যান্য পুথিতে 'ঞ' চিহ্ন নাই।

৫। 'নয়নক' স্থলে 'নয়নকি' ক, গ।

৬। 'অধরহিঁ' স্থলে 'কি মধুর' প-র।

৭। 'মনলোভা' স্থলে 'মধুলোভা' প-র।

৮। 'ঝামর' স্থলে 'শ্যামর' প-র।

৯। 'গুপত' স্থলে 'গোপত' ক—চ, প-র-সা।

১০। 'মুদসি' স্থলে 'মুন্দসি' প-র।

১১। 'রচন' স্থলে 'বচন' ক, প-র।

১২। 'আধক' স্থলে 'ধকধক' প-র।

১৩। 'কপালে' স্থলে 'কপোলে' প-র।

১৪। 'আধি' স্থলে 'আগি' ক, খ, ঘ, চ, প-র-সা।

ধানশী।১

শুন শুন সুন্দরি কর অবধান।
বিনি অপরাধে কহসি কাহে[২] আন ॥
পূজলুঁ পশু-পতি যামিনি জাগি।
গমন-বিলম্বন[৩] ভেল তথি[৪] লাগি ॥
লাগল মৃগমদ কুঙ্কুম-দাগ।
উচারিতে[৫] মন্ত্র অধরে নাহি রাগ ॥
রজনি উজাগরি লোচন ভোর।
তথি লাগি তুহুঁ[৬] মুখে বোলসি চোর ॥
নব কবিশেখর কি কহব তোয়।
শপথি করহ তবে[৭] পরতিত[৮] হোয় ॥৯॥৩৮৬॥

পাঠান্তর

১। ইহা প-র-সা পুথির ৫৩০ ও প-র পুথির ২০।৬ সংখ্যক পদ। 'ধানশী' স্থলে 'ভিরোখা ধানশ্রী' প-র।

২। 'কহসি কাহে' স্থলে 'কহসি কেনে' ক, গ, চ, প-র-সা; 'না বোলবি' প-র।

৩। 'গমন-বিলম্বন' স্থলে 'গমন বিলম্ব' ক, গ, চ; 'গমন বিলম্ব মোর' প-র-সা।

৪। 'তথি' স্থলে 'তহু' প-র।

৫। 'উচারিতে' স্থলে 'উচ্চারিতে' ক, গ।

৬। 'তুহু' স্থলে 'ধনি' প-র।

৭। 'করহ তবে' স্থলে 'করিবে যদি' প-র।

৮। 'পরতিত' স্থলে 'পরতি না' প-র-সা; 'প্রতীত না' প-র।

ধানশী।১

এ ধনি মানিনি করহ সঞ্জাত।
তুয়া কুচ হেম-ঘট হার ভুজঙ্গিনি
তাক উপরে ধরি হাত ॥ধ্রু॥
তোহে ছাড়ি হাম যদি পরশব[২] কোয়।
তুয়া হার-নাগিনি কাটব[৩] মোয়॥
হামারি বচনে যদি নহ পরতীত।
বুঝিয়া করহ শাতি যে হয় উচীত[৪] ॥
ভুজ-পাশে বান্ধি জঘন পর তাড়ি।
পয়োধর-পাথর হিয়ে দেহ ভারি॥
উরু-কারাগারে[৫] বান্ধি রাখ দিন রাতি।
বিদ্যাপতি কহ উচিত ইহ শাতি॥১০॥৩৮৭॥

পাঠান্তর

১। ইহা প-র-সা পুথির ৫৩১ সংখ্যক পদ।

২। 'পরশব' স্থলে 'পরশ করোঁ' ঘ, চ; 'পরশ করি' খ, প-র-সা।

৩। 'কাটব' স্থলে 'কাটিবে' ঘ, চ।

৪। 'উচীত' স্থলে 'উচিত' ক—গ, চ, প-র-সা।

৫। 'উরু-কারাগারে' স্থলে 'উর-কারাগারে' খ, ঘ, প-র-সা।

টীকা

১—৩। "এ ধনি" ইত্যাদি। প্রাচীন কালে অপরাধী ব্যক্তিগণ বিষধর সর্প-যুক্ত ঘটের মধ্যে হস্ত প্রবিষ্ট করাইয়া দিলেও যদি দৈবাৎ সর্পে দংশন না করিত, তাহা হইলে 'ধর্ম্মো রক্ষতি ধার্ম্মিকং'—এই নীতি অনুসারে তাহাদিগকে নিরপরাধ-জ্ঞানে অব্যাহতি দেওয়া হইত; শ্রীকৃষ্ণ এই সর্প-পরীক্ষা দ্বারা নিজের নির্দ্দোষিতা প্রমাণিত করার জন্ত রসিকতার সহিত বলিতেছেন,—হে মানিনি শ্রীরাধে! তুমি (অমূলক সন্দেহ-জনিত) মানে ক্ষমা দেও; তোমার স্তন সুবর্ণঘট ও তোমার বক্ষোবিলম্বিত হার ভুজঙ্গিনীস্বরূপ—(এই দেখ) আমি উহার উপর (নির্ভয়ে) হস্ত অর্পণ করিতেছি।

---

ভৈরবী।১

যাং সেবিতবানসি[২] জাগরী।
স্বামজয়ত[৩] সা নিশি নাগরী॥
কপটমিদং তব বিন্দতি[৪] হরে।
নাবসরং পুনরালিনিকরে॥
মা কুরু শপথং গোকুল-পতে।
বেত্তি চিরং কা চরিতং ন তে ॥ধ্রু॥
মুক্ত-সনাতন-সৌহৃদ-ভরে।
ন পুনরহং ত্বয়ি রসমাহরে ॥১১॥৩৮৮॥

পাঠান্তর

১। ইহা প-র-সা পুথির ৫৩২ ও প-র পুথির ২০।২৫ সংখ্যক পদ।

২। 'সেবিতবানসি' স্থলে 'সেবিতবাসিশি' ক, খ, ঘ; 'সেবিত মানসি' চ; 'সেবিতবানিসি' প-র।

৩। 'স্বামজয়ত' স্থলে 'স্বামজয়ৎ' ক, খ, প-র।

৪। 'বিন্দতি' স্থলে 'বন্দিত' প-র।

টীকা

১—৮। "যাং সেবিতবান্" ইতি। জাগরী (জাগরণপরায়ণা) সন্ যাং সেবিতবান্ অসি সেবন-

মকার্যীরিতি ভাবঃ সা নাগরী ( চতুরনায়িকা ) নিশি ( রজন্যাং ) ত্বাং অজয়ত ( পরাজিতবতী রতি-যুদ্ধে ইতি শেষঃ )। হে হরে (কৃষ্ণ)! তব ইদং কপটং ( ছদ্ম, অলীকচাটুশতমিতি ভাবঃ ) আলি-নিকরে ( সখী-সমূহে মদীয়ে ইতি যাবৎ ) অবসরং ( অবকাশং প্রত্যয়মিতি ভাবঃ ) ন পুনঃ বিন্দতি ( ন লভতে )। শ্রীকৃষ্ণমপ্রত্যয়নিরাসার্থং শপথং কুর্ব্বাণং দৃষ্ট্বা পুনরাহ। হে গোকুলপতে! শপথং মা কুরু; চিরং ব্যাপ্য তব চরিতং কা ন বেত্তি; গোকুলপতেশ্চরিতং গোকুলে ন কস্তাপ্যগোচরং ভবিতুমর্হতীতি ভাবঃ। মুক্তঃ ( ত্যক্তঃ ) সনাতনঃ ( নিত্যঃ ) সৌহৃদ-ভরঃ ( সদ্ভাবানুবন্ধঃ ) যেন তাদৃশে ত্যক্তসদ্ভাবানুবন্ধে ত্বয়ি অহং পুনরপি রসং ( অনুরাগং ) ন আহরে ( ন যোজয়ামি )।

অনুবাদ

১—৮। জাগরণপরায়ণ হইয়া যাহাকে সেবন করিয়াছিলে,—সেই সুচতুরা নায়িকা ( প্রীতির প্রতিদানস্বরূপ ) তোমাকে রজনীতে ( রতি-যুদ্ধে ) পরাজিত করিয়াছে। হে কৃষ্ণ! তোমার এই প্রবঞ্চনা-বাক্য আমার সখীগণের বিশ্বাস উৎপাদন করিতে পারিতেছে না। হে গোকুল-পতি! তুমি শপথ করিও না; ( এই গোকুলে ) কোন্ নায়িকা বহু কাল হইতে তোমার চরিত্র অবগত নহে? যে চিরন্তন সৌহৃদ্য পরিত্যাগ করিয়াছে, তাহার সহিত আমি পুনরায় প্রীতি স্থাপন করিতে ইচ্ছা করি না।

---

বিভাষ।[১]

তুহুঁ না পরশ যদি মোয়।
পিরিতি কৈছে তব হোয়॥
ইথে লাগি শরণ তোহারি।
[illegible] হামারি॥
যদি[২] জানসি মঝু দোখ।
মোহে হেরি সম্বর[৩] রোখ॥
এ তুয়া চরণ ধরি হাম।
কহি পদ-যুগ ধরু শ্যাম॥
তাহে না টুটল মান।
মানিনি[৪] উপেখি চলু কান[৫]॥
কুঞ্জ-অঙ্গনে কুঞ্জ-রাজ।
কাঁপি পড়ল ক্ষিতি মাঝ॥
ফেরি নেহারত রাই।
মরি মরি করত কান্নাই॥
ভুজগে কাটল তনু-ওর[৬]।
কপটহি মুরুছল ভোর॥
বজর পড়ল শুনি বোলে।
ধাই ধনি ধরি[৭] করু কোলে॥
উঠল নাগর-বর শূর।
মান-গরব ভেল চূর॥
মন্ত্র-শিরোমণি ব্রজচাঁদ।
সোই পড়ল পুন ফাঁদ॥
ধনি-মুখ মোছল বাসে।
চুম্বন কয়ল বহু আশে॥
নিরসল[৮] হেরি বিহান।
সব রস করু সমাধান॥
কো সমুঝব দুহুঁ-নেহ।
দুহুঁ-তনু না বান্ধয়ে[৯] থেহ॥
কবি-শেখর রস গায়।
দুহুঁ জন প্রেম সহায়॥১২॥৩৮৭॥

ইত্যাদি মিলনম্।

ইতি অষ্টম-পল্লবঃ।

পাঠান্তর

১। ইহা প-র-স্ সা পুথির ৫৩৩ ও ৫৩৪ সং পদ

২। 'যদি' স্থলে 'যব' ঘ।

৩। 'সম্বর' স্থলে 'সম্বরু' প-র-সা।

৪। 'মানিনি' স্থলে 'মানি' ঘ।

৫। প-র-সা পুথিতে অতঃপর নিম্নলিখিত ভণিতা দৃষ্ট হয়; যথা,—

'মানিনী মানে ভৈ ভোর।
গোবিন্দদাস কহে ওর॥'

প-র-সা পুথিতে এই পদের অবশিষ্ট পংক্তিগুলি স্বতন্ত্র পদ (৫৩৪ সংখ্যক পদ)-রূপে গণিত হইয়াছে।

৬। 'ওর' স্থলে 'মোর' প-র-সা।

৭। 'ধাই ধনি ধরি' স্থলে 'রাই ধনি বন্ধু' ক; 'ধাই ধনি ধরু' ঘ; 'ধাই ধনী' প-র-সা।

৮। 'নিরসল' স্থলে 'নিরসন' প-র-সা।

৯। 'না বান্ধয়ে' স্থলে 'বান্ধয়ে' ক।

টীকা

৭—৮। "এ তুয়া" ইত্যাদি। এই (আমি) তোমার চরণে ধরিতেছি—(ইহা) বলিয়া শ্রীকৃষ্ণ (শ্রীরাধার) পদযুগ ধারণ করিলেন। সাম, ভেদ ও দান—এই ত্রিবিধ উপায়ে মানিনী নায়িকার মান-ভঙ্গ না হইলে, রস-শাস্ত্রে অগত্যা প্রণতি-ক্রিয়া, উপেক্ষা ও রসান্তর অর্থাৎ কৌশলে প্রিয়তমের সম্বন্ধে অমঙ্গলাশঙ্কা উৎপাদনের বিধান আছে; এ স্থলে শ্রীকৃষ্ণের সামাদি উপায় ব্যর্থ হওয়ায় তিনি ক্রমে প্রণতি, উপেক্ষা ও রসান্তর—এই ত্রিবিধ উপায়ই অবলম্বন করিতেছেন। তুলনা করুন;—

"সাম ভেদোঽথ দানং চ নত্যুপেক্ষে রসান্তরম্।
তদ্ভঙ্গায় পতিঃ কুর্য্যাৎ ষড়ুপায়ানিতি ক্রমাৎ॥"
—সাহিত্য-দর্পণ, ৩য় পরিচ্ছেদ।

"যথোত্তরং বলীয়াংস ইত্যুপায়াঃ প্রসাদনে।
আত্মাত্রয়ো ঘনং কার্য্যা বিদগ্ধৈঃ পশ্চিমাঃ কচিৎ॥"
—শৃঙ্গার-তিলক।

৯—১০। "তাহে না" ইত্যাদি। পদ-ধারণেও শ্রীরাধার মানভঙ্গ হইল না; (সুতরাং 'প্রণতির' পরবর্ত্তী 'উপেক্ষা' উপায় অবলম্বন করিয়া) শ্রীকৃষ্ণ মানিনী শ্রীরাধাকে উপেক্ষা করিয়া অর্থাৎ তাঁহার প্রতি কৃত্রিম ঔদাসীন্য প্রদর্শন করিয়া চলিতে লাগিলেন।

১১—২০। "কুঞ্জ-অঙ্গনে" ইত্যাদি। (শ্রীরাধা শ্রীকৃষ্ণের সেই উপেক্ষা দেখিয়াও মান পরিত্যাগ না করায় এখন 'রসান্তর' নামক শেষ উপায়টি অবলম্বন করিয়া) কুঞ্জবিহারী হরি কুঞ্জের আঙ্গিনায় কাঁপিয়া ভূতলে পতিত হইলেন; (পতন-শব্দ শুনিয়া) শ্রীরাধা মুখ ফিরাইয়া দেখেন,—শ্রীকৃষ্ণ 'মরিলাম মরিলাম, ভুজঙ্গে আমার দেহ-প্রান্তে দংশন করিল'—এইরূপ বলিতেছেন; শ্রীকৃষ্ণ কপট-মূর্চ্ছা অবলম্বন করিলেন; শ্রীরাধা উহা শুনিয়া বলিলেন,—(এ কি) বজ্র পড়িল! তিনি বেগে ধাবিত হইয়া শ্রীকৃষ্ণকে ক্রোড়ে তুলিয়া লইলেন; (তখন ধীরে ধীরে) বীরবর নাগর-শিরোমণি উঠিয়া বসিলেন; (প্রিয়তমকে সুস্থ হইতে দেখিয়া সেই আনন্দে) শ্রীরাধার মান-গর্ব্ব চূর্ণ হইল। তুলনা করুন;—

"পাণৌ পঙ্কমুখেন দুষ্ট-কৃমিণা দষ্টোঽস্মি রোষাদিতি
ব্যাজাৎ কূণিতলোচনং ব্রজপতৌ ব্যাভুজ্য বক্ত্রং স্থিতে।
সদ্যঃ প্রোজ্ঝিতরোষবৃত্তিরসকৃৎ কিং বৃত্তমিত্যাকুলা
জল্পন্তী স্মিতবক্ত্ররাত্তমমুনা গান্ধর্ব্বিকা চুম্বিতা॥"
—উজ্জ্বল-নীলমণি, মান-প্রকরণ।

---

পুনশ্চ খণ্ডিতা ধীরা মধ্যা যথা।

তত্র শ্রীগৌরচন্দ্রঃ।

বিভাষ।।

কি লাগি আমার গৌর রায়।
আবেশে শ্রীবাস-মন্দিরে যায়॥
কিবা ভাবে গোরা জাগিল নিশি।
কি লাগি মলিন বদন-শশী॥
আলসে আউলাঞাং পড়িছে গা।
চলিতে না চলে কমল-পা॥

গৌর বরণ কামর ভেল।
নিশি-শেষে কেবা এ[৩] দুখ দেল ॥
কহয়ে রসিক ভকতগণ।
রাধার ভাবে বিভাবিত[৪] মন ॥
পরসাদে কহে আমার গোরা।
কাহারে কি কহে প্রলাপ পারা ॥১॥৩৯০॥

পাঠান্তর

১। ইহা প-র-সা পুথির ৫৩৫ সংখ্যক পদ।

২। 'আউলাঞা' স্থলে 'এলায়া' ঘ; 'আলুয়া' প-র-সা; 'আউলাইয়া' ক, খ।

৩। 'এ' স্থলে 'এত' ক।

৪। 'ভাবে বিভাবিত' স্থলে 'ভাবেতে ভাবিত' প-র-সা।

---

ললিত।১

আরে মোর আরে মোর সোণার বন্ধুর।
অধরে কাজর দেখি[২] কপালে সিন্দূর ॥
বদন-কমলে কিবা তাম্বূল শোভিত।
পায়ের নখের ঘায়ে[৩] হিয়ায় বিদ্ধিত[৪] ॥
না আইস না আইস বন্ধু আঙ্গিনার কাছে।
তোমারে দেখিলে মোর ধরম যাবে পাছে ॥
শুনিয়া পরের মুখে নহি[৫] পরতীত।
এবে সে দেখিলাম[৬] তোমার এই সব রীত[৭] ॥
সাধিলা মনের কাজ[৮] কি আর বিচার।
দূরে রহ[৯] দূরে রহ[১০] প্রণতি আমার ॥
চণ্ডীদাস বোলে ইহা বলিলা কেমনে।
চোর ধরিলেহ[১১] এত না কহে বচনে ॥২॥৩৯১॥

পাঠান্তর

১। ইহা প-র-সা পুথির ৫৩৬ সংখ্যক পদ।

২। 'দেখি' স্থলে 'দিল' ক—চ। 'দিল' ক্রিয়ার কর্তৃ-পদ না থাকায় এবং 'দিল' পাঠ স্বীকার করিলে 'বদন-কমলে কিবা তাম্বূল শোভিত।' ইত্যাদি পরবর্তী চরণ-দ্বয়ে 'প্রক্রম-ভঙ্গ' দোষ ঘটে বলিয়া 'দেখি' পাঠই সমীচীন বোধ হয়।

৩। 'ঘায়ে' স্থলে 'দাগ' প-র-সা।

৪। 'বিদ্ধিত' স্থলে 'বিদিত' ক, গ, চ, প-র-সা। 'বিদিত' পাঠে কোন অর্থ হয় না; 'বিদ্ধিত' পাঠে সুন্দর অর্থ হয় এবং উহা প্রাচীনতম খ, ঘ পুথিতে দৃষ্ট হয়; সুতরাং উহাই সমীচীন পাঠ বটে।

৫। 'নহি' স্থলে 'নহে' ক—গ, চ, প-র-সা।

৬। 'দেখিলাম' স্থলে 'দেখিল' ক; 'দেখিলাঙ' গ, চ।

৭। 'এই সব রীত' স্থলে 'সব বিপরীত' প-র-সা।

৮। 'কাজ' স্থলে 'সাধ' ক।

৯। 'রহ' প-র-সা।

১০। 'রহ' প-র-সা।

১১। 'ধরিলেহ' স্থলে 'ধরিলেও' ক, গ, চ, প-র-সা।

---

রামকেলি।১

শুন শুন সুনয়নি আমার যে রীত।
কহিলে প্রতীত নহে জগতে বিদিত ॥
তুমি না মানিবে তাহা আমি ভালে[২] জানি।
এতেক[৩] না কহ ধনি অসঙ্গত বাণী ॥
সঙ্গত[৪] হইলে ভাল শুনি পাই সুখ[৫]।
অসঙ্গত[৬] হইলে পাইয়ে বড় দুখ[৭] ॥
মিছা কথায় যত পাপ[৮] জানহ আপুনি[৯]।
জানিয়া না মানে যেই সেই ত[১০] পাপিনী ॥
পরে পরিবাদ[১১] দিলে ধরমে[১২] সবে কেনে।
তাহার এমত বাদ হইবে তখনে ॥
চণ্ডীদাস বোলে যেবা মিছা কথা কবে[১৩]।
সেই সে ঠেকিবে পাপে তোমার কি[১৪] যাবে ॥
॥৩॥৩৯২॥

পাঠান্তর

১। ইহা প-র-সা পুথির ৫৩৭ সংখ্যক পদ।
২। 'ভালে' স্থলে 'ভাল' ক, গ, প-র-সা।
৩। 'এতেক' স্থলে 'এতেকে' ঘ, চ।
৪। 'সঙ্গত' স্থলে 'সঙ্গতি' ক।
৫। 'সুখ' স্থলে 'সুখ' ঘ।
৬। 'অসঙ্গত' স্থলে 'অসঙ্গতি' ক।
৭। 'দুখ' স্থলে 'দুখ' ঘ।
৮। 'পাপ' স্থলে 'দোষ' প-র-সা।
৯। 'আপুনি' স্থলে 'আপনি' ক—গ, প-র-সা।
১০। 'সেই ত' স্থলে 'সেই সে' প-র-সা।
১১। 'পরিবাদ' স্থলে 'পরবাদ' খ—চ।
১২। 'ধরমে' স্থলে 'ধরম' চ।
১৩। 'যেবা মিছা কথা কবে' স্থলে 'যদি মিছা বল্যা থাকে' ঘ, চ।
১৪। 'কি' স্থলে 'কিবা' প-র-সা।

বিভাষ।১

হেদে হে নিলজ২ বন্ধু লাজ নাহি বাসো৩।
বিহানে পরের বাড়ী কোন লাজে আইসো৪ ॥
বুক মাঝে দেখি তোমার কঙ্কণের দাগ।
কোন কলাবতী৫ আজি পাইয়াছিল লাগ ॥
নখ-পদ বিরাজিত রুধিরে পূরিত।
আহা মরি কিবা শোভা করিলে ভূষিত৬ ॥
কপালে সিন্দুর-রেখা অধরে৭ কাজল।
সে ধনী-বিরহে৮ তোমার আঁখি ছল-ছল ॥
দ্বিজ চণ্ডীদাসে কহে শুন বিনোদিনি।
না ছুইহ ইহার আমি সব রঙ্গ জানি৯ ॥৪॥৩৯৩

পাঠান্তর

১। ইহা প-র-সা পুথির ৫৩৮ সংখ্যক পদ।
২। 'নিলজ' স্থলে 'নিলাজ' ক, গ।
৩। 'বাসো' স্থলে 'বাস' ক—গ।
৪। 'আইসো' স্থলে 'আস' ক—গ ; 'আসো' প-র-সা।
৫। 'কলাবতী' স্থলে 'কুলবতি' ঘ, চ।
৬। 'করিলে ভূষিত' স্থলে 'কৈলে বিভূষিত' ঘ।
৭। 'অধরে' স্থলে 'নয়ানে' খ—চ, প-র-সা।
৮। 'বিরহে' স্থলে 'বিহনে' ক।
৯। 'না ছুইহ' ইত্যাদি স্থলে 'না ছুইহ তুমি ইহার সব রঙ্গ জানি ॥' ক—চ।

ধানশী।১

না কর না কর ধনি এত অপমান।
তরুণী হইয়া কেনে একে দেখ আন ॥
বংশী পরশি আমি শপতি২ করিয়ে।
তোমা বিনে দিবা নিশি কিছু না জানিয়ে ॥
ফাগু-বিন্দু দেখিয়া সিন্দুর-বিন্দু কহ।
কণ্টকে কঙ্কণ-দাগ মিছাই ভাবহ৩ ॥
এত কহি বিনোদ নাগর চলিতে চায় ঘর৪।
চণ্ডীদাস কহে রাই কাঁপে থর-থর৫ ॥৫॥৩৯৪॥

পাঠান্তর

১। ইহা প-র-সা পুথির ৫৩৯ সংখ্যক পদ।
২। 'শপতি' স্থলে 'শপথ' ক—গ, প-র-সা।
৩। 'মিছাই ভাবহ' স্থলে 'মিছুই লেখহ' প-র-সা।
৪। 'চলিতে চায় ঘর' স্থলে 'চলি যায় ঘরে' ঘ, চ।
৫। 'থর-থর' স্থলে 'থর থরে' ঘ, চ।

---

সুহই।১

ছল করি বাণি                কতয়ে পরলাপসি
তোহারি বচন পরমাণ।
চারি পহর রাতি                জাগিয়া গোহায়নু
আয়লি রাতি-বিহান ॥

মাধব আজি বড় দেয়লি দুখ।
আগে ইহ আরতি না বুঝিয়া অব তোহে
হেরি৩ পায়লুঁ বড় সুখ ॥ধ্রু॥
ভালহি সিন্দুর কাজরে পূরল
বদনহি দশনক রেখ।
হেরইতে তোহে লাজ মোহে হোয়ত৪
যাবক-রাগ পরতেক ॥
কমলিনি পাই সরস-রসে৫ ভূললি
না বুঝলি মালতি-গন্ধ।
কহই গোপাল- দাস নাহি সমুঝলি
কী৬ ফুলে কিয়ে৭ মকরন্দ ॥৬॥৩৯৫॥

পাঠান্তর

১। ইহা প-র-সা পুথির ৫৪০ সংখ্যক পদ।

২। 'পহর' স্থলে 'প্রহর' ক—গ, চ, প-র-সা।

৩। 'হেরি' স্থলে 'হরি' ঘ।

৪। 'হোয়ত' স্থলে 'লাগত' প-র-সা।

৫। 'সরস-রসে' স্থলে 'সব রস সে' ক; 'সব সরসে' প-র-সা।

৬। 'কী' স্থলে 'কি' ক—ঘ, প-র-সা।

৭। 'ফুলে কিয়ে' স্থলে 'ফুলে কহে' প-র-সা।

টীকা

৫—৭। "মাধব আজি" ইত্যাদি। হে মাধব! আজ বড় দুঃখ দিয়াছ; আগে তোমার এই আসক্তি বুঝিতে না পারিয়া (ঐ দুঃখ পাইয়াছি); এখন তোমাকে (অন্য নায়িকার সম্ভোগের চিহ্ন অঙ্গে ধারণ-পূর্ব্বক এথায় উপস্থিত) দেখিয়া (তুমি তোমার প্রিয়তমার সহিত সুখে রজনী যাপন করিয়াছ জানিয়া) নিতান্ত সুখী হইলাম। (বিদ্রূপোক্তি)।

তথা রাগ।১

[illegible] রাইক গোপন মা[illegible]
[illegible]হিঁ২ সমুঝল কান ॥
কত ছল-বচনহিঁ সাধল তায়।
তাকর শ্রবণহিঁ কছু নাহি যায় ॥
খেণে খেণে৩ বাঢ়ল কোপ-তরঙ্গ।
কহইতে বচনহিঁ৪ বচন-বিভঙ্গ ॥
বুঝল নাগর সো পরকার।
বিনতি-বচন নাহি শুনব আর ॥
চরণ-যুগল ধরি ভাঙ্গিয়ে মান।
ঐছন মনহিঁ বিচারল কান ॥
তব ধনি মানিনি পরিহরি গেল।
কহ মোহন অব বিপরিত ভেল ॥৭॥৩৯৬

পাঠান্তর

১। ইহা প-র-সা পুথির ৫৪১ সংখ্যক পদ।

২। 'ইঙ্গিত-বচনহিঁ' স্থলে 'ইঙ্গিতে বচনহিঁ' ক—গ।

৩। 'খেণে খেণে' স্থলে 'ক্ষণে ক্ষণে' ক—গ, প-র-সা; 'ক্ষেণে ক্ষেণে' ঘ।

৪। 'বচনহিঁ' স্থলে 'বদনহিঁ' ক, খ।

তথা রাগ।১

মন মাহা কোপ বেকত নাহি ভেল।
ঐছন মানিনি ঘর মাহা গেল ॥
গুণি গুণি২ মাধব চলু নিজ বাস।
দ্বন্দ্ব পড়ল অব না পূরল আশ ॥
মনহিঁ বিচারয়ে রসময় কান।
কৈছনে আজুক টুটব মান ॥
নিরজনে বৈঠিয়া রহল৩ মুরারি।
তেজল গোঠক৪ গমন বিহারি ॥
সুবল সখা সঞে যুগতি দঢ়াই।
যোই মনোরথ পূরব তাই ॥
কি কহব মোহন ও পরসঙ্গ৫।
কত কত চাতুরি রভস-তরঙ্গ৬ ॥৮॥৩৯৭॥

পাঠান্তর

১। ইহা প-র-সা পুথির ৫৪২ সংখ্যক পদ।
২। 'শুণি শুণি' স্থলে 'গণি গণি' প-র-সা।
৩। 'রহল' স্থলে 'রসিক' প-র-সা।
৪। 'গোঠক' স্থলে 'গোকুল' গ—চ, সা।
৫। 'পরসঙ্গ' স্থলে 'সব রঙ্গ' খ, ঘ।
৬। 'রভস-তরঙ্গ' স্থলে 'ভরল তরঙ্গ' প-র-সা।

## তত্রান্তরে মিলনম্।

কামোদ।১

রথ জাগাই শিঙ্গাধ্বনি করতহিঁ[২]
জটিলা ভীখ আনি দেই[৩]।
নি যোগেশ্বর মাথ হিলায়ত
তবহিঁ[৪] ভীখ নাহি লেই[৫]॥
টলা কহত তব কা[৬] তুহুঁ মাগত[৭]
যোগী কহত বুঝাই।
রে বধু হাত ভীখ হাম লেয়ব
তুরিতহি দেহ পাঠাই॥
ত-বরতা বিনু[৮] ভিখ যব লেয়ব[৯]
যোগি-বরত হোয়ে নাশ।
কর বচন শুনিতে তনু পুলকিত[১০]
ধাই কহল বধু পাশ॥
রে যোগিবর পরম মনোহর
জানি বুঝলুঁ অনুমানে।
তে যতন করি রতন-থারি ভরি[১১]
ভীখ দেহ তছু ঠামে॥
নি ধনি রাই আই করি উঠল
যোগি নিয়ড়ে হাম যাব।
টলা কহত যোগি নহ আন-মত
দরশনে হোয়ব লাভ॥
গোধুম-চুর্ণ পূর্ণ থারি পর[১২]
কনক-কটোরি ভরি[১৩] ঘিউ।
কর যোড়ি[১৪] রাই লেহ করি কুকরই
তাহে হেরি থর-হরি জিউ॥
যোগী কহত[১৫] ভীখ নাহি[১৬] লেয়ব
মুখ-বচন[১৭] এক চাই।
নন্দ-নন্দন পর যো অভিমান সো[১৮]
মাফ করহ হাম[১৯] যাই॥
শুনি ধনি[২০] রাই চীরে[২১] মুখ ঝাঁপল
ভেখধারি নটরাজ।
গোবিন্দদাস কহ নটবর-শেখর
সাধি চলত মনকাজ॥৯॥৩৭৮॥

পাঠান্তর

১। ইহা প-র-সা পুথির ৫৪৩ সংখ্যক পদ।
২। 'করতহিঁ' স্থলে 'শুনইতে' ক, গ; 'কহত্তহি' প-র-সা।
৩। 'দেই' স্থলে 'দেল' ক, প-র-সা।
৪। 'তবহিঁ' স্থলে 'বুঝল' ক।
৫। 'লেই' স্থলে 'নেল' ক, প-র-সা।
৬। 'কা' স্থলে 'কাহা' ক—গ, প-র-সা।
৭। 'তুহুঁ মাঙ্গত' স্থলে 'তুহুঁ মাগত' ক—গ, চ; 'তোম মাজত' প-র-সা।
৮। 'বিনু' স্থলে 'বিনে' ঘ, প-র-সা।
৯। 'যব লেয়ব' স্থলে 'লেও যব' চ; 'লেউ যব' গ।
১০। 'তাকর বচন' ইত্যাদি স্থলে 'তাক বচন শুনি তে তনু পুলকিত' গ, চ।
১১। 'থারি ভরি' স্থলে 'থারি পুরি' প-র-সা।
১২। 'পূর্ণ থারি পর' স্থলে 'পূর্ণ করি থারহিঁ' ঘ।
১৩। 'কটোরি ভরি' স্থলে 'কটোরহিঁ' ঘ, চ।
১৪। 'যোড়ি' স্থলে 'যোড়ে' ক—গ, প-র-সা।

১৫। 'কহত' স্থলে 'কহত হাম' ক—গ, চ, প-র-সা।

১৬। 'নাহি' স্থলে 'না' চ।

১৭। 'মুখ-বচন' স্থলে 'তুয়া মুখ-বচন' ক, খ; 'মুখক বচন' গ; 'মুখক বচন' চ।

১৮। 'অভিমান সো' স্থলে 'অভিমানসি' খ, প-র-সা; 'অভিমানল' ঘ, চ।

১৯। 'হাম' স্থলে 'ঘর' ক, প-র-সা।

২০। 'শুনি ধনি' স্থলে 'শুনইতে' প-র-সা।

২১। 'চীরে' স্থলে 'চিনি' প-র-সা।

টীকা

১—৪। "গোরখ জাগাই" ইত্যাদি। (যোগি-বেশধারী শ্রীকৃষ্ণ) গোরক্ষক-গণকে জাগাইয়া শিঙার ধ্বনি করা মাত্র (দ্বারে ভিক্ষুক আসিয়াছে জানিয়া) জটিলা ভিক্ষা আনিয়া দিল; যোগী মৌনী অর্থাৎ মৌন-ব্রতাবলম্বী বলিয়া, মাথা নাড়িলেন,—তখন ভিক্ষা লইলেন না।

১৭—২০। "শুনি ধনি" ইত্যাদি। শ্রীরাধা শুনিয়া (লজ্জা হেতু) 'আই!' 'আমি যোগীর কাছে যাইব!' বলিয়া উঠিলেন; জটিলা বলিলেন,—যোগী অন্যের মত নহে; (তাঁহার) দর্শনে (পুণ্য) লাভ হইবে।

ধানশী।[১]

জটিলা পাশ ফুকরি তহিঁ বোলত
বহুরি বেরি কাহে থাড়ি।
ললিতা কহত অমঙ্গল শূনল[২]
সতি পতি-ভয় অব[৩] গাড়ি॥
শুনি কহে জটিলা ঘটিল কি[৪] অকুশল[৫]
ঘর সঞে বাহির হোয়।
[illegible] পাণি ধরি হেরই
[illegible] কহ মোয়॥
যোগেশ্বর ফেরি বহুরি-[৬] পাণি ধরি
কুশল করব বনদেব[৭]।
এহ[৮] এক অঙ্ক বৃক্ষ নিশঙ্কহু[৯]
বনহিঁ[১০] পশু-পতি সেব॥
পূজক মন্ত্র তন্ত্র[১১] বহু আছয়ে
সো ইহ কছু নাহি জান।
জটিলা কহ আন দেব কাহাঁ[১২] পাওব
তুহুঁ বিজ কর ইথে[১৩] দান॥
এত কহি দুহুঁক মন্দিরে পরবেশল
দুহুঁ জন ভেল এক ঠাম।
মনমথ মন্ত্র পঢ়াওল দুহুঁ জনে
পূরল দুহুঁ মনকাম॥
পুন দুহুঁ জন মন্দির সঞে নিকসল
জটিলা সনে কহে[১৪] ভাখি।
যব ইহ গৌরি- আরাধনে যাওব
বিধবা জন ঘরে রাখি॥
এত কহি সবহুঁ চলল নিজ মন্দিরে
যোগি-চরণে পরণাম।
বিদ্যাপতি কহ নটবর-শেখর
সাধি[১৫] চলল মনকাম॥১০॥৩৯৯॥

পাঠান্তর

১। ইহা প-র-সা পুঁথির ৫৪৪ সংখ্যক পদ।

২। 'শূনল' স্থলে 'শুনলুঁ' ক—গ; 'শুনত' প-র-সা।

৩। 'অব' স্থলে 'অতি' ক।

৪। 'কি' স্থলে 'কিয়ে' গ—চ, প-র-সা।

৫। 'অকুশল' স্থলে 'অমঙ্গল' প-র-সা।

৬। 'বহুরি' স্থলে 'বহুরিক' ক—গ।

৭। 'বনদেব' স্থলে 'বলদেব' প-র-সা।

৮। 'এহ' স্থলে 'ইহ' ক—গ।

৯। 'নিশঙ্কহু' স্থলে 'বিশঙ্কউ' ক; 'নিশঙ্কউ' খ—চ।

১০। 'বনহিঁ' স্থলে 'বনহু' ক—চ; 'উ বনহি' প-র-সা।

১১। 'পূজক মন্ত্র তন্ত্র' স্থলে 'পূজনক মন্ত্র তন্ত্র' গ; 'পূজাক তন্ত্র মন্ত্র' প-র-সা।

১২। 'কাহাঁ' স্থলে 'কাহে' ক।

১৩। 'ইথে' স্থলে 'ইহ' ক—গ, চ, প-র-সা।

১৪। 'কহে' স্থলে 'কহি' ক।

১৫। 'সাধি' স্থলে 'সারি' প-র-সা।

### টীকা

১—৪। "জটিলা শাশ" ইত্যাদি। শ্রীরাধার শাশুড়ী জটিলা তখন ডাকিয়া বলিতেছেন,—"বউ, তুমি এতক্ষণ কি জন্য রহিয়াছ?" ললিতা বলিতেছেন,—"(পতির) অমঙ্গল শুনিয়াছে,—সতীর পতির জন্য এখন বড়ই আশঙ্কা (হইতেছে)"।

৫—৮। "শুনি কহে" ইত্যাদি। জটিলা বলেন,—"কি অমঙ্গল ঘটিল?" (তিনি) ঘর হইতে বাহির হইলেন; (যোগীকে বলিলেন)—"বধূর হাতখানা হাতে ধরিয়া দেখিয়া, কি অমঙ্গল, আমাকে বলুন।"

৯—১২। "যোগেশ্বর' ইত্যাদি। যোগীশ্বর পুনরায় বধূর হাত ধরিয়া (কর-রেখা দৃষ্টি করিয়া) বলিলেন,—"(ভয় নাই), বনদেব মঙ্গল করিবেন। এই একটা রেখা নিতান্তই বক্র অর্থাৎ বিরুদ্ধ; (বধূ) বনে পশু-পতির (প্রসিদ্ধ অর্থে মহাদেবের; গূঢ় অর্থে গোপালক শ্রীকৃষ্ণের) সেবা (এক অর্থে—পূজা; গূঢ় অর্থে—মনোরঞ্জন) করুন।

১৩—১৬। "পূজক" ইত্যাদি। যোগীশ্বর জটিলাকে শুনাইয়া স্বগত-ভাবে বলিতে লাগিলেন,—"পূজার ত অনেক তন্ত্র-মন্ত্র আছে,—এ ত সে সব কিছুই জানে না।" জটিলা শুনিয়া বলিলেন,—"অন্য গুরু কোথায় পাইব,—আপনিই ইহাকে বীজ-মন্ত্র দান করুন।"

১৭—২০। "এত কহি" ইত্যাদি। ইহা বলিয়া জটিলা উভয়কে (নির্জ্জন) মন্দিরে প্রবেশ করাইলেন; উভয়ে সম্মিলিত হইলেন। কন্দর্প উভয়কে মন্ত্র পড়াইলেন অর্থাৎ কন্দর্পের বাহিনী সম্ভোগ-কেলির জন্য প্রণোদিত করিলেন; উভয়ে মনোবাঞ্ছা পূর্ণ করিলেন।

---

পঠমঞ্জরী।১

সবহুঁ আপন ভবনে গেল।
সুবদনি-চিতে চমক ভেল॥
নাসা পরশি রহল ধন্দ।
ঈষত হাসয়ে বয়ন-চন্দ॥
সখি হে অপরূপ বর কান।
কাহাঁ গেও২ মঝু সে হেন৩ মান॥
যে৪ কিছু কয়ল রসিক-রাজ।
কহিতে অবহুঁ বাসিয়ে লাজ॥
বিদ্যাপতি কহে ঐছন কান।
দাস গোবিন্দ ও৫ রস ভাণ॥১১॥৪০০॥

ইতি নবম-পল্লবঃ।

### পাঠান্তর

১। ইহা প-র-সা পুথির ৫৪৫ সংখ্যক পদ।

২। 'গেও' স্থলে 'গেয়ো' চ।

৩। 'সে হেন' স্থলে 'সো হন' প-র-সা।

৪। 'যে' স্থলে 'সো' ক—গ।

৫। 'ও' স্থলে 'এ' ক, খ।

---

## পুনশ্চ খণ্ডিতা। প্রকারান্তরং যথা।

শ্রীগৌরচন্দ্র।

বিভাষ।১

সহজে গৌর প্রেমে গর-গর
ফিরাওত২ যুগল আঁখি।
দামিনী সহিতে সুন্দর জলদে
অরুণ-কিরণ দেখি॥

উঠিল ভাবের তরঙ্গের[3] রঙ্গ
সম্বরি না পারি চিতে।
কহে কি লাগিয়া কেবা[4] সাজাইয়া
কেন কৈল হেন রীতে॥
এ রাধামোহন কহে বৃষভানু-
সুতা-রসে পহুঁ[5] ভোর।
হেন ছলে বুলে উদ্ধারে সকলে
কিছু না হইল মোর॥১॥৪০১॥

পাঠান্তর

১। ইহা প-র-সা পুথির ৫৪৬ সংখ্যক পদ।
২। 'ফিরাঞা' স্থলে 'ফিরাইয়া' ঘ, চ, প-র-সা।
৩। 'তরঙ্গের' স্থলে 'তরঙ্গে' ঘ।
৪। 'কেবা' স্থলে 'কিবা' ক।
৫। 'পহুঁ' স্থলে 'ভেল' ক, চ।

টীকা

১—৪। "সহজে গৌর" ইত্যাদি। গৌরাঙ্গ স্বভাবতঃই প্রেমে বিহ্বল; তিনি চক্ষু ফিরাইয়া বিদ্যুৎ-সম্বলিত সুন্দর মেঘে অরুণের কিরণ দেখিলেন।

৫—৮। "উঠিল" ইত্যাদি। গৌরাঙ্গের চিত্তে (খণ্ডিতা-রসোচিত) ভাবের তরঙ্গ-উচ্ছ্বাস উদিত হইল, তিনি তাহা সম্বরণ করিতে পারিলেন না;—তিনি বলিতে লাগিলেন,—"কে (নায়িকা) কি জন্ত (আমার প্রাণনাথকে) সাজাইয়া এরূপ করিয়াছে?" (শ্রীগৌরাঙ্গ শ্যামল জলধরকে শ্রীকৃষ্ণ, তড়িৎকে তাঁহার পীত ধড়া ও তৎসংলগ্ন অরুণ-কিরণকে প্রতি-পক্ষ-নায়িকার সম্ভোগ-জনিত সিন্দুর ও আলতার রাগ মনে করিয়া, অভিমানী হইয়া ঐরূপ বাক্য বলিতেছেন)।

—

তথা রাগ।[1]

মধু-ঋতু রজনি[2] উজাগরি নাগরি
নাগর মিলনক আশে।
সো সব আনত আন-মত হোয়ল
ভৈগেল তবহি নৈরাশে॥
অপরূপ প্রেমক রীত।
নিজ মন্দিরে ধনি গমন করল পুন
নাহ পন্থে উপনীত॥ ধ্রু॥
হেরল নাহ- বদন যব সুবদনি
নাগর সচকিত ভেল।
ধনি কহে শুন বর- নাগর-শেখর
আজু রজনি কাহাঁ গেল॥
সুন্দর সিন্দুর- বিন্দু ভাল পর
কিয়ে অপরূপ ভেল[3] শোভা।
অধর সুরঙ্গ রঙ্গ অব হেরিয়ে
তছু পর মৃগমদ-আভা॥
উরে যাবক হেরি দুখিত হৃদয়ে মরি[4]
কোন রমণি অছু কেল।
রাধামোহন দাস কিয়ে বোলব
পিরিতি-দন্দ অব ভেল॥২॥৪০২॥

পাঠান্তর

১। ইহা প-র-সা পুথির ৫৪৭ সংখ্যক পদ।
২। 'রজনি' স্থলে 'যামিনী' ক—গ।
৩। 'অপরূপ ভেল' স্থলে 'ভেল অপরূপ' ক—গ, প-র-সা।
৪। 'হৃদয়ে মরি' স্থলে 'হৃদয় মোরি' খ, ঘ, চ।

—

কেদার।[1]

ভাল হৈল আরে[2] বন্ধু আইলা সকালে।
প্রভাতে দেখিলুঁ[3] মুখ দিন যাবে ভালে॥
বন্ধু তোমার বলিহারি যাই।
ফিরিয়া দাঁড়াও তোমার[4] চাঁদ-মুখ চাই॥ ধ্রু[5]॥

আই আই পড়িছে[৬] রূপ কাজরের শোভা।
ভালে সে সিন্দুর তোমার মুনির মনলোভা॥
খর-নখ-দশনে[৭] অঙ্গ জর-জর।
ভালে সে[৮] কঙ্কণ-দাগ হিয়ার উপর॥
নীল পাটের শাড়ি কোঁচার[৯] বলনি।
রমণী-রমণ হৈয়া বঞ্চিলা রজনি॥
সুরঙ্গ যাবক রঙ্গ উরে ভাল সাজে।
এখন কহ মনের কথা আইলা কিবা কাজে[১০]॥
চারি পানে[১১] চাহে নাগর আঁচলে[১২] মুখ মোছে।
চণ্ডীদাসের লাজ ধুইলে না[১৩] ঘুচে॥৩॥৪০৩॥

পাঠান্তর

১। ইহা প-র-সা পুথির ৫৪৮ ও প-র পুথির ২০।১৮ সংখ্যক পদ। 'কেদার' স্থলে 'ললিত' প-র-সা; 'বিভাষ' প-র।

২। 'আরে' স্থলে 'অহে' প-র।

৩। 'দেখিলুঁ' স্থলে 'দেখিল' ক; 'দেখিলাঙ' চ; 'দেখিলাম' প-র-সা; 'দেখিলে' প-র।

৪। 'দাঁড়াও তোমার' স্থলে 'ডাঁড়াও তোমার' ঘ, চ; 'দাঁড়াও হে একবার' প-র-সা।

৫। ক, ঘ, চ পুথিতে 'ধ্রু' চিহ্ন নাই।

৬। 'পড়িছে' স্থলে 'পড়্যাছে' প-র।

৭। 'দশনে' স্থলে 'দংশনে' ক; 'দশন' ঘ, চ; 'দরশনে' প-র-সা।

৮। 'ভালে সে' স্থলে 'ভালে' চ।

৯। 'কোঁচার' স্থলে 'তোমার' প-র-সা।

১০। 'এখন কহ' ইত্যাদি পংক্তি স্থলে 'অধর দংশন রাগ বদনহিঁ রাজে॥' প-র।

১১। 'পানে' স্থলে 'পাসে' প-র-সা।

১২। 'আঁচলে' স্থলে 'আঁচরে' গ, প-র-সা।

১৩। 'না' স্থলে 'সে' প-র-সা।

—

রামকেলি।[১]

কলধৌত-কান্তি-কলেবর গোরি[২]।
কান্তক কত দুখ না জানসি থোরি॥
কৈতব না কহ এ তুয়া কান।
কোপে করসি তুহুঁ কত মত ভান॥
কুসুমিত-কাননে জাগলু তুয়া লাগি।
কেবল করণ উচিত হিয়ে লাগি॥
কুসুমক হার কয়লুঁ কত রাধে।
কণ্ঠে করসি যদি পূরয়ে সাধে॥
কপট না কর ইথে কোপিনি থোর[৩]।
কাতর অন্তর না করহ মোর[৪]॥
কামিনি কুকরম কতয়ে হামারি।
কহ রাধামোহন পহুঁকর হারি[৫]॥৪॥৪০৪॥

পাঠান্তর

১। ইহা প-র-সা পুথির ৫৪৯ সংখ্যক পদ।

২। 'গোরি' স্থলে 'গৌরী' ক, গ।

৩। 'থোর' স্থলে 'থোরি' ক, গ, চ, প-র-সা।

৪। 'মোর' স্থলে 'মোরি' ক, গ, চ, প-র-সা।

৫। 'পহুঁকর হারি' স্থলে 'পহুঁক বলিহারি' ক, প-র-সা; 'পহুক বহারি' চ।

টীকা

৫—৬। "কুসুমিত কাননে" ইত্যাদি। রাধামোহন ঠাকুর স্বকৃত টীকায় লিখিয়াছেন,—"এখন কহ মনের কথা ইত্যস্য প্রত্যুত্তরং 'কেবল করণ উচিত হিয়ে লাগি' ইত্যাদিনা কৃতম্।" অর্থাৎ পূর্ব্ব-পদে শ্রীরাধা শ্রীকৃষ্ণকে "এখন কহ মনের কথা আইলা কিবা কাজে" জিজ্ঞাসা করায়, তিনি উহার প্রত্যুত্তরে বলিতেছেন যে,—আমি কুসুমিত-কাননে তোমার জন্ত রজনী জাগরণ করিয়াছি; (উহার প্রতিদানে আমাকে) কেবল হৃদয়ে লগ্ন করা তোমার উচিত বটে। "হিয়ে লাগি" শব্দ-দ্বয়ের অর্থ "হৃদি-লগ্নতা", রাধামোহন ঠাকুরের কৃত পরবর্ত্তী পদের টীকায় লিখিত হইয়াছে; যথা,—"পূর্ব্বপীতে হৃদি-

লম্বতা-কুসুম-হার-গ্রহণপ্রার্থনাং কুর্ব্বন্তং শ্রীকৃষ্ণং প্রতি আকুল ইত্যাদিনা তত্বারয়তি।"

১১—১২। "কামিনি কুকরম" ইত্যাদি। হে সুন্দরি! আমার ( না জানি ) কত পাপ আছে! ( নতুবা তুমি আমার প্রতি এরূপ সন্দেহযুক্ত হইবে কেন?) রাধামোহন কহিতেছেন,—( এ স্থলে ) প্রভুরই পরাজয় ( হইল )।

---

বিভাষ।১

আকুল চিকুর২ চুড়োপরি৩ চন্দ্রক
ভালহিঁ সিন্দুর দহনা।
চন্দন-চান্দ মাহা৪ মৃগমদ লাগল৫
তাহে৬ বেকত তিন নয়না॥
মাধব অব তুহুঁ শঙ্কর দেবা।
জাগর-পুণ-ফলে প্রাতরে৭ ভেটলুঁ
চুরহি৮ দূরে রহু সেবা॥ ধ্রু॥
চন্দন-রেণু- ধূসর৯ ভেল সব তনু
সোই ভসম-সম ভেল১০।
তোহারি বিলোকনে মঝু মনে মনসিজ১১
মনরথ১২ সঞে জরি গেল১৩॥
তবহুঁ১৪ বসন ধর কাঁহে দিগম্বর১৫
শঙ্কর নিয়ম উপেখি।
গোবিন্দদাস কহই পর-অম্বর১৬
গণইতে১৭ লেখি না লেখি॥৫॥৪০৫॥

পাঠান্তর

১। ইহা প-র-সা পুথির ৫৮০ ও প-র পুথির ২০৮ সংখ্যক পদ। 'বিভাষ' স্থলে 'ধানসী' প-র-সা; 'তোড়ি' প-র।

২। 'চিকুর' স্থলে 'অলক' প-র।

৩। 'চুড়োপরি' স্থলে 'চুড়ে পরি' খ; 'চুড়ে পরি' প-র-সা; 'চুড়ে শিখি' প-র।

৪। 'চান্দ মাহা' স্থলে 'চন্দ্রমাহা' ক; 'চান্দ মাঝে' প-র-সা।

৫। 'মৃগমদ লাগল' স্থলে 'লাগল মৃগমদ' ক, প-র।

৬। 'তাহে' স্থলে 'তেঞি' প-র।

৭। 'প্রাতরে' স্থলে 'প্রাতহি' প-র।

৮। 'চুরহি' স্থলে 'চুরহুঁ' প-র।

৯। 'ধূসর' স্থলে 'ভূষণ' প-র।

১০। 'ভেল' স্থলে 'ভেলা' প-র-সা।

১১। 'মনে মনসিজ' স্থলে 'মন মনরথ' প-র; 'মন মনরথ' প-র-সা।

১২। 'মনরথ' স্থলে 'মনোরথ' ক—খ, প-র; 'মনমথ' প-র-সা।

১৩। 'গেল' স্থলে 'গেলা' প-র-সা।

১৪। 'তবহুঁ' স্থলে 'অবহুঁ' প-র-সা, প-র।

১৫। 'দিগম্বর' স্থলে 'দিগাম্বর' খ, প-র-সা, প-র।

১৬। 'কহই পর-অম্বর' স্থলে 'কহই অম্বাম্বর' গ; 'কহ কাহে পরাম্বর' প-র-সা।

১৭। 'গণইতে' স্থলে 'গলইতে' ক।

টীকা

১—৪। পূর্ব্বপদে শ্রীকৃষ্ণ কৌশলপূর্ণ বাক্যে শ্রীরাধার আলিঙ্গন প্রার্থনা করায়, কৃষ্ণৈকপরায়ণা শ্রীরাধা তাঁহাকে আলিঙ্গন করিতে পারেন না,—ইহা প্রমাণিত করার জন্য শ্রীরাধাও কৌশলে শ্রীকৃষ্ণের শঙ্করত্ব প্রতিপাদন করিয়া বলিতেছেন,—"আকুল চিকুর" ইত্যাদি। তোমার কেশ-পাশ আলুলায়িত, ( সুতরাং জটাবৎ প্রতীয়মান; ) চূড়ার উপরে ময়ূর-পুচ্ছ ( সর্প-ফণাকৃতি ); ললাটে সিন্দুর অগ্নিস্বরূপ; ললাটের শ্বেত-চন্দন-ফোঁটার মধ্যে কৃষ্ণ-বর্ণ মৃগমদ-বিন্দু লগ্ন হইয়াছে,—তাহাতে তৃতীয় নয়ন প্রকাশিত হইল।

৫—৭। "মাধব অব" ইত্যাদি। হে কৃষ্ণ! এখন তুমি শঙ্কর হইয়াছ; আমার রাত্রি-জাগরণের পুণ্য-ফলে প্রাতেই ( শঙ্কর-রূপী ) তোমার দর্শন হইল; ( ক্ষুদ্র মানবী আমার ) দূর হইতে দূরে থাকিয়া প্রণতি রহিল।

৮—১১। "চন্দন-রেণু" ইত্যাদি। চন্দন-রেণু দ্বারা তোমার সকল অঙ্গ ধূসর-বর্ণ হইয়াছে; উহাই ভস্মের ন্যায় (প্রতীয়মান) হইল; তোমার দৃষ্টি-পাতে আমার হৃদয়ের বাসনা কন্দর্পের সহিত দগ্ধ হইয়া গেল।

১২—১৫। "তবহুঁ বসন" ইত্যাদি। তথাপি অর্থাৎ সর্ব্বপ্রকারে তুমি শঙ্কর তুল্য হইলেও দিগম্বর অর্থাৎ নগ্ন শঙ্কর তুমি কি জন্ত নিয়ম লঙ্ঘন করিয়া বসন পরিধান করিয়াছ? গোবিন্দদাস (সময়োচিত রসিকতা সহকারে) বলিতেছেন,—পরের বসন গণনার মধ্যে ধরাও যায়, নাও ধরা যায়। (অর্থাৎ শ্রীকৃষ্ণ ভ্রমবশতঃ প্রাতে প্রতিপক্ষ-নায়িকার সুনীল বসন পরিধান করিয়া আসিয়াছেন, তাঁহার শ্যাম অঙ্গে সেই বসন প্রায় অদৃশ্যের মত হইয়া তাঁহাকে নগ্ন-বৎই দেখাইতেছে; তথাপি যদি উহাকে বসন বলিয়া ধরা যায়, তাহা হইলেও পরের বসনে পরের কোন ন্যায্য স্বত্ব না থাকায় শ্রীকৃষ্ণকে দিগম্বরই বলা যাইতে পারে।)

---

সুহই।১

সহজই গোরি রোখে তিন লোচন
কেশরি জিনি মাঝং খীণ।
হৃদয় পাষাণ বচনে অনুমানিয়ে
শৈল-সুতাকর৩ চীন॥
সুন্দরি অব৪ তুহুঁ চণ্ডি-বিভঙ্গ।
যব হাম শঙ্কর তুয়া নিজ কিঙ্কর
মোহে দেয়বি৫ আধ অঙ্গ॥ধ্রু॥
কালিয় কুটিল ভাঙু-যুগ-ভঙ্গিম৬
সম্বরু তাকর দম্ভ।
পশুপতি-রোখে রোখ নাহি সমুঝিয়ে
হাম নহ শুম্ভ নিশুম্ভ॥
দহন৭ মনোভবে তোহি৮ তিরায়বি
ইষত-হাস বর রাখে।
তুয়া পরসাদে বাধ সব খণ্ডয়ে৯
গোবিন্দদাস পরমাদে॥৬॥৪০৬॥

পাঠান্তর

১। ইহা প-র-সা পুথির ৫৮১ ও প-র পুথির ২০১৯ সংখ্যক পদ। 'সুহই' স্থলে 'কামোদ কিম্বা সুহই' ক, গ, চ; 'তোড়ি' প-র।

২। 'জিনি মাঝ' স্থলে 'জিনিয়া মাঝ' ক—গ; 'মাঝহিঁ' প-র।

৩। 'শৈল-সুতাকর' স্থলে 'শৈলসুতা করি' ক, গ, প-র-সা।

৪। 'অব' স্থলে 'আজু' খ, গ।

৫। 'মোহে দেয়বি' স্থলে 'মোহে দেখবি' ক, প-র-সা, প-র।

৬। 'ভাঙু-যুগ-ভঙ্গিম' স্থলে 'ভাঙ ভুজঙ্গম' ক—গ, চ, প-র-সা; 'ভাঙু ভুজঙ্গম' ঘ।

৭। 'দহন' স্থলে 'মদন' চ।

৮। 'তোহি' স্থলে 'তুহুঁ' ক—গ, চ, প-র-সা; 'মোহে' প-র।

৯। 'খণ্ডয়ে' স্থলে 'খণ্ডব' প-র।

টীকা

১—৪। "সহজই গোরি" ইত্যাদি। শ্রীকৃষ্ণ তর্কস্থলে শঙ্করত্ব স্বীকার করিয়া লইয়া, কৌশলে শ্রীরাধার গৌরীত্ব প্রতিপাদন করিয়া প্রত্যুত্তরে বলিতেছেন,—তুমি স্বভাবতঃই গৌর-বর্ণা (অর্থাৎ গৌরী), ক্রোধে (তোমার) তিন চক্ষু হইয়াছে; অর্থাৎ সাধারণ লোকে দুইটি চক্ষু দ্বারা যাহা দেখিতে পায় না, এরূপ অনেক বস্তুও তুমি এখন রাগের বশে দেখিতেছ; গৌরী সিংহবাহিনী কেশরীকে পরাজিত (অর্থাৎ পদানত) করিয়াছিলেন; তোমারও ক্ষীণ কটি কেশরীকে (অর্থাৎ কেশরীর ক্ষীণ কটিকে) কৃশতায় পরাজিত করিয়াছে; তোমার হৃদয় যে পাষাণ, তাহা তোমার (নিষ্ঠুর) বাক্যেই অনুমান হইতেছে,—(এ সমস্তই) পর্ব্বত-নন্দিনীর চিহ্ন বটে।

৫—৭। "সুন্দরি অব" ইত্যাদি। হে সুন্দরি! এখন তুমি চণ্ডীর (এক অর্থে—গৌরীর, অন্য অর্থে কোপন-স্বভাব নায়িকার) প্রকৃতি ধারণ করিয়াছ; যখন আমি শঙ্কর তোমার নিজ দাস,—(তখন) গৌরীর ন্যায় আমাকে তোমার অর্দ্ধ অঙ্গ প্রদান করিতে হইবে!

৮—১১। "কালির কুটিল" ইত্যাদি। (তুমি কুটিল কৃষ্ণের উপর ক্রুদ্ধ হইয়াছ; এই দেখ), তোমার ভ্রূ-যুগলের ভঙ্গী কেমন কৃষ্ণ ও কুটিল,—তুমি তাহার দর্প চূর্ণ কর অর্থাৎ তোমার কুটিল কৃষ্ণ ভ্রূ-যুগলের বক্রতা দূর করাইয়া আমার প্রতি সরল-ভাবে দৃষ্টি-পাত কর। পশু-পতির (এক অর্থে মহাদেবের,—অন্য অর্থে গো-পালকের,—ব্যঙ্গার্থ দ্বারা—নির্ব্বোধের) দোষে (গৌরী তোমার) ক্রোধ সঙ্গত বোধ করি না,—আমি ত শুম্ভ নিশুম্ভ নহি!

১২—১৫। "দহন মনোভবে" ইত্যাদি। দগ্ধ কন্দর্পকে ঈষৎ হাস্যরূপ বর প্রদান করিয়া তুমিই পুনর্জ্জীবিত করিবে; তোমার প্রসন্নতায় সকল বিপৎ বিদূরিত হয়,—(এ সম্বন্ধে) গোবিন্দদাসই প্রমাণ। (গোবিন্দদাস পূর্ব্বে শাক্ত ছিলেন, তিনি প্রৌঢ় বয়সে কুল-দেবতা ভগবতীর স্বপ্নাদেশে বৈষ্ণব-মন্ত্রে দীক্ষিত হইয়া দারুণ রোগ হইতে অব্যাহতি লাভ করেন; ইহাই কি এ স্থলে ইঙ্গিতে বুঝাইতেছেন?)

---

ভূপালী।১

রজনি গোঙায়লি রতি-সুখ২ সাধে।
বিহানে ভেজলি তাহে কোন অপরাধে॥
সোই চণ্ডি তুহুঁ শঙ্কর দেব।
তনু-আধ দেয়ব৩ তাহে যাই সেব॥ ধ্রু৪॥
কি কহব যে সব কয়লি তুহুঁ কাজ।
লাজ পায়বি অব রঙ্গিণি-সমাজ॥
ভাগল সহচরি না বোলই কোই।
পালটি চলল৫ মুখে আঁচর গোই॥
বসন হেরি অবে ভাঙ্গল দ্বন্দ্ব৬।
পুন কি কহব তোহে কৈতব ছন্দ॥
গোবিন্দদাস চললি আগুসারি।
আয়ল মন্দিরে কোই লখই না পারি॥
॥৭॥৪০৭॥

ইতি উত্তর প্রত্যুত্তরপ্রকরণং দশমঃ পল্লবঃ।

পাঠান্তর

১। ইহা প-র-সা পুথির ৫৫০ সংখ্যক পদ। স্থলে 'যথা' প-র-সা।
২। 'রতি-সুখ' স্থলে 'অতি সুখ' প-র-সা।
৩। 'দেয়ব' স্থলে 'দেই' ক—গ।
৪। খ, ঘ ছাড়া অন্যান্য পুথিতে 'ধ্রু' চিহ্ন নাই।
৫। 'চলল' স্থলে 'চল' ক।
৬। 'দ্বন্দ্ব' স্থলে 'ছন্দবন্দ' প-র-সা।

টীকা

৫—৬। "কি কহব" ইত্যাদি। তুমি যে সকল কার্য্য করিয়াছ, কি বলিব? (বলিলে) এখন আমার সুরসিকা সহচরীদিগের নিকট লজ্জা পাইবে।

৭—৮। "ভাগল সহচরি" ইত্যাদি। সহচরীরা পৃষ্ঠ-ভঙ্গ দিল; কেহই কিছু বলিতেছে না; (তোমার অবস্থা দেখিয়া হাস্যোদয় হওয়ায়) তাহারা অঞ্চল দ্বারা মুখ ঢাকিয়া (হাস্য গোপন করিয়া) ফিরিয়া চলিল।

৯—১০। "বসন হেরি" ইত্যাদি। (তুমি যতই বল না কেন), তোমার দেহে (প্রতিপক্ষ-নায়িকার) বসন দেখিয়া, (প্রত্যক্ষ প্রমাণ অখণ্ডনীয় বলিয়া) আমার সন্দেহ-ভঞ্জন হইয়াছে। আবার তোমাকে (মন রাখার জন্য) কি কপট কথা বলিব?

১১—১২। "গোবিন্দদাস" ইত্যাদি। (সখী-স্থানীয়) গোবিন্দদাস (অগত্যা) অগ্রসর হইয়া (শ্রীকৃষ্ণের পথ প্রদর্শন করিয়া) চলিলেন; (শ্রীকৃষ্ণ) নিজের মন্দিরে গমন করিলেন,—কেহই তাঁহাকে দেখিতে পাইল না; (এ অবস্থায় অন্যে তাঁহাকে দেখিতে

।াইলে, নিশ্চিতই অপ্রতিভ হইতে হইবে বলিয়া তনি গুপ্তভাবে গৃহে প্রবেশ করিলেন )।

---

## অথ অধীরা মধ্যাস্বভাবেন যথা।

### খণ্ডিতা।

তত্র শ্রীগৌরচন্দ্র।

সুহই।১

আরে মোর আরে মোর গৌরাঙ্গ রায়।
পুরুব প্রেমভরে মৃদু চলি যায়॥
অরুণ নয়ন মুখ বিরস হইয়া।
কোপে কহয়ে পহুঁ গদ-গদ হিয়া॥
জানলুঁ[২] তোহারে তোর কপট পিরীতি।
যা সঞে বঞ্চিলা নিশি তাহাঁ কর নতি॥
এত কহি গৌরাঙ্গের গর-গর মন।
ভাবের তরঙ্গে যেন নিশি-জাগরণ॥
কহে নরহরি রাধার ভাবে[৩] হৈল হেন।
পাই আশোয়াস বঞ্চিত হৈল যেন॥
॥১॥৪০৮॥

পাঠান্তর

১। ইহা প-র-সা পুথির ৫৫১ সংখ্যক পদ।
২। 'জানলুঁ' স্থলে 'জানিলুঁ' ঘ।
৩। 'রাধার ভাবে' স্থলে 'রাধাভাবে' ক—গ, প-র-সা।

টীকা

৯—১০। "কহে নরহরি" ইত্যাদি। পদ-কর্তা নরহরি বলিতেছেন যে, খণ্ডিতা শ্রীরাধার ভাবে বিভাবিত হওয়ায়, শ্রীগৌরাঙ্গের এ অবস্থা ঘটিয়াছে; যে হেতু তিনি (শ্রীকৃষ্ণাগমনের) আশ্বাস পাইয়া (তাঁহার দর্শনে) বঞ্চিত হইয়াছেন।

---

তথা রাগ।১

যামিনি জাগি অলস দিঠি-পঙ্কজে[২]
কামিনি-অধরক রাগ।
বান্ধুলি-অরুণ অধরে ভেল[৩] কাজর
ভাল পরি[৪] অলতক-[৫]দাগ॥
মাধব দূর কর কপট সুনেহ[৬]।
হাতক কঙ্কণ কিয়ে দরপণে হেরি[৭]
চল তুহুঁ তাকর গেহ[৮]॥ধ্রু॥
সো স্মর-সমর[৯]- সুধীর কলাবতি
রতি-রণে বিমুখ[১০] না ভেল।
নখর কৃপাণে হানি উর অন্তর[১১]
প্রেম-রতন হরি নেল॥
প্রেম-ধন-হীন[১২] পুরুষে অব[১৩] কো ধনি
জানি করব বিশোয়াস।
গুণ বিনু হার সাখি এক তুয়া হিয়ে[১৪]
দোসর গোবিন্দদাস॥২॥৪০৯॥

পাঠান্তর

১। ইহা প-র-সা পুথির ৫৮৩ ও প-র পুথির ২০১১৩ সংখ্যক পদ। 'তথা রাগ' স্থলে 'শ্রীরাগ' প-র।
২। 'দিঠি-পঙ্কজে' স্থলে 'দিঠি কুঞ্চিত' প-র।
৩। 'অধরে ভেল' স্থলে 'অধর ভরি' প-র-সা; 'অধরে ভরু' প-র।
৪। 'ভাল পরি' স্থলে 'ভালোপরি' ক—গ; 'ভালেহি' প-র-সা; 'উর পর' প-র।
৫। 'অলতক' স্থলে 'অলকত' খ, গ।
৬। 'সুনেহ' স্থলে 'সুলেহ' ক—প, চ; 'সীলেহ' প-র-সা; 'সিনেহ' প-র।
৭। 'কিয়ে দরপণে হেরি' স্থলে 'দরপণে হেরিয়ে' প-র-সা; 'দরপণে কি হেরব' প-র।
৮। 'চল তুহুঁ' ইত্যাদি স্থলে 'চলহ পালটি তছু গেহ' প-র।
৯। 'স্মর-সমর' স্থলে 'সব সমর' প-র-সা।

১০। 'বিমুখ' স্থলে 'বিমুখী' প-র-সা।

১১। 'উর অন্তর' স্থলে 'উর অন্বরে' প-র-সা।

১২। 'প্রেম-ধন-হীন' স্থলে 'প্রেমধনবিহীন' ক—গ; 'প্রেমরতনহিন' ঘ।

১৩। 'পুরুখে অব' স্থলে 'পুরুখবর' প-র-সা।

১৪। 'গুণ বিহু' ইত্যাদি স্থলে 'বিনি গুণে হার সাখি তুয়া হৃদি মাহা' প-র।

টীকা

৫—৭। "মাধব" ইত্যাদি। হে মাধব! তুমি কপট অনুরাগ পরিত্যাগ কর অর্থাৎ কৃত্রিম অনুরাগ প্রকাশ করিও না; হাতের কঙ্কণ কি দর্পণ দ্বারা দেখিতে হয়? (তুমি যে অপর নায়িকায় আসক্ত, তাহা প্রত্যক্ষ করা হইয়াছে; সুতরাং) তুমি সেই নায়িকার গৃহে যাও।

১২—১৫। "প্রেম-ধন-হীন" ইত্যাদি। (তোমার ন্যায়) প্রেম-ধনশূন্য নায়ককে এখন জানিয়া শুনিয়া কোন্ নায়িকা বিশ্বাস করিবে? (যদি বল, আমি যে বিশ্বাস-ঘাতক, তাহার কি প্রমাণ আছে?) তোমার বক্ষঃস্থিত বিনা সূতার (আরক্তিম নখ-ক্ষত-সমূহের) হারই উহার একটি সাক্ষী,—গোবিন্দদাস অপর সাক্ষী।

ললিত।১

কোপহৃদয়ে মঝু-২ অঙ্গ না হেরসি
ভাল ভাঁতি আঁখি পসারি।
খল-জন-বচনহিঁ কছু নাহি শুনসি
সাঁচহুঁ বচন হামারি॥
মানিনি যব কোপ করি৩ অন্তরায়।
গুণ অবগুণ ভাল মন্দ বিচারণ৪
তবহি বুঝন৫ ভাল যায়॥ধ্রু॥
ঐছন ভাঁতি নিজ৬ নয়ন-কোণে পুন৭
হেরসি হামারি নয়ান৮।
হামারি হৃদয় হৃদয়ে অবধারিয়৯
নখ-পদ কছু অনুমান॥
ইথে যদি দোষ- লেশ তুহু পায়বি
তবহুঁ১০ করবি১১ অপমান
রাধামোহন-পহুঁ কহ নহ আন-মত
যথি তুহুঁ একই পরাণ॥৩।৪।১০॥

পাঠান্তর

ইহা প-র-সা পুথির ৫৫২ সংখ্যক পদ।

'মঝু' স্থলে 'মোর' ঘ।

'করি' স্থলে 'করবি' ক—গ।

'বিচারণ' স্থলে 'বিচারল' ক।

'বুঝন' স্থলে 'বুঝলু' ক; 'বুঝল' প-র-সা।

'নিজ' প-স স্থলে 'পুন' ক—চ।

৭ 'পুন' স্থলে 'নিজ' ক—চ; 'পুন' প-র-সা।

৮। 'নয়ান' প-স স্থলে 'বয়ান' ক—চ, প-র-সা।

৯। 'হামারি হৃদয় হৃদয়ে অবধারিয়' প-স স্থলে 'হামারি হৃদয়ে হৃদয় অবধারিয়ে' ক—গ।

১০। 'তবহুঁ' স্থলে 'তবহিঁ' ক—গ, চ, প-র-সা।

১১। 'করবি' স্থলে 'করহিঁ' ক; 'করহ' প-র-সা।

টীকা

১—১৫। রাধামোহন ঠাকুরের স্বকৃত টীকা; যথা,—"পুনরতিশয়ং সান্ত্বনয়ং 'কোপ হৃদয়ে মঝু অঙ্গ না হেরসি' ইত্যাদিনা তৎপ্রত্যুত্তরং করোতি। হে মানিনি! যদা কোপং ত্যক্ত্বা জনো বিচারং করোতি, তদা ভদ্রাভদ্রং বিবেক্তুং শক্নোতি। নিজসখীখল-বচনাৎ কোপবতী সতী মদঙ্গানি ন পশ্যসি তথা নিবেদনানি ন বিচারয়সি, অতঃ 'ঐছন ভাঁতি' কোপং ত্যক্ত্বা নিজনয়নকোণেন মম নয়নং পশ্যসি তথা তেন নয়নেন 'হামারি হৃদয়' মদঙ্গো দৃষ্ট্বা হৃদয়ে স্বমনসি অবধানং কৃত্বা বিচারং কৃত্বা নখপদং নখচিহ্নং কিং 'অছু' কুঙ্কুমচিহ্নং বা অনুমানং কুরু। 'ইথে' অত্র যদি মম দোষলেশং পশ্যসি তদাবমানং কর্ত্তব্যং উত্তর-

নয়নেন দর্শনে সতি মানভঞ্জনং ভবিষ্যতীতি ভাবঃ। পক্ষে 'হামারি হৃদয় হৃদয়ে অবধারিয়' ইত্যনেন অধুনা ত্বয়ানুগ্রহং কৃত্বা নিজহৃদি মম হৃদয়াবধারণে কৃতে যদ্যেবং দোষং পশ্যসি তদাবমানং কর্ত্তব্যম্। পক্ষে চ 'নয়নকোণে হেরসি' ইত্যত্র পুনঃ শব্দেন এতাদৃশং মাং পুনর্দৃষ্ট্বা 'তবহুঁ করবি অপমান' অপগতং মানং কর্ত্তব্যং নিজজনস্ত দোষাপবারণং কর্ত্তব্যমিতি তৃতীয়-পক্ষার্থঞ্চ বোধয়তি। অত্র সর্ব্বত্র হেতুঃ 'তুহুঁ হাম একই পরাণ' ইতি।"

অর্থাৎ শ্রীকৃষ্ণ শ্রীরাধার পূর্ব্বোক্ত 'যামিনি জাগি' ইত্যাদি উক্তির প্রত্যুত্তরে পুনরায় সান্ত্বনয়ে বলিতেছেন,—হে মানিনি! যখন লোকে ক্রোধ পরিত্যাগ করিয়া বিচার করে, তখন গুণ কিংবা দোষ, ভাল কিংবা মন্দ ভালরূপে বুঝা যায়। অতএব তুমি ঐ প্রকার কোপ পরিত্যাগ করিয়া নিজের নয়নপ্রান্তে ভাল করিয়া আমার নয়ন ও বক্ষ নিরীক্ষণ কর এবং নিজের হৃদয়ে অবধানপূর্ব্বক ইহা নখ-ক্ষত, কি কুঙ্কুম-চিহ্ন, উহা বিচার কর; যদি তাহাতে আমার কিছু-মাত্র দোষ পাও, তাহা হইলে আমাকে অপমান করিও। শ্রীকৃষ্ণের মনের ভাব এই যে, প্রেয়সী যদি একবার ভাল করিয়া আমার রূপ নিরীক্ষণ করেন, তাহা হইলে আর তাঁহার চিত্তে মান তিষ্ঠিতে পারিবে না। পক্ষান্তরে, 'অবধারিয়' শব্দের পদচ্ছেদ (অব+ধারিয়) করিলে এইরূপ অর্থ হইবে—যদি তুমি এখন অনুগ্রহ করিয়া নিজের হৃদয়ে আমার হৃদয় ধারণ করিয়া আমার দোষ দেখিতে পাও, তাহা হইলে আমাকে অপমান করিও। (বলা বাহুল্য যে, এরূপ আলিঙ্গন করিলে সাত্ত্বিক ভাবের উদয় হেতু মান তৎক্ষণাৎ বিনষ্ট হইবে); তৃতীয় প্রকার অর্থ এই যে, পূর্ব্বোক্ত প্রকারে আমাকে নিরীক্ষণাদি করিলেও যদি আমার দোষ দেখিতে পাও, তাহা হইলেও (তোমার চিত্তকে) অপগত হইয়াছে মান যাহা হইতে—এইরূপ ব্যুৎপত্তি দ্বারা অপমান অর্থাৎ মান-রহিত করিবে; কেন না, নিজের যে জন, তাহার দোষ সংগোপন করা কর্ত্তব্য। রাধামোহনের প্রভু শ্রীকৃষ্ণ বলিতেছেন,—যেখানে দুই জন অভিন্ন-হৃদয়, সেখানে (আচরণ) অন্যরূপ সম্ভবপর নহে।

---

সুহই।১

চল চল মাধব করহ পয়ান২।
জাগিয়া৩ সকল নিশি আইলা৪ বিহান৫॥
হাম বনচারি রহিয়ে৬ একসরিয়া।
না করহ চাতুরালি তুহুঁ শতঘরিয়া৭॥
মিছই শপথি না করিহ৮ মোর আগে৯।
কেমনে মিটায়বি ইহ রতি-দাগে॥
যাহ চলি চঞ্চল না কর জঞ্জাল১০।
দগধ পরাণ১১ দগধ কত বার১২॥
বিমুখ ভেল ধনি না কহই আর১৩।
দাস অনন্ত অব কি কহিতে১৪ পার॥৪॥৪১১॥

পাঠান্তর

১। ইহা প-র-সা পুথির ৫৫৩ ও প-র পুথির ২০।১৫ সংখ্যক পদ। 'সুহই' স্থলে 'ধানশ্রী' প-র।

২। 'করহ পয়ান' স্থলে 'তোহে পরণাম' প-র।

৩। 'জাগিয়া' স্থলে 'গোঙাই' প-র।

৪। 'আইলা' স্থলে 'আওলি' প-র।

৫। অতঃপর প-র পুথিতে নিম্নলিখিত পংক্তি-দ্বয় দৃষ্ট হয়; যথা,—
'প্রতি অঙ্গে রতি-চিহ্ন আঁখি ঢুলু ঢুলু।
খসল কেশ বেশ মালতীর ফুল॥'

৬। 'রহিয়ে' স্থলে 'বঞ্চি' ক; 'রহি' খ, গ; 'রহই' চ, প-র-সা; 'বঞ্চব' প-র।

৭। 'না করহ' ইত্যাদি স্থলে 'না কর চাতুরি চলহ শতঘরিয়া' ক—গ।

৮। 'করিহ' স্থলে 'কর' ক—গ, প-র-সা।

৯। 'মিছই শপথি' ইত্যাদি পংক্তিদ্বয় প-র পুথিতে নাই।

১০। 'যাহ চলি' ইত্যাদি পংক্তির পরিবর্ত্তে 'পুন পুন মাধব কি বলিব আর।' প-র।

১১। 'পরাণ' স্থলে 'শরীর' প-র।

১২। 'বায়' স্থলে 'আর' ক, গ।

১৩। 'বিমুখ ভেল ধনি' ইত্যাদি ভণিতার পরিবর্ত্তে প-র পুথির পাঠ যথা,—

'চল চল মাধব চল নিজ বাস।
অতয়ে নিবেদল গোবিন্দদাস॥'

১৪। 'কহিতে' স্থলে 'করিতে' প-র-সা।

---

ধানশী।[১]

মানিনি কর যোড়ে[২] কহি[৩] পুন তোয়।
বিনি অপরাধে বাদ দেই ভামিনি
কাহে উপেখসি মোয়॥ ধ্রু॥
তুয়া লাগি সব নিশি জাগিয়া গোহাইলুঁ
একলি নিকুঞ্জক মাহ।
তোহারি বিয়োগে হাম বন মাহা লুঠলুঁ
তুহুঁ রতি-চিহ্ন কহ তাহ॥
গোকুল-মণ্ডলে কতয়ে কলাবতি
হাম নাহি পালটি নিহারি[৪]।
নিশি দিশি তুয়া গুণ ভাবিয়ে এক-মন
কি কহব কহই না পারি॥
কোপে কমল-মুখি কছু নাহি শূনসি
তুয়া নিজ কিঙ্কর হাম।
বংশীবদন অব কত[৫] সমুঝায়ব
কোপিনি কামিনি ঠাম॥৫॥৪১২॥

পাঠান্তর

১। ইহা প-র-সা পুথির ৫৫৪ সংখ্যক পদ।

২। 'কর যোড়ে' স্থলে 'কর জোড়ি' ঘ।

৩। 'কহি' স্থলে 'কহ' ঘ, চ, প-র-সা।

৪। 'নিহারি' স্থলে 'নেহারি' ক—চ।

৫। 'কত' স্থলে 'কতয়ে' ক—ঘ, প-র-সা।

---

পঠমঞ্জরী।[১]

দূর কর মাধব কপট সোহাগ।
হাম সমুঝল সব তুয়া অনুরাগ॥
ভাল ভেল অব সে[২] মিটল সব দ্বন্দ্ব।
ভাল নহে কবহুঁ[৩] আশ-পরিবন্ধ॥
তুহুঁ গুণ-সাগর সেহ[৪] গুণ জান।
গুণে গুণে বান্ধল মদন পাঁচবাণ॥
তুরিত চলহ তাহাঁ না কর বিয়াজ[৫]।
ভ্রমর কি তেজই নলিনি-সমাজ॥
কৈতবিনি হামরা কৈতব নাহি তায়।
তোহারি বিলম্ব অব নাহিক যুয়ায়[৬]॥
বিমুখি[৭] ভেল ধনি গদ গদ ভাষ।
বিনতি না শূনল[৮] বলরামদাস॥৬॥৪১৩।

পাঠান্তর

ইহা প-র-সা পুথির ৫৫৫ সংখ্যক পদ
'অব সে' স্থলে 'অলপে' ক, গ।
'নহে কবহুঁ' স্থলে 'নহি করহি' প-র-সা।
'সেহ' স্থলে 'সো' ক; 'সেহি' চ।
'বিয়াজ' স্থলে 'বেয়াজ' ক—চ।
'যুয়ায়' স্থলে 'জুয়ায়' ক—ঘ, প-র-সা।
'বিমুখি' স্থলে 'বিমুখ' ক, চ।
'শূনল' স্থলে 'শুনয়ে' ক—গ; 'শুনই' ঘ; 'শুন' প-র-সা।

---

তথা রাগ।[১]

অন্তরে জানিয়া নিজ অপরাধ।
কর যোড়ে মাধব মাগে[২] পরসাদ॥
নয়নে গলয়ে লোর গদ গদ বাণী।
রাইক চরণে পসারল পাণি[৩]॥
চরণ-যুগল ধরি করু পরিহার।
রোই রোই বচন কহই নাহি পার॥
মানিনি না হেরই নাহ-বয়ান।
পদ-তলে লুঠয়ে নাগর কান॥

চরণ ঠেলি চলি[৪] যায়ত রাই।
বলরাম দাস কানু-মুখ চাই ॥৭॥৪১৪॥

পাঠান্তর

১। ইহা প-র-সা পুথির ৫৫৬ সংখ্যক পদ।
২। 'মাগে' স্থলে 'মাগয়ে' ঘ, চ; 'মাঙ্গে' প-র-সা।
৩। 'পাণি' স্থলে 'দুহু' পাণি' ক—গ।
৪। 'চলি' স্থলে 'ভনি' ক—গ; প-র-সা।

---

ভৈরবী।[১]

রজনি-জনিত-গুরু-জাগর-রাগ-ক-
ষায়িতমলস-নিমেষম্।
বহতি নয়নমনুরাগমিব স্ফুট-
মুদিত-রসাভিনিবেশম্॥
হরি হরি যাহি মাধব যাহি কেশব
মা বদ কৈতব-বাদম্।
তামনুসর সরসীরুহ-লোচন
যা তব হরতি বিষাদম্ ॥ধ্রু॥
কজ্জল-মলিন-বিলোচন-চুম্বন-
বিরচিত-নীলিম-রূপম্।
দশন-বসনমরুণন্তব কৃষ্ণ ত-
নোতি তনোরনুরূপম্॥
বপুরনুহরতি তব স্মর-সঙ্গর-
খর-নখর-ক্ষত-রেখম্।
মরকত-শকল-কলিত-কলধৌত-লি-
পেরিব রতি-জয়-লেখম্॥
চরণ-কমল-গলদলক্ত-[২]সিক্তমি-
দন্তব হৃদয়মুদারম্।
দর্শয়তীব বহির্মদন-দ্রুম-
নব-কিশলয়-পরিবারম্॥
দশন-পদং ভবদধরগতং মম
জনয়তি চেতসি খেদম্।
কথয়তি কথমধুনাপি ময়া সহ
তব বপোরেতদভেদম্॥
বহিরিব মলিনতরং তব কৃষ্ণ ম-
নোঽপি ভবিষ্যতি নূনম্।
কথমথ বঞ্চয়সে জনমনুগত-
মসম-শরজ্বরদূনম্॥
ভ্রমতি ভবানবলাকবলায় ব-
নেষু কিমত্র বিচিত্রম্।
প্রথয়তি পূতনিকৈব বধূ-বধ-
নির্দ্দয়-বালচরিত্রম্॥
শ্রীজয়দেব-ভণিত-রতি-বঞ্চিত-
খণ্ডিত-যুবতি-বিলাপম্।
শৃণুত সুধামধুরং বিবুধা বিবু-
ধালয়তোঽপি দুরাপম্ ॥৮॥৪১৫॥

পাঠান্তর

১। ইহা প-র-সা পুথির ৫৫৭ ও প-র পুথির ২০।২৬ সংখ্যক পদ। 'ভৈরবী' স্থলে 'বিভাষ' প-র।

২। মুদ্রিত ও অমুদ্রিত সকল গ্রন্থে 'গলদলক্তক' পাঠ থাকিলেও উক্ত পাঠ ছন্দোভঙ্গ-দোষ-দুষ্ট বলিয়া 'গলদলক্ত' পাঠই সমীচীন বটে।

টীকা

জয়দেবের গীতগোবিন্দের টীকা ও অনুবাদ সর্ব্বত্র সুলভ বলিয়া এ স্থলে দেওয়া হইল না।

---

ধানশী।[১]

ধিক রহু মাধব তোহারি সোহাগ।
ধিক রহু যো ধনি তোহে অনুরাগ॥
চলহ কপট শঠ না কর বেয়াজ।
কৈতব বচনে অবহুঁ কিয়ে কাজ॥
সহজই অনলে দগধ ভেল অঙ্গ।
কাহে দেহ আহুতি-বচন-বিভঙ্গ॥

সো ধনি কামিনি গুণবতি নারী।
হাম নিরগুণ রতি-রভসে গোঙারি ॥
সোই পুরব তুয়া হিয়-অভিলাষ।
বঞ্চলি ইহ নিশি যো ধনি পাশ ॥
পুন পুন কাহে ধরসি মঝু পায়।
তুহুঁ বহু-বল্লভ তোহে না যুয়ায় ॥
সিন্দুর কাজর ভালহিঁ তোর[২]।
ছল করি চরণে লাগায়সি মোর ॥
কহইতে রোখে অবশ ভেল অঙ্গ।
কহ বলরাম ইহ প্রেম-তরঙ্গ ॥৯॥৪১৬॥

পাঠান্তর

১। ইহা প-র-সা পুথির ৫৫৮ সংখ্যক পদ।
২। 'তোর' স্থলে 'ভোর' চ।

গান্ধার।১

সুন্দরি অব তুহুঁ তেজসি কান।
সুখময় কেলি- নিকুঞ্জে যব পৈঠবি[২]
তব কাহাঁ রাখবি মান ॥ ধ্রু[৩] ॥
ইহ নাগর-বর[৪] রসিক-কলা-গুরু
চরণ পাকড়ি গড়ি যায়।
লঘুতর দোখহিঁ রোখ বাঢ়ায়সি
চরণহিঁ ঠেলসি তায় ॥
প্রেম-লছিমি হিয় ছোড়ল বুঝি অব
মান-অলখি[৫] পরবেশ।
গুণ বিছুরাই দোখ সব ঘোষই
আরতি ছোড়ায়ল[৬] দেশ ॥
ইহ অলখী[৭] যব তোহে ছোড়ি[৮] যাওব
তব গুণ-গণ সোঙরাব।
সোই পুন নাগরি বাহু ধরি সাধবি
তব কোই নিয়ড়[৯] না যাব ॥

সহচরি এতহুঁ বচন নাহি শুনয়ে
কোপে ভরল সব অঙ্গ।
কহ বলরাম চমক মোহে লাগল
সখিক বচন ভেল ভঙ্গ ॥১০॥৪১৭॥

পাঠান্তর

১। ইহা প-র-সা পুথির ৫৫৯ সংখ্যক পদ।
২। 'পৈঠবি' স্থলে 'বৈঠবি' ক, ঘ, চ, প-র-সা।
৩। ক, গ ও চ পুথিতে 'ধ্রু' চিহ্ন নাই।
৪। 'বর' স্থলে 'বরু' ঘ, চ।
৫। 'অলখি' স্থলে 'আলিখ' ঘ; 'অলিখ' প-র-সা।
৬। 'ছোড়ায়ল' স্থলে 'ছোড়ল' ক।
৭। 'অলখী' স্থলে 'আলিখ' ঘ; 'অলখি' প-র-সা।
৮। 'ছোড়ি' স্থলে 'ছাড়ি' প-র-সা।
৯। 'নিয়ড়' স্থলে 'নিয়ড়ে' ক--গ।

টীকা

৮—১১। "প্রেম-লছিমি" ইত্যাদি। প্রেম-রূপ লক্ষ্মী তোমার হৃদয় পরিত্যাগ করিল জানিয়া, সেখানে মান-রূপ অলক্ষ্মী প্রবেশ করিয়াছে; ( সেই মান-অলক্ষ্মী ) তোমাকে ( শ্রীকৃষ্ণের ) গুণ-সমূহ বিস্মৃত করাইয়া তাঁহার দোষসমূহ ঘোষিত করিতেছে এবং অনুরাগকে দেশ-ছাড়া করিয়াছে।

কৌ রাগিণী।১

কামুক মিনতি না মান।
মন্দিরে[২] করত পয়ান ॥
কতহুঁ করত অনুরোধ।
কছু[৩] না মানয়ে পরবোধ ॥
সহচরি কতহুঁ বুঝাই।
তাহে বিমুখি[৪] ভেল রাই ॥
রোখে চলয়ে নিজ বাস।
কি করব[৫] মোহন দাস ॥১১॥৪১৮॥

পাঠান্তর

১। ইহা প-র-সা পুথির ৫৬০ সংখ্যক পদ। 'কৌ রাগিণী' স্থলে 'কৌ রাগ' খ ; 'কৌ' ঘ।

২। 'মন্দিরে' স্থলে 'মন্দির' খ, ঘ।

৩। 'কছু' স্থলে 'কিছু' ক, গ, প-র-সা।

৪। 'বিমুখি' স্থলে 'বিমুখী' খ, ঘ ; 'বিমুখ' ক, চ, প-র-সা।

৫। 'করব' স্থলে 'কহব' ক, চ, প-র-সা।

---

অত্রান্তরে দুর্জ্জয়-মানঃ।

তস্য মিলনম্।

তিরোথা ধানশী।১

কত রূপে মিনতি করল বর-নাহ[২]।
গলে পীতাম্বর ঠাড়হিঁ কর যোড়ি
তব ধনি পালটি না চাহ ॥ ধ্রু[৩] ॥
তবহুঁ[৪] রসিক-রাজে সিরজিয়া মন মাঝে
গদগদ কহে আধ বাত।
পাঁচ-বদন অহি[৫] মঝু পদে[৬] দংশল
জরজর ভেল সব গাত ॥
এত কহি নাগর কাঁপই[৭] থর থর[৮]
মুরছি পড়ল সোই ঠাম।
কি ভেল কি ভেল বলি রাই ধাই চলি
কোরে কয়ল ঘনশ্যাম ॥
শিতল[৯] সলিল লেই নয়নে বয়নে দেই
নীল-বসনে করু বায়।
চেতন পাইয়া হরি উঠল অঙ্গ মোড়ি[১০]
উদ্ধব দাস গুণ গায় ॥১২॥৪১৯॥

পাঠান্তর

১। ইহা প-র-সা পুথির ৫৬১ সংখ্যক পদ।

২। 'বর-নাহ' স্থলে 'রব নাহ' প-র-সা।

৩। ক—চ পুথিতে 'ধ্রু' চিহ্ন নাই।

৪। 'তবহুঁ' স্থলে 'তবহি' প-র-সা।

৫। 'অহি' স্থলে 'রহি' প-র-সা।

৬। 'পদে' স্থলে 'মুখ' ক ; 'মন' খ—চ।

৭। 'কাঁপই' স্থলে 'কাঁপিয়া' খ।

৮। 'থর থর' স্থলে 'থর হরি' প-র-সা।

৯। 'শিতল' স্থলে 'শীতল' ক—গ।

১০। 'মোড়ি' স্থলে 'মোরি' খ, ঘ, চ।

টীকা

৪—১৫ পংক্তিগুলিতে ৩৮৯ সংখ্যক পদের ১১—২০ পংক্তির অনুযায়ী "রসান্তর" দ্বারা মান-ভঞ্জন বর্ণিত হইয়াছে ; বিস্তৃত টীকা ৩৮৯ সংখ্যক পদে দ্রষ্টব্য।

তথা রাগ।১

দূরে গেও মানিনি-মান।
রাইক কোরে মগন[২] ভেল কান ॥
অরুণ উদয় ভেল দেখি অতি ভীত।
নাগর-নাগরি[৩] চমকিত চীত ॥
শ্যাম-করে ধরি ধনি কহে মৃদু বোল।
নিজ গৃহে চল অব নহ উতরোল ॥
দেব-আরাধনে আয়ব হাম।
পুন দরশন হোয়ব সোই ঠাম ॥
রসিক-শেখর তুহুঁ বিদগধ কান।
হাম অবলা গুণ-হিন[৪] মতি বাম[৫] ॥
কঠিন[৬] বচন হাম যে কহলু তোয়।
ইথে কিছু অপরাধ না লহবি[৭] মোয় ॥
এত কহি দুহুঁ জন চলু নিজ গেহ।
মন্দিরে আয়ল[৮] লখই না কেহ ॥
ঐছন রসময় দুহুঁক চরীত[৯]।
উদ্ধব দাস হেরি হরষিত-চীত[১০] ॥

॥১৩॥৪২০॥

ইতি একাদশ-পল্লবঃ।

পাঠান্তর

১ ইহা প-র-সা পুথির ৫৭২ সংখ্যক পদ।

২ 'মগন' স্থলে 'গমন' ঘ।

৩ 'নাগর-নাগরি' স্থলে 'নাগরি নাগর' খ, ঘ।

৪ 'গুণ-হিন' স্থলে 'গুণহীন' ক—গ।

৫ 'মতি বাম' স্থলে 'মতিমান' প-র-সা।

৬। 'কঠিন' স্থলে 'নিঠুর' প-র-সা।

৭। 'লহবি' স্থলে 'লইবে' ঘ; 'লইবি' চ।

৮। 'আয়ল' স্থলে 'আওল' ক—গ, চ, প-র-সা।

৯। 'চরীত' স্থলে 'চরিত' ক—গ, চ, প-র-সা।

১০। 'চীত' স্থলে 'চিত' ক—গ, চ, প-র-সা।

অথ ধীরাধীরা মধ্যা খণ্ডিতা যথা।*

তত্র শ্রীগৌরচন্দ্রঃ। প্রকারান্তরং যথা।

গান্ধার।১

গোরা পহুঁ বিরলে বসিয়া।
অবনত বদন করিয়া॥
ভাবাবেশে ঢুলু ঢুলু আঁখি।
রজনি জাগিল হেন সাখি॥
বিরস-বদনে কহে বাণী।
আশা দিয়া বঞ্চিল২ রজনী॥
কান্দিয়া কহয়ে গোরা রায়।
এ৩ দুখ সহনে নাহি৪ যায়॥
কাতরে কহয়ে৫ সবিষাদ।
নরহরি মাগে পরসাদ॥ ১॥ ৪২১॥

পাঠান্তর

১। ইহা প-র-সা পুথির ৫৭৩ সংখ্যক পদ।

২। 'বঞ্চিল' স্থলে 'বঞ্চিলা' প-র-সা।

৩। 'এ' স্থলে 'ইহ' প-র-সা।

৪। 'নাহি' স্থলে 'না' প-র-সা।

৫। 'কহয়ে' স্থলে 'কয়ে' ক, চ; 'কয়য়ে' খ, গ।

* অতঃপর ক, গ ও চ পুথিতে নিম্নলিখিত শ্লোকার্দ্ধ দৃষ্ট হয়; যথা,—
'ধীরাধীরা তু বক্রোক্ত্যা সবাষ্পং বদতি প্রিয়ম্।'

ভৈরবী।১

পশ্য শচী-সুতমনুপমরূপম্।
খণ্ডিতামৃত-রস-নিরুপম-কূপম্॥
কৃষ্ণরাগ-কৃত-মানস-তাপম্।
লীলা-প্রকটিত-রুদ্রপ্রতাপম্॥
প্রকলিত-পুরুষোত্তম-সুবিষাদম্।
কমলাকর-কমলাঞ্চিত-পাদম্॥
রোহিত-বদন-তিরোহিত-ভাবম্।
রাধামোহন-কৃত-চরণাশম্॥২॥৪২২॥

১। এই পদটি ৩৭৮ সংখ্যক পদরূপে ইতিপূর্ব্বে উদ্ধৃত হইয়াছে; সুতরাং পাঠান্তর, টীকা, অনুবাদ প্রভৃতি ৩৭৮ সংখ্যক পদে দ্রষ্টব্য।

বিভাষ।১

নখ-পদ হৃদয়ে তোহারি।
অন্তর জলত২ হামারি॥
অধরহিঁ কাজর তোর৩।
বদন মলিন ভেল মোর॥
হাম উজাগরি রাতি।
তুয়া দিঠি অরুণিম কাঁতি॥
কাহে মিনতি করু কান।
তুহুঁ৪ হাম একই পরাণ॥
হামারি রোদন-অভিলাষ।
তুহুঁ কহ৬ গদগদ ভাষ॥
সবে৭ নহ৮ তনু তনু সঙ্গ৯।
হাম গোরি তুহুঁ শ্যাম-অঙ্গ॥
অতয়ে১০ চলহ নিজ বাস।
কহতহিঁ গোবিন্দদাস॥ ৩॥ ৪২৩॥

### পাঠান্তর

১। ইহা প-র-সা পুথির ৫৬৮ ও প-র পুথির ২০।১২ সংখ্যক পদ। 'বিভাষ' স্থলে 'সুহই' প-র। 'বিভাষ' শব্দের পরে খ, ঘ পুথিতে 'পঞ্চ তাল' শব্দ-দ্বয় দৃষ্ট হয়।

২। 'অলত' স্থলে 'অলত' ক, গ।

৩। 'অধরহিঁ কাজর তোর' স্থলে 'অধরহিঁ কাজর জোর' প-র-সা; 'অধরে কাজর হেরি তোর' প-র। প-র পুথিতে 'অধরহিঁ কাজর' ইত্যাদি পংক্তিদ্বয় 'তুয়া দিঠি অরুণিম কাঁতি' পংক্তির পরে সন্নিবেশিত হইয়াছে।

৪। 'তুহুঁ' স্থলে 'তোহে' ঘ।

৫। প-র ব্যতীত অন্যান্য পুথিতে 'ধ্রু' চিহ্ন নাই।

৬। 'তুহুঁ কহ' স্থলে 'তুহুঁ ক' ক—গ; 'তুহুঁ ভেলি' প-র।

৭। 'সবে' স্থলে 'সভে' প-র-সা; 'অব' প-র।

৮। 'নহ' স্থলে 'নাহি' প-র।

৯। 'সবে নহ' ইত্যাদি পংক্তিটি প-র-সা পুথিতে 'হাম গোরি' ইত্যাদি পংক্তির পরে সন্নিবেশিত হইয়াছে।

১০। 'অতয়ে' স্থলে 'অতএ' ঘ।

### টীকা

১—১৪। ধ্রুব-কলিটির পোষকতায় অন্যান্য কলি উপন্যস্ত হইয়াছে বলিয়া প্রথমে ধ্রুব-কলিটি ব্যাখ্যাত হইতেছে,—"কাহে মিনতি" ইত্যাদি। শ্রীরাধা শ্রীকৃষ্ণকে বলিতেছেন,—তুমি কি জন্য আমার নিকট মিনতি করিতেছ,—তুমি ও আমি এক-প্রাণ; (অভিন্ন-হৃদয় ব্যক্তির নিকট মিনতি আবশ্যক হয় কি? যদি বল, আমরা যে এক-প্রাণ, তাহার প্রমাণ কি? তাই বলিতেছেন) "নখ-পদ" ইত্যাদি। তোমার হৃদয়ে নখ-ক্ষত রহিয়াছে,—কিন্তু আমার হৃদয় জলিতেছে। "অধরহিঁ" ইত্যাদি—তোমার অধরে কাজল লাগিয়াছে,—কিন্তু আমার বদন মলিন হইয়াছে; (কেবল যে তোমার দেহ-স্থিত নখ-ক্ষত ও কজ্জল আমার জ্বালা ও মলিনতা উৎপাদিত করিয়াছে, তাহা নহে), "হাম উজাগরি" ইত্যাদি—আমি রজনী উজাগর করিয়াছি,—কিন্তু তোমার চক্ষু অরুণ-বর্ণ হইয়াছে। "হামারি" ইত্যাদি,—আমার রোদনেচ্ছা হইয়াছে,—কিন্তু তোমার স্বর কাঁদ-কাঁদ হইয়াছে; সুতরাং ইহা দ্বারা নিঃসন্দেহে প্রমাণিত হইতেছে যে, আমরা দুই জন অভিন্ন-প্রাণ; নতুবা একজনের দেহস্থিত কারণ দ্বারা অন্য জনের দেহে সেই কারণের নিয়মিত ফল উৎপন্ন হইবে কেন? "সবে নহ" ইত্যাদি। উভয়ের প্রাণ এক; কেবল তনুর সঙ্গে তনুর মিল নাই,—আমি গৌরাঙ্গী,—তুমি শ্যামাঙ্গ; (সুতরাং দেহের মিলন কিরূপে হইবে?) গোবিন্দদাস বলিতেছেন,—অতএব এখন নিজ-গৃহে গমন কর। "কার্য্যকারণয়োর্ভিন্ন-দেশতায়ামসঙ্গতিঃ," এই সাহিত্যদর্পণোক্ত লক্ষণ অনুসারে এ স্থলে কার্য্য ও কারণের ভিন্ন ভিন্ন স্থানে অবস্থিতি হেতু "অসঙ্গতি" অলঙ্কার হইয়াছে।

গোবিন্দদাসের এই সুবিখ্যাত পদে জয়দেবের নিম্নলিখিত পদাংশের ছায়া দৃষ্ট হয়; যথা,—

> "দশন-পদং ভবদধর-গতং মম
> জনয়তি চেতসি খেদম্।
> কথয়তি কথমধুনাপি ময়া সহ
> তব বপুরেতদভেদম্॥"
> —গীতগোবিন্দ, ৮ম সর্গ।

তথা রাগ। কন্দর্প তাল।১

কাহাঁ নখ-চিহ্ন চিহ্নলি তুহুঁ২ সুন্দরি
এহ নব৩ কুঙ্কুম-রেহ।
কাজর-ভরমে মরমে কিয়ে৪ গঞ্জসি
ঘন মৃগমদ-পদ৫ এহ॥

ভামিনি[৬] মঝু মনে লাগল ধন্দ।
অপরূপ রোখে দোখ করি মানসি[৭]
দিনহিঁ তরুণি[৮] দিঠি মন্দ ॥ ধ্রু ॥
গৈরিক হেরি বৈরি সম মানসি[৯]
উর পর যাবক-ভানে।
ফাগুক বিন্দু ইন্দু-মুখি নিন্দসি
সিন্দুর করি অনুমানে ॥
তোহারি সম্বাদে জাগি সব যামিনি[১০]
অরুণিম ভেল নয়ান[১১]।
তুহুঁ পুন পালটি মোহে পরিবাদসি
গোবিন্দ দাস পরমাণ[১২] ॥৪॥৪২৪ ॥

পাঠান্তর

১। ইহা প-র-সা পুথির ৫৬৯ ও প-র পুথির ২০।১১ সংখ্যক পদ। 'তথা রাগ' ইত্যাদি স্থলে 'তথা রাগ' প-র-সা; 'সুহই' প-র।

২। 'চিহ্নলি তুহুঁ' স্থলে 'হৃদয়ে চিনলি' প-র-সা; 'চিহ্নহ তুহুঁ' প-র।

৩। 'এহ নব' স্থলে 'ইহ নব' ক, গ, প-র-সা; 'ইহ ঘন' প-র।

৪। 'কিয়ে' স্থলে 'কাহে' প-র।

৫। 'ঘন মৃগমদ-পদ' স্থলে 'ঘন মৃগমদ-রস' ক, গ; 'ঘন মৃগমদোপ' প-র-সা; 'মৃগমদ-পদ পুন' প-র।

৬। 'ভামিনি' স্থলে 'সুন্দরি' প-র-সা, প-র।

৭। 'দোখ করি মানসি' স্থলে 'দোখ করি গঞ্জসি' চ; 'দোখে বিনু গঞ্জসি' প-র-সা; 'দোখ বিনু গঞ্জসি' প-র।

৮। 'তরুণি' স্থলে 'তরুণ' প-র-সা।

৯। 'মানসি' স্থলে 'মানিয়ে' প-র-সা।

১০। 'সব যামিনি' স্থলে 'নিশি বঞ্চলু' প-র-সা।

১১। 'নয়ান' স্থলে 'নয়ানে' প-র-সা।

১২। 'পরমাণ' স্থলে 'পরমাণে' প-র-সা।

টীকা

১—৯। "কাহাঁ নখ-চিহ্ন" ইত্যাদি পংক্তিগুলিতে নিম্নলিখিত শ্লোকের ভাব গৃহীত হইয়াছে; যথা,—

"নখাঙ্কা ন শ্যামে! ঘনঘুসৃণরেখাততিরিয়ং
ন লাক্ষাস্তঃক্রূঢ়ে পরিচিনু গিরের্গৈরিকমিদম্।
ধিয়ং ধৎসে চিত্রং বত মৃগমদেহপ্যঞ্জনতয়া
তরুণ্যাস্তে দৃষ্টিঃ কিমিব বিপরীতস্থিতিরভূৎ ॥"
—উজ্জ্বল-নীলমণি, নায়ক-ভেদ।

---

ধানশী ।১

জানলুঁ রে[২] হরি তোহারি[৩] সোহাগ
যাকর দেহলি রজনি গোঙায়লি[৪]
তাহি[৫] করহ[৬] অনুরাগ ॥ ধ্রু ॥
রতি-রণ-পণ্ডিত[৭] বেশ অখণ্ডিত[৮]
ঘন ঘন মোড়সি[৯] অঙ্গ।
তে[১০] অনুমানিয়ে বেকত[১১] উজাগরি[১২]
বিঘটিত[১৩] ভামিনি-সঙ্গ[১৪] ॥
মতি অনুরূপ গতি এহ বচন সতি
আজু দেখলু পরতেক।
যো পরবঞ্চক[১৫] বিহি তাহে বঞ্চউ[১৬]
দুরজন দেখি না দেখ ॥
তুহুঁ রস-সাগর[১৭] বিদগধ নাগর[১৮]
হাম মুগধিনি[১৯] কুল-নারী।
গোবিন্দ দাস কহই তুয়া[২০] হরি সঞে[২১]
অনুনয়[২২] বুঝই না পারি ॥ ৫॥৪২৫ ॥

পাঠান্তর

১। ইহা প-র-সা পুথির ৫৭০ ও প-র পুথির ২০।৭ সংখ্যক পদ। 'ধানশী' স্থলে 'রামকেলি' প-র-সা; 'বিভাষ' প-র।

২। 'রে' স্থলে 'এ' ক, গ, চ।

৩। 'তোহারি' স্থলে 'আপন' প-র-সা, প-র।

৪। 'গোঙারলি' স্থলে 'গোহারলি' ঘ, প-র-সা, প-র।

৫। 'তাহি' স্থলে 'তাহে' প-র-সা।

৬। 'করহ' স্থলে 'করত' খ, চ।

৭। 'রণ-পণ্ডিত' স্থলে 'রসে পণ্ডিত' প-র-সা।

৮। 'অখণ্ডিত' স্থলে 'বিখণ্ডিত' প-র।

৯। 'মোড়সি' স্থলে 'মোড়হ' প-র-সা।

১০। 'তে' স্থলে 'তেঞি' প-র-সা, প-র।

১১। 'বেকত' স্থলে 'নকত' প-র।

১২। 'উজাগরি' স্থলে 'উজাগরে' প-র-সা।

১৩। 'বিঘটিত' স্থলে 'বিঘটন' ক—চ।

১৪। 'ভামিনি' স্থলে 'ভাবিনী' প-র।

১৫। 'যো পরবঞ্চক' স্থলে 'যো পর বঞ্চয়ে' প-র-সা; 'যো যাহে বঞ্চই' প-র।

১৬। 'তাহে বঞ্চউ' স্থলে 'তারে বঞ্চউ' ক, গ; 'তারে বঞ্চয়ে' প-র-সা।

১৭। 'রস-সাগর' স্থলে 'বর নাগর' প-র-সা; 'সুপুরুখবর' প-র।

১৮। 'নাগর' স্থলে 'শেখর' প-র।

১৯। 'মুগধিনি' স্থলে 'মুগধী' ক, গ; 'মুগধি' চ, প-র; 'মুগধ' প-র-সা।

২০। 'তুয়া' স্থলে 'অব' ক, গ; 'তুহুঁ' প-র-সা।

২১। 'হরি সঞে' স্থলে 'অনুনয়' প-র।

২২। 'অনুনয়' স্থলে 'হরি সঞে' প-র।

### টীকা

৪—৭। "রতি-রণ-পণ্ডিত" ইত্যাদি। তুমি রতি-যুদ্ধে কুশল,—(তথাপি তোমার) বেশ-ভূষা অবিলুপ্ত রহিয়াছে এবং তুমি ঘন ঘন অঙ্গ মোড়ামুড়ি দিতেছ,—ইহা হইতে তোমার নিশি-জাগরণ ও নায়িকা-সম্ভোগের বিফলতা সুস্পষ্ট অনুমিত হইতেছে।

৮—১১। "মতি অনুরূপ" ইত্যাদি। যাহার যেরূপ মতি, তাহার তদনুযায়ী গতি হয়—এই প্রবাদ-বাক্য অতীব সত্য,—আজ তাহা প্রত্যক্ষ দেখিলাম; যে অপরকে বঞ্চনা করে, বিধাতা তাহাকে বঞ্চনা করেন অর্থাৎ তাহাকে তাহার বাঞ্ছিত ফল ভোগ করিতে দেন না,—দুর্জন ব্যক্তি ইহা দেখিয়াও দেখে না অর্থাৎ বিধাতার এই বিধানের উদ্দেশ্য বুঝিতে পারে না।

তথা রাগ। দশকুশী।১

রাইক চরিত　　বুঝিয়া২ বরনাগর
　মন মাহা কয়ল উপায়।
চরণ পাকড়ি নিজ　　দোখ মানাইয়ে
　তব কিয়ে ধনি-রোখ যায়॥
　হরি হরি অপরাধ কিছুই না জান।
যাহে লাগি শয়নে　　সপনে নাহি হেরিয়ে
　সোই করত অবমান॥ ধ্রু৩॥
এত কহি রাইক　　চরণ ধরি বোলত
　ক্ষেম ধনি মঝু অপরাধ।
ঐছন দোষ　　কবহুঁ হাম না করব৪
　প্রেমে না করু৫ ধনি বাদ॥
তবহুঁ সুধা-মুখি　　এতহুঁ নাহি শুনি৬
　চরণ হেলি চলি যায়৭।
ভণ ঘনশ্যাম　　শ্যাম রোই চলতহিঁ৮
　করবহিঁ কোন উপায়॥ ৬॥৪২৬॥

### পাঠান্তর

১। ইহা প-র-সা পুঁথির ৫৭১ সংখ্যক পদ। 'তথা রাগ। দশকুশী' স্থলে 'তথা রাগ' ঘ, প-র-সা।

২। 'বুঝিয়া' স্থলে 'বুঝি' ক, গ, চ, প-র-সা।

৩। ক—ঘ পুঁথিতে 'ধ্রু' চিহ্ন নাই।

৪। 'হাম না করব' স্থলে 'না করব' ঘ।

৫। 'কর' স্থলে 'করু' ক, গ, ঘ, চ, প-র-সা।

৬। 'এতহুঁ নাহি শুনি' স্থলে 'এতেহুঁ নাহি সুখি' ঘ; 'এতহুঁ নাহি সুখি' চ; 'এতহুঁ নাহিক শুনি' প-র-সা; 'এতহুঁ নাহিক শুন' খ।

৭। 'চরণ হেলি চলি যায়' স্থলে 'চরণ হেলি ঠেলি যায়' ক, গ, ঘ, চ; 'চরণে ঠেলিয়া দিল তায়' খ।

৮। 'রোই চলতহিঁ' স্থলে 'তুহু উপেখলি' প-র-সা।

—

তথা রাগ।১

করে কর যোড়ি মিনতি করু তো সঞে
চরণ-কমলে প্রণিপাত।
কোপে কমল-মুখি নয়নে না হেরসি
অভিমানে অবনত মাথ॥
সুন্দরি ইথে কি মনোরথ পূর।
যাচিত রতন তেজি পুন মাঙ্গন২
সো মীলন অতি দূর॥ ধ্রু॥
কোকিল-নাদ শ্রবণে যব শুনবি
তব কাহাঁ রাখবি মান।
কোটি কুসুম-শর হিয়া পর বরিখব
তব কৈছে ধরবি পরাণ॥
মধু এত বচনে তোহার নাহি৩ আরতি
হীত কহিতে কহ আন।
দারুণ দখিণ- পবন যব পরশব৪
তবহিঁ মিটব দুরভান॥
গুণ-গণ ছোড়ি দোষ এক সঙরসি৫
নিকটহিঁ কোই না যাব।
দারুণ নয়নে আরতি তব বাঢ়ব৬
অব ঘনশ্যাম দুখ লাভ॥৭॥৪২৭॥

পাঠান্তর

১। ইহা প-র-সা পুথির ৫৭২ ও ৭১৫ সংখ্যক পদ।

২। 'মাঙ্গন' স্থলে 'মঙ্গল' ক—চ। 'মঙ্গল' পাঠে ভাল অর্থ হয় না, কিন্তু 'মাঙ্গন' পাঠে সুন্দর অর্থ হয়; সুতরাং প-র-সা পুথি অনুসারে 'মাঙ্গন' পাঠই গৃহীত হইল।

৩। 'তোহার নাহি' স্থলে 'নাহিক তুয়া' প-র-সা।

৪। 'পরশব' স্থলে 'বরিখব' প-র-সা।

৫। 'সঙরসি' স্থলে 'সোঙরসি' ক—চ। 'সোঙরসি' পাঠ গ্রহণ করিলেও ছন্দের অনুরোধে 'সো' অক্ষরটির লঘু উচ্চারণ করা আবশ্যক; সুতরাং প-র-সা পুথির 'সঙরসি' পাঠই সমীচীন বটে।

৬। 'বাঢ়ব' স্থলে 'বাঢ়ল' ক; 'বাড়ব' প-র-সা।

টীকা

৫—৭। "সুন্দরি" ইত্যাদি। হে সুন্দরি! ইহা দ্বারা অর্থাৎ আপনা হইতে উপস্থিত শ্রীকৃষ্ণকে প্রত্যাখ্যান করিয়া তোমার কি মনোবাঞ্ছা পূর্ণ হইল? যাচিত অর্থাৎ অন্যে যাহা যাচ্ঞা করিয়া দিতে চাহিতেছে, সেইরূপ রত্নকে (আগে) পরিত্যাগ করিয়া (পরে) পুনরায় তাহার জন্য যাচ্ঞা করিলেও তাহার প্রাপ্তি সুদূর-পরাহত। "মাঙ্গন" পাঠের পরিবর্তে "মঙ্গল" পাঠ ধরিলে অর্থ এইরূপ হইবে যে, যাচিত রত্নরূপ মঙ্গলকে পরিত্যাগ করিলে, পুনরায় সেই মঙ্গল-প্রাপ্তি সুদূর-পরাহত।

১৬—১৯। "গুণ-গণ" ইত্যাদি। শ্রীকৃষ্ণের গুণ-সমূহ পরিত্যাগ করিয়া কেবল তাঁহার একমাত্র দোষ মনে চিন্তা করিতেছ দেখিয়া তোমার নিকটে কেহই যাইবে না; (প্রিয়তমের গুণ-সমূহের প্রতি দৃষ্টি না করিয়া তাঁহার সামান্য একটি দোষের প্রতি তীব্র দৃষ্টিপাত হেতু) তোমার নিষ্ঠুর নয়নে (অন্যায় কার্য্যের স্বাভাবিক পরিণাম-বশতঃ) সে সময়ে (প্রিয়তমের দর্শন জন্য) অনুরাগ বৃদ্ধি পাইবে; এখন (অবথা) ঘনশ্যাম শ্রীকৃষ্ণের তথা সখী-স্থানীয় পদ-কর্ত্তা ঘনশ্যামের দুঃখ প্রাপ্তি ঘটিতেছে।

ধানশী।১

সখিগণ মেলি বহু ভরছন কেল২।
মানিনি শুনি কিছু উতর না দেল॥
কোপে কহয়ে শুন নাগর কান।
এতহুঁ করায়সি কাহে অপমান॥
কাঁহে তুহুঁ পুন পুন দগধসি৩ মোয়।
যাহ চলি তুহুঁ৪ যাঁহা নিবসয়ে সোয়৫॥
॥৮॥৪২৮॥

পাঠান্তর

১। ইহা প-র-সা পুথির ৫৭৩ সংখ্যক পদ। 'ধানশী' স্থলে 'ললীত' ঘ।

২। 'সখিগণ মেলি' ইত্যাদি স্থলে 'সখীগণ মেলি বহু বচন কেল' ক, প-র-সা; 'এতহুঁ কহল সব সহচরী মেল' খ, গ।

৩। 'দগধসি' স্থলে 'দগধহ' খ, ঘ, চ; 'দগধয়' প-র-সা।

৪। 'যাহ চলি তুহুঁ' স্থলে 'চলি যাহ অব' ঘ।

৫। অতঃপর প-র-সা পুথিতে নিম্নলিখিত ভণিতা দৃষ্ট হয়; যথা,—

'অতয়ে চলহ তুহুঁ যাহা নিজ বাস।
ঝুকি কহত বেরি গোবিন্দদাস॥'

সুহই।

মাধব কাঁহে কান্দায়সি হামে।
চলি যাহ সো ধনি ঠামে॥
তোহারি হৃদয়ে অধিদেবী।
তাকর চরণ যাই সেবি॥
যো যাবক তুয়া অঙ্গ।
ততহিঁ করহ পুন রঙ্গ॥
সোই পুরব তুয়া কাম।
কি কল মুগধিনি ঠাম॥

এত কহ গদ গদ ভাষ।
ভণ রাধামোহন দাস॥৯॥৪২৯॥

পাঠান্তর ৩৭৪ সংখ্যক পদে দ্রষ্টব্য।

।১

রাইক হৃদয়- ভাব বুঝি মাধব
পদতলে ধরণি লোটাই।
দুই করে দুই পদ ধরি রহু মাধব
তবহুঁ২ বিমুখি৩ ভেল রাই॥
পুনহিঁ৪ মিনতি৫ করু কান।
হাম তুয়া অনুগত তুহুঁ ভালে জানত
কাহে দগধ মঝু প্রাণ॥ ধ্রু॥
তুহুঁ যদি সুন্দরি৬ মঝু মুখ না হেরবি৭
হাম যায়ব৮ কোন ঠাম।
তুয়া বিনু জীবন কোন কাজে রাখব
তেজব আপন৯ পরাণ॥
এতহুঁ মিনতি১০ কানু যব করলহিঁ১১
তব নাহি১২ হেরল বয়ান।
গোবিন্দ দাস মিছই আশোয়াসল১৩
রোই চলল তব কান১৪॥১০॥৪৩০॥

পাঠান্তর

১। ইহা প-র-সা পুথির ৬১৯ ও প-র পুথির ২১।১৪ সংখ্যক পদ। 'ধানশী' স্থলে 'শ্রীরাগ' প-র।

২। 'তবহুঁ' স্থলে 'তবহিঁ' ক—গ, চ, প-র-সা।

৩। 'বিমুখি' স্থলে 'বিমুখ' ক—গ, চ, প-র-সা।

৪। 'পুনহিঁ' স্থলে 'কাহে' প-র।

৫। 'মিনতি' স্থলে 'বিনতি' খ।

৬। 'সুন্দরি' স্থলে 'হামারি' প-র।

৭। 'মঝু মুখ না হেরবি' স্থলে 'মুখ নাহি হেরবি' প-র।

৮। 'যায়ব' স্থলে 'রহব' প-র।

৯। 'আপন' স্থলে 'পাপ' প-র।

১০। 'এতহুঁ মিনতি' স্থলে 'এতেক বিনয়' প-র।

১১। 'কানু যব কয়লহিঁ' স্থলে 'করলহি মাধব' প-র-সা, প-র।

১২। 'তব নাহি' স্থলে 'তবহুঁ না' প-র-সা, প-র।

১৩। 'আশোয়াসল' স্থলে 'আশোয়াসই' প-র-সা, প-র।

১৪। 'রোই চলল তব কান' স্থলে 'রোই চলত বরকান' ক, গ; 'রোই চলল বরকান' খ; 'বিমুখ চলত বরকান' প-র; 'রোই রোই চলু কান' প-র-সা।

তিরোথা ধানশী।১

রাই-অনাদর২ হেরি রসিকবর
অভিমানে করল পয়ান।
নয়নক লোরে৩ পথ লখই না পারই
পিত-বাসে৪ মুছই৫ বয়ান॥
হরি হরি নিজ অপরাধ নাহি জান।
সো হেন প্রেম গহি কথি লাগি নিরসল৬
কাহে কয়ল মুঝে মান॥ ধ্রু৭॥
মোহে৮ উপেখি রাই কৈছে জীয়ব৯
সো১০ দুখ করি অনুমান।
রসবতি-হৃদয় বিরহ-জরে জারব১১
ইথে১২ লাগি বিদরে পরাণ॥
রাইক সম্বাদ১৩ সুধা-রস-সিঞ্চনে১৪
তনু তিরপিত করু মোর।
গোবিন্দ দাস যব যতনে মিলায়ব১৫
তব যশ গাওব তোর॥১১॥৪৩১॥
ইত্যাদি খণ্ডিতা-পর্য্যায়ঃ।

ইতি দ্বাদশ-পল্লবঃ।

পাঠান্তর

১। ইহা প-র-সা পুথির ৬২০ ও প-র পুথির ২১১৫ সংখ্যক পদ। 'তিরোথা ধানশী' স্থলে 'ধানশ্রী' প-র।

২। 'রাই-অনাদর' স্থলে 'রাইক অনাদর' প-র-সা।

৩। 'লোরে' স্থলে 'জলে' প-র।

৪। 'পিত-বাসে' স্থলে 'পীতবাসে' ক—খ, প-র-সা, প-র।

৫। 'মুছই' স্থলে 'মোছই' ক—চ।

৬। 'সো হেন ... ... ... নিরসল' স্থলে 'ঐছন প্রেম কিসের লাগি ভাঙ্গল' প-র-সা।

৭। ক—চ পুথিতে 'ধ্রু' চিহ্ন নাই।

৮। 'মোহে' স্থলে 'মোরে' ক; 'হামে' প-র-সা।

৯। 'জীয়ব' স্থলে 'জীয়বি' প-র-সা।

১০। 'সো' স্থলে 'এ' প-র।

১১। 'জারব' স্থলে 'জরজর' ঘ। প-র পুথিতে 'রসবতি-হৃদয়' ইত্যাদি পংক্তিদ্বয় 'মোহে উপেখি' ইত্যাদি পংক্তিদ্বয়ের পূর্ব্বে সন্নিবেশিত হইয়াছে।

১২। 'ইথে' স্থলে 'তথি' প-র-সা।

১৩। 'রাইক সম্বাদ' স্থলে 'রাই সম্বাদ' ক, ঘ, গ, প-র-সা, প-র।

১৪। 'সিঞ্চনে' স্থলে 'বরিখনে' প-র।

১৫। 'গোবিন্দ দাস' ইত্যাদি পংক্তি-দ্বয়ের স্থলে,—

'নাগর করুণা শুনিতে হিয়া কাতর
গোবিন্দ দাস মন ভোর।'—প-র-সা।
'নাগর করুণা শুনিয়া হিয়া কাতর
গোবিন্দ দাস চলু ভোর।'—প-র

## অথ কলহান্তরিতা।

নিরস্তো মন্যুনা কান্তো নমন্নপি যয়া পুরঃ।
সানুতাপযুতা দীনা কলহান্তরিতা ভবেৎ॥

তদ্বুচিত-শ্রীগৌরচন্দ্রঃ।

তুড়ী।[১]

মান-বিরহ-ভাবে[২] পহুঁ ভেল ভোর।
ও রাঙ্গা নয়নে বহে তপতহিঁ[৩] লোর॥
আরে মোর আরে মোর গৌরাঙ্গ-চাঁদ।
অখিল জীবের মনলোচন-ফাঁদ॥ ধ্রু॥
প্রেম-জলে ডুবু ডুবু লোচন-তারা।
প্রলাপ সন্তাপ ভাব আদি[৪] ভোরা॥
হাসিয়া কহয়ে পুন[৫] ধিক মোর বুদ্ধি।
অভিমানে উপেখলুঁ কানু[৬] গুণ-নিধি॥
হইল[৭] মনের দুখ কি বলিব কায়[৮]।
মঝু মন জীবন[৯] কৈছে জুড়ায়॥
এইরূপে উদ্ধারিলা সব নর নারী[১০]।
এ রাধামোহন কহে কিছু নহিল হামারি[১১]॥
॥১॥৪৩২॥

পাঠান্তর

১। ইহা প-র-সা পুথির ৬২২ ও প-র পুথির ২১।১ সংখ্যক পদ। 'তুড়ী' স্থলে 'বিভাষ' প-র।

২। 'ভাবে' স্থলে 'ভরে' ক।

৩। 'তপতহিঁ' স্থলে 'উতপত' প-র।

৪। 'আদি' স্থলে 'আদি রসে' প-র-সা; 'আদি ভেল' প-র।

৫। 'হাসিয়া কহয়ে পুন' স্থলে 'কান্দিয়া কহে পুন' ক; 'কহই গদগদ' প-র।

৬। 'উপেখলুঁ কানু' স্থলে 'না ভজিলু শ্যাম' প-র।

৭। 'হইল' স্থলে 'যে হৈল' ক।

৮। 'হইল ... ... কায়' স্থলে 'কাহারে কহিব দুখ কেবা পাতিয়ায়' প-র।

৯। 'জীবন' স্থলে 'লোচন' প-র।

১০। 'এইরূপে ... ... নারী' স্থলে 'হেনরূপে তারিল সকল সংসার।'—প-র।

১১। 'এ রাধামোহন ... ... হামারি' স্থলে 'নরোত্তম দাস কহে কি হবে আমার' প-র।

টীকা

৭—৮। "হাসিয়া কহয়ে" ইত্যাদি। শ্রীগৌরাঙ্গ নিজের কার্য্য-দর্শনে বিদ্রূপাত্মক হাস্য করিয়া বলিতেছেন,—আমার বুদ্ধিকে ধিক্! আমি কানু গুণনিধিকে পাইয়াও অভিমানে উপেক্ষা করিলাম।

---

সুহই।[১]

আকুল[২] প্রেমে[৩]　　পহিলে[৪] নাহি হেরলুঁ
　　সো[৫] বল্লভ[৬] কান।
আদর-সাধে　　বাদ করি তা সঞে[৭]
　　অহনিশি জলত পরাণ॥
　　সজনী তোহে কহি[৮] মরমক দাহ।
কানুক দোখে　　যো ধনি রোখই[৯]
　　সো[১০] তাপিনি জগ মাহ॥ ধ্রু॥
যো হাম মান　　বহুত করি মানলুঁ
　　কানুক মিনতি উপেখি।
সো অব মনসিজ-　　শরে ভেল জরজর
　　তাকর দরশ না দেখি॥
ধৈরজ লাজ　　মান সঞে ভাগল[১১]
　　জীবন রহত সন্দেহ[১২]।
গোবিন্দ দাস　　কহই সতি ভামিনি[১৩]
　　ঐছন কানুক নেহ॥ ২॥ ৪৩৩॥

পাঠান্তর

১। ইহা প-র-সা পুথির ৬২৩ ও প-র পুথির ২২।২ সংখ্যক পদ।

২। 'আকুল' স্থলে 'আকুল' ক। প্রাচীন পুথির 'হ্ম' অক্ষরের সহিত 'ক্ষ' ও 'কু' অক্ষরের সাদৃশ্য

থাকায় 'আন্ধল' শব্দ অনভিজ্ঞ লিপিকর কর্ত্তৃক 'আকুল' শব্দে রূপান্তরিত হইয়াছে।

৩। 'প্রেমে' স্থলে 'প্রেম' ক, খ, ঘ, চ, প-র-সা, প-র।

৪। 'পহিলে' স্থলে 'পহিল' প-র-সা, প-র।

৫। 'সো' স্থলে 'জো' গ, চ।

৬। 'আদর-সাধে' স্থলে 'আদরে সাধি' প-র-সা।

৭। 'সঞে' স্থলে 'সহ' ক—গ, চ; 'সহে' প-র-সা।

৮। 'কহি' স্থলে 'কহ' ক, গ; 'কহোঁ' প-র।

৯। 'যো ধনি রোখই' স্থলে 'রোখই যো ধনি' প-র-সা।

১০। 'সো' স্থলে 'সোই' প-র-সা।

১১। 'ভাগল' স্থলে 'ভাঙ্গল' প-র।

১২। 'জীবন রহত সন্দেহ' স্থলে 'জীবনে রহই সন্দেহা' প-র-সা।

১৩। 'কহই সতি ভামিনি' স্থলে 'কহই ধনি ভামিনি' খ, ঘ; 'ইহ সতি ভাবিনি' প-র-সা।

টীকা

১—৪। "আন্ধল" ইত্যাদি। প্রেমে অন্ধ আমি প্রথমে দেখি নাই যে, শ্রীকৃষ্ণ বহু-বল্লভ; ( শ্রীকৃষ্ণের নিকট হইতে ) আদর পাইবার আশায় তাঁহার সহিত কলহ করিয়া দিবানিশি প্রাণ দগ্ধ হইতেছে।

৫—৭। "সজনী" ইত্যাদি। হে সখি! তোমাকে আমার অন্তর্দ্দাহ অর্থাৎ অন্তর্দ্দাহ-জনক প্রাণের কথাটি বলিতেছি,—শ্রীকৃষ্ণের দোষ দেখিয়া যে নায়িকা রুষ্ট হয়, জগতে তাহার ন্যায় সন্তপ্তা আর নাই।

৮—১১। "যো হাম" ইত্যাদি। যে আমি শ্রীকৃষ্ণের মিনতি অগ্রাহ্য করিয়া মানকে অধিক বলিয়া বিবেচনা করিয়াছিলাম, সেই আমি এখন কন্দর্পের শরে জর্জ্জরিত হইয়াছি,—( কিন্তু ) শ্রীকৃষ্ণের দর্শনমাত্রও পাইতেছি না।

১২—১৫। "ধৈরজ" ইত্যাদি। আমার ধৈর্য্য ও লজ্জা মানের সঙ্গে পলায়ন করিয়াছে,—জীবন থাকিবে কি না, তাহাতেই সন্দেহ উপস্থিত হইয়াছে; গোবিন্দ দাস বলিতেছেন,—হে সুন্দরি! সত্যই বলিয়াছ; শ্রীকৃষ্ণের প্রেম ঐরূপই বটে।

তথা রাগ।১

কুলবতি কোই নয়নে জনি হেরই
হেরত পুন জনি২ কান।
কানু হেরি৩ জনি প্রেম বাঢ়ায়ই
প্রেম করই জনি মান॥
সজনি অতয়ে মানিয়ে নিজ দোখ৪
মান-দগধ জিউ৫ অব নাহি নিকসয়ে৬
কানু সঞে কি করব রোখ৭॥
যো মঝু চরণ- পরশ-রস-লালসে
লাখ মিনতি মুঝে কেল।
তাকর দরশন বিনে তনু জর জর
পরশ৮ পরশ-সম ভেল॥
সহচরি মোহে লাখ সমুঝায়ল৯
তাহে না রোপলুঁ১০ কাণ।
গোবিন্দ দাস সরস-বচনামৃতে১১
পুন বাহুড়ায়ব কান॥ ৩ ॥৪৩৪॥

পাঠান্তর

১। ইহা প-র-সা পুঁথির ৬২৪ ও প-র পুঁথির ২২।৩ সংখ্যক পদ। 'তথা রাগ' স্থলে 'ধানশী' প-র।

২। 'হেরত পুন জনি' স্থলে 'পুন জনি হেরই' প-র-সা।

৩। 'হেরি' স্থলে 'হেরিয়ে' প-র-সা।

৪। 'দোখ' স্থলে 'দোষ' ক, গ।

৫। 'জিউ' স্থলে 'জীউ' ক—গ।

৬। 'অব নাহি নিকসয়ে' স্থলে 'অবহু না নিকসই' প-র-সা।

৭। 'রোখ' স্থলে 'রোষ' ক, গ।

৮। 'পরশ্' স্থলে 'দরশ' প-র-সা।

৯। 'সমুঝায়ল' স্থলে 'সমুঝায়লি' প-র-সা।

১০। 'রোপলুঁ' স্থলে 'হেরলু পুন' প-র-সা।

১১। 'সরস-বচনামৃতে' স্থলে 'কহই ধনি বিরমহ' প-র-সা।

টীকা

১—৪। "কুলবতি" ইত্যাদি। কোন কুলাঙ্গনাই যেন (পর-পুরুষকে) নয়নে দেখে না; যদিও দেখে—কৃষ্ণকে যেন দেখে না; (যদি দৈবাৎ কৃষ্ণকে দেখে) তাহা হইলেও যেন (তাঁহার সহিত) প্রেম বাড়ায় না; (যদি মনকে বশে রাখিতে না পারায়) প্রেমও করে, তাহা হইলেও যেন মান করে না। পদ-কর্ত্তা এই অতুলনীয় পদাংশে কুলাঙ্গনার পর-পুরুষে আসক্তির অকথনীয় উদ্বেগ, নিখিল-নায়ক-শ্রেষ্ঠ মদন-মোহন শ্রীকৃষ্ণের অপরিসীম মোহিনী শক্তি ও তাঁহার প্রেমের একান্ত দুনিবারতা এবং কৃষ্ণ-বিরহের প্রাণান্তকর যাতনা অতি অপূর্ব্বরূপে ব্যক্ত করিয়াছেন। "পূর্ব্বং পূর্ব্বং প্রতি বিশেষণত্বেন পরং পরম্। স্থাপ্যতেঽপোহ্যতে বা চেৎ স্যাত্তদৈকাবলী দ্বিধা॥" এই সাহিত্য-দর্পণোক্ত লক্ষণ অনুসারে এ স্থলে 'একাবলী' অলঙ্কার ঘটিয়াছে।

৫—৭। "সজনি অতয়ে" ইত্যাদি। হে সখি! অতএব আমি নিজের দোষ স্বীকার করিতেছি অর্থাৎ আমি কুলাঙ্গনা হইয়া যেমন তেমন পর-পুরুষ নহে, ভুবন-মোহন শ্রীকৃষ্ণকে দেখিয়াছি, দেখিয়া তাঁহার সহিত প্রেম করিয়াছি এবং প্রেম করিয়া মানও করিয়াছি; আমার মান-সন্তপ্ত প্রাণ এখনও বাহির হইতেছে না; কৃষ্ণের সঙ্গে কি কোপ করিব? শ্রীরাধার এই উক্তির তাৎপর্য্য এই যে, প্রথম হইতে শেষ পর্য্যন্ত অবিবেচনার কার্য্য করিয়া, তিনি নিজেই সকল দোষে দোষী হইয়াছেন এবং শ্রীকৃষ্ণের বিরহানলে দগ্ধ হইতেছেন; এখন প্রাণ বাহির হইলেই তিনি শান্তি লাভ করিবেন।

শ্রীরাগ।১

শুনইতে কানু মুরলি-রব-মাধুরি
শ্রবণে নিবারলুঁ২ তোর।
হেরইতে রূপ নয়ন-যুগ ঝাঁপলু
তব মোহে রোখলি ভোর॥
সুন্দরি তৈখনে কহলম৩ তোয়।
ভরমহি তা সঞে লেহ বাঢ়ায়বি৪
জনম গোঙায়বি রোয়॥ ধ্রু৫॥
বিনু গুণ পরখি পরক রূপ-লালসে
কাঁহে সোঁপলি নিজ দেহা।
দিনে দিনে খোয়সি৬ ইহ৭ রূপ লাবণি
জিবইতে ভেল সন্দেহা॥
যো তুহুঁ হৃদয়ে প্রেম-তরু রোপলি
শ্যাম-জলদ-রস আশে।
সো অব নয়ন- নীর দেই সীচহ৮
কহতহিঁ গোবিন্দ দাসে॥ ৪॥৪৩৫॥

পাঠান্তর

১। ইহা প-র-সা পুথির ৬২৫ ও প-র পুথির ২২।৪ সংখ্যক পদ। 'শ্রীরাগ' স্থলে 'সুহই' প-র।

২। 'নিবারলুঁ' স্থলে 'নিবারলোঁ' ঘ।

৩। 'কহলম' স্থলে 'কহলমো' ক; 'কহলমু' গ; 'কহল মো' চ।

৪। 'বাঢ়ায়বি' স্থলে 'বাঢ়ায়লি' ক, প-র-সা।

৫। ক, খ পুথিতে 'ধ্রু' চিহ্ন নাই।

৬। 'খোয়সি' স্থলে 'খোয়বি' ক; 'খোয়ায়বি' প-র-সা।

৭। 'ইহ' স্থলে 'হেন' প-র।

৮। 'নীর দেই সীচহ' স্থলে 'নীর ঘন সিঞ্চহ' ক; 'নীর দেই সিঞ্চহ' গ, প-র-সা; 'নীরে ঘন সিঞ্চহ' প-র।

টীকা

১২—১৫। "যো তুহুঁ" ইত্যাদি। শ্যাম-জলদের—(একার্থে কৃষ্ণবর্ণ জলধরের, অন্যার্থে

জলদ-শ্যাম শ্রীকৃষ্ণের) রসের (একার্থে জলের, অন্যার্থে অনুরাগের) আশায় তুমি হৃদয়ে যে প্রেমরূপ তরু রোপিত করিয়াছ,—তাহা অনুরাগ-রূপ রসের অভাবে মৃতপ্রায় হওয়ায়) গোবিন্দ দাস বলিতেছেন,—এখন উহা তোমার নয়নের নীর দ্বারা সেচন কর। এই উক্তির তাৎপর্য্য এই যে, জলসেক দ্বারা মৃত-প্রায় তরু যেমন সজীব ও পরিপুষ্ট হইয়া নূতন পত্র ও পুষ্প-রাজিতে সুশোভিত হয়, সেইরূপ বিরহে প্রণয়িযুগলের শোকাশ্রুর সাহায্যে প্রেমও বর্দ্ধিত হইয়া থাকে। এই স্থলে রূপক-মূলক কাব্য-লিঙ্গ অলঙ্কার ঘটিয়াছে।

---

সুহই।[১]

চরণে লাগি হরি হার পিন্ধায়ল
যতনে গাঁথি নিজ হাথ[২]।
সো নাহি পহিরলুঁ দূরহিঁ ডারলুঁ
মানিনি অবনত মাথ[৩] ॥
সজনি কাহে মোহে[৪] দুরমতি[৫] ভেল।
দগধ[৬] মান মঝু[৭] বিদগধ মাধব
রোখে বিমুখ ভৈ গেল ॥ ধ্রু[৮] ॥
গিরি-ধর নাহ বাহু ধরি সাধল
হাম নাহি পালটি নেহারি[৯]।
হাতক লছিমি চরণ পর[১০] ডারলুঁ
অব কি করব পরকারি[১১] ॥
সো বহু-বল্লভ সহজই দুল্লভ
দরশ লাগি মন[১২] ঝুর।
গোবিন্দদাস যব যতনে[১৩] মিলায়ব
তবহিঁ মনোরথ পূর ॥৫॥ ৪৩৬ ॥

পাঠান্তর

১। ইহা প-র-সা পুথির ৬২৬ ও প-র পুথির ২২।১৮ সংখ্যক পদ। 'সুহই' স্থলে 'ধানসী' প-র-সা।

২। 'হাথ' স্থলে 'হাত' ক, গ, প-র-সা; 'হাথে' প-র।

৩। 'মাথ' স্থলে 'মাথে' প-র।

৪। 'কাহে মোহে' স্থলে 'কাহে মঝু' খ, ঘ, চ; 'বিহি মোরে'

৫। 'দুরমতি' স্থলে 'বিপরিত' পূ-র, প-র-সা।

৬। 'দগধ' স্থলে 'দগধি' খ—চ, প-র-সা।

৭। 'মঝু' স্থলে 'মুঝে' প-র-সা।

৮। ক—চ পুথিতে 'ধ্রু' চিহ্ন নাই।

৯। 'নেহারি' স্থলে 'নিহার' প-র-সা।

১০। 'চরণ পর' স্থলে 'চরণ পরে' ক, খ, ঘ, চ; 'চরণ পর' প-র-সা; 'চরণে জনু' প-র।

১১। 'পরকারি' স্থলে 'পরকার' প-র-সা।

১২। 'দরশ লাগি মন' স্থলে 'পুন দরশন লাগি' প-র।

১৩। 'যতনে' স্থলে 'আনি' প-র-সা, প-র।

ধানশী।[১]

কহলম খল-জন দোখল কান[২]।
তুহুঁ অবিচারে বাঢ়ায়লি মান ॥
রোখে বিমুখ[৩] যব চলু বরনাহ।
অব কাতর দিঠে মঝু[৪] মুখ চাহ ॥
সুন্দরি তোহে[৫] সমুঝায়ব কোই।
অব রহ নিরজনে বন[৬] মাহা রোই ॥ ধ্রু[৭] ॥
সহচরি লাখ বচন করি ভঙ্গ।
হৃদয়ে ধরলি তুহুঁ মান-ভুজঙ্গ ॥
কোন কুমতি দরশায়লি এহ।
জানলুঁ গরলে ভরল তুয়া দেহ ॥
মদন-কুমন্ত্রে[৮] অথির[৯] ভেল সোই।
চললহি[১০] দংশি লখই[১১] নাহি কোই ॥
ইথে বিনু নাগ-দমন-রসপান।
গোবিন্দদাস মণি-মন্ত্র না জান ॥৬॥৪৩৭॥

পাঠান্তর

১। ইহা প-র-সা পুথির ৬২৭ ও প-র পুথির ২২।৮ সংখ্যক পদ।

২। 'কহলম … কান' স্থলে 'কমল মথন জন দেখিল কান' ক; 'কহলমু খলজন দোখলি কান' গ।

৩। 'বিমুখ' স্থলে 'বিমুখি' খ, ঘ।

৪। 'মঝু' স্থলে 'সখি' প-র-সা।

৫। 'সুন্দরি তোহে' স্থলে 'সুন্দরি তুহুঁ' ক; 'মানিনি তোহে' প-র।

৬। 'বন' স্থলে 'মন' ক।

৭। প-র পুথি ছাড়া অন্যান্য পুথিতে 'ধ্রু' চিহ্ন নাই।

৮। 'কুমন্ত্রে' স্থলে 'কুমতি' খ; 'কুমন্ত্রি' ঘ, চ।

৯। 'অথির' স্থলে 'অধর' ক—চ।

১০। 'চললহি' স্থলে 'চললিহ' খ, গ, চ; 'চললিহুঁ' ঘ।

১১। 'লখই' স্থলে 'নখিল' প-র।

টীকা

১—২। "কহলম" ইত্যাদি। (আমি তোমাকে) কহিলাম,—খল ব্যক্তিগণ শ্রীকৃষ্ণের প্রতি দোষারোপ করিয়াছে; (অতএব তাহা বিশ্বাসযোগ্য নহে); কিন্তু তুমি অবিচারে অর্থাৎ কোন বিচার না করিয়া মান বাড়াইলে।

৭—৮। "সহচরি" ইত্যাদি। সখীর লক্ষ কথা অগ্রাহ্য করিয়া তুমি মান-রূপ সর্পকে হৃদয়ে ধারণ করিলে।

১১—১২। "মদন-কুমন্ত্রে" ইত্যাদি। সেই মানরূপ সর্প কন্দর্পের অনিষ্টজনক মন্ত্রে অস্থির হইল এবং তোমাকে দংশন করিয়া পলায়ন করিল,—কেহই উহাকে লক্ষ্য করিতে পারিতেছে না অর্থাৎ মদনের উত্তেজনায় তোমার মান স্থির থাকিতে না পারিয়া তোমাকে অনুতাপ-বিষে জর্জ্জরিত করিয়া সকলের অজ্ঞাতসারে অন্তর্হিত হইল।

১৩—১৪। "ইথে বিহু" ইত্যাদি। নাগ-দমনের অর্থাৎ কালিয়-দমনকারী শ্রীকৃষ্ণের (অধরামৃত) রসের পান ব্যতীত, প্রকারান্তরে সর্প-বিষ-হারক মহৌষধির রস-পান ব্যতীত গোবিন্দদাস ইহাতে (সর্প-বিষ-নাশক) মণি কিংবা মন্ত্র জানে না। 'নাগ-দমন-রসপান' বাক্যে শ্লেষ অলঙ্কার রহিয়াছে।

শ্রীগান্ধার।[১]

কি কহসি[২] মোহে নিদান।
কহইতে দহই পরাণ॥
তেজলুঁ গুরু-কুল-সঙ্গ।
পূরল[৩] দু কুল[৪] কলঙ্ক॥
বিহি মোহে দারুণ ভেল[৫]।
কানু নিঠুর ভই গেল॥
হাম অবলা মতি বাম[৬]।
না গণলুঁ[৭] ইহ পরিণাম[৮]॥
কি করব ইহ অনুযোগ[৯]।
আপন করমক দোখ[১০]॥
কবি বিদ্যাপতি ভাণ[১১]।
তুরিতে মিলায়ব কান॥ ৭॥ ৪৩৮॥

পাঠান্তর

১। ইহা প-র-সা পুথির ৬২৮ ও প-র পুথির ২২।৩০ সংখ্যক পদ। 'শ্রীগান্ধার' স্থলে 'যথা' প-র-সা; 'সুহই' প-র।

২। 'কহসি' স্থলে 'পুছসি' প-র।

৩। 'পূরল' স্থলে 'পূরলুঁ' ঘ।

৪। 'দু কুল' স্থলে 'দোকুল' প-র-সা; 'দুকুলে' প-র।

৫। 'বিহি মোহে' ইত্যাদি পংক্তিদ্বয় প-র পুথিতে নাই।

৬। 'বাম' স্থলে 'বামা' প-র-সা।

৭। 'গণলুঁ' স্থলে 'গুণলুঁ' প-র-সা।

৮। 'ইহ পরিণাম' স্থলে 'ইহ পরিণামা' প-র-সা; 'পরিণামা' প-র।

৯। 'কি করব' ইত্যাদি স্থলে 'কি কহব' ইত্যাদি খ; 'কাহে করসি অনুযোগে' প-র।

১০। 'দোখ' স্থলে 'ভোগে' প-র। অতঃপর প-র পুথিতে নিম্নলিখিত পংক্তি-দ্বয় দৃষ্ট হয়; যথা,—

'বহ কি পুছসি সখি আর।
উছলল সিন্ধু অপার॥'

১১। 'কবি বিস্তাপতি' ইত্যাদি পংক্তিদ্বয়ের পরিবর্ত্তে প-র পুথির পাঠ যথা,—

'বিস্তাপতি কবি ভান।
মান রহুক পুন যাউক পরাণ॥'

টীকা

১—২। "কি কহসি" ইত্যাদি। (সখি!) আমাকে (বিরহানলের) পরিণাম কি বলিতেছ? (আমার বর্ত্তমান অবস্থার কথা) বলিতে হৃদয় দগ্ধ হয়।

৯—১০। "কি করব" ইত্যাদি। (নিজকে নিজে) কি অনুযোগ করিব? ইহা আমার অদৃষ্টের দোষ।

---

ধানশী।[১]

কৈছে চরণে কর- পল্লব ঠেললি
মীললি[২] মান-ভুজঙ্গে।
কবলে কবলে জিউ জরি যব যায়ব
তবহিঁ দেখব ইহ রঙ্গে॥
মাগো কিয়ে ইহ জীদ্দ[৩] অপার।
কো অছু বীর ধীর মহাবল
পঙরি উতারব[৪] পার॥ ধ্রু॥
আপনক মান বহুত করি মানলি[৫]
তাক মান করি ভঙ্গ।
সে[৬] ছুলহ নাহ উপেখি তুহুঁ অব[৭]
বঞ্চবি কাহুঁক সঙ্গ॥
সখিগণ-বচন অলপ করি মানলি
চাহসি কাহে মঝু মুখ[৮]।
ভণ ঘনশ্যাম শ্যাম তুহুঁ উপেখলি
দেয়লি বহুতর দুখ[৯]॥ ৮॥ ৪৩৯॥

পাঠান্তর

১। ইহা প-র-সা পুথির ৬২৯ সংখ্যক পদ। ঘনশ্যাম দাসের এই পদটির প্রথম দুইটি কলির সহিত বৃন্দাবন দাসের ৪৬৮ সংখ্যক পদের প্রথম দুইটি কলি অভিন্ন; বৃন্দাবন দাসের ৪৬৮ সংখ্যক পদটি প-র পুথির ২২।১৩ সংখ্যক পদ বটে; সুতরাং এই পদের প্রথম দুই কলির পাঠান্তর স্থলে প-র পুথির পাঠ উদ্ধৃত হইল। 'ধানশী' স্থলে 'কামদ' প-র-সা।

২। 'মীললি' স্থলে 'মিললি' ক ৪৬৮; গ, প-র-সা, প-র; 'মানিনি' ক।

৩। 'জীদ্দ' স্থলে 'জিন্দ' ক; 'জিদ' গ; 'জিধ' প-র-সা; 'জীদ্ধ' প-র।

৪। 'পঙরি উতারব' স্থলে 'পউরি উতারয়ে' ক; 'পঙরি উতরয়ে' খ—চ; 'পউরি উতারল' ক ৪৬৮।

৫। 'মানলি' স্থলে 'মানসি' ক।

৬। 'সে' স্থলে 'সো' ক, গ।

৭। 'সে ছুলহ' ইত্যাদি পংক্তি স্থলে 'ঐছন ছুলহ নাহ উপেখি তুহুঁ' প-র-সা।

৮। 'মুখ' স্থলে 'মুখ' ক—গ।

৯। 'দুখ' স্থলে 'দুখ' ক—গ।

টীকা

১—৪। "কৈছে চরণে" ইত্যাদি। তুমি তোমার চরণ দ্বারা শ্রীকৃষ্ণের কর-পল্লব ঠেলিয়া দিলে এবং মানরূপ ভুজঙ্গের সহিত সম্মিলিত হইলে; (ঐ মান-ভুজঙ্গের) গ্রাসে গ্রাসে অর্থাৎ দংশনে দংশনে যখন তোমার প্রাণ জলিয়া যাইবে, তখন ইহার মজা দেখিতে পাইবে।

৫—৭। "মা গো" ইত্যাদি। মা গো মা! এ কি অসীম জেদ্! কে এরূপ বীর, ধীর, মহাবলবান্ ব্যক্তি আছেন, যিনি নিজে সেই (সমুদ্রবৎ) অপার জেদ্ উত্তীর্ণ হইয়া, ইহাকে পারে উত্তারিত করিবেন।

তথা রাগ।১

তিল এক২ শয়নে　　সপনে যো মঝু বিনে
চমকি চমকি করু৩ কোর।
ঘন ঘন চুম্বনে　　গাঢ় আলিঙ্গনে৪
নিঝরে ঝরয়ে বহু লোর৫ ॥
সজনী সো যদি করু নিঠুরাই৬।
না জানিয়ে কো বিধি৭　নিধি দেই লেয়ল
সো সুখ৮ করি৯ বিছুরাই ॥ ধ্রু ॥
তুহুঁ কাহে বিরস১০　বচনে মোহে মারসি
ডারসি শোককি কূপে।
মুরছিত জনে ঘা-　তন নহে সমুচিত১১
জগজনে কহব১২ বিরূপে ॥
ভাঙ্গল১৩ মান　সবহুঁ জন-গঞ্জন১৪
পিরিতি পিরিতি১৫ করি বাধা১৬।
রসিক সুনাহ১৭　আপনে১৮ সুখ পায়ব
এ বড়ি মরমে মঝু১৯ সাধা ॥
সো মুখ-চান্দ　হৃদয়ে ধরি পৈঠব
কালিন্দি-বিষ-হ্রদ-নীরে।
পামরি গোবিন্দ-　দাস মরি যায়ব
সাজি আনল তছু তীরে ॥ ৯ ॥ ৪৪০॥

পাঠান্তর

১। ইহা প-র-সা পুথির ৬৩০ ও প-র পুথির ২২।২১ সংখ্যক পদ। 'তথা রাগ' স্থলে 'সুহই' প-র-সা; 'ধানশ্রী' প-র।

২। 'তিল এক' স্থলে 'তিলে এক' খ; 'তিল আধ' প-র-সা।

৩। 'চমকি চমকি করু' স্থলে 'চমকি মোহে করু' প-র।

৪। 'ঘন ঘন' ইত্যাদি পংক্তি স্থলে 'গাঢ় আলিঙ্গনে ঘন ঘন চুম্বই' প-র।

৫। 'নিঝরে ঝরয়ে বহু লোর' স্থলে 'নিঝুরে নয়নে ঝুরে লোর' প-র-সা, 'নিঝর নয়ানে ঝরে লোর' প-র।

৬। 'করু নিঠুরাই' স্থলে 'করলি রাই' প-র-সা।

৭। 'কো বিধি' স্থলে 'কোন বিহি' প-র-সা।

৮। 'সুখ' স্থলে 'দুখ' প-র-সা; 'মুখে' প-র।

৯। 'করি' স্থলে 'কর' প-র।

১০। 'বিরস' স্থলে 'নিরসি' প-র-সা; 'নিরস' প-র।

১১। 'মুরছিত' ইত্যাদি স্থলে 'মুরছিত জনকে ঘাত নহে সমুচিত' ক; 'মুরছিত জনেরে' ইত্যাদি প-র।

১২। 'জগজনে কহব' স্থলে 'জগ ভরি ঘোষব' প-র।

১৩। 'ভাঙ্গল' স্থলে 'ভাগল' খ; 'মাঙ্গল' প-র-সা।

১৪। 'সবহুঁ জন-গঞ্জন' স্থলে 'আন জনগঞ্জন' ক—গ, চ।

১৫। 'পিরিতি পিরিতি' স্থলে 'পিরীতি পিরীতে' খ; 'পিরিতী পিরিতী' প-র-সা।

১৬। 'বাধা' স্থলে 'রাধা' প-র-সা।

১৭। 'সুনাহ' স্থলে 'সো নাহ' প-র-সা।

১৮। 'আপনে' স্থলে 'আপন' প-র-সা, প-র।

১৯। 'মঝু' স্থলে 'মোর' প-র-সা।

টীকা

১২—১৫। "ভাঙ্গল মান" ইত্যাদি। (এখন) মান ভাঙ্গিল; সকল লোক-গঞ্জনাও 'ভাঙ্গিল; 'পিরিতি' 'পিরিতি' বলিয়া যে বাধা অর্থাৎ প্রাণ-ত্যাগের প্রতিবন্ধক ছিল, তাহাও ভাঙ্গিল; আমার রসিকশ্রেষ্ঠ প্রিয়তম নিজে (তাঁহার বাঞ্ছিত প্রণয়িনীর সহিত নির্ব্বিবাদে প্রেম করিয়া) সুখ পাইবে—ইহা আমার মনে বড়ই সাধ ছিল; (সেই সাধ এখন পূর্ণ হইবে)।

গান্ধার।১

কি কহলি কঠিনি২ কালি-দহে৩ পৈঠবি
শুনইতে কাঁপই দেহা।
ঐছন৪ বচন কানু যব শুনব৫
জিবনে না৬ বান্ধব থেহা॥
তাহে তুহুঁ৭ বিদগধ নারী।
অনুচিত৮ মানে দেহ৯ যদি তেজবি
মরমহি বিরহ বিথারি১০॥ ধ্রু১১॥
কানুক চীত১২ রীত১৩ হাম জানত
কবহুঁ নহত নিঠুরাই১৪।
তুহুঁ যদি তাহে১৫ লাখ গারি দেয়সি১৬
তবহুঁ রহত পথ১৭ চাই॥
ঐছন বোল না বোলবি সুন্দরি১৮
কাহে পরমাদসি এহ।
গোবিন্দদাসক১৯ শপতি তোহে শত শত২০
যদি উদবেগ বাঢ়াহ॥১০॥৪৪১॥

পাঠান্তর

১। ইহা প-র-সা পুথির ৬৩১ ও ৬৯৯ সংখ্যক পদ। 'গান্ধার' স্থলে 'যথা' প-র-সা।

২। 'কঠিনি' স্থলে 'কঠিন' খ।

৩। 'কালি-দহে' স্থলে 'কালিয়া হ্রদে' প-র-সা।

৪। 'ঐছন' স্থলে 'দারুণ' প-র-সা ৬৯৯।

৫। 'কানু যব শুনব' স্থলে 'শুনি যব নাগর' প-র-সা ৬৯৯।

৬। 'জিবনে না' স্থলে 'কৈছনে' প-র-সা ৬৯৯।

৭। 'তাহে তুহুঁ' স্থলে 'সুন্দরি তাহে তুহুঁ' প-র-সা ৬৯৯।

৮। 'অনুচিত' স্থলে 'দারুণ' প-র-সা ৬৯৯।

৯। 'দেহ' স্থলে 'প্রাণ' প-র-সা ৬৯৯।

১০। 'মরমহি বিরহ বিথারি' স্থলে 'মন মাহা বিরহ বিথারি।' প-র-সা ৬৩১; 'সবহু মরব সহচারি' প-র-সা ৬৯৯।

১১। প-র-সা পুথি ছাড়া অন্য পুথিতে 'ধ্রু' চিহ্ন নাই।

১২। 'চীত' স্থলে 'রীত' প-র-সা ৬৩১।

১৩। 'রীত' স্থলে 'চরিত' প-র-সা ৬৩১।

১৪। 'কবহুঁ' ইত্যাদি স্থলে 'তোহে কতু নহ নিঠুরাই' প-র-সা ৬৩১; 'তোহে নহত নিঠুরাই' প-র-সা ৬৯৯।

১৫। 'তাহে' স্থলে 'তাক' ক—গ, চ, প-র-সা ৬৩১।

১৬। 'তুহুঁ যদি' ইত্যাদি পংক্তি স্থলে 'দারুণ মদন-দহনে দহি যায়ত' প-র-সা ৬৯৯।

১৭। 'পথ' স্থলে 'মুখ' ক, খ, প-র-সা ৬৩১।

১৮। 'ঐছন বোল' ইত্যাদি পংক্তি স্থলে 'তুয়া বিনু কানু আন নাহি জানত' প-র-সা ৬৯৯।

১৯। 'গোবিন্দদাসক' স্থলে 'গোবিন্দ দাস কহ' ক—গ, চ, প-র-সা ৬৩১।

২০। 'গোবিন্দ দাসক' ইত্যাদি পংক্তিদ্বয় স্থলে
'রাসানন্দ বন্ধু যব মিলায়ব
সরস সুমতি জহি দেহ॥'—প-র-সা ৬৯৯।

পদকল্পতরু গ্রন্থে 'রাসানন্দ' ভণিতাযুক্ত কোন পদ উদ্ধৃত হয় নাই; কিন্তু পদরসসার পুথিতে এই পদটি ব্যতীত রাসানন্দের কয়েকটি পদ সন্নিবেশিত হইয়াছে। এক পদরসসার গ্রন্থেই এই পদটি এক স্থানে গোবিন্দদাস ও অপর স্থলে রাসানন্দের নামে উদ্ধৃত হওয়ায় এবং ক—চ পুথিগুলিতে গোবিন্দ দাসের ভণিতা থাকায়, এই পদটি যে গোবিন্দদাসের রচিত, তাহাতে কোন সন্দেহ নাই।

---

পঠমঞ্জরী।১

হাম মরইতে তুহুঁ মরইতে চাহ।
অনুখন মঝু হিয়া তুষ-দহ২ দাহ॥
এ সখি কীয়ে৩ করব পরকার।
সোঙরিতে নিকসয়ে জিবন৪ হামার॥

হামার বচন-দহ-কণ্টকে জারি৫।
বিদগধ নাহ গেও মুঝে ছাড়ি ॥
মুঞি অতি পাপিনি কলহে৬ বিরাজ।
জানি মোহে তেজল নাগর-রাজ ॥
দারুণ প্রাণ রহ কণ্ঠহি৭ লাগি।
বুঝলুঁ এহ মঝু করম৮ অভাগি ॥
গৌরদাস কহ না কর সন্দেহ।
তুয়া প্রেমে মীলব রসময়-দেহ ॥১১॥৪৪২॥

পাঠান্তর

১ ইহা প-র-সা পুথির ৬৩২ সংখ্যক পদ।
২ 'তুষ-দহ' স্থলে 'তুষানলে' প-র-সা।
৩ 'কীয়ে' স্থলে 'কিয়ে' ক—ঘ, প-র-সা।
৪ 'জিবন' স্থলে 'জীবন' ক—গ, চ।
৫ 'কণ্টকে জারি' স্থলে 'কণ্টক জোরি' প-র-সা।
৬। 'কলহে' স্থলে 'কলহি' ক।
৭। 'কণ্ঠহি' স্থলে 'কণ্ঠকি' ঘ।
৮। 'করম' স্থলে 'মরম' ক।

---

ধানশী ।১

সো বহু-বল্লভ সহজহি২ ভোর।
কৈছনে বেদন জানব৩ মোর ॥
চলইতে চাহি তাহাঁ৪ আদর ভঙ্গ।
সহই না পারিয়ে বিরহ-তরঙ্গ ॥
সখি হে কাহে উপেখলুঁ কান।
না জানিয়ে দগধি চলব মোহে৫ মান ॥
সখিগণ গণইতে তুহুঁ সে সেয়ানী৬।
তোহে কি শিখায়ব চতুরিম বাণী ॥
মঝু এত আরতি সো জনি৭ জান৮।
ইথে লাগি তুয়া পায়ে সোঁপলু পরাণ ॥
অব বিরচহ তুহুঁ৯ সো পরবন্ধ।
কামুক বৈছে হোয়ে নিরবন্ধ১০ ॥
জিবইতে মোহে মিলব যব কান।
গোবিন্দদাস তব তুয়া১১ গুণ১২ গান ॥
॥১২॥৪৪৩॥

পাঠান্তর

১। ইহা প-র-সা পুথির ৬৩৩ ও প-র পুথির ২২১৯ সংখ্যক পদ।

২। 'সহজহি' স্থলে 'সহজই' ক, গ, ঘ, চ, প-র-সা।

৩। 'বেদন জানব' স্থলে 'জানব বেদন' প-র; 'জানবি বেদনা' প-র-সা।

৪। 'চাহি তাহাঁ' স্থলে 'চাহি তাহা' ক, চ; 'চাহো যদি' প-র।

৫। 'চলব মোহে' স্থলে 'চলল মোহে' প-র-সা; 'চলব মুঝে' প-র।

৬। 'সখিগণ' ইত্যাদি পংক্তিদ্বয় প-র-সা পুথিতে নাই এবং প-র পুথিতে ভণিতার কলিটির পূর্ব্বে সন্নিবেশিত হইয়াছে।

৭। 'জনি' স্থলে 'যদি' প-র-সা।

৮। 'মঝু এত আরতি' ইত্যাদি পংক্তিদ্বয় প-র পুথিতে 'কামুক যৈছে' ইত্যাদি পংক্তির পরে সন্নিবেশিত হইয়াছে।

৯। 'তুহুঁ' স্থলে 'সখি' প-র।

১০। 'কামুক বৈছে' ইত্যাদি স্থলে 'কানু যৈছে হোয়ে নিরবন্ধ' প-র-সা; 'হরি যৈছে হোয়ে মোহে নিরবন্ধ' প-র। প-র পুথিতে 'সখিগণ গণইতে' ইত্যাদি (ভণিতার পূর্ব্বের) কলিটির পূর্ব্বে নিম্নলিখিত অতিরিক্ত পংক্তিদ্বয় দৃষ্ট হয়; যথা,—

'সহজই চাতুর গোপ কানাই।
অবসর বুঝি করবি চাতুরাই ॥'

১১। 'তব তুয়া' স্থলে 'তোহারি' প-র-সা, প-র।

১২। 'গুণ' স্থলে 'যশ' খ—চ।

টীকা

৩—৪। "চলইতে চাহি" ইত্যাদি। (শ্রীকৃষ্ণের নিকট) যাইতে ইচ্ছা করি,—(কিন্তু) তাহাতে

গৌরব-হানি ঘটে ; (অথচ) বিরহের উচ্ছ্বাস সহ করিতে পারিতেছি না।

৯—১০। "মধু এত" ইত্যাদি। আমার এইরূপ আর্ত্তি অর্থাৎ উৎকণ্ঠা যেন সে জানিতে না পারে,—এই জন্ত আমি (সুচতুরা) তোমার পায় আমার প্রাণ সমর্পণ করিলাম।

---

কামোদ।[১]

রাইক বিনয়- বচন শুনি সো সখি[২]
চললিহ শ্যামক[৩] আগে।
দূরহিঁ তাক[৪] বদন হেরি মাধব[৫]
মানল আপন সোহাগে ॥
অপরুপ প্রেমকি রীত[৬]।
আদর বিনহিঁ সোই বহু-বল্লভ
দোতি[৭] নিয়ড়ে উপনীত ॥ ধ্রু[৮] ॥
দোতি[৯] কহত চুহুঁ[১০] কৈছন পীরিতি[১১]
রীত বুঝই নাহি পারি।
সো যদি মান- ভরমে তোহে রোখল[১২]
তুহুঁ কাহে আয়লি ছাড়ি[১৩] ॥
আপনক দোষ জানসি[১৪] যদি মন মাহা
কাহে বাড়ায়লি বাত।
গোবিন্দদাস তোহারি লাগি সাধব
আগে চলহ মধু সাথ ॥১৩॥৪৪৪॥

পাঠান্তর

১। ইহা প-র-সা পুথির ৬৩৪ ও প-র পুথির ২১।৮৫ ও ২২।১০ সংখ্যক পদ। 'কামোদ' স্থলে 'যথা' প-র-সা ; 'ধানশ্রী' প-র।

২। 'বিনয়-বচন শুনি সো সখি' স্থলে 'মান বিরহ জানি সহচরি' প-র ; 'বিনয়-বচন শুনি সহচরি' প-র-সা।

৩। 'চললিহ শ্যামক' স্থলে 'চললহি নাগর' প-র-সা ; 'চললহি কানুক' প-র ২২।১০।

৪। 'তাক' স্থলে 'তাকর' প-র।

৫। 'মাধব' স্থলে 'শ্যামরু' প-র-সা 'নাগর' প-র।

৬। 'অপরুপ প্রেমকি রীত' ইত্যাদি পংক্তি-ত্রয় প-র-সা পুথিতে নাই,—কিন্তু তৎপরিবর্ত্তে নিম্নলিখিত কলিগুলি দৃষ্ট হয় ; যথা,—

'চটপটি ধুলি ঝাড়ি তব বৈঠত হেরি
দূতি আন পথে গেল।
দূতি দূতি বলি বহুত ফুকারল
শুনি দূতি উতর না দেল ॥
পুনহি বোলায়ত কান।
দূতি কহত হামে কোন বোলায়ত
নাগর কহতহি হাম ॥ ধ্রু ॥
গ্রিহা কাহে বৈঠলি মোহে বোলায়লি
তুরিতে কহত তুহু মোয়।
শ্যামা সখী মোহে তহি বোলায়ত
পিছু আসি মিলব তোয় ॥
ক্ষণে রহু রহু বলি পন্থ আগোরল
কাতরে রহ মুখ চাই।
আজুক বাত তুহুঁ কিয়ে জানসি
মোহে উপেখল রাই ॥'

৭। 'দোতি' স্থলে 'দূতি' ক, গ ; 'তাক' খ, প-র।

৮। প-র পুথি ব্যতীত অন্তান্ত পুথিতে 'ধ্রু' চিহ্ন নাই।

৯। 'দোতি' স্থলে 'দূতি' ক—গ, প-র-সা ; 'সোই' প-র।

১০। 'চুহুঁ' স্থলে 'তুহুঁ' ক, গ—চ, প-র-সা।

১১। 'পীরিতি' স্থলে 'পিরিতি' ক—গ, প-র-সা, প-র।

১২। 'রোখল' স্থলে 'তেজল' প-র-সা।

১৩। 'তুহু কাহে' ইত্যাদি স্থলে 'তুহু আওলি কাহে ছোড়ি' প-র।

১৪। 'জানসি' স্থলে 'না জানসি' গ।

ধানশী ।১

দূতিক বচন শুনি নাগর-রাজ ।
অন্তরে পাওল বহুতর লাজ ॥
ইঙ্গিতে বুঝল সো আশোয়াস ।
মন মাহা হোয়ল২ বহুত উল্লাস ॥
তবহিঁ সফল করি জীবন মান ।
তাকর সঞে হরি করল পয়ান৩ ॥
পন্থহি কত কত ভাবে বিভোর ।
ঐছনে পায়ল কুঞ্জক৪ ওর ॥
দুর সঞে নাগরি নাগর হেরি ।
বৈঠলি তহিঁ পুন আনন ফেরি ॥
গদ গদ নাগর যুড়ি৫ দুই পাণি ।
কহইতে বদনে না নিকসয়ে বাণী ॥
গোবিন্দ দাস কহই পুন মান৬ ।
দেখি ভীত অতি নাগর কান ॥১৪॥৪৪৫॥

পাঠান্তর

১। ইহা প-র-সা পুথির ৬৩৫ সংখ্যক পদ। 'ধানশী' স্থলে 'যথা' প-র-সা।

২। 'হোয়ল' স্থলে 'হোয়ত' প-র-সা।

৩। অতঃপর প-র-সা পুথিতে নিম্নলিখিত পংক্তিদ্বয় দৃষ্ট হয়; যথা,—

'নাসিকার ভ্রাণ লই চরণ বাড়ায় ।
চন্দ্রবদনী ধনী মিলয়ে আমায় ॥'

৪। 'কুঞ্জক' স্থলে 'কুঞ্জকি' ঘ।

৫। 'যুড়ি' স্থলে 'বোড়ি' চ।

৬। 'গোবিন্দ দাস কহই' ইত্যাদি ভণিতার কলিটি ক—চ পুথিতে নাই,—প-র-সা পুথি হইতে গৃহীত হইল।

টীকা

১৩—১৪। "গোবিন্দ দাস" ইত্যাদি। গোবিন্দদাস বলিতেছেন যে, (শ্রীকৃষ্ণকে নিকটে দেখিয়া শ্রীরাধার) পুনরায় মান হইল; নাগর শ্রীকৃষ্ণ (সেই মান) দেখিয়া অত্যন্ত আশঙ্কিত হইলেন।

সুহই ।১

চাহ মুখ তুলি রাই চাহ মুখ তুলি ।
পরশিতে চাহি তুয়া২ চরণের ধূলি৩ ॥
অভিমান দূরে২ করি চাহ একবার ।
দূরে যাউ সব মোর২ হিয়ার আন্ধার ॥
পীত পিন্ধন মোর তুয়া অভিলাষে২ ।
পরাণ চমকে যদি ছাড়হ নিশ্বাসে ॥
লেহ লেহ লেহ রাই সাধের মুরলি ।
নয়ান-নাচনে নাচে হিয়ার পুতলি ॥
তুয়া মুখ নিরখিতে আঁখি ভেল ভোর ।
নয়ন-অঞ্চল তুয়া পর-চিত-চোর ॥
রূপে গুণে যৌবনে ভুবনে আগলি ।
বিহি নিরমিল তোহে পিরিতি-পুতলি ॥
এত ধনে ধনী যেই সে কেনে কৃপণ ।
জ্ঞানদাস কহে কেবা জানিবে মরম ॥
॥১৫॥৪৪৬॥

পাঠান্তর

১। ইহা প-র-সা পুথির ৬৩৬ সংখ্যক পদ। 'সুহই' স্থলে 'ধানশী' প-র-সা।

২। 'তুয়া' স্থলে 'তোমার' খ, ঘ, প-র-সা।

৩। পদকল্পতরু গ্রন্থের ৫১৩ সংখ্যক 'চাহ মুখ তুলি রাই চাহ মুখ তুলি' ইত্যাদি পদটির প্রথম পংক্তি এই পদের প্রথম পংক্তির সহিত অভিন্ন হইলেও, এই পদের ২—৪ পংক্তিগুলির সহিত ঐ পদের ২—৪ পংক্তিগুলির ঐক্য নাই; কিন্তু প-র-সা পুথির ২—৪ পংক্তির সহিত ঐক্য আছে; সুতরাং আমরা ৪৪৬ সংখ্যক পদটিকে ৫১৩ সংখ্যক পদের রূপান্তর বলিয়াই বিবেচনা করি; এরূপ মনে করার অন্যতর একটি প্রধান কারণ এই যে, ক, গ ও চ পুথিতে পদটির প্রথম চারি চরণ উদ্ধৃত করিয়া 'ইত্যাদি গীতং' বলিয়া শেষ করা হইয়াছে; খ ও ঘ পুথিতে 'ইত্যাদি গীতং' লিখিত না হইলেও পদটি যে অসম্পূর্ণ রহিয়াছে, তাহা সহজেই প্রতীত হয়; 'ইত্যাদি' বলিয়া শেষ

করিলে সম্পূর্ণ পদটি স্থানান্তরে উদ্ধৃত হইয়াছে, বুঝা যায়; ৫১৩ সংখ্যক পদের প্রথম পংক্তির সহিত এই পদের প্রথম পংক্তির ও ঐ পদের ৬ষ্ঠ পংক্তির সহিত এই পদের ২য় পংক্তির সম্পূর্ণ ঐক্য দৃষ্ট হয়, তদ্ভিন্ন আর কোন পদের সহিত ইহার ঐক্য দেখা যায় না; সুতরাং ইহাকে ৫১৩ সংখ্যক পদের রূপান্তর ব্যতীত স্বতন্ত্র পদ মনে করা যাইতে পারে না।

৪। 'দূরে' স্থলে 'দূর' প-র-সা।

৫। 'যাউ সব মোর' স্থলে 'যাউক মোর সব' ম; 'যাউক মোর' প-র-সা।

৬। 'পীত পিন্ধন' ইত্যাদি অবশিষ্ট কলিগুলি ৫১৩ সংখ্যক পদ হইতে উদ্ধৃত করা হইল; কেবল পুনরুক্তির ভয়ে ঐ পদের ষষ্ঠ পংক্তি 'পরশিতে চাহি' ইত্যাদি স্থলে প-র-সা পুথি অনুসারে 'নয়ান নাচনে' ইত্যাদি পংক্তিটি সন্নিবেশিত করা গেল। 'পীত পিন্ধন' ইত্যাদি অংশের পাঠান্তর ৫১৩ সংখ্যক পদে দ্রষ্টব্য।

---

দেশ বরাড়ী।১

অষ্টতাল।

বদসি যদি কিঞ্চিদপি দন্ত-রুচি-কৌমুদী
হরতি দর-তিমিরমতিঘোরম্।
স্ফুরদধর-সীধবে তব বদন-চন্দ্রমা
রোচয়তি লোচন-চকোরম্॥
প্রিয়ে চারু-শীলে মুঞ্চ ময়ি মানমনিদানম্।
সপদি মদনানলো দহতি মম মানসং
দেহি মুখ-কমল-মধু-পানম্॥ ধ্রু॥
সত্যমেবাসি যদি সুদতি ময়ি কোপিনী
দেহি খর-নখর২-শর-ঘাতম্।
ঘটয় ভুজ-বন্ধনং জনয় রদ-খণ্ডনং
যেন বা ভবতি সুখ-জাতম্॥
ত্বমসি মম ভূষণং ত্বমসি মম জীবনং
ত্বমসি মম ভব-জলধি-রত্নম্।
ভবতু ভবতীহ ময়ি সততমনুরোধিনী
তত্র মম হৃদয়মতিযত্নম্॥
নীল-নলিনাভমপি তন্বি তব লোচনং
ধারয়তি কোকনদ-রূপম্।
কুসুম-শর-বাণ- ভাবেন যদি রঞ্জয়সি
কৃষ্ণমিদমেতদনুরূপম্॥
স্ফুরতু কুচ-কুম্ভয়ো- রুপরি মণি-মঞ্জরী
রঞ্জয়তু তব হৃদয়-দেশম্।
রসতু রসনাপি তব ঘন-জঘন-মণ্ডলে
ঘোষয়তু মন্মথ-নিদেশম্॥
স্থল-কমল-গঞ্জনং মম হৃদয়-রঞ্জনং
জনিত-রতি-রঙ্গ-পরভাগম্।
ভণ মসৃণ-বাণি কর- বাণি চরণদ্বয়ং
সরস-লসদলক্তক-রাগম্॥
স্মর-গরল-খণ্ডনং মম শিরসি মণ্ডনং
দেহি পদ-পল্লবমুদারম্।
জ্বলতি ময়ি দারুণো মদন-কদনারুণো৩
হরতু তদুপাহিত-বিকারম্॥
ইতি চটুল-চাটু-পটু চারু মুরবৈরিণো
রাধিকামধি-বচন-জাতম্।
জয়তি পদ্মাবতী- রমণ-জয়দেব-কবি-
ভারতী-ভণিতমতিশাতম্॥১৬॥৪৪৭॥

পাঠান্তর

১। ইহা প-র-সা পুথির ৫৯৪ ও প-র পুথির ২১৫২ সংখ্যক পদ। 'দেশ বরাড়ী' স্থলে 'ধানশ্রী' প-র।

২। 'নখর' স্থলে 'নয়ন' প-র-সা। গীতগোবিন্দের বঙ্গ-দেশীয় সকল সংস্করণেই 'দেহি খর-নয়ন-শর-ঘাতং' পাঠ আছে; কিন্তু বোম্বাই নির্ণয়-সাগর যন্ত্রের সংস্করণের মূলে, 'রসিকপ্রিয়া' ও 'রস-

মঞ্জরী' টীকায় সর্ব্বত্রই 'খর-নখর-শর-ঘাতং' পাঠ দৃষ্ট হয়; এমন কি, তাহাতে 'খর-নয়ন-শর-ঘাতং' বলিয়া কোন পাঠান্তরেরও উল্লেখ দেখা যায় না। পদামৃত-সমুদ্রের টীকায় রাধামোহন ঠাকুর কর্ত্তৃক 'খর-নখর-শর' পাঠ গৃহীত ও ব্যাখ্যাত হইয়াছে,—তবে তিনি 'খর-নয়ন-শর' পাঠান্তরেরও উল্লেখ করিয়াছেন। পদকল্পতরুর ক, খ, ঘ, চ পুথিগুলিতে 'খর-নখর-শর' পাঠই দৃষ্ট হয়। উভয় পাঠের অর্থ-বিচার করিলে 'খর-নখর-শরঘাতং' পাঠই সমীচীন বোধ হয়; কেন না, প্রথমতঃ কবিগণ নয়ন-কটাক্ষকে শর-রূপে বর্ণিত করেন—নয়নকে নহে; দ্বিতীয়তঃ ক্লেশ-জনক নয়ন-শরের আঘাত অর্থাৎ কুটিল কটাক্ষ বিরহ-কাতর নায়কের বাঞ্ছনীয় হইতে পারে না। 'খর-নখর-শর-ঘাতং' পাঠের সম্বন্ধে সেই আপত্তি করা যাইতে পারে না; কারণ, যেখানে নায়ক রসিকতা করিয়া নিজের অপরাধের দণ্ডস্বরূপ সম্ভোগের উপকরণ নায়িকার ভুজ-পাশে বন্ধন, দশন দ্বারা খণ্ডন ও সেইরূপ অন্যান্য বাঞ্ছিত শাস্তির জন্য প্রার্থনা জানাইতেছেন, সেখানে নখর-শরাঘাত নিতান্তই প্রাসঙ্গিক; এমন কি, উহার উল্লেখ না থাকিলে বর্ণনার অঙ্গহানি হইত। যদি বলেন, নয়ন-শরাঘাত সম্ভোগের অঙ্গীয় হইলে দোষ কি? ইহার উত্তরে বক্তব্য এই যে, সম্ভোগকালে নায়িকাগণের কুটিল কটাক্ষ কিংবা হর্ষোৎফুল্ল বিস্ফারিত দৃষ্টি—ইহার কোন্‌টি স্বাভাবিক ও নায়কদিগের প্রীতিকর, সুরসিক ব্যক্তিগণ তাহার বিচার করিবেন। 'খর-নখর-শর' পাঠে চমৎকার অনুপ্রাসও ঘটিতেছে।

৩। 'কদনাকুলো' স্থলে 'কদনানলো' ক, খ।

### টীকা

জয়দেবের গীতগোবিন্দ সর্ব্বত্র সুলভ বলিয়া এই পদের টীকা ও অনুবাদ দেওয়া হইল না।

বালা ধানশী।[১]

নিজ অপরাধ জানি বহু মাধব
কোরে আগোরত[২] রাধ।
সরস-বিরসময়ি ইঙ্গিতে রসবতি
অসমতি সমতি বুঝাব॥
দেখ সখি রাই কি করয়ে নৈরাশে।
মান-জলদ সঞে নিকসয়ে মুখ-শশি
কাম্বুক দীঘ[৩] নিশাসে॥ ধ্রু[৪]॥
কনয়াচল-রুচ উচ কুচ-চুচুক[৫]
সরসহি পরশতি[৬] নাহ।
মানক শেষ- লেশ-রস-সূচক
আধ-মুদিত-দিঠি চাহ॥
অধর[৭]-সুধা-রস পিবইতে নব ধনি
বঙ্কিম করু মুখ আধা।
জগদানন্দ ভণ তবহি সফল করু
হরি মন-মনসিজ-বাধা[৮]॥১৭॥৪৪৮॥

### পাঠান্তর

১। ইহা প-র-সা পুথির ৬৩৭ সংখ্যক পদ। 'বালা ধানশী' স্থলে 'যথা' প-র-সা।

২। 'আগোরত' স্থলে 'আগোরল' খ।

৩। 'দীঘ' স্থলে 'দীঘল' ক।

৪। ক, গ—চ পুথিতে 'ধ্রু' চিহ্ন নাই।

৫। 'চুচুক' স্থলে 'চুচক' চ; 'চুঁচক' ঘ।

৬। 'পরশতি' স্থলে 'পরশিতে' ক; 'সরসতি' প-র-সা।

৭। 'অধর' স্থলে 'অধরে' প-র-সা।

৮। 'বাধা' স্থলে 'সাধা' প-র-সা।

### টীকা

১—৪। "নিজ অপরাধ" ইত্যাদি। যখন মাধব নিজের দোষ স্বীকার করিয়া, ধাইয়া যাইয়া শ্রীরাধাকে ক্রোড়ে ধারণ করিতেছেন,—তখন রসবতী শ্রীরাধা (যুগপৎ) আনন্দময় ও বিষাদময় ইঙ্গিত দ্বারা (যুগপৎ) সম্মতি ও অসম্মতি প্রকাশ করিতেছেন।

৫—৭। "দেখ সখি" ইত্যাদি। হে সখি! শ্রীরাধা নৈরাশ্ত অর্থাৎ সুখ-দুঃখের প্রতি ঔদাসীন্ত হেতু কিরূপ আচরণ করেন, তাহা দেখ; শ্রীকৃষ্ণের দীর্ঘ-নিশ্বাস-বায়ুর দ্বারা বিদুরিত শ্রীরাধার মান-রূপ জলদ হইতে তাঁহার মুখ-চন্দ্র নির্গত হইল অর্থাৎ শ্রীকৃষ্ণের কাতরতাব্যঞ্জক দীর্ঘনিশ্বাস দর্শনে শ্রীরাধার মান বিদুরিত হওয়ায়, তাঁহার বিমলিন মুখ-চন্দ্র উজ্জ্বল কান্তি ধারণ করিল।

৮—১১। "কনয়াচল-রুচ" ইত্যাদি। স্বর্ণ-গিরির ন্তায় কান্তি-বিশিষ্ট উচ্চ কুচের অগ্রভাগে কান্ত রস-ভরে স্পর্শ করা মাত্র শ্রীরাধা কণামাত্র অবশিষ্ট মানের সমুচিত ভাব-সূচক অর্দ্ধ-মুদ্রিত-নেত্রে শ্রীকৃষ্ণের দিকে দৃষ্টি করিলেন। (মান-জনিত বিষাদ হৃদয় হইতে সম্পূর্ণরূপে বিদুরিত না হওয়ায়, শ্রীকৃষ্ণের সম্ভোগোপক্রমেও শ্রীরাধা হর্ষোৎফুল্ল দৃষ্টি-পাত করিতে না পারিয়া, অর্দ্ধ-বিকসিত-নেত্রে দৃষ্টি করিলেন)।

১২—১৫। "অধর-সুধা-রস" ইত্যাদি। শ্রীকৃষ্ণ অধরামৃত পান করিতে যখন শ্রীরাধা (কিঞ্চিৎ অনিচ্ছা হেতু) নিজের মুখ কিঞ্চিৎ বক্র করিলেন,—জগদানন্দ বলিতেছেন—শ্রীকৃষ্ণ তখনই নিজের মনের কন্দর্প-পীড়া সফল করিলেন অর্থাৎ প্রিয়তমার অধর-পান দ্বারা সকল পীড়ার শান্তি করিলেন। তুলনা করুন,—

"কামিনামধরস্বাদঃ সুরতাদতিরিচ্যতে।"
—মল্লিনাথ-ধৃত।

"বিদগ্ধানাং মিথো লীলাবিলাসেন যথা সুখম্।
ন তথা সম্প্রয়োগেন স্তাদেবং রসিকা বিদুঃ॥"
—উজ্জ্বল-নীলমণি।

---

শ্রীরাগ।১

অনুনয় করি হরি পাণি পসারই
রাইক চরণক আগে।
নিজ-মুখে আপন২ কহই দোষ শত
মানই করম অভাগে॥

দেখ রাধামাধব-প্রীত।
দুহুঁ কর৩ নিজ নিজ গুণহিঁ বাঢ়ায়ত
দুহুঁ জন নিজ নিজ রীত॥ ধ্রু॥
সুমুখি কহয়ে কাহে মোহে বিড়ম্বহ৪
হাম তুয়া মুগধিনি নারী।
তুঁহু সে রসিক-বর বিদগধ নাগর
নাগরি-জন-মনহারী॥
কহইতে এতহুঁ নয়ন লোরে ঝাঁপল
কানু কয়ল ধনি কোর।
ভাঙ্গল মান হেরি রাধামোহন
আনন্দে পুন ভেল৫ ভোর॥১৮॥৪৪৯॥

পাঠান্তর

১। ইহা প-র-সা পুথির ৬৩৮ সংখ্যক পদ। 'শ্রীরাগ' স্থলে 'যথা' প-র-সা।

২। 'আপন' স্থলে 'আপনক' ক, গ; 'আপনাকে' খ, ঘ।

৩। 'দুহুঁকর' স্থলে 'দুহুঁ কর' ক।

৪। 'বিড়ম্বহ' স্থলে 'বিড়ম্বসি' খ।

৫। 'আনন্দে পুন ভেল' স্থলে 'আনন্দেহ পুন' প-র-সা।

টীকা

৫—৭। "দেখ" ইত্যাদি। হে সখি! শ্রীরাধা ও শ্রীকৃষ্ণের প্রেম দেখ; তাঁহারা উভয়ে নিজ নিজ গুণসমূহ দ্বারা নিজ নিজ আচরণকে বর্দ্ধিত করিতেছেন অর্থাৎ নিজ নিজ আচরণের শ্রেষ্ঠতা সম্পাদন করিতেছেন।

১৪—১৫। "ভাঙ্গল" ইত্যাদি। শ্রীরাধার মান বিদুরিত হইল; রাধামোহন (এক অর্থে—শ্রীকৃষ্ণ, অপর অর্থে—পদ-কর্ত্তা) উহা দেখিয়া পুনরায় আনন্দে মত্ত হইলেন।

ধানশী ।[১]

দেখ[২] রাধা মাধব ধারি[৩] ।
রতি-রণ মান-                বিরামক[৪] যৈছন[৫]
চরবণ তপত কুশারি ॥
হরি মুখ হেরইতে                সুমুখি অবাঞ্চই[৬]
চাহনি কুটিলহি ভাতি ।
গদ গদ বচন                অসূয়া কছু সূচন
ততহি মনোমথে[৭] মাতি ॥
নখ-শর-ঘাত                তৈছে সুখাবহ
চুম্বন কছু পরসাদ ।
রস্তণ শূন[৮]                পুলক কচুঁক-বর[৯]
ভেদই রস-মরিযাদ ॥
ও সুখ-সিন্ধু                মগন ভেল মাধব
কামিনি কছু কছু বূর[১০] ।
ভণ রাধামোহন                সঁভোগ সঁকীরণ[১১]
দুহুঁক মনোরথ পূর ॥১৭॥৪৫০॥

এতদ্গীতং সর্ব্বকালোচিতম্ ।

ইতি ত্রয়োদশ-পল্লবঃ ।

পাঠান্তর

১। ইহা প-র-সা পুথির ৬৩৯ সংখ্যক পদ।

২। 'দেখ' স্থলে 'দেখ দেখ' ক, চ, প-র-সা।

৩। 'ধারি' স্থলে 'ধারী' ক—গ।

৪। 'বিরামক' স্থলে 'বিরমক' ঘ, চ, প-র-সা।

৫। 'যৈছন' স্থলে 'ঐছন' প-র-সা।]

৬। 'অবাঞ্চই' স্থলে 'অবাঞ্ছই' ক—গ; 'অবাঞ্চহি' প-র-সা।

৭। 'মনোমথে' স্থলে 'মনোরথে' ক, খ; 'মনমথে' গ, চ, প-র-সা।

৮। 'রস্তণ শূন' স্থলে 'রস্তণ শূল' ক।

৯। 'কচুঁক-বর' স্থলে 'কচকবর' ক; 'কচুক বর' খ, গ; 'কচুকবর' চ।

১০। ''বূর' স্থলে 'ঝুর' ক।

১১। 'সঁভোগ সঁকীরণ' স্থলে 'সম্ভোগ সকীরণ' ক—গ, প-র-সা; 'সঁম্ভোগ সঁকীরণ' চ।

পিঙ্গলকৃত প্রাকৃত ছন্দঃশাস্ত্রে উক্ত হইয়াছে যে,—

'জই দীহো বি অবপ্পো
লহ জীহা পঢ়ই হোই সো বি লহু ।
বপ্পো বি তুরিঅ পঢ়িও
দোতিপ্পি বি এক্ক জাণেহ ॥'

অর্থাৎ যদি গুরু বর্ণকেও জিহ্বা লঘুরূপে পাঠ করে, তাহা হইলে সেই গুরু বর্ণ লঘু বলিয়াই গণ্য হইবে; সেইরূপ দ্রুত-পঠিত দুইটি, কি তিনটি বর্ণও একটি বর্ণ বলিয়াই গণ্য হইবে। অনুস্বার-যুক্ত বর্ণকে ছন্দঃশাস্ত্রে সাধারণতঃ গুরু বলিয়াই ধরা হয়; তদনুসারে 'সংভোগ' ও 'সংকীরণ' শব্দদ্বয়ের 'সং' অক্ষরটি গুরু-বর্ণ গণ্য করিলে, এ স্থলে ছন্দোভঙ্গ ঘটে বলিয়া 'সং' অক্ষরটিকে দীর্ঘ উচ্চারণ না করিয়া প্রাকৃত ভাষার নিয়ম অনুসারে চন্দ্রবিন্দুসংযুক্ত স-কারের ন্যায় উচ্চারণ করিতে হইবে। ঘ পুথিতে 'সঁভোগ সঁকীরণ' ও অন্যান্য পুথিতে 'সম্ভোগ সকীরণ' লিখিত হওয়ায়, অন্যান্য বহুতর স্থলের ন্যায় এই স্থলেও ঘ পুথির পাঠের সমীচীনতা প্রমাণিত হইতেছে।

টীকা

১—৩। "দেখ রাধা" ইত্যাদি। রাধামোহন ঠাকুর স্বকৃত টীকায় লিখিয়াছেন,—"গবাক্ষ-দ্বারা দৃষ্টবতীং কাচিৎ ধারি ধারণাং কৃত্বা পশ্যেত্যাদিকং কাঞ্চিৎ বক্তি।" সুতরাং ইহার অর্থ হইতেছে—হে সখি! তুমি ধারণা করিয়া দেখ; মান অবসানের রতি-যুদ্ধ—যেরূপ তপ্ত ইক্ষুর চর্ব্বণ; অর্থাৎ তপ্ত ইক্ষু চর্ব্বণ করিলে যেরূপ মিষ্টতার সঙ্গে সঙ্গে উষ্ণতার অনুভব হেতু ইক্ষু-সেবীর সম্পূর্ণ তৃপ্তিজনক হয় না, সেইরূপ মানান্তে সম্ভোগে পূর্ব্বতন দুঃখ-স্মৃতি দ্বারা আলিঙ্গনাদি-জনিত আনন্দ সঙ্কীর্ণ অর্থাৎ মিশ্রিত হওয়ায় এই সঙ্কীর্ণ-সম্ভোগ তপ্তেক্ষু চর্ব্বণের ন্যায় প্রণয়ীদিগের সম্যক্ তৃপ্তিজনক হয় না।

৪—৭। "হরি মুখ" ইত্যাদি। শ্রীকৃষ্ণ শ্রীরাধার মুখ নিরীক্ষণ করিতে সুন্দরী মুখ বক্র এবং বক্রভাবে দৃষ্টিপাত করিতেছেন; শ্রীরাধার গদ্গদ বচন—তাঁহার কিঞ্চিৎ অসূয়া-ভাব প্রকাশ করিতেছে; (আবার) পরক্ষণেই তিনি মন্মথের প্রভাবে মত্ত হইতেছেন। তুলনা করুন,—

"বক্ত্রং কিঞ্চিদবাঞ্চিতং বিধুনুতে নাতিপ্রসাদোদয়ং দৃষ্টির্দুর্গতটা ব্যনক্তি শনকৈরীর্ষাবশেষচ্ছটাম্।"

—উজ্জ্বল-নীলমণি, সম্ভোগ-প্রকরণ।

৮—১১। "নখ-শর-ঘাত" ইত্যাদি। (শ্রীকৃষ্ণ প্রথমেই আলিঙ্গন করিতে সাহস না পাইয়া, প্রথমে শ্রীরাধার অঙ্গে নখাঘাত করায়) শ্রীরাধার নিকট তীক্ষ্ণ নখ-শরের আঘাত সেইরূপ অর্থাৎ শ্রীরাধার কাম-ভাবের অনুরূপ সুখজনক হইতেছে; চুম্বন কিঞ্চিৎ প্রসন্নতা জন্মাইতেছে, আলিঙ্গনশূন্য অর্থাৎ আলিঙ্গন ব্যতীত উদ্ভূত রোমাঞ্চরূপ শ্রেষ্ঠ অর্থাৎ অবন্ধসিদ্ধ ও নখ-শরাঘাতসহিষ্ণু কঞ্চুক (বর্ম) শ্রীরাধার সঙ্কীর্ণ রসের সীমা অর্থাৎ অবসান প্রকাশ করিতেছে। তুলনা করুন,—

"ইত্থং নিশম্য তরুণী কুচকুম্ভ-সীম্নি
রোমাঞ্চ-কঞ্চুকমুদঞ্চিতমাততান॥"

—রস-মঞ্জরী।

## পুনশ্চ কলহান্তরিতা।

### তদ্ভুচিত্ত-শ্রীগৌরচন্দ্রঃ।

পঠমঞ্জরী।১

মঝু মনে লাগল শেল।
গৌর বিমুখ ভৈ গেল॥
জনম বিফল মোর২ ভেল।
দারুণ বিহি দুখ দেল॥
কাহে কহব ইহ দুখ৩।
কহইতে বিদরয়ে বুক৪॥
আর না হেরব গোরা-মুখ৫
তবে৬ জীবনে কিয়ে সুখ৭॥
বাসুদেব ঘোষ রস গান।
গোরা বিনে না রহে পরাণ॥১॥৪৫১॥

### পাঠান্তর

১। ইহা প-র-সা পুথির ৬৪০ ও প-র পুথির ২২।১ সংখ্যক পদ। 'পঠমঞ্জরী' স্থলে 'সুহই' প-র।

২। 'মোর' স্থলে 'মঝু' প-র।

৩। 'ইহ দুখ' স্থলে 'ইহ দুখ' খ; 'এহ দুখ' ক, গ, প-র-সা; 'কাহে কহব ইহ দুখ' স্থলে 'হাম কাহে কহবহিঁ দুখ' প-র।

৪। 'বুক' স্থলে 'বুক' ক—গ, প-র-সা, প-র।

৫। 'মুখ' স্থলে 'মুখ' ক—গ, চ, প-র-সা, প-র।

৬। 'তবে' স্থলে 'তব' ক, গ, চ, প-র; 'তবহি' প-র-সা।

৭। 'কিয়ে সুখ' স্থলে 'কিয়ে সুখ' ক—গ, চ, প-র-সা; 'কিবা সুখ' প-র।

---

ধানশী।১

চরণ-নখ রমণি-রঞ্জন-ছান্দ।
ধরণি লোটায়ল গোকুল-চান্দ॥
ঢরকি ঢরকি পড়ু লোচন-লোর২।
কত রূপে মিনতি কয়ল পহুঁ মোর॥
লাগল কুদিন কয়ল হাম মান৩।
অবহুঁ না নিকসয়ে৪ কঠিন পরাণ॥ ধ্রু৫॥
রোখ-তিমির এত বৈরি কি৬ জান।
রতনক ভৈগেল গৈরিক ভান॥
নারি-জনমে হাম না করলুঁ ভাগি।
মরণ শরণ ভেল মানক৭ লাগি॥
বিদ্যাপতি কহ শুন ধনি৮ রাই।
রোয়সি কাহে কহ ভালে৯ সমুঝাই॥
॥২॥৪৫২॥

পাঠান্তর

১। ইহা প-র-সা পুথির ৬৪১ ও প-র পুথির ২২।২৮ সংখ্যক পদ। 'ধানশী' স্থলে 'বড়ারি' প-র।

২। 'লোচন-লোর' স্থলে 'লোচনে লোর' প-র।

৩। 'লাগল ... ... মান' স্থলে 'লাগল কুদিন হামে কয়লহুঁ মান' প-র।

৪। 'অবহুঁ না নিকসয়ে' স্থলে 'অব নাহি নিকসই' প-র।

৫। প-র পুথি ছাড়া অন্যান্য পুথিতে 'ধ্রু' চিহ্ন নাই।

৬। 'এত বৈরি কি' স্থলে 'অতি বৈরি না' প-র।

৭। 'মানক' স্থলে 'মানকি' প-র।

৮। 'ধনি' স্থলে 'বর' প-র।

৯। 'ভালে' স্থলে 'ভাল' প-র।

টীকা

১—২। "চরণ" ইত্যাদি। 'চরণ' ইত্যাদি পংক্তিটি ক—চ পুথিগুলিতে নির্ফাঁক ভাবে লিখিত হইয়াছে; সুতরাং উহা 'চরণ-নখ রমণি-রঞ্জন-ছান্দ', 'চরণ-নখর-মণি-রঞ্জন-ছান্দ' কিংবা 'চরণ-নখর মণি-রঞ্জন-ছান্দ' নানা রকমেই পঠিত হইতে পারে। বিদ্যাপতির পদাবলীর সম্পাদক শ্রীযুক্ত নগেন্দ্রনাথ গুপ্ত মহাশয় ঐ পংক্তির দ্বিবিধ অর্থ প্রদর্শন করিয়াছেন; তাঁহার মতে 'চরণ' শব্দ দ্বারা শ্রীরাধার চরণ লক্ষ্য করিলে শ্রীরাধা বক্ত্রী বলিয়া উহার অর্থ হইবে—আমার "চরণ-নখর-মণির শোভাবর্দ্ধন স্বরূপ"। আর 'চরণ' শব্দে শ্রীকৃষ্ণের চরণ লক্ষ্য করিলে, অর্থ হইবে—"যাঁহার চরণ-নখর মণি-রঞ্জন তুল্য"। বোধ হয়, এইরূপ অর্থে 'রঞ্জন' শব্দের বিশেষ সার্থকতা দেখা যায় না বলিয়াই শ্রীযুক্ত নগেন্দ্র বাবু প্রথমোক্ত অর্থই সমীচীন বলিয়া গ্রহণ করিয়াছেন। আমরা কিন্তু ঐরূপ অর্থের একটি গুরুতর অসঙ্গতি লক্ষ্য করিয়াছি। শ্রীরাধার স্বচ্ছ পদ-নখ-মণি-দর্পণে শ্রীকৃষ্ণের শিখি-পুচ্ছ, পীত ধড়া প্রভৃতির ছায়া পতিত হইয়া পদ-নখ-রাজিতে বিচিত্র বর্ণাবলীর সৃষ্টি করিয়াছে,—এইরূপ কষ্ট-কল্পিত অর্থ কবিত্ব-পূর্ণ হইতে পারে, কিন্তু প্রেমিকা-শিরোমণি যে শ্রীরাধা প্রিয়তমকে প্রত্যাখ্যান করিয়া তিলে তিলে অনুতাপের তুষানলে দগ্ধ হইতেছেন, তাঁহার পক্ষে পদানত প্রিয়তমের প্রতিবিম্ব দ্বারা সুরঞ্জিত নিজের পদ-নখের শোভা লক্ষ্য করা ও পরে আক্ষেপোক্তিরূপে সেই কথা সখীর নিকট বলা কি নিতান্ত অস্বাভাবিক ও অসঙ্গত নহে? নগেন্দ্র বাবুর প্রতিপাদিত শেষোক্ত অর্থ সম্বন্ধে ইহাও বক্তব্য যে, 'চরণ-নখর মণি-রঞ্জন তুল্য' বাক্যে 'মণি' শব্দের প্রতিপাদ্য কি? এবং উহার 'রঞ্জন'ই বা কীদৃশ?—এইরূপ নানা সমস্যা উদিত হয়; কয়েকটি শব্দ উহ্য করিয়া দ্বিতীয় পাঠের অর্থ 'যাঁহার পদ-নখ-মণি আমার মনোরঞ্জন-কারক শোভা-বিশিষ্ট' করা গেলেও ঐ উক্তি মানাবস্থার পক্ষে অপ্রযোজ্য বলিয়া মানাবস্থার ঘটনা-বর্ণনায় সুসঙ্গত হয় না। সুতরাং আমরা এরূপ অর্থও সমীচীন বলিয়া গ্রহণ করিতে পারি না। আমাদিগের উদ্ভাবিত পদচ্ছেদ গ্রহণ করিলে এইরূপ অর্থ হইবে যে, অনুতপ্তা শ্রীরাধা বলিতেছেন,—যাঁহার পদ-নখ রমণীর মনোমোহন কান্তি-বিশিষ্ট অর্থাৎ যাঁহার পদ-নখের কান্তি দেখিয়া ব্রজ-রমণীগণ বিমোহিত, সেই গোকুল-চন্দ্র আমার পদ-প্রান্তে ভূতলে লোটাইলেন,—হতভাগিনী আমি তাঁহাকে ধরিয়া তোলা দূরে থাকুক, তাঁহার পানে ফিরিয়াও তাকাইলাম না। ছন্দের অনুরোধে 'রমণী' শব্দের ন্যায় দীর্ঘ-ঈকারান্ত শব্দের হ্রস্ব-ইকারান্ত প্রয়োগ প্রায় প্রত্যেক পদেই দেখা যায়, এই পদেও কয়েকটি আছে; সুতরাং দৃষ্টান্ত প্রদর্শন অনাবশ্যক। বিদ্যাপতির এই পংক্তিদ্বয়ের ছায়া লইয়াই গোবিন্দদাস লিখিয়াছেন,—

"যাকর চরণ-　　নখর-রুচি হেরইতে
মুরছিত কত কোটি কাম।
সো মঝু পদ-তলে　　ধরণি লোটায়ল
পালটি না হেরলুঁ হাম॥"

অনুতপ্তা নায়িকার উক্তিতে কৃষ্ণস্পর্শ অপেক্ষা ব্রজ-রমণীদিগের উল্লেখই অধিক সঙ্গত ও স্বাভাবিক; সুতরাং গোবিন্দদাসের 'মুরুছিত কত কোটি কাম' অপেক্ষা বিদ্যাপতির 'রমণি-রঞ্জন-ছান্দ' যে অনেক শ্রেষ্ঠ, তাহা বলা বাহুল্য।

৭—৮। "রোখ-তিমির" ইত্যাদি। রোষ-রূপ অন্ধকার এত শক্ত, ইহা কি জানি? রত্নকে গেরি-মাটি বলিয়া ধারণা হইল।

১১—১২। "বিদ্যাপতি" ইত্যাদি। বিদ্যাপতি কহিতেছেন,—হে সুন্দরি শ্রীরাধে! তুমি কেন (নৈরাশ্য হেতু) রোদন করিতেছ? (শ্রীকৃষ্ণকে সখীর দ্বারা) ভাল করিয়া বুঝাইয়া বল; (তাহা হইলেই শ্রীকৃষ্ণ প্রসন্ন হইয়া তোমার নিকটে আগমন করিবেন)।

সুহই।[১]

যাকর চরণ- নখর-রুচি হেরইতে
মুরুছিত[২] কত কোটি কাম।
সো মঝু পদ-তলে ধরণি[৩] লোটায়ল
পালটি না হেরলুঁ হাম॥
সজনি কি পুছসি হামারি অভাগি[৪]।
ব্রজ-কুল-নন্দন চান্দ উপেখলুঁ
দারুণ মানকি লাগি॥ ধ্রু॥
কাতর দীঠে[৫] মীঠ[৬] বচনামৃতে
কত রূপে সাধল নাহ।
সো হাম শ্রবণ- সীম নাহি আনলুঁ[৭]
অব হিয়ে তুষ-দহ[৮] দাহ॥
সে হেন রসিক পিয়া কাহাঁ রহু কাহা করু[৯]
সোঙরি সোঙরি মন ঝুর[১০]।
গোবিন্দদাস কহ শুন বর-নাগরি[১১]
সো পহুঁ তোহারি অদুর[১২]॥৩।৪৫৩॥

পাঠান্তর

১। ইহা প-র-সা পুথির ৬৪২ ও প-র পুথির ২২।৭ সংখ্যক পদ।

২। 'মুরুছিত' স্থলে 'মুরুছয়ে' ক, গ, চ; 'মুরুছই' প-র।

৩। 'ধরণি' স্থলে 'ধূলি' ঘ, চ।

৪। 'সজনি কি পুছসি' ইত্যাদি ধ্রুব-বুলিটি প-র পুথিতে এই পদের সর্ব্বাগ্রে সন্নিবেশিত হইয়াছে।

৫। 'দীঠে' স্থলে 'দিঠে' ক—গ; 'দিঠি' প-র-সা; 'দিঠ' প-র।

৬। 'মীঠ' স্থলে 'মিঠ' ক—গ, প-র; 'মিঠি' প-র-সা।

৭। 'সো ... ... আনলুঁ' স্থলে 'সো হাম বচন শ্রবণে নাহি শুনলুঁ' প-র-সা; 'সো হাম শ্রবণ সীমে নাহি শুনলুঁ' প-র।

৮। 'অব হিয়ে তুষ-দহ' স্থলে 'অব হিয়া তুষ-দহ' ক—গ, চ; 'অব হিয়া তুষানলে' প-র-সা; 'অব হিয়া দহনকি' প-র।

৯। 'সে হেন ... ... করু' স্থলে 'সো হেন' ইত্যাদি ক, খ; 'কৈসে হৃদয় ধরো কাহা জাঙ কাহা করো' প-র-সা; 'কৈসে হৃদয় করি কাহা সে রহল হরি' প-র।

১০। 'সোঙরি' ইত্যাদি স্থলে 'পুন দরশনে মন ঝুর' প-র-সা; 'দরশন লাগি মন ঝুর' প-র।

১১। 'গোবিন্দদাস ... ... নাগরি' স্থলে 'গোবিন্দদাস যব আনি মিলায়ব' প-র-সা; 'গোবিন্দদাস যব মোহে মিলাওব' প-র।

১২। 'সো পহুঁ' ইত্যাদি স্থলে 'তবহি মনোরথ পূর' প-র-সা, প-র।

বালা ধানশী ।১

একে তুহুঁ নাগরি সব২ গুণে আগরি
বৈঠসি চতুরি-সমাজ ।
আপনক বাত আপনাহি৩ সমুঝসি
হঠে নঠ৪ কৈলি৫ সব কাজ ॥
মানিনি৬ নাহক৭ কি করসি রোখ ।
নিকটে আনি বাত দুই পুছিয়ে৮
বুঝিয়ে গুণ কিয়ে দোখ৯ ॥ ধ্রু ॥
অপরাধ জানি গারি দশ১০ দেয়বি১১
পিরিতি ভাঙ্গবি কাহে১২ লাগি ।
পীরিতি ভাঙ্গিতে যো উপদেশল
তাকর মুখে দেই আগি ॥
যো তুয়া চরণ পরশি মহি লূঠল১৩
নিজ গৌরব করি দূর ।
অব কাহে তাক চরিত কহি ঝুরসি১৪
গোবিন্দদাস কহ ক্রূর১৫ ॥৪॥৪৫৪॥

পাঠান্তর

১। ইহা প-র-সা পুথির ৬৪৩ ও প-র পুথির ২২।২৯ সংখ্যক পদ। 'বালা ধানশী' স্থলে 'ধানশ্রী' প-র ।

২। 'সব' স্থলে 'নব' ক ।

৩। 'আপনাহি' স্থলে 'আপ নহি' ক, খ; 'আপ নাহি' গ, প-র-সা; 'আপে নাহি' প-র ।

৪। 'নঠ' স্থলে 'নট' ক, গ ।

৫। 'কৈলি' স্থলে 'কয়লি' ষ; 'কলি' চ ।

৬। 'মানিনি' স্থলে 'সুন্দরি' প-র ।

৭। 'নাহক' স্থলে 'নাহকে' প-র ।

৮। 'নিকটে আনি' ইত্যাদি স্থলে 'নিকটে আনি বাত দুই পুছিয়ে বুঝি' খ ।

৯। 'বুঝিয়ে গুণ' ইত্যাদি স্থলে 'বুঝিয়ে গুণ' ইত্যাদি ক, গ, প-র-সা; 'জানবি কিয়ে গুণ দোখ' প-র ।

১০। 'দশ' স্থলে 'দোষ' খ; খ পুথিতে 'দোস' লিখিয়া, ও-কার কাটিয়া 'দস' করা হইয়াছে ।

১১। 'দেয়বি' স্থলে 'দেওব' খ; 'দেয়ব' চ ।

১২। 'ভাঙ্গবি কাহে' স্থলে 'ভাঙ্গসি কথি' প-র ।

১৩। 'লূঠল' স্থলে 'লুঠল' ক, গ, প-র-সা। 'যো তুয়া চরণে' ইত্যাদি ভণিতার কলিটি প-র পুথিতে নাই ।

১৪। 'ঝূরসি' স্থলে 'ঝুরসি' ক—গ, প-র-সা ।

১৫। 'ক্রূর' স্থলে 'ক্রুর' ক—গ, প-র-সা ।

সুহই ।১

সো মুখ-চান্দ২ নয়নে৩ নাহি হেরলুঁ
নয়ন-দহন ভেল চন্দ ।
সোই মধুর বোল৪ শ্রবণে না শুনলুঁ
মধুকর-ধনি ভেল দন্দ৫ ॥
সজনি কাহে বাঢ়ায়লুঁ মান ।
প্রেম-ভঙ্গ-ভয়ে অব জিউ কাতর৬
তুহুঁ পরবোধবি৭ কান ॥ধ্রু॥
সো কর-কিশলয়- পরশ৮ উপেখলুঁ
অব কিশলয়ে তনু ফোর৯ ।
নব নব নেহ- সুধা-রস নিরসলুঁ১০
গরলে ভরল তনু মোর ॥
সো কর-বিরচিত হার উপেখলুঁ১১
হার ভুজঙ্গম ভেল ।
গোবিন্দদাস কহ সো অতি দুরগহ
যো ঐছন১২ মতি দেল ॥৫॥৪৫৫॥

পাঠান্তর

১। ইহা প-র-সা পুথির ৬৪৪ ও প-র পুথির ২২।১৯ সংখ্যক পদ। 'সুহই' স্থলে 'কামোদ' প-র ।

২। 'মুখ-চান্দ' স্থলে 'মুখচন্দ' প-র ।

৩। 'নয়নে' স্থলে 'নয়ানে' ক—গ, চ, প-র-সা। প-র ।

৪। 'সোই মধুর বোল' স্থলে 'সুমধুর বচন' প-র-সা; 'সো মধুর বোল' প-র।

৫। 'মধুকর-ধনি ভেল দন্দ' স্থলে 'মধুকর-ধ্বনি ভেল দ্বন্দ' ক—গ, প-র-সা; 'মধুকর মোহে ভেল দন্দ' প-র।

৬। 'কাতর' স্থলে 'কাপয়ে' প-র-সা, প-র

৭। 'পরবোধবি' স্থলে 'পরবোধসি' খ।

৮। 'পরশ' স্থলে 'পরম' চ।

৯। 'ফোর' প-র-সা স্থলে 'ভোর' ক—চ; 'অব কিশলয়ে তনু ফোর' হইতে 'সো কর-বিরচিত হার উপেখলুঁ' পর্য্যন্ত পংক্তি-চতুষ্টয় প-র পুথিতে নাই।

১০। 'নিরসলুঁ' স্থলে 'নিরসল' ক, গ, ঘ, প-র-সা।

১১। 'উপেখলুঁ' স্থলে 'নাহি পহিরলুঁ' প-র-সা।

১২। 'যো ঐছন' স্থলে 'যৈছন এহ' প-র-সা।

## টীকা

১—২। "সো মুখ-চান্দ" ইত্যাদি। (আমি প্রিয়তমের) সেই মুখরূপ চন্দ্রকে (মানকালে) নয়নে দেখি নাই,—(সেই আক্রোশ হেতু) চন্দ্র আমার নয়ন-সন্তাপকর হইয়াছে। এ স্থলে রূপক ও অতিশয়োক্তি দ্বারা অনুপ্রাণিত উৎপ্রেক্ষা অলঙ্কার হইয়াছে।

৩—৪। "সোই মধুর" ইত্যাদি। (আমি প্রিয়তমের) সেই মধুর বাক্য কর্ণে শুনি নাই,—(সেই অপরাধ হেতু) ভ্রমর-গুঞ্জন আমার বিরোধী অর্থাৎ সন্তাপ-দায়ক হইয়াছে। অতিশয়োক্তিমূলক উৎপ্রেক্ষা।

৮—৯। "সো কর-কিশলয়" ইত্যাদি। (আমি প্রিয়তমের) সেই কর-পল্লবের স্পর্শ উপেক্ষা করিয়াছি,—(তাই) এখন (অঙ্গ-তাপ-শান্তির জন্য শয্যার উপরে আস্তৃত) পল্লব-রাজি আমার দেহকে বিদ্ধ করিল। রূপক ও অতিশয়োক্তি দ্বারা অনুপ্রাণিত উৎপ্রেক্ষা।

১০—১১। "নব নব নেহ" ইত... প্রিয়তমের) নিত্য নূতন প্রেম-রূপ অমৃত-রসা... নিরস্ত অর্থাৎ দূরীকৃত করিয়াছি,—(... অপরা... শাস্তিস্বরূপ) আমার দেহকে গরলে অর্থাৎ অমৃতা... বিষে পূর্ণ করিল। রূপকাতিশয়োক্তি-মূল... উৎপ্রেক্ষা।

১২—১৫। "সো কর-বিরচিত" ইত্যাদি। (আ... প্রিয়তমের) সেই শ্রীকর-বিরচিত পুষ্প-হার... অগ্রাহ্য করিয়াছিলাম,—(সেই আক্রোশে) আম... কণ্ঠস্থিত হার ভুজঙ্গম হইয়াছে,—অর্থাৎ কণ্ঠ-লগ্নি... ভুজঙ্গের ন্যায় আমার অশান্তি উৎপাদন করিতেছে... গোবিন্দদাস বলিতেছেন,—যে তোমাকে ঐরূপ বু... দিয়াছিল, সে অতি দুর্গ্রহ (এক অর্থে দুষ্ট-আগ্র... বিশিষ্ট; অপর অর্থে—কুগ্রহ)। "সো কর" ইত্যা... পংক্তি-দ্বয়ে "বিষম" অলঙ্কার ও "গোবিন্দদাস ক... ইত্যাদি পংক্তিদ্বয়ে 'শ্লেষ' অলঙ্কার ঘটিয়া...

ভূপালী।১

শুন শুন মানিনি না কহব তোয়।
অনুচিত মানে গোঙায়বি রোয়॥
তব২ নাহি শুনলি সহচরি-বোল।
ফেরি রহলি মুখ ঝাঁপি নিচোল॥
রোই রোই মাধব সাধল তোয়।
কাহে কাতর দিঠে চাহসি মোয়॥
অব হাম যাইয়া কি কহব তায়।
যাচিত রতন ত্যাগ না যুয়ায়॥
সো বিনু অব কোই৩ পূরব আশ।
কি কহব অব ঘনশ্যামর দাস॥৬॥৪৫৬॥

পাঠান্তর

১। ইহা প-র-সা পুথির ৬৪৫ সংখ্যক পদ।

২। 'তব' স্থলে 'অব' ক।

৩। 'কোই' স্থলে 'কেঃ' খ।

ধানশী ।১

শুন শুন এ সখি নিবেদন[২] তোয় ।
মরমক বেদন জানসি মোয় ॥
বৈঠয়ে নাহ চতুরগণ মাঝ ।
ঐছে কহবি যৈছে না হোয় লাজ ॥
সখিগণ মাঝে চতুরি তোহে জানি ।
আদর রাখি মিলায়বি আনি ॥
অব বিরচহ তুহুঁ সো পরবন্ধ ।
কামুক যৈছে হোয়ে নিরবন্ধ ॥
জীবন রহিতে নাহ যদি পাব ।
গোবিন্দদাস তব তুয়া যশ গাব ॥ ৭॥৪৫৭॥

পাঠান্তর

১। ইহা প-র-সা পুথির ৬৪৬ সংখ্যক পদ ।
২। 'নিবেদন' স্থলে 'নিবেদল' খ ; নিবেদিয়ে' প-র-সা ।

তথা রাগ ।১

শুনইতে ঐছন রাইক বাণী ।
নাহ[২] নিকটে সখী করল পয়ানি ॥
দূর সঞে সো সখি নাগর হেরি ।
তোড়ই কুসুম নেহারই ফেরি ॥
হেরইতে নাগর আয়ল তাহিঁ[৩] ।
কি করহ এ সখি আয়লি কাহিঁ[৪] ॥
হামারি বচন কছু কর অবধান ।
তুহুঁ যদি কহসি সে[৫] মানিনি ঠাম ॥
শুনি কহে সো সখি নাগর পাশ ।
বিদ্যাপতি কহ পূরব আশ ॥৮॥৪৫৮॥

পাঠান্তর

১। ইহা প-র-সা পুথির ৬৪৭ সংখ্যক পদ ।
২। 'নাহ' স্থলে 'নাগর' খ, ঘ ।
৩। 'তাহিঁ' স্থলে 'তাহি' খ, গ ; 'তাই' চ, প-র-সা ।
৪। 'কাহিঁ' স্থলে 'কাহি' খ, গ ; 'কাই' প-র-সা ।
৫। 'কহসি সে' স্থলে 'কহসি' ক, প-র-সা ।

শ্রীগান্ধার ।১

শুন বহু-বল্লভ কান ।
ভালে তুহুঁ[২] রসিক[৩] সুজান ॥
পামর[৪] পিরিতি উপেখি[৫] ।
আয়লুঁ[৬] কুলবতি দেখি ॥
তোহারি রসিক-পন[৭] জানি ।
কহইতে আওলুঁ বাণী ॥
দেখি তুয়া এ সব কাজ[৮] ।
হাসব[৯] যুবতি-সমাজ ॥
যো পদ পরশক আশে[১০] ।
করসি কতহুঁ[১১] অভিলাষে ॥
সো পদ-পঙ্কজ ছোড়ি ।
কৈছে[১২] রহলি মুখ মোড়ি ॥
কোন শিখায়লি নীতে[১৩] ।
ধিক ধিক তোহারি পিরীতে ॥
ছিয়ে ছিয়ে বিদগধি রাধে[১৪] ।
যাক হৃদয়ে এত[১] সাধে ॥
গোবিন্দদাস মতি মন্দ ।
হেরইতে ভৈগেল[১৬] ধন্দ ॥৯॥৪৫৯॥

পাঠান্তর

১। ইহা প-র-সা পুথির ৬৪৮ ও ৬৭৫ এবং প-র পুথির ২২।২৪ সংখ্যক পদ। 'শ্রীগান্ধার' স্থলে 'গান্ধার' প-র-সা ; 'সুহই' প-র ।
২। 'তুহুঁ' স্থলে তোঁহে' খ, ঘ ।
৩। 'রসিক' স্থলে 'চতুর' প-র ।

৪। 'পামর' স্থলে 'পামরী' ক—গ, প-র-সা; 'পামরি' খ, চ।

৫। 'পামর পিরিতি উপেখি' ইত্যাদি পংক্তি-দ্বয় প-র পুথিতে 'কহইতে আওলুঁ বাণী॥' পংক্তি-টির পরে সন্নিবেশিত হইয়াছে।

৬। 'আয়লুঁ' স্থলে 'আয়লি', 'আয়ল' প-র-সা।

৭। 'পন' স্থলে 'পনা' প-র-সা।

৮। 'দেখি তুয়া' ইত্যাদি স্থলে 'শুনইতে ঐছন কাজ' প-র-সা, প-র। 'দেখি তুয়া' ইত্যাদি পংক্তিদ্বয় প-র পুথিতে 'কৈছে রহল মুখ মোড়ি॥' পংক্তির পরে সন্নিবেশিত হইয়াছে।

৯। 'হাসব' স্থলে 'হাস' ক; 'হাসে' খ।

১০। 'পদ পরশক আশে' স্থলে 'পদপঙ্কজ আশে' প-র। 'যো পদ পরশক আশে' ইত্যাদি পংক্তি-চতুষ্টয় প-র পুথিতে 'ধিক ধিক তোহারি পিরীতে' পংক্তির পরে সন্নিবেশিত হইয়াছে।

১১। 'করসি কতহুঁ' স্থলে 'করসি কতই' খ; 'করলি কতেক' প-র-সা; 'কত না করলি' প-র।

১২। 'কৈছে' স্থলে 'কাহে' প-র।

১৩। 'শিখায়লি নীতে' স্থলে 'শিখায়ল নীতে' খ; 'শিখায়ব রীতে' প-র-সা। 'কোন শিখাইব নীতে' ইত্যাদি পংক্তি-দ্বয় প-র পুথিতে 'আয়লুঁ কুল-বতি দেখি॥' পংক্তির পরে সন্নিবেশিত হইয়াছে।

১৪। 'ছিয়ে ছিয়ে বিদগধি রাধে' স্থলে 'ধিক ধিক বৈদগধি রাধে' প-র-সা। 'ছিয়ে ছিয়ে' ইত্যাদি পংক্তিদ্বয় প-র পুথিতে নাই।

১৫। 'এত' স্থলে 'যত' ক।

১৬। 'হেরইতে ভৈগেল' স্থলে 'হেরইতে লাগল' প-র-সা; 'শুনইতে লাগয়ে' প-র।

টীকা

১—২। "শুন" ইত্যাদি। হে বহু-নায়িকার বল্লভ শ্রীকৃষ্ণ! তুমি বিলক্ষণ রসিক ও সজ্জন বটে! (বিদ্রূপোক্তি)।

৩—৪। "পামর" ইত্যাদি। (যে) পামর অর্থাৎ মূর্খ, (সেই) প্রণয়কে উপেক্ষা করে; (শ্রীরাধার প্রেম উপেক্ষা করিয়া তুমিও মূর্খতা প্রকাশ করিয়াছ)। আমার সখীকে কুলবর্ত্ত দেখিয়া অর্থাৎ তুমি তাহার সহিত প্রেম করিয়া তাহাকে পরিত্যাগ করায়, তাহার এ কুল, ও কুল—দুই কুলই গিয়াছে দেখিয়া তোমার নিকট আসিলাম। 'পামরী' পাঠ ছন্দোভঙ্গদোষ-দুষ্ট; 'পামরি' পাঠেও পূর্ব্ববৎ অর্থ হইবে; তুলনা করুন,—

"পামরি গোবিন্দদাসের চিত-বান্ধা কাঙ্গ"

—প-ক-ত, ২৬৭ সংখ্যক পদ।

'পামরি গোবিন্দ দাস মরি যায়ব'

—ঐ, ৪৪০ সংখ্যক পদ।

১৩—১৪। "কোন শিখায়লি" ইত্যাদি। তুমি ইহা কোন্ আচরণ শিক্ষা দিলে? তোমার (কপট) প্রেমকে ধিক্।

১৫—১৬। "ছিয়ে ছিয়ে" ইত্যাদি। ছি! ছি! রাধা (না কি) বিদগ্ধা অর্থাৎ সুরসিকা—যাহার হৃদয়ে এরূপ সাধ! (অর্থাৎ তোমার ন্যায় অরসিকের সহিত যাহার প্রেম করার সাধ, সেই শ্রীরাধাকেও রসিকা বলা যাইতে পারে না)।

শ্রীরাগ।[১]

দোতি-বচন শুনি রসিক-শিরোমণি
আয়ল তাকর সাথ।
দূর সঞে হেরিয়া[২] সো[৩] বর-নাগরি[৪]
অবনত করি রহু মাথ॥
কর যোড়ি সাধয়ে কান।
হাম তুয়া কিঙ্কর পড়িয়ে চরণ-তল
তেজ ধনি দারুণ[৫] মান॥ধ্রু॥
এত কহি নাগর অন্তর গর গর
চরকি চরকি পড়ু লোর।
হেরি সুধা-মুখি আকুল ভেল অতি
সো মুখ হেরি বিভোর॥

ছল ছল নয়ন　　　　শ্যাম-কর-কিশলয়
ধরি কহে গদ গদ ভাষ।
জলদে গোপন বিধু　　　　যৈছে উদয় ভেল
কহ যদুনন্দন দাস ॥১০॥৪৬০॥

পাঠান্তর

১। ইহা প-র-সা পুথির ৬৪৯ সংখ্যক পদ।
২। 'হেরিয়া' স্থলে 'হেরিঞা' খ; 'হেরি' ক, গ, চ, প-র-সা।
৩। 'সো' স্থলে 'সোই' ক—গ, চ, প-র-সা।
৪। 'বর-নাগরি' স্থলে 'বর-মানিনী' খ; 'বর-মানিনি' ঘ।
৫। 'দারুণ' স্থলে 'নিদারুণ' ক।

---

ধানশী ।১

রাই হেরলং যব সো মুখ-ইন্দু।
উছলল মন মাহা আনন্দ-সিন্ধু ॥
ভাঙ্গল৩ মান রোদনহিঁ ভোর।
কানু কমল-করে মোছই লোর ॥
মান-জনিত দুখ সব দূর গেল।
দুহুঁ মুখ দরশনে আনন্দ ভেল ॥
ললিতা বিশাখা আদি যত সখিগণ।
আনন্দে মগন ভেল দেখি দুই জন ॥
নিকুঞ্জের মাঝে দোহাঁর৪ কেলি-বিলাস।
দূরহিঁ দূরে রহু নরোত্তম দাস ॥১১॥৪৬১॥

পাঠান্তর

১। ইহা প-র-সা পুথির ৬৫০ সংখ্যক পদ।
২। 'হেরল' স্থলে 'হেরত' ঘ, চ।
৩। 'ভাঙ্গল' স্থলে 'ভাঁগল' খ।
৪। 'দোহাঁর' স্থলে 'দুহুঁ' ক, গ, চ, প-র-সা।

তথা রাগ ।১

রাই-কানু বিলসই২ নিকুঞ্জ-ভবনে।
নয়ানে নয়ানে দোহাঁর৩ বয়নে বয়নে৪ ॥
দুখ সঞে সুখ ভেল দুহুঁ অতি ভোর।
হের দেখ এ সখি রাই শ্যাম-কোর ॥
দোহ দোহ অধরে কয়ল মধুপান৫।
চান্দ চকোরে যেন মিলায়ল আন ॥
ভুজে ভুজে মীলল পরাণে পরাণ।
গোবিন্দদাস নিগূঢ় রস পান ॥১২॥৪৬২॥

ইতি চতুর্দ্দশ-পল্লবঃ।

পাঠান্তর

১। ইহা প-র-সা পুথির ৬৫১ সংখ্যক পদ।
২। 'বিলসই' স্থলে 'বিলসয়ে' প-র-সা।
৩। 'দোহাঁর' স্থলে 'দুহুঁ' ক, গ, চ, প-র-সা।
৪। 'বয়নে বয়নে' স্থলে 'বদনে বদনে' খ, ঘ; 'বয়ানে বয়ানে' ক, গ, চ।
৫। 'দোহ দোহ' ইত্যাদি পংক্তি-চতুষ্টয় ক—চ পুথিতে নাই; প-র-সা পুথি হইতে গৃহীত হইয়াছে।

কলহান্তরিতা প্রকারান্তরং যথা।

তদ্ভুচিত্ত-শ্রীগৌরচন্দ্রঃ।

সুহই ।১

মোহে বিহি বিপরীত ভেল।
অভিমানে মোহে উপেখি পহুঁ গেল ॥
কি করিব কহ না উপায়।
কেমনে পাইব সেই মোর গোরা রায় ॥
কি করিতে কি না জানি হৈল।
পরাণ-পুতলি গোরা মোরে২ ছাড়ি গেল ॥
কে জানে যে এমন হইবে।
আঁচলে বান্ধিতে ধন সায়রে৩ পড়িবে ॥

চৈতন্যদাসের সেই[৪] হৈল।
পাইয়া গৌরাঙ্গচান্দ না ভজি তেজিল ॥
॥১॥৪৬৩॥

পাঠান্তর

১। ইহা প-র-সা পুথির ৬৫২ সংখ্যক পদ।
২। 'মোরে' স্থলে 'মোহে' খ, ঘ; 'মোর' চ।
৩। 'সায়রে' স্থলে 'সাগরে' গ।
৪। 'সেই' স্থলে 'সেই সে' প-র-সা।

কৌ রাগিণী।[১]
একতাল ধরা।

সীদতি সখি মম হৃদয়মধীরম্।
যদভজমিহ নহি গোকুল-বীরম্॥
নাকর্ণয়মপি[২] সুহৃদুপদেশম্।
মাধব-চাটু-পটলমপি লেশম্॥
নালোকয়মর্পিতমুরু-হারম্।
প্রণমন্তঞ্চ দয়িতমনুবারম্॥
হন্ত সনাতন-গুণমভিযান্তম্।
কিমধারয়মহমুরসি[৩] ন কান্তম্ ॥২॥৪৬৪॥

পাঠান্তর

১। ইহা প-র-সা পুথির ৬৫৩ সংখ্যক পদ।
২। 'মপি' স্থলে 'মতি'।
৩। 'কিমধারয়মহমুরসি' স্থলে 'কিমু ধারয়মহমুরসি' খ, ঘ, চ, প-র-সা।

টীকা

১—৮। "সীদতি" ইত্যাদি। হে সখি! যৎ (যস্মাৎ) ইহ (অত্র নিকুঞ্জে) গোকুলবীরং (গোকুল-রক্ষকং শ্রীকৃষ্ণং) নহি অভজং তস্মাদ্ধেতোঃ মম হৃদয়ং অধীরং (উৎকণ্ঠিতং) সৎ সীদতি (বিমুহ্যতি)। অহং সুহৃদামপি (সখীনামপি) উপদেশং (হিতবচনং) তথা মাধবস্য চাটু-পটলং (প্রিয়োক্তি-সমূহং) লেশং যথা স্যাৎ তথাপি নাকর্ণয়ং (নাশৃণবম্) অহং অর্পিতং (শ্রীকৃষ্ণেণ প্রদত্তং) উরু-হারং (বিশাল-স্রজং) অনুবারং (বারংবারং) প্রণমন্তং (মচ্চরণ-পতিতং) দয়িতঞ্চ (প্রিয়মপি) ন আলোকয়ং (নাপশ্যম্)। হন্ত খেদে সনাতনা নিত্যাঃ গুণা যস্য পক্ষে সনাতনেন কবিনা গীতাঃ গুণা যস্য তং অভিযান্তং (অভিসরন্তং) কান্তং (প্রিয়ং) অহং উরসি (বক্ষসি) কিং ন অধারয়ং কথং ন ধৃত-বতীত্যহো মে মূর্খতেতি ভাবঃ।

অনুবাদ

১—৮। সখি! আমি যে এই নিকুঞ্জে গোকুল-পালক শ্রীকৃষ্ণকে ভজন করি নাই, তজ্জন্য আমার উৎকণ্ঠিত হৃদয় অবসন্ন হইতেছে। আমি সুহৃদ্‌গণেরও উপদেশ এবং শ্রীকৃষ্ণের চাটু-বচন-সমূহের লেশমাত্রও শ্রবণ করি নাই। আমি শ্রীকৃষ্ণের অর্পিত বিশাল হার এবং বারংবার চরণপতিত শ্রীকৃষ্ণের প্রতিও দৃষ্টিপাত করি নাই। হায়! আমি কি জন্য সনাতন-গুণবিশিষ্ট (পক্ষান্তরে সনাতন-কর্তৃক কীর্ত্তিত-গুণযুক্ত) অভিসারে সমাগত প্রিয়তমকে বক্ষে ধারণ করিলাম না!

শ্রীরাগ।[১]

পরবশ দেহ থেহ নাহি বান্ধে।
নীলজ[২] জীউ নেহ লাগি কান্দে॥
শঠ সঞে হঠ না করয়ে কেহ আন[৩]।
মান রহুক পুন যাউক পরাণ॥
এ সখি হিয়ে হিয়ে কহইতে লাজ।
শুনি উপহাসব যুবতি-[৪]সমাজ॥ ধ্রু[৫]॥

পর জন[৬] কীয়ে পিরিতি-অনুরোধ।
দুরজন[৭] কীয়ে সুজন পরবোধ॥
কুলবতি-বল্লভ নাগর কান।
গোবিন্দদাস ইহ রস পরমাণ[৮] ॥৩॥৪৬৫॥

পাঠান্তর

১। ইহা প-র-সা পুথির ৬৫৪ ও প-র পুথির ২২।৫ সংখ্যক পদ।

২। 'নীলজ' স্থলে 'নিলজ' ক—গ, প-র-সা, প-র।

৩। 'না করয়ে কেহ আন' স্থলে 'নাহি করবহিঁ আন' প-র।

৪ 'যুবতি' স্থলে 'রমণী' প-র-সা।

৫ ক—চ পুথিতে 'ধ্রু' চিহ্ন নাই।

৬ 'পর জন' স্থলে 'পরিজন' প-র-সা।

৭ 'দুরজন' স্থলে 'পুরজন' ক।

৮ 'পরমাণ' স্থলে 'পরিমান' প-র-সা; 'গান' প-র।

টীকা

১—২। "পরবশ" ইত্যাদি। আমার এই পরবশ অর্থাৎ শ্রীকৃষ্ণের প্রেমাধীন দেহ ধৈর্য্য ধারণ করিতে পারিতেছে না; আমার নির্লজ্জ প্রাণ (এখনও সেই শ্রীকৃষ্ণের) প্রেমের জন্যই কান্দিতেছে।

৩—৪। "শঠ" ইত্যাদি। শঠ অর্থাৎ প্রবঞ্চকের সহিত ক্রোধ করিয়া কেহ তাহা অন্যথা করে না অর্থাৎ কেহই সেই ক্রোধ পরিত্যাগ করিয়া প্রবঞ্চকের সহিত পুনরায় মিত্রতা স্থাপন করিতে ইচ্ছা করে না; (আমিই বা কেন তাহা করিব?) সুতরাং আমার অভিমান (পক্ষান্তরে সম্মান) থাকুক, প্রাণই বরং যাউক।

। "পর জন" ইত্যাদি। পরপুরুষের প্রেমের অনুরোধ কি? দুর্জ্জনকে সুজনে কি প্রবোধ দিতে পারে?

৯—১০। "কুলবতি" ইত্যাদি। শ্রীকৃষ্ণ "পরপুরুষ", সুতরাং প্রেমের মর্য্যাদা জানেন না—শ্রীরাধার এই উক্তির উত্তরে সখী-স্থানীয় গোবিন্দদাস বলিতেছেন যে, শ্রীকৃষ্ণ পর-পুরুষ অর্থাৎ শ্রেষ্ঠ পুরুষ সত্য, নতুবা তিনি কুলবতীদিগের বল্লভ হইবেন কিরূপে? গোবিন্দদাসই এই রহস্যের প্রমাণ অর্থাৎ তিনিও এই সকল ব্রজকুলাঙ্গনাদিগের ন্যায় সেই পরপুরুষকেই প্রিয়তম জ্ঞান করিয়া সর্ব্বস্ব অর্পণ করিয়াছেন; সুতরাং এই রহস্যের মর্ম্মজ্ঞ বটে।

---

ধানশী।[১]

পরিহরি সো গুণ[২]-রতন-নিধান।
যতনহি যো[৩] হাম রাখলুঁ মান॥
সো অব গেল[৪] অনল সম হোয়।
দগধই নিরস দারু হিয়া[৫] মোয়॥
এ সখি যতহুঁ মিনতি পহুঁ কেল।
সো সব অব তহিঁ[৬] আহুতি ভেল॥ ধ্রু[৭]॥
মুখরিত পিকু-কুল যাজক[৮] তায়।
তহিঁ মলয়ানিল রচয়ে[৯] সহায়[১০]॥
জানলুঁ দৈব বিমুখ যাহে হোয়।
তাকর তাপ না মীটই কোয়॥
ভরমহুঁ মঝু মনে নাহি এত ভান।
রোখি চলব কিয়ে নাগর কান॥
শুনইতে ঐছন রাইক ভাষ।
জর জর ভেল ঘনশ্যামর দাস॥৪॥৪৬৬॥

পাঠান্তর

১। ইহা প-র-সা পুথির ৬৫৫ ও ৬৭২ এবং প-র পুথির ২২।১২ সংখ্যক পদ। 'ধানশী' স্থলে 'বড়ারি' প-র।

২। 'গুণ' স্থলে 'গিরি' ঘ, চ; 'হরি' প-র।

৩। 'যতনহি যো' স্থলে 'যতনেহি যো' ক, খ; 'যতনহি য়ো' প-র।

৪। 'গেল' স্থলে 'কাল' ক; 'কান' 'কাল' প-র-সা।

৫। 'দারু হিয়া' স্থলে 'দারু হিয়ে' প-র-সা, প-র ; 'দারুণ হিয়া' ক—গ।

৬। 'তহিঁ' স্থলে 'মোহে' প-র।

৭। প-র-সা পুথি ছাড়া অন্যান্য পুথিতে 'ধ্রু' চিহ্ন নাই।

৮। 'যাজক' স্থলে 'জাচক' প-র-সা।

৯। 'রচয়ে' স্থলে 'চলত' ও 'রচয়ে' প-র-সা।

১০। 'সহায়' স্থলে 'স্বহায়' ঘ, চ।

টীকা

১—৪। "পরিহরি" ইত্যাদি। সেই গুণরূপ রত্নের অথবা শ্রেষ্ঠ গুণের আকর শ্রীকৃষ্ণকে পরিত্যাগ করিয়া আমি যত্নপূর্ব্বক যে মানকে রক্ষা করিয়াছিলাম, সেই মান এখন অগ্নিতুল্য হইয়া গেল ; (সে) আমার রসহীন (এক অর্থে আনন্দ-হীন, অন্য অর্থে শুষ্ক) কাষ্ঠ-তুল্য হৃদয়কে দগ্ধ করিতেছে।

৫—৬। "এ সখি" ইত্যাদি। হে সখি! আমার প্রভু শ্রীকৃষ্ণ যে সকল মিনতি করিয়াছিলেন, এখন সেই সব সেই অগ্নিতে (ঘৃতাদির) আহুতি হইল অর্থাৎ প্রাণনাথের সেই সকল কাতর প্রার্থনা স্মরণ হওয়ায় আমার অনুতাপানল আরও বর্দ্ধিত হইতেছে।

৭—৮। "মুখরিত" ইত্যাদি। সেই আহুতি-কার্য্যে মুখর কোকিলগণ যাজক হইল অর্থাৎ যাজ্ঞিকগণের উচ্চারিত মন্ত্র যেরূপ হোমাগ্নিকে উদ্বোধিত করে, কোকিলগণের কূজনও সেইরূপ আমার অনুতাপানলকে উদ্বোধিত করিল ; মলয়ানিল তাহাতে সাহায্যকারী হইল অর্থাৎ মলয়ানিল স্পর্শে আমার অনুতাপানল অধিক প্রজ্বলিত হইয়া উঠিল।

তথা রাগ ।[১]

যুবতি-নিকর মাঝে[২] যাকর বাস।
অনুখন নব নব বহু অভিলাষ ॥
ঐছন জন তুয়া পরশক লাগি
বিপিনে গোঙায়ল যামিনি জাগি ॥
তবহুঁ প্রাতে[৩] নিজ গৌরব ছোড়ি।
তোহারি সমীপে[৪] করহিঁ[৫] কর যোড়ি ॥
আওল যব নব-নাগর কান।
তৈখনে ভেল তোহেঁ দারুণ মান ॥
অনুনয়-বচন না শুনলি[৬] জানি[৭]।
চরণে[৮] পসারল সো নিজ পাণি ॥
লোচন-কোণে তবহি[৯] নাহি হেরি।
বৈঠলি তহিঁ[১০] পুন আনন ফেরি ॥
অবনত মুখ যব চলু নিজ বাস।
কি কহব[১১] কহ[১২] ঘনশ্যামর দাস ॥৫॥৪৬৭॥

পাঠান্তর

১। ইহা প-র-সা পুথির ৬৫৬ ও প-র পুথির ২২।১৪ সংখ্যক পদ।

২। 'মাঝে' স্থলে 'মাহা' ঘ।

৩। 'তবহুঁ প্রাতে' স্থলে 'তবহি প্রীতে' প-র-সা।

৪। 'সমীপে' স্থলে 'নিয়ড়ে' ক ; 'সমুখে' প-র-সা।

৫। 'করহিঁ' স্থলে 'আওল' ক।

৬। 'শুনলি' স্থলে 'শুনবি' ক, প-র-সা ; 'শুণবি' প-র।

৭। 'জানি' স্থলে 'মানি' খ।

৮। 'চরণে' স্থলে 'বতনে' প-র।

৯। 'লোচন' ইত্যাদি স্থলে 'লোচনক ওরে তবহু' প-র-সা।

১০। 'তহিঁ' স্থলে 'তুহুঁ' প-র-সা।

১১। 'কহব' স্থলে 'করব' প-র-সা।

১২। 'কহ' স্থলে 'অব' ক, গ, প-র-সা।

তথা রাগ।১

কৈছে চরণে কর- পল্লব ঠেললি
মীললি মান-ভুজঙ্গে।
কবলে কবলে জিউ জরি যব যায়ব
তবহিঁ দেখব ইহ রঙ্গে॥
মা গো কিয়ে ইহ জীদ্দ অপার।
কো অছু বীর ধীর মহাবল
পাওরি উতারব পার ॥ধ্রু॥
শ্যামর[২] ঝামর মলিন নলিন-মুখ[৩]
ঝর ঝর[৪] নয়নক নীর[৫]।
পীতাম্বর গলে পদহি লোটায়ল
হিয়া কৈছে বান্ধলি থীর[৬] ॥
সাধি সাধি ছরমি ঘরমি মহাবীকল
ঘন ঘন দীঘ নিশাস।
মনমথ-দাহ- দহনে[৭] মন ধসি গেও
রোখে চলল নিজ বাস ॥
অবিরোধি[৮] প্রেম- পন্থ তুহুঁ রোধলি[৯]
দোষ-লেশ নাহি নাহ।
বৃন্দাবন কহ[১০] নিষেধ না মানলি[১১]
হামারি ওরে[১২] নাহি চাহ ॥৬॥৪৬৮॥

পাঠান্তর

১। ইহা প-র-সা পুথির ৬৫৭ ও ৬৮৪ এবং প-র পুথির ২২।১৩ সংখ্যক পদ। এই পদের প্রথম দুইটি কলির সহিত ঘনশ্যাম দাসের ৪৩৯ সংখ্যক পদের প্রথম দুইটি কলি অভিন্ন ; এই দুইটি কলির পাঠান্তর ৪৩৯ সংখ্যক পদে দ্রষ্টব্য।

২। 'শ্যামর' স্থলে 'শ্যামের' প-র-সা।

৩। 'মলিন' ইত্যাদি স্থলে 'নলিন মলিন মুখ' খ ; 'মলিন মুখমণ্ডল' প-র-সা।

৪। 'ঝর ঝর' স্থলে 'ঝরই' ক।

৫। 'নীর' স্থলে 'নোর' প-র-সা।

৬। 'থীর' স্থলে 'থোর' প-র-সা।

৭। 'মনমথ' ইত্যাদি স্থলে 'হেরইতে দারু দহন' খ ; 'হেরইতে দারুণ দহনে' পাঠান্তর গ, চ, প-র ; 'হেরইতে দাব দহন' ঘ।

৮। 'অবিরোধি' স্থলে 'অবিরোধে' খ, ঘ, চ, প-র ; 'অভিরথ' প-র-সা।

৯। 'রোধলি' স্থলে 'রোন্ধলি' প-র।

১০। 'বৃন্দাবন কহ' স্থলে 'গোবিন্দ দাস মনে' প-র-সা।

১১। 'মানলি' স্থলে 'মানই' প-র-সা।

১২। 'ওরে' স্থলে 'ওর' প-র ; 'উরে' প-র-সা ; 'জোরে' ক, গ ; 'য়োরে' চ। 'জোরে' পাঠ এখানে অর্থ-শূন্য ; কিরূপে 'জোরে' পাঠের উৎপত্তি হইয়াছে, চ পুথি হইতে তাহার ইঙ্গিত পাওয়া যায় ; 'ও' অক্ষরটির পরিবর্ত্তে 'য়ো' লিখিত হওয়ায়, 'য়ো' অক্ষরের বিন্দুটি কোন প্রকারে লুপ্ত হইয়া 'যোর' পাঠ হইয়াছিল ; তাহাই পরে কোন পণ্ডিতম্মন্য লিপিকর কর্তৃক সংশোধিত (?) হইয়া 'জোর' পাঠে পরিণত হইয়াছে।

---

শ্রীগান্ধার।১

রোখে দোখলুঁ[২] পিয়া বিনি অপরাধে।
না জানিয়ে এত কি পড়ব পরমাদে ॥
রজনি প্রভাতে[৩] পুরুব পরকাশ।
যামিনি জাগি আয়ল মঝু পাশ ॥
শিতল[৪] দুলহ[৫] কর দেয়ল পায়।
মানে মুগধি হাম[৬] উপেখলুঁ তায় ॥
কত রূপে বচন কহল সব[৭] মীঠ।
বদন ঝাঁপি[৮] হাম দেয়লুঁ পীঠ ॥
পালটি হেরি হেরি পহুঁ[৯] মোর গেল।
গোবিন্দদাস কহ মরমক শেল ॥৭॥৪৬৯॥

পাঠান্তর

১। ইহা প-র-সা পুথির ৬৫৮ সংখ্যক পদ।

২। 'দোখলুঁ' স্থলে 'দোখলি' প-র-সা।

৩। 'রজনি প্রভাতে' স্থলে 'রজনীক শেষ' প-র-সা।

৪। 'শিতল' স্থলে 'শীতল' ক—গ।

৫। 'তুলহ' স্থলে 'পুনহ' প-র-সা।

৬। 'হাম' স্থলে 'মুখ' ক।

৭। 'সব' স্থলে 'বহু' প-র-সা।

৮। 'ঝাঁপি' স্থলে 'মোড়ি' প-র-সা।

৯। 'পহুঁ' স্থলে 'পিয়া' প-র-সা।

---

শ্রীগান্ধার।[১]

হরি যব হরিখে বরিখে[২] রস-বাদর
সাদরে পুছয়ে[৩] বাত।
নিরখি বদন তোরি আকুল সো হরি
নিজ শিরে ধরু[৪] তুয়া হাত[৫]॥
মানিনি কীয়ে কঠিন তুয়া মান।
ছলে বলে[৬] দিঠি-জলে তোহে কত সাধল
পালটি না হেরলি কান॥ধ্রু॥
যছু[৭] গুণে গুণিগণ ঝুরয়ে[৮] রাতি দিন
তুয়া গুণে উনমত সোই।
বিনি অপরাধে তাহে উপেখলি
জনম গোঙায়বি রোই॥
তাকর বচন শ্রবণে নাহি শুনলি[৯]
রোখে[১০] চলল যব নাহ।
অব কাতর দিঠে মঝু মুখ হেরসি
পাই মনোভব-দাহ॥
বিহি তোহে বাম মান-ধনে বঞ্চল
নাহ বিমুখ ভৈগেল।
গোবিন্দদাস কহই চিতে মানই
ইহ বড় দারুণ শেল॥৮॥৪৭০॥

পাঠান্তর

১। ইহা প-র-সা পুথির ৬৫৯ সংখ্যক ও প-র পুথির ২২।২০ সংখ্যক পদ। 'শ্রীগান্ধার' স্থলে 'গান্ধার' প-র-সা; 'শ্রী' প-র।

২। 'বরিখে' স্থলে 'বরিখ' প-র।

৩। 'পুছয়ে' স্থলে 'পুছয়ে' ক—গ, প-র-সা; 'পুছইতে' প-র।

৪। 'ধরু' স্থলে 'ধরই' প-র।

৫। 'হাত' স্থলে 'মাথ' প-র।

৬। 'ছলে বলে' স্থলে 'ছলবল' প-র।

৭। 'যছু' প-র স্থলে 'তছু' ক—চ, প-র-সা।

৮। 'ঝুরয়ে' স্থলে 'ঝুরত' প-র।

৯। 'শুনলি' স্থলে 'শুনলি' ক—গ, প-র-সা, প-র।

১০। 'রোখে' স্থলে 'রোখি' ক—গ, প-র-সা, প-র।

---

সুহই।[১]

সখি নাহি বোলহ আর।
হাম ফল পায়লুঁ তার॥
সহজই মতি গতি বাম।
তৈছন ইহ পরিণাম॥
যৈছে গরবে হিয়া পূর।
সো অব হোয়ল চুর॥
অবহুঁ না রহত[২] পরাণ।
সমুচিত কয়লহিঁ মান॥
যৈছে রহয়ে[৩] মঝু[৪] দেহ।
সোই করহ অব থেহ॥
তুহুঁ যদি না পুরবি আশ।
কি কহব[৫] বলরাম দাস॥৯॥৪৭১॥

পাঠান্তর

১। ইহা প-র-সা পুথির ৬৬০ সংখ্যক পদ।

২। 'রহত' স্থলে 'রহ' ক, গ, প-র-সা।

৩। 'রহয়ে' স্থলে 'রহত' ক; 'রহএ' গ।

৪। 'মঝু' স্থলে 'ইহ' প-র-সা।

৫। 'কহব' স্থলে 'করব' ঘ।

কামোদ ।১

সুন্দরি কত সমুঝায়ব তোয় ।
পায়লি রতন যতন করি তেজলি
অব পুন সাধসি মোয় ॥ধ্রু২ ॥
কত কত গোপ- সুনাগরি পরিহরি
যব তুয়া মন্দিরে কান ।
তব তুহুঁ৩ মান পরম ধন পায়লি
না হেরলি কমল-বয়ান৪ ॥
বিনি অপরাধে উপেখলি মাধব
না বুঝলি আপন কাজ ।
না জানিয়ে কোন কলাবতি-মন্দিরে
অব রহু নাগর-রাজ ॥
যাহে৫ বিনু পল এক রহই না পারই৬
তাহে কি এমন বেবহার৭ ।
গোবিন্দদাস কহ অব ধনি সমুঝলি
পুন হেন৮ না করবি আর ॥১০॥৪৭২॥

পাঠান্তর

১। ইহা প-র-সা পুথির ৬৬১ ও প-র পুথির ২২।৬ সংখ্যক পদ। 'কামোদ' স্থলে 'শ্রীরাগ' প-র।

২। ক—চ পুথিতে 'ধ্রু' নাই।

৩। 'তব তুহুঁ' স্থলে 'তবহুঁ' ক—চ।

৪। 'কমল-বয়ান' স্থলে 'কমল-নয়ান' প-র-সা।

৫। 'যাহে' স্থলে 'যা' প-র।

৬। 'পারই' স্থলে 'পারহ' প-র-সা।

৭। 'এমন বেবহার' স্থলে 'হেন ব্যবহার' ক, গ, প-র-সা।

৮। 'হেন' স্থলে 'মান' প-র।

তিরোথা ধানশী ।১

হরি বড় গরবি গোপ২ মাঝে বসই ।
ঐছে কহবি৩ যৈছে বৈরি না হসই ॥
পরিচয় করবি৪ সময় ভাল চাই ।
আজু বুঝব হাম৫ তুয়া চতুরাই ॥
পুছইতে কুশল উলটায়বি৬ পাণি ।
বচন৭ না বান্ধবি৮ শুনহ সেয়ানি ॥
হরি যদি ফেরি৯ পুছয়ে ধনি তোয়১০ ।
ইঙ্গিতে বেদন জানায়বি মোয় ॥
ইহ রস বিত্তাপতি কবি ভাণ১১ ।
মান রহুক পুন যাউক১২ পরাণ ॥১১॥৪৭৩॥

পাঠান্তর

১। ইহা প-র-সা পুথির ৬৬২।৭০৪ ও প-র পুথির ২২।৩১ সংখ্যক পদ। 'তিরোথা ধানশী' স্থলে 'তিরথা' প-র-সা ; 'ধানশী' প-র।

২। 'গোপ' স্থলে 'গোপী' প-র।

৩। 'ঐছে কহবি' স্থলে 'ঐছে করবি' ক, গ, চ, প-র-সা ; 'সোই করবি' প-র।

৪। 'করবি' স্থলে 'লেয়বি' প-র-সা ৬৬২ ; 'দেয়বি' প-র।

৫। 'হাম' স্থলে 'সখি' খ, ঘ ; 'হুতি' প-র-সা ৬৬২।

৬। 'উলটায়বি' স্থলে 'উলটি যব' প-র-সা ৬৬২।

৭। 'বচন' প-র স্থলে 'বচনে' ক—চ, প-র-সা।

৮। 'বান্ধবি' স্থলে 'বোলবি' প-র।

৯। 'ফেরি' স্থলে 'হেরি' প-র।

১০। 'হরি ... ... তোয়' স্থলে 'হরি যদি কুশল পুছয়ে তোয়' প-র-সা ৬৬২।

১১। 'ইহ রস' ইত্যাদি স্থলে 'কবি বিত্তাপতি কহতহি ভান' প-র-সা ৬৬২ ; 'ইথে যদি জানহ বিত্তাপতি আন' প-র।

১২। 'যাউক' স্থলে 'জাকু' খ, ঘ।

টীকা

১—২। "হরি" ইত্যাদি। শ্রীকৃষ্ণ বড়ই গর্ব্বিত ; (তিনি) গোপ-সমূহের মধ্যে অবস্থান

করেন ; তুমি এ ভাবে নিজের বক্তব্য প্রকাশ করিবে, যেন ( আমার দুঃখের কথা শুনিয়া ) আমার শত্রু-পক্ষ হাস্য না করে।

৫—৬। "পুছইতে" ইত্যাদি। শ্রীকৃষ্ণ মঙ্গল জিজ্ঞাসা করিলে ( উদাসীনতা প্রকাশ জন্য ) হাত উল্টাইবে এবং হে সুচতুরে! তুমি শুনিয়া রাখ, ( শ্রীকৃষ্ণের সহিত ) কথা বুড়িবে না।

৭—৮। "হরি" ইত্যাদি। শ্রীকৃষ্ণ যদি ( আগ্রহ হেতু ) পুনরায় তোমাকে ( আমার কুশল ) জিজ্ঞাসা করেন,—( তাহা হইলে ) আমার দুঃখের কথা তাঁহাকে ( স্পষ্টভাবে না বলিয়া ) কৌশল-পূর্ণ বাক্য দ্বারা আভাসে জানাইবে।

ভূপালী।[১]

টুটল রাইক মান।
হেরি সখি কয়ল পয়ান॥
যাহাঁ বহু-বল্লভ কান।
তুরিতে মিলল সোই ঠাম॥
রাইক সহচরি গেল।
নাগর হরষিত ভেল॥
গদ গদ কহ বর-কান।
রাই কি তেজল মান॥
পুন কিয়ে মীলব[২] মোয়।
ঐছে সফল দিন হোয়॥
সো মুখে সুধাময় বাত।
শুনি কি জুড়ায়ব গাত॥
বঙ্কিম লোচন হেরি।
মোহে জিয়ায়ব ফেরি॥
তুহুঁ সখি করহ সহায়[৩]।
তব হাম মীলব তায়॥
যবহুঁ কয়ল ধনি মান।
তব ধরি আকুল পরাণ॥
শুনি সখি কহে মৃদু বোল।
অব তুহুঁ নহ উতরোল॥
তুরিতে চলহ মঝু সাথ।
বংশী মানাওব তাথ॥১২॥৪৭৪॥

পাঠান্তর

১। ইহা প-র-সা পুথির ৬৬৩ সংখ্যক পদ।
২। 'মীলব' স্থলে 'মিলব' ক—প, প-র-সা।
৩। 'সহায়' স্থলে 'স্বহায়' ঘ।

তথা রাগ।[১]

সখীর[২] বচনে অথির[৩] কান।
বুঝল সুন্দরী[৪] তেজল মান॥
অরুণ নয়ানে ঝরয়ে[৫] লোর।
গদ গদ স্বরে[৬] বচন বোল॥
কেমনে সুন্দরী[৭] মিলব মোয়।
অনুকূল[৮] যদি বিধাতা[৯] হোয়[১০]॥
এত কহি হরি সখীর সঙ্গে[১১]।
মিললি রাইয়ে আনন্দ রঙ্গে[১২]॥
হেরি বিধু-মুখী[১৩] বিমুখী[১৪] ভেল[১৫]।
কানুরে সো সখী[১৬] ইঙ্গিত কেল॥
চরণ-কমলে পড়ল কান[১৭]।
সখীর[১৮] বচনে তেজল মান॥
ধনী[১৯]-মুখ শশী[২০] হরি[২১] চকোর।
হেরিতে দুহুঁক গলয়ে লোর[২২]॥
হৃদয় উপরে ধরল রাই[২৩]।
প্রেমদাস তব জীবন পাই॥১৩॥৪৭৫॥

ইতি ত্রিধা কলহান্তরিতা।
ইতি পঞ্চদশ-পল্লবঃ।

পাঠান্তর

১। ইহা প-র-সা পুথির ৬৬৪ ও প-র পুথির ২২।৩৪ সংখ্যক পদ। 'তথা রাগ' স্থলে 'সিন্ধুড়া' প-র।

২। 'সখীর' স্থলে 'সখির' ঘ, চ। এই পদটির ছন্দ মাত্রা-বৃত্ত নহে, ইহা একাদশাক্ষরী বাঙ্গালা একাবলি ছন্দ; ইহাতে গুরু ও লঘু অক্ষরের মাত্রাগত পার্থক্য রক্ষিত হয় নাই; সুতরাং 'সখির', 'সুন্দরি', 'অনুকুল' ইত্যাদি বর্ণ-বিন্যাস-প্রণালী অনাবশ্যক ও অসঙ্গত।

৩। 'বচনে অথির' স্থলে 'বচন শুনিয়া' প-র।

৪। 'সুন্দরী' স্থলে 'সুন্দরি' ঘ, চ।

৫। 'ঝরয়ে' স্থলে 'ঝুরয়ে' প-র-সা।

৬। 'স্বরে' স্থলে 'সরে' ঘ, চ।

৭। 'সুন্দরী' স্থলে 'সুন্দরি' ঘ, চ।

৮। 'অনুকূল' স্থলে 'অনুকুল' ঘ, চ, প-র।

৯। 'বিধাতা' স্থলে 'তবহু' প-র-সা।

১০। 'অনুকূল' ইত্যাদি পংক্তি স্থলে 'ইথে অনুকুল উচিত তোয়' প-র।

১১। 'সখীর সঙ্গে' স্থলে 'সখির সঙ্গে' ঘ, চ; 'সখীর সনে' প-র।

১২। 'মিললি' ইত্যাদি প-র-সা স্থলে 'মিলল রাই আনন্দ রঙ্গে' ক—চ; 'রাই মিললি নিকুঞ্জ-বনে' প-র।

১৩। 'বিধু-মুখী' স্থলে 'বিধুমুখি' ঘ, চ।

১৪। 'বিমুখী' স্থলে 'বিমুখি' ঘ, চ।

১৫। 'হেরি' ইত্যাদি পংক্তি-দ্বয় প-র-সা ও প-র পুথিতে নাই।

১৬। 'সখী' স্থলে 'সখি' ঘ, চ।

১৭। 'চরণ-কমলে' ইত্যাদি পংক্তি-দ্বয় প-র-সা ও প-র পুথিতে নাই।

১৮। 'সখীর' স্থলে 'সখির' ঘ, চ।

১৯। 'ধনী' স্থলে 'ধনি' ঘ, চ।

২০। 'মুখ শশী' স্থলে 'শশিমুখি' চ; 'মুখ চান্দ' প-র-সা।

২১। 'হরি' স্থলে 'হেরি' ক।

২২। 'হেরিতে' ইত্যাদি পংক্তি স্থলে 'পিরই পিরই আনন্দে তোর' প-র-সা; 'পিবই পিবই আনন্দে তোর' প-র।

২৩। 'হৃদয় উপরে' ইত্যাদি পংক্তি স্থলে 'অমিয়া-সাগরে ভাসল রাই' প-র।

টীকা

৭—৮। "এত কহি" ইত্যাদি। এইরূপ (অর্থাৎ 'কেমনে সুন্দরী মিলব মোর' ইত্যাদি) বলিয়া শ্রীকৃষ্ণ সখীর সঙ্গে আনন্দ-উল্লাসে যাইয়া শ্রীরাধার সহিত সম্মিলিত হইলেন।

১৩—১৪। "ধনী-মুখ" ইত্যাদি। শ্রীরাধার মুখ চন্দ্র-স্বরূপ ও শ্রীকৃষ্ণ চকোর-স্বরূপ; (উভয়ে উভয়কে নির্নিমেষ-নয়নে) নিরীক্ষণ করিতে উভয়ের অশ্রু-জল বিগলিত হইতে লাগিল।

---

অথ মানপ্রকরণম্।

তত্র সহেতুমানঃ।

নায়কাঙ্গে ভোগচিহ্নে দৃষ্টে সতি[১] দুর্জ্জয়-মানঃ[২]।

তদুচিত-শ্রীগৌরচন্দ্রঃ।

সুহই।[৩]

বরণ কাঞ্চন দশবান।
অরুণ বসন পরিধান॥
অবনত মাথে গোরা রহে[৪]।
অরুণ নয়ানে ধারা বহে॥
খেনে শিরে[৫] করতল[৬] রাখি।
খেনে ক্ষিতিতলে[৭] নখে[৮] লিখি॥
কান্দিয়া আকুল গোরা রায়।
সোণার অঙ্গ ধূলায় লোটায়॥
বাসুদেব ঘোষে গুণ গায়।
নিশি দিশি[৯] আন নাহি তায়॥১॥৪৭৬॥

পাঠান্তর

১। 'দৃষ্টে সতি' স্থলে 'দৃষ্টে সতি যো মানঃ স এব' ঘ; 'দৃষ্টে সতি স এব' চ।

২। অতঃপর ঘ পুথিতে 'অথ তত্র দুর্জ্জয়মানং' পাঠ আছে।

৩। 'বরণ কাঞ্চন' ইত্যাদি পদটি প-র-সা পুথির ৭০০ সংখ্যক পদ।

৪। 'অবনত মাথে গোরা রহে' ইত্যাদি অবশিষ্ট চারিটি কলির পরিবর্ত্তে প-র-সা পুথির পাঠ যথা,—

'নয়ন কমল সমতুল।
ধারা বহে তাহার দো কুল॥
সোই জেন মুকুতার ঝুরি।
খসি পড়ে উপরি উপরি॥
ধরণি লোটায় কলেবর।
হেমগিরি ধূলায় ধূসর॥
বাসুদেব ঘোষ তহি ভাণ।
গোরা বিনু না রহে পরাণ॥'

৫। 'শিরে' স্থলে 'শির' ক, গ, চ।
৬। 'করতল' স্থলে 'করতলে' চ।
৭। 'ক্ষিতিতলে' স্থলে 'করতল' ক।
৮। 'নখে' স্থলে 'নখ' চ।
৯। 'নিশি দিশি' স্থলে 'দিবা নিশি' খ, ঘ।

ধানশী।১

মদন-কুঞ্জ পর বৈঠল মোহন
বৃন্দাসখি২-মুখ চাই।
যোড়ি যুগল-কর মিনতি করত কত৩
তুরিতে মিলায়বি রাই॥
হাম পর রোখি বিমুখ৪ ভৈ৫ সুন্দরি
যবহুঁ৬ চললি৭ নিজ গেহা।
মদন-হুতাশনে মঝু মন জারল
জিবনে৮ না বান্ধই থেহা॥
তুহুঁ অতি চতুরি- শিরোমণি নাগরি৯
তোহে কি শিখায়ব বাণী।
তুহুঁ বিনে হামারি মরম নাহি জানত
কৈছে মিলায়বি আনি॥
চন্দন চান্দ পবন ভেল রিপু-সম১০
বৃন্দাবন বন ভেল।
মউর কোকিল কত১১ ঝঙ্কার দেয়ত১২
মঝু মনে মনমথ১৩-শেল॥
ছল ছল নয়ন১৪ বয়ন ভরি রোয়ত
চরণ পাকড়ি গড়ি যায়১৫।
হা হা সো ধনি১৬ হামে না হেরব১৭
সিংহভূপতি রস গায়১৮॥২॥৪৭৭॥

পাঠান্তর

১। ইহা প-র-সা পুথির ৭৩৮ ও প-র পুথির ২১।৭৫ সংখ্যক পদ। 'ধানশী' স্থলে 'সুহই' প-র।
২। 'বৃন্দাসখি' স্থলে 'বৃন্দাদেবি' প-র।
৩। 'কত' স্থলে 'হরি' প-র।
৪। 'বিমুখ' স্থলে 'বিমুখী' প-র-সা।
৫। 'ভৈ' স্থলে 'ভেল' প-র।
৬। 'যবহুঁ' স্থলে 'জবে' প-র-সা; 'অবহু' প-র।
৭। 'চললি' স্থলে 'চলল' ক—গ, প-র-সা।
৮। 'জিবনে' স্থলে 'জীবনে' ক, গ, চ, প-র-সা, প-র; 'জীবন' খ; 'জিবন' ঘ।
৯। 'তুহুঁ অতি' ইত্যাদি পংক্তি-চতুষ্টয় খ পুথিতে নাই এবং প-র পুথিতে 'মঝু মনে মনমথ শেল' পংক্তির পরে সন্নিবেশিত হইয়াছে।
১০। 'চন্দন চান্দ' ইত্যাদি পংক্তিচতুষ্টয় প-র পুথিতে 'জিবনে না বান্ধই থেহা' পংক্তির পরে সন্নিবেশিত হইয়াছে।
১১। 'কত' স্থলে 'যত' প-র।
১২। 'দেয়ত' স্থলে 'দেওত' ক—গ; 'করতহি' প-র।
১৩। 'মনমথ' স্থলে 'লাগল' প-র-সা; 'লাগই' প-র।
১৪। 'নয়ন' স্থলে 'নয়ান' ক—গ, প-র-সা; 'নয়নে' প-র।

১৫। 'গড়ি যায়' স্থলে 'পড়ু তায়' প-র-সা; 'পড়ু পায়' প-র।

১৬। 'সো ধনি' স্থলে 'করি ধনি' প-র-সা, প-র।

১৭। 'হামে না হেরব' স্থলে 'হাম নাহি হেরব' খ; 'হাম না হেরব' ঘ, চ; 'হাম দ্বিজ হোয়ত' প-র-সা; 'হাম সে জো হোয়ব' প-র।

১৮। 'সিংহ ভূপতি রস গায়' স্থলে 'ভূপতি পাকড়ি পায়' প-র-সা; 'ভূপতি করবহিঁ তায়' প-র।

টীকা

১৩—১৬। "চন্দন" ইত্যাদি। (শ্রীরাধার বিরহে) চন্দন, চন্দ্র ও (মলয়ের) পবন শত্রুতুল্য হইল,—বৃন্দাবন অরণ্য হইল; ময়ূর, কোকিল (প্রভৃতি পক্ষিগণ) কত ঝঙ্কার দিতেছে,—আমার হৃদয়ে (সেই ঝঙ্কার) কন্দর্পের শেল (অস্ত্র) তুল্য (প্রতীত হইতেছে)।

১৭—২০। "ছল ছল" ইত্যাদি। শ্রীকৃষ্ণ অশ্রু-জলপূর্ণ-নয়নে (অশ্রু-জলে) বদন পূর্ণ করিয়া, শ্রীরাধার চরণ ধারণ করিয়া (ভূমি-তলে) গড়াগড়ি দিতে লাগিলেন,—(এবং বলিতে লাগিলেন),—'হায়! হায়! সেই (আমার প্রিয়তমা) শ্রীরাধা আমাকে (চাহিয়া) দেখিবে না!' সিংহ ভূপতি (এই) রস গান করিতেছেন।

শ্রীগান্ধার।১

মাধব নিপট কঠিন মন২ তোর।
হাত হাত৩ হাম বাত শিখায়লুঁ৪
বাত না রাখলি৫ মোর॥
সো বর নাগরি সহজেই সুন্দরি৬
কোমল অন্তর বামা৭।
বহুত৮ যতন করি তোহে মিলায়লুঁ
কাহে উপেখলি রামা৯॥
তুহুঁ অতি লম্পট কয়লহি বিপরিত১০
প্রেমক রীত না১১ জানি।
হাতক লছিমি১২ চরণ পয়ে১৩ ডারলি
কৈছে মিলায়ব আনি॥
বাসর জাগি আগি সম উপজল
রজনি গোঙায়ল১৪ জাগি।
তোহারি বচনে১৫ হাম এক বেরি১৬ যায়ব
মীলব১৭ তুয়া গতি ভাগি১৮॥
মোহন-মানস বুঝি দুতি আওল১৯
মীলল রাইক পাশ।
ভূপতিনাথ২০ দেখি২১ অতি কৌতুক
অন্তরে উপজল হাস॥৩॥৪৭৮॥

পাঠান্তর

১। ইহা প-র পুথির ২১।৭৬ সংখ্যক পদ। 'শ্রীগান্ধার' স্থলে 'সিন্ধুড়া' প-র।

২। 'মন' স্থলে 'তনু' গ, ঘ, চ।

৩। 'হাত হাত' স্থলে 'হাথ হাথ' খ, ঘ।

৪। 'হাত ... শিখায়লুঁ' স্থলে 'পদে পদে হাম তোহে শিখায়লুঁ' প-র।

৫। 'রাখলি' স্থলে 'মানলি' প-র।

৬। 'সো বর নাগরি' ইত্যাদি কলি প-র পুথিতে নাই।

৭। 'বামা' স্থলে 'রামা' ক।

৮। 'বহুত' স্থলে 'কতহুঁ' খ।

৯। 'রামা' স্থলে 'বামা' ক।

১০। 'কয়লহি বিপরিত' স্থলে 'কপট লৌহ সম' প-র।

১১। 'না' স্থলে 'নাহি' ঘ।

১২। 'লছিমি' স্থলে 'লখিমি' প-র।

১৩। 'পয়ে' স্থলে 'পয়ে' গ; 'পয়' প-র।

১৪। 'গোঙায়ল' স্থলে 'পোহায়ল' প-র।

১৫। 'বচনে' স্থলে 'মিনতি' প-র।

১৬। 'এক বেরি' স্থলে 'বেরি একু' প-র।

১৭। 'মীলব' স্থলে 'মিলন' গ, প-র।

১৮। 'তুয়া গতি ভাগি' স্থলে 'অব তুয়া ভাগি' প-র।

১৯। 'মোহন-মানস' ইত্যাদি পংক্তি স্থলে 'নাগর সমাধি চলল চতুর দূতি' প-র।

২০। 'ভূপতিনাথ' স্থলে 'চম্পতিনাথ' প-র।

২১। 'দেখি' স্থলে 'হেরি' প-র।

---

ধানশী।[১]

মদন-কুঞ্জ তেজি চললি চতুর দূতি[২]
পবনক গতি সম গেল[৩]।
ক্ষিতি[৪] নখে লেখি দেখি মুখ ঝাঁপল[৫]
রাই উতর নাহি দেল॥
চতুরি দূতি তব[৬] মনহি বিচারল[৭]
কহত ললিতা সঞে বাত।
কাহে বিমুখ[৮] ভই বৈঠলি দূবরি[৯]
কি ভেল আজুক বাত॥
হেরি ললিতা সখি মৃদু মৃদু বোলত[১০]
হামারি করম মতি ভেলি।
নাগর কিশোর কুঞ্জে নিশি বঞ্চল
চন্দ্রাবলি সঞে[১১] কেলি॥
হাসি হাসি নিয়ড়ে[১২] যাই দূতি বৈঠল[১৩]
কহতহি[১৪] মধুরিম বাণী।
ইহ লঘু দোখে[১৫] রোখ যব মানসি[১৬]
কো কহে[১৭] তোহে সিয়ানী[১৮]॥
উঠ উঠ সুন্দরি মান দূর করি[১৯]
বাহু পসারি[২০] করু কোর।
কটকি হাত বাত নাহি শুনল[২১]
কোপে ভরল তনু জোর॥
রাইক নিঠুর বচন শুনি সহচরি
কোপে ভরল[২২] সব গাত।
ভূপতিনাথ রোখে তব বোলত[২৩]
যবহুঁ কটকি হাত[২৪]॥৪॥৪৭৯॥

পাঠান্তর

১। ইহা প-র-সা পুথির ৭৩৯ ও প-র ... ২১।৭৭ সংখ্যক পদ। 'ধানশী' স্থলে 'সিন্ধুড়া' প-র।

২। 'চললি চতুর দূতি' স্থলে 'তুরিতে চলল দূতী' গ; 'চলল চতুরি দোতি' ঘ; 'তুরিতে চলল দূতি' চ; 'চললি চতুরি দূতি' পাঠান্তর—চ।

৩। 'পবনক' ইত্যাদি স্থলে 'বকুল-কুঞ্জে চলি' প-র; 'রঞ্জন কুঞ্জে চলি' প-র-সা। প্রাচীন পুথিতে 'কু' অক্ষরটি অনেক সময়েই 'ঙ্গ'অক্ষরের ন্যায় ও 'ব' অক্ষর 'র' অক্ষরের ন্যায় পুটলি-সংযুক্ত লিখিত হইত; তাহা হইতেই 'বকুল' শব্দটি 'রঞ্জন' শব্দে পরিবর্তিত হইয়াছে, বোধ হয়।

৪। 'ক্ষিতি' স্থলে 'খিতি' ঘ পুথি।

৫। 'ক্ষিতি নখে' ইত্যাদি পংক্তি স্থলে প-র পুথির পাঠ যথা,—

'খেতি নখে লেখি দেখি আচরে মুখ ঝাঁপল'

৬। 'চতুরি দূতি তব' স্থলে 'চতুরি দোতি তব' চ; 'তবহি চতুর দূতি' প-র পুথি।

৭। 'চতুরি দূতি তব' ইত্যাদি আটটি পংক্তি প-র-সা পুথিতে নাই।

৮। 'বিমুখ' স্থলে 'বিমনা' প-র পুথি।

৯। 'দূবরি' স্থলে 'দুলহিনি' প-র পুথি।

১০। 'হেরি ললিতা সখি' ইত্যাদি পংক্তিচতুষ্টয়ের স্থলে প-র পুথির পাঠ যথা,—

'ললিতা কহে হরি রাই উপেখল
করম বাম মুখে ভেল।
কেসর কুঞ্জ মাহা রজনি বঞ্চি হরি
চন্দ্রাবলী সুখ দেল॥'

১১। 'সঞে' স্থলে 'সহ' ঘ পুথি।

১২। 'নিয়ড়ে' স্থলে 'যাই' প-র-সা পুথি।

১৩। 'যাই দূতি বৈঠল' স্থলে 'পাশে বৈঠল' প-র-সা; 'রাই পাশে বসি দূতি' প-র পুথি।

১৪। 'কহতহি' স্থলে 'দূতী কহে' প-র-সা; 'বোলত' প-র পুথি।

১৫। 'ইহ লঘু দোখে' স্থলে 'ইথে লঘু দোখে'

চ ; 'লঘুতর দোষে' প-র-সা ; 'এক লঘু দোষ' প-র পুথি।

১৬। 'রোখ ধব মানসি' স্থলে 'রোখ জনমায়সি' খ ; 'রোষ ধব মানবি' প-র পুথি।

১৭। 'কহে' স্থলে 'কহু' প-র পুথি।

১৮। 'সিয়ানী' স্থলে 'সেয়ানি' প-র-সা পুথি।

১৯। 'দূর করি' স্থলে 'দূরে কর' প-র পুথি।

২০। 'পসারি' স্থলে 'পাকড়ি' প-র-সা পুথি।

২১। 'শূনল' স্থলে 'বোলত' প-র-সা ; 'বোলই' প-র পুথি।

২২। 'কোপে ভরল' স্থলে 'কম্পিত ভেল' প-র পুথি।

২৩। 'রোখে তব বোলত' স্থলে 'কাতি সম বোলত' প-র-সা ; 'কাঁথ সম হোয়ল' প-র পুথি।

২৪। 'ধবহুঁ' ইত্যাদি স্থলে 'জোরে ফটকি কাড় হাত' প-র-সা ; 'ধবহি ফটকি গেয়ো হাথ' প-র পুথি।

---

শ্রীরাগ ।১

অখিল-লোচন-তম- তাপ-বিমোচন[২]
উদয়তি আনন্দ-কন্দে।
এক নলিন[৩] মুখ মলিন করয়ে যদি[৪]
ইথে লাগি নিন্দহ[৫] চন্দে ॥
সুন্দরি বুঝল[৬] তুয়া প্রতিভাতি।
গুণগণ তেজি দোষ এক ঘোষসি[৭]
অন্তর অহিরিণি[৮] জাতি ॥ ধ্রু[৯] ॥
সকল জীব-জন[১০]- জীব সমীরণ[১১]
মন্দ সুগন্ধ সুশীতে।
দীপক জোতি পরশে যদি নাশয়ে[১২]
ইথে[১৩] লাগি নিন্দ[১৪] মারুতে[১৫] ॥
থাবর[১৬] জঙ্গম কীট পতঙ্গম
সুখদ যো[১৭] সকল শরীরে।
কাগজ[১৮] পত্র পরশে যব নাশয়ে[১৯]
ইথে লাগি নিন্দহ নীরে ॥
খেনে খেনে সকল কুসুম-কুল তোষয়ে[২০]
নিশি রহু কমলিনি সঙ্গে।
চম্পক এক যদপি নাহি চুম্বই[২১]
ইথে লাগি নিন্দহ[২২] ভৃঙ্গে ॥
পাঁচ পঞ্চগুণ দশগুণ চৌগুণ[২৩]
আট দিগুণ সখি মাঝে।
চম্পাতিপতি[২৪] অতি আকুল তো বিনু[২৫]
বিষাদ না পায়সি লাজে[২৬] ॥৫॥৪৮০॥

পাঠান্তর

১। ইহা প-র-সা পুথির ৭৪০ ও প-র পুথির ২১।৭৮ সংখ্যক পদ।

২। 'অখিল-লোচন-' ইত্যাদি পংক্তি স্থলে 'সকল জিবন জন খিল মন তোষই' প-র-সা ; 'অখিল-লোচন' ইত্যাদি কলিটি প-র-সা পুথিতে 'এক অবগুণ লাগি' ইত্যাদি প্রক্ষিপ্ত কলির পরে সন্নিবেশিত হইয়াছে।

৩। 'নলিন' স্থলে 'নলিনি' গ, চ পুথি।

৪। 'করয়ে যদি' স্থলে 'করয়ে জানি' ক ; 'করয়ে জনি' গ ; 'করত জবে' প-র-সা।

৫। 'নিন্দহ' স্থলে 'নিন্দসি' প-র-সা, প-র পুথি।

৬। 'বুঝল' স্থলে 'বুঝল' ক—গ, প-র ; 'বুঝিলাম' প-র-সা পুথি।

৭। 'গুণগণ তেজি' ইত্যাদি পংক্তি স্থলে 'এক অবগুণ লাগি বহুগুণ তেজলি' প-র-সা পুথি।

৮। 'অন্তর অহিরিণি' স্থলে 'অন্তে আহিরিণী' ক, গ ; 'অন্তরে আহিরিণি' খ ; 'অন্তে আহেরিণি' চ ; 'অন্তরে আভিরিণী' প-র পুথি।

৯। অতঃপর প-র-সা ও প-র পুথিতে নিম্নলিখিত প্রক্ষিপ্ত কলি দৃষ্ট হয় ; যথা,—

'এক অবগুণ লাগি বহু গুণ ছোড়বি
কৈছে গুণবতি নামা।
আকুল-রোষে বাহু জব কাটবি
কৈছে গুণবতি রামা।'—প-র-সা পুথি।

'অঙ্গুলিক দোষে বাহু যদি কাটবি
তবে কি সন্তাসবি বামা।
এক অপগুণ লাগি বহু গুণ তেজবি
তবে কৈছে গুণবতি রামা॥"—প-র পুথি।

১০। 'জন' স্থলে 'গণ' প-র পুথি।

১১। 'জীব সমীরণ' স্থলে 'পবন জীবন' প-র-সা; 'জীবন সমীরণ' প-র পুথি। 'সকল জীব-জন'-ইত্যাদি কলি প-র-সা পুথিতে 'ইথে লাগি নিন্দহ নীরে' পংক্তির পরে সন্নিবেশিত হইয়াছে।

১২। 'যদি নাশয়ে' স্থলে 'জব নাশই' প-র-সা পুথি।

১৩। 'ইথে' স্থলে 'ইন্ধে' গ পুথি। প্রাচীন পুথির 'হ্ন' অক্ষর ও 'ন্ধ' অক্ষর দেখিতে প্রায় এক প্রকার বলিয়া, বোধ হয় কোন পুথির 'ইহ্নে' পাঠই 'ইন্ধে' পাঠে পরিণত হইয়াছে।

১৪। 'নিন্দ' স্থলে 'নীন্দ' ঘ; 'নিন্দসি' প-র-সা, প-র পুথি।

১৫। 'মারুতে' স্থলে 'মরুতে' ঘ, চ।

১৬। 'থাবর' স্থলে 'স্থাবর' ক—চ, প-র পুথি।

১৭। 'সুখদ যো' স্থলে 'সুখ দেই' প-র; 'সদয়ত' প-র-সা পুথি।

১৮। 'কাগজ' স্থলে 'কাগদ' চ।

১৯। 'যব নাশয়ে' স্থলে 'যদি নাশই' প-র পুথি।

২০। 'কুসুম' ইত্যাদি স্থলে 'কুসুমহ তোষই' প-র-সা পুথি।

২১। 'চম্পক এক' ইত্যাদি পংক্তি স্থলে 'এক চম্পক ভরমে জদি চুম্বই' প-র-সা; 'চম্পক দাম ভরমে যদি না পরসে' প-র পুথি।

২২। 'নিন্দহ' স্থলে 'নিন্দসি' প-র-সা, প-র পুথি।

২৩। 'দশগুণ চৌগুণ' স্থলে 'চৌগুণ দশগুণ' প-র-সা পুথি।

২৪। 'চম্পতিপতি অতি' স্থলে 'ভুপতিনাথ' প-র-সা পুথি।

২৫। 'আকুল তো বিহু' স্থলে 'আপে জব জারব' প-র-সা; 'তুহুঁ বিহু আকুল' প-র পুথি।

২৬। 'বিষাদ' ইত্যাদি স্থলে 'ইথে তুহুঁ না বাসসি' প-র-সা; 'ইথে কিনা পাওসি' প-র পুথি।

টীকা

১—৪। "অখিল" ইত্যাদি। নিখিল-নয়নের অন্ধকার ও (গ্রীষ্ম-জনিত) সন্তাপের বিনাশকারী আনন্দের নিদান চন্দ্র উদিত হইলে একমাত্র পদ্ম যদি মুখ মলিন করে—সেই জন্য চন্দ্রকে (অবিচারে) নিন্দা করিতেছ। (বস্তুতঃ বহু গুণ দ্বারা একমাত্র দোষ বিনষ্ট হয়।) তুলনা করুন;—

"একো হি দোষো গুণ-সন্নিপাতে
নিমজ্জতীন্দোঃ কিরণেষ্বিবাঙ্কঃ॥"
—কুমার-সম্ভব।

৫—৭। "সুন্দরি" ইত্যাদি। হে সুন্দরি! তোমার বিবেচনা বুঝিলাম; (তুমি) গুণ-সমূহ ত্যাগ করিয়া একমাত্র দোষ ঘোষণা করিতেছ,—(কেন না) তুমি অন্তরে (নির্ব্বুদ্ধি) গোয়ালিনী জাতি।

১৬—১৯। "খেনে খেনে" ইত্যাদি। (ভ্রমর) অনুক্ষণ (কর্ত্তব্যের অনুরোধে মধু-পান দ্বারা) সকল প্রকার পুষ্পের মনোরঞ্জন করে, (কিন্তু) নিশাকালে (প্রিয়তমা) পদ্মিনীর সঙ্গে অবস্থান করে; অর্থাৎ পদ্মিনী-কোষে আবদ্ধ হইয়া থাকে; যদিও একমাত্র চম্পক পুষ্পকে সে চুম্বন করে না,—তুমি এ জন্য ভ্রমরকে নিন্দা করিতেছ। (ভ্রমরগণ চম্পক-পুষ্পে মধু পান করে না, এরূপ কবি-প্রসিদ্ধি বটে। ভ্রমর ও পুষ্পের বর্ণনা দ্বারা নায়ক ও নায়িকার ব্যবহারের প্রতীতি হওয়ায় ও মধু-পান-কার্য্যটির উল্লেখ না করিয়া, উহার প্রতি 'মনোরঞ্জন' ও 'চুম্বন' এই নায়ক-ধর্ম্মের আরোপ করায় এ স্থলে অতিশয়োক্তি-মূলক সমাসোক্তি অলঙ্কার ঘটিয়াছে।)

২০—২৩। "পাঁচ পঞ্চগুণ" ইত্যাদি। পঞ্চগুণ পাঁচ ৫×৫=২৫; উহার দশগুণ ২৫×১০=২৫০; উহার চতুর্গুণ—২৫০×৪=১০০০; উহার দ্বিগুণ আট অর্থাৎ ষোলগুণ ১০০০×১৬=১৬০০০ ষোল হাজার সখীদিগের মধ্যে অবস্থিত চম্পতি নায়ক পদ-

কর্ত্তার পতি শ্রীকৃষ্ণ তোমাকে বিনা অত্যন্ত আকুল হইতেছেন—( ইহাতে ) তুমি লজ্জায় বিষাদ প্রাপ্ত হইতেছ না, ( ইহা হইতে আশ্চর্য্যের বিষয় কি আছে ? )। শ্রীকৃষ্ণ ষোল হাজার সখীদিগের মধ্যে অবস্থান করিয়া, বিবিধ কুসুমে ভ্রমরের ন্যায় তাঁহাদিগের মনোরঞ্জন ও মুখ-চুম্বন করিয়াও প্রিয়তমা পদ্মিনীর ন্যায় পদ্মিনী-জাতীয়া তোমার সহিত নিশা-যাপন না করিয়া থাকিতে পারেন না—সুতরাং অন্যান্য কুসুমসদৃশ সহস্র সহস্র সখীগণ থাকা সত্ত্বেও পদ্মিনীবৎ তুমিই যে তাঁহার প্রিয়তমা, তাহাতে সন্দেহ নাই,—সুতরাং পদ্মিনীর ন্যায় প্রিয়তমকে মধু-দানে তোমারও আবদ্ধ করিয়া রাখা কর্ত্তব্য,—তুমি তাহা না করায়, তোমার লজ্জায় মরিয়া যাওয়া উচিত, ইহাই 'খেনে খেনে' ইত্যাদি ও 'পাঁচ পঞ্চগুণ' ইত্যাদি বাক্যের ব্যঙ্গ্যার্থ।

কামোদ।[১]

সখি হে কাহে কহসি[২] কটুভাষা।
ঐছন[৩] বহু গুণ একদোষে নাশই[৪]
এক গুণ[৫] বহুদোষ নাশা ॥ধ্রু॥
কি করব জপ তপ দান ব্রত নৈষ্ঠিক[৬]
যদি করুণা নহি[৭] দীনে।
সুন্দর কুল শিল ধন জন যৌবন[৮]
কি করব[৯] লোচন-হীনে ॥
গরল-সহোদর গুরু-পত্নী-হর[১০]
রাহু-বমন[১১] তনু কারা।
বিরহ[১২]-হুতাশন বারিজ-নাশন
এক গুণ[১৩] শশি উজিয়ারা ॥
পরসুত-হীত[১৪] যতন নাহি নিজসুতে[১৫]
কাক-উচ্ছিষ্ট রস পানী।
সো সব অবগুণ[১৬] সগুণ[১৭] এক পিক[১৮]
বোলত মধুরিম বাণী ॥
কামুক পীরিতি কি কহব[১৯] রে সখি
সব গুণ মূল অমূলে।
বংশী পরশি[২০] শপথি করে[২১] শত শত
তবহিঁ প্রতিত[২২] নাহি বোলে ॥
বর-পরিরম্ভন চুম্বন আলিঙ্গন[২৩]
সঙ্কেত করি বিশোয়াসে[২৪]।
আন রমণি সঞে সো[২৫] নিশি[২৬] বঞ্চল
মোহে করল[২৭] নৈরাশে ॥
সুন্দর সিন্দুর নয়নক অঞ্জন[২৮]
সঞ্চরু দশ নখ[২৯]-রেখা।
কুঙ্কুম চন্দন[৩০] অঙ্গে বিলেপন
প্রাত সময়ে দিল দেখা ॥
দশগুণ[৩১] অধিক অনলে তনু দাহিল[৩২]
রতিচিহ্ন দেখি প্রতি অঙ্গে।
চম্পতি পৈড় কপূর[৩৩] যব না মিলব[৩৪]
তব মীলব[৩৫] হরি সঙ্গে ॥৬॥৪৮১॥

পাঠান্তর

১। ইহা প-র-সা পুথির ৭৪১ ও প-র পুথির ২১।৭৯ সংখ্যক পদ। 'কামোদ' স্থলে 'ধানসী' প-র-সা ; 'শ্রীগান্ধার' প-র পুথি।

২। 'কাহে কহসি' স্থলে 'বুঝিয়ে কহবি' প-র-সা ; 'বুঝি কহবি' প-র পুথি।

৩। 'ঐছন' স্থলে 'যৈছন' খ, ঘ, চ পুথি।

৪। 'ঐছন বহু গুণ' ইত্যাদি পংক্তি স্থলে 'এক অপগুণ লাগি বহুগুণ তেজসি' প-র-সা পুথি।

৫। 'গুণ' স্থলে 'গুণে' ঘ, চ, প-র-সা, প-র পুথি।

৬। 'নৈষ্ঠিক' স্থলে 'নষ্টিক' প-র-সা পুথি। 'কি করব' ইত্যাদি কলি প-র-সা পুথিতে 'এক গুণ শশি উজিয়ারা' পংক্তির পরে সন্নিবেশিত হইয়াছে।

৭। 'নহি' স্থলে 'নাহি' ক—চ, প-র পুথি।

৮। 'সুন্দর' ইত্যাদি পংক্তি স্থলে 'সুন্দরি কুলশীল জীবন যৌবন' প-র-সা, প-র পুথি।

৯। 'কি করব' স্থলে 'বদি হয়ে' খ, ঘ পুথি।

১০। 'গুরু-পত্নী-হর' স্থলে 'গুরুপতনি হয়ে' প-র-সা পুথি।

১১। 'বমন' স্থলে 'বসন' গ; 'বমনি' প-র-সা; 'বরণ' প-র পুথি।

১২। 'বিরহ' স্থলে 'বিহুহ' প-র-সা পুথি।

১৩। 'এক গুণ' স্থলে 'শীলগুণে' ক; 'শিলগুণে' চ; 'সতগুণে' প-র-সা; 'শীতগুণে' প-র পুথি।

১৪। 'পরসুত-হীত' প-র স্থলে 'পরসুতে অহিত' ক—চ।

১৫। 'পরসুত-হীত' ইত্যাদি পংক্তি স্থলে 'পরসুত হোয়ত জন করু নিজ সুত' প-র-সা পুথি। সম্ভবতঃ 'পরসুত হোয় তজন করু নিজ সুত' এইরূপ পাঠ হইতেই প-র-সা পুথির অর্থশূন্য পাঠের উৎপত্তি হইয়াছে।

১৬। 'অবগুণ' স্থলে 'অপগুণ' গ—চ, প-র-সা, প-র পুথি।

১৭। 'সগুণ' স্থলে 'চাতক' প-র-সা পুথি।

১৮। 'সগুণ' ইত্যাদি স্থলে 'ঢাকয়ে এক গুণে' প-র পুথি।

১৯। 'কি কহব' স্থলে 'জানিলাম' প-র-সা।

২০। 'পরশি' স্থলে 'পরশ করি' প-র-সা।

২১। 'করে' স্থলে 'করু' প-র-সা পুথি।

২২। 'তবহিঁ প্রতিত' স্থলে 'তব পরতিত' ঘ; 'তবহিঁ প্রতিতি' প-র-সা পুথি।

২৩। 'বয়-পরিরম্ভন' ইত্যাদি পংক্তি স্থলে 'ঘন ঘন চুম্বনে দৃঢ় পরিরম্ভণে' প-র পুথি।

২৪। 'সঙ্কেত' ইত্যাদি স্থলে 'সঙ্কেত করি আশোয়াসে' প-র-সা; 'সঙ্কেত করে আশোয়াসে' প-র পুথি।

২৫। 'লো' স্থলে 'অব' প-র-সা পুথি।

২৬। 'আন রমণি' ইত্যাদি পংক্তিদ্বয় প-র পুথিতে ভ্রমবশতঃ পরিত্যক্ত হইয়াছে।

২৭। 'মোহে করব' স্থলে 'তব হাম ভৈগেল' প-র-সা পুথি।

২৮। 'সুন্দর সিন্দুর' ইত্যাদি কলির পরিবর্ত্তে প-র-সা পুথির পাঠ যথা,—

'অধরে তাম্বুলরেখ নয়নে কাজর দাগ
বিচিত্র দহন নখরেখা।
কুঙ্কুম সব ভূষিত বসন বিচলিত
প্রভাত সময়ে দিল দেখা॥'

২৯। 'দশ নখ' স্থলে 'দশনক' গ পুথি।

৩০। 'চন্দন' স্থলে 'ভূষণ' খ, গ, ঘ, চ পুথি।

৩১। 'দশগুণ' স্থলে 'আনল' প-র-সা, প-র পুথি।

৩২। 'দশ গুণ' ইত্যাদি পংক্তি স্থলে 'আনল অধিক তনু জারল রে সখি' প-র-সা; 'আনল অধিক রোখে তনু জারল' প-র পুথি।

৩৩। 'পৈড় কপূর' স্থলে 'পৈড়ক পুর' ঘ; 'পৈড়ক পুর' চ; 'কপূর পৈঢ়' প-র পুথি।

৩৪। 'চম্পতি পৈড়' ইত্যাদি পংক্তিদ্বয় স্থলে প-র-সা পুথির পাঠ যথা,—

'ভূপতি গৌড়েশ্বর লছিমা অব মিলব
মিলবহু রে হরি সঙ্গে॥

৩৫। 'তব মীলব' স্থলে 'তবহুঁ মিলব' ক—গ, প-র পুথি।

টীকা

১—৩। "সখি হে" ইত্যাদি। (পূর্ব্বপদে সখী বহু গুণের মধ্যে একমাত্র দোষ বিলীন হওয়ার কতকগুলি দৃষ্টান্ত প্রদর্শিত করায় শ্রীরাধা উহার প্রতিবাদ করিয়া বলিতেছেন) হে সখি! তুমি কি জন্য (অবিচারে আমার প্রতি) কটু বাক্য প্রয়োগ করিতেছ? (যেরূপ) একটি (শ্রেষ্ঠ) গুণ বহু দোষ নষ্ট করে, ঐরূপ একটি (গুরুতর) দোষেও বহু গুণ নষ্ট করিয়া থাকে। তুলনা করুন,—

"একো হি দোষো গুণ-সন্নিপাতে
নিমজ্জতীন্দোরিতি যো বভাষে।
নূনং ন দৃষ্টং কবিনা হি তেন
দারিদ্র্য-দোষো গুণরাশিনাশী॥"—উদ্ভট শ্লোক।

৪—৭। "কি করব" ইত্যাদি। ( শ্রীরাধা তাঁহার উক্তির পোষকতার দৃষ্টান্ত প্রদর্শন করিয়া বলিতেছেন ),—যদি কোন ব্যক্তির দীন জনের প্রতি দয়া না থাকে, তাহা হইলে তাহার জপ, তপ, দান, ব্রত, নিষ্ঠা ইত্যাদি বহু গুণ থাকিলেই কি হইবে? অর্থাৎ দীন-জনে দয়া না থাকিলে এই সমস্ত গুণই বিফল।

৮—১১। "গরল" ইত্যাদি। ( চন্দ্র সাগর-গর্ভে একত্র অবস্থান হেতু ) কাল-কূটের সহোদর,—গুরু-পত্নীগামী,—(চণ্ডাল-জাতীয়) রাহুর (মুখোদ্গীর্ণ বলিয়া) বমন তুল্য,—(কলঙ্ক-চিহ্ন-যুক্ত বলিয়া) কৃষ্ণ-দেহ,—বিরহ-কালে ( সন্তাপদায়ক বলিয়া ) অগ্নি তুল্য,—(পুষ্প-প্রধান) পদ্মের ( মুদ্রণ হেতু ) শোভা-বিনাশক; ( কিন্তু এই সমস্ত দোষ থাকা সত্ত্বেও চন্দ্রের ) এক মাত্র ( শ্রেষ্ঠ ) গুণ—চন্দ্র উজ্জ্বল; অর্থাৎ চন্দ্রের উজ্জ্বলতা-গুণে পূর্ব্বোক্ত সকল দোষ নষ্ট হইয়াছে। শ্রীরাধা বৈধর্ম্ম্য-গুণ-বিশিষ্ট দৃষ্টান্ত দ্বারা বুঝাইতেছেন যে, চন্দ্রের যেমন একমাত্র উজ্জ্বলতা-গুণে অন্যান্য দোষগুলি বিনষ্ট হইয়াছে,—শ্রীকৃষ্ণের দোষসমূহ নষ্ট করার উপযুক্ত সেরূপ কোন শ্রেষ্ঠ গুণ নাই।

১২—১৫। "পরভৃত-হীত" ইত্যাদি। পরের অর্থাৎ কাকের সন্তানের ( পরিপালন হেতু ) হিতকারী, নিজ সুতে ( রক্ষণে ঔদাসীন্য হেতু ) অযত্নকারী,—( শিশু-কালে ) কাকের উচ্ছিষ্ট অন্নপানে পুষ্ট-দেহ—( কোকিলের ) এই সকল দোষ; উহার একমাত্র গুণ যে, সে মধুর ভাষা বলে। এ স্থলেও ৮—১১ পংক্তির ন্যায় বৈধর্ম্ম্য-বিশিষ্ট দৃষ্টান্তের দ্বারা শ্রীকৃষ্ণের বহু-দোষনাশক শ্রেষ্ঠ গুণের অভাব বুঝিতে হইবে।

১৬—১৯। "কামুক" ইত্যাদি। হে সখি! শ্রীকৃষ্ণের প্রেমের কথা কি বলিব? উহার মূলে অমূলে অর্থাৎ আগা-গোড়ায় সমস্তই গুণ! ( বিদ্রূপোক্তি হেতু বিপরীত লক্ষণা দ্বারা 'গুণ' শব্দে দোষই বুঝাইতেছে )। সে ( তাহার প্রিয়তম ) বাঁশীটিকে স্পর্শ করিয়া শত শত দিব্য করে, তথাপি সত্য কথা বলে না। শ্রীরাধার এই উক্তির তাৎপর্য্য এই যে, সত্য হইতে শ্রেষ্ঠতর ধর্ম্ম আর নাই; যে ব্যক্তি এরূপ ভয়ানক অসত্যবাদী, তাহার সম্বন্ধে কি বলা যাইতে পারে!

২৮—৩১। "দশগুণ" ইত্যাদি। শ্রীকৃষ্ণের শরীরে ( অপর নায়িকার সম্ভোগ-সূচক ) রতি-চিহ্ন দৃষ্টি করিয়া, তাঁহার রজনীতে অনাগমন-জনিত ক্রোধ হইতে দশগুণ ক্রোধানলে আমার তনু দগ্ধ করিল। সখী-স্থানীয় চম্পতি বলিতেছেন,—ডাব নারিকেল ও কর্পূর যখন মিলিবে না, তখন হরির সঙ্গে সম্মিলিত হইব। ডাবের জল কর্পূর-সংযোগে বিষতুল্য হইয়া থাকে—এরূপ প্রবাদ আছে, রাধামোহন ঠাকুর পদামৃত সমুদ্রের টীকায় লিখিয়াছেন। 'পৈড় কপূর' ইত্যাদি বাক্যের ধ্বনি এই যে, প্রবঞ্চক ও বিশ্বাস-ঘাতকের সহিত প্রেম করা অপেক্ষা বিষ-ভক্ষণে আত্মহত্যার মহাপাপও বাঞ্ছনীয়।

---

কামোদ।[১]

রাইক নিঠুর　　　বচন[২] শুনি সহচরি
　মীলল কামুক পাশ[৩]।
পন্থক[৪] শ্রম-ভরে　　বচন কহে গদ গদ[৫]
　খরতর বহই[৬] নিশাস[৭]॥
　মাধব দুর্জ্জয় মানিনি মানি[৮]।
বিপরিত চরিত　　হেরি ভেল চমকিত
　না ফুরয়ে[৯] এহ আধ[১০] বাণী[১১]॥ ধ্রু[১২]॥
"কা" বোল বোলইতে　　শুনই না পারই[১৩]
　শ্রবণ মুদয়ে[১৪] দুই পাণি।
জৈমিনি জৈমিনি　　পুন পুন ফুকরই[১৫]
　বজর[১৬] শবদ সম মানি॥
তুয়া গুণ নাম　　শ্রবণে নাহি শুনয়ে[১৭]
　তুয়া রূপ[১৮] রিপু-সম জানি।
তুয়া নিজ জন সঞে　　সম্ভাষ না করয়ে[১৯]
　কৈছে মিলায়ব আনি॥

নীল বসন বর[২০] নীল চুড়ি কর[২১]
পৌতিক[২২] মাল উতারি।
করি-রদ[২৩]-চুড়ি কর মোতি-মাল বর[২৪]
পহিরণ[২৫] অরুণিম শাড়ী[২৬] ॥
অসিত চিত্র[২৭] কর[২৮] উর[২৯] পর আছিল
মিটায়ল চন্দন লাগাই[৩০]।
মৃগমদ-তীলক[৩১] ধোই দৃগঞ্চল[৩২]
কুচ-মুখ চন্দনে ছাপাই[৩৩] ॥
চারু চিবুক[৩৪] পর এক তিল আছিল
নিন্দি মধুপ-সুত শ্যামা।
তৃণ অগ্রে করি মলয়জে রঞ্জল[৩৫]
সবহুঁ ছাপায়লি রামা[৩৬] ॥
জলধর হেরি চন্দ্রাতপে ঝাঁপল[৩৭]
শ্যামরি সখি নাহি পাশ।
তমাল তরুগণে[৩৮] চূণে[৩৯] লেপায়ল
শিখি পিকু দূরে নিবাস[৪০] ॥
তুয়া গুণ বোলত[৪১] এক[৪২] শুক পণ্ডিত
শুনি তহিঁ[৪৩] উঠি রোষাই।
পঞ্জর ঝটকি ফটকি কর পটকিতে[৪৪]
ধাই ধরল হাম যাই ॥
মধুকর ডরে ধনি চম্পক-তরুতলে[৪৫]
লোচনে জল ভরিপূর।
শ্যাম[৪৬] চিকুর হেরি মুকুর করে পটকল[৪৭]
টুটি ভৈগেল[৪৮] শতচূর ॥
মেরু-সম মান[৪৯] কোপ সুমেরু-সম[৫০]
দেখি ভেল[৫১] রেনু সমান।
চম্পাতিপতি অব[৫২] রাই মানাইতে[৫৩]
আপ[৫৪] সিধারহ কান ॥৭॥৪৮২॥

পাঠান্তর

১। ইহা প-র-সা পুথির ৭৪৩ ও প-র পুথির ২১।৮০ সংখ্যক পদ। 'কামোদ' স্থলে 'তিরোথা ধানশ্রী' প-র পুথি।

২। 'বচন' স্থলে 'বাণী' প-র-সা, প-র পুথি।

৩। 'মীলল কানুক পাশ' স্থলে 'মীলল কানুক পাশে' ঘ; 'মিলল কানুক পাশ' ক, গ, প-র-সা; 'মিলল মাধব পাশ' প-র পুথি।

৪। 'পন্থক' স্থলে 'পথ' প-র-সা পুথি।

৫। 'বচন কহে গদ গদ' স্থলে 'বচন না নিস্বয়ে' প-র-সা পুথি।

৬। 'খরতর বহই' স্থলে 'গদ গদ বহত' প-র-সা পুথি।

৭। 'নিশাস' স্থলে 'নিশাসে' খ, ঘ পুথি।

৮। 'মানি' স্থলে 'জানি' ক; 'মান' প-র পুথি।

৯। 'না ফুরয়ে' স্থলে 'না স্ফুরে' প-র-সা।

১০। 'এহ আধ' স্থলে 'এক আধ' ক; 'অধরক' প-র-সা পুথি।

১১। 'না ফুরয়ে' ইত্যাদি পংক্তি স্থলে 'আধ না স্ফুরয়ে বয়ান' প-র পুথি।

১২। ঘ, চ ও প-র-সা পুথি ছাড়া অন্য পুথিতে 'ধ্রু' নাই।

১৩। 'শুনই' ইত্যাদি স্থলে 'শুনইতে না পারই' ক; 'পুন নাহি শুনল' প-র-সা; 'উতর না দেওই' প-র পুথি।

১৪। 'মুদয়ে' স্থলে 'মুন্দয়ে' ঘ পুথি।

১৫। 'পুন পুন ফুকরই' স্থলে 'সঘনে ফুকারই' প-র-সা; 'সোঙরি সে পুন পুন' প-র।

১৬। 'বজর' স্থলে 'বজ্র' গ—চ পুথি।

১৭। 'শুনয়ে' স্থলে 'শুনয়ে' ক—গ, প-র-সা, প-র পুথি।

১৮। 'রুপ' স্থলে 'রূপ' ক—গ, চ, প-র-সা, প-র পুথি।

১৯। 'না করয়ে' স্থলে 'করয়ে নাহি' খ, ঘ; 'না কহই' প-র-সা পুথি।

২০। 'বর' শব্দ প-র-সা পুথিতে নাই।

২১। 'নীল চুড়ি কর' স্থলে 'কাচক চুড়ি কর' ক, গ; 'ফুচকি কাচলি কালো' প-র-সা; 'তেজি কাচলি পর' প-র পুথি।

২২। 'পৌতিক' স্থলে 'পৌতিক' ক, গ, চ; 'পুতিক' প-র-সা; 'পোতিক' প-র পুথি।

২৩। 'করি-রদ' স্থলে 'করিবর' খ, ঘ, চ।

২৪। 'করি-রদ' ইত্যাদি পংক্তি স্থলে 'করমদি ছোড়ি সতেশ্বরি পহিরণ' প-র-সা; 'মরকত ছোড়ি মোতি সারি পহিরল' প-র পুথি।

২৫। 'পহিরণ' স্থলে 'পহিরল' চ পুথি।

২৬। 'শাড়ী' স্থলে 'সারি' ঘ পুথি। 'পহিরণ' ইত্যাদি পংক্তি স্থলে 'মোহন উজ্জ্বল শাড়ী' প-র-সা; 'উজ্জ্বল মনোহর শাড়ী' প-র পুথি।

২৭। 'চিত্র' স্থলে 'পত্র' প-র-সা; 'তিল' প-র পুথি।

২৮। 'কর' স্থলে 'এক' প-র পুথি।

২৯। 'উর' স্থলে 'উরু' খ, ঘ পুথি।

৩০। 'মিটায়ল' ইত্যাদি স্থলে 'মলয়জ তাহে চড়াই' প-র-সা; 'মলয়জ তাহে লাগাই' প-র পুথি।

৩১। 'তীলক' স্থলে 'তিলক' ক—ঘ পুথি।

৩২। 'মৃগমদ তীলক' ইত্যাদি পংক্তি স্থলে 'নয়নক অঞ্জন নীরসে ধোয়ায়ল' প-র-সা; 'নয়নক কাজর জল দেই ধোয়ল' প-র।

৩৩। 'কুচ-মুখ' ইত্যাদি স্থলে 'কুচমুখ চন্দনে ছাজাই' ক; 'কুচকে মলয়ে ছাপাই' প-র-সা; 'কুচ-মুখ মলয়ে ছাপাই' প-র পুথি।

৩৪। 'চিবুক' স্থলে 'চিকুর' ঘ পুথি।

৩৫। 'মলয়জে রঞ্জল' স্থলে 'মলয়জ বঞ্চল' ক, গ, চ; 'মলয়জে রঞ্জন' প-র-সা, প-র পুথি।

৩৬। 'সবহুঁ' ইত্যাদি স্থলে 'তাহে ছাপায়লি' প-র-সা পুথি।

৩৭। 'চন্দ্রাতপে ঝাঁপল' স্থলে 'চন্দ্রাতপ ঝাঁপল' ক, গ, চ; 'চান্দয়া খাটায়ল' প-র-সা; 'চন্দ্রাতপ টানাওল' প-র পুথি।

৩৮। 'তমাল তরুগণে' স্থলে 'তরুণ তমাল' প-র-সা পুথি।

৩৯। 'চুণে' স্থলে 'চুণেতে' প-র-সা পুথি।

৪০। 'শিখি পিকু' ইত্যাদি স্থলে 'শুক পিক দূরেতে নৈরাস' প-র-সা।

৪১। 'বোলত' স্থলে 'নাম' প-র-সা পুথি।

৪২। 'এক' স্থলে 'পড়ল' প-র-সা; 'কহল' প-র পুথি।

৪৩। 'তহিঁ' স্থলে 'ধনি' প-র পুথি।

৪৪। 'পঞ্জর ঝটকি' ইত্যাদি পংক্তি স্থলে 'পঞ্জর ঝপটি ফটকি পর ফকটেতে' প-র-সা; 'পিঞ্জর ঝটকি ফটকি কর পটকত' প-র।

৪৫। 'মধুকর' ইত্যাদি কলি প-র পুথিতে 'শিখি পিকু দূরে নিবাস' পংক্তির পরে সন্নিবেশিত হইয়াছে।

৪৬। 'শ্যাম' স্থলে 'নীল' প-র-সা; 'শ্যামর' প-র পুথি।

৪৭। 'হেরি মুকুর' ইত্যাদি স্থলে 'মকুর পর হেরইতে' প-র-সা; 'হেরি মুকুরহিঁ পটকল' প-র।

৪৮। 'টুটি ভৈগেল' স্থলে 'তোড়ি করল' প-র-সা; 'টুটি ভৈ গেও' প-র পুথি।

৪৯। 'মেরু-সম মান' স্থলে 'সুমেরু সমান' প-র পুথি।

৫০। 'কোপ' ইত্যাদি স্থলে 'সাগরসম কোপ' প-র-সা; 'কোপ দেখি সাধসে' প-র পুথি।

৫১। 'দেখি ভেল' স্থলে 'হাম ভেল' প-র-সা; 'ভৈ গেলু' প-র পুথি।

৫২। 'চম্পতিপতি [illegible]ব' স্থলে 'ভূপতিনাথ কহ' প-র-সা; 'চম্পতিনাথ কহে' প-র পুথি।

৫৩। 'রাই মানাইতে' স্থলে 'রাই মানাওব' ঘ, চ; 'রাই মিলব যবে' প-র পুথি।

৫৪। 'আঁপ' স্থলে 'আপে' প-র পুথি।

তথা রাগ।১

বর-নাগর সাজই২ নাগরি বেশা।
মুকুট৩ উতারি　　　সীথি সোঙারল৪
বেণী বিরচিত৫ কেশা॥

চন্দন ধোই সিন্দুর ভালে রঞ্জই[৬]
লোচনে অঞ্জন-অঙ্কা।
কুণ্ডল খোলি[৭] কর্ণ-ফুল পহিরল
ভরি তনু কেশর-পঙ্কা[৮] ॥
বেসর খচিত[৯] শতেশ্বরি[১০] পহিরল
চূড়ি কনক কর-কঞ্জে[১১]।
চরণ-কমল পাশে[১২] যাবক রঞ্জল[১৩]
তা পর মঞ্জির গঞ্জে[১৪] ॥
কাঁচুলি মাঝে[১৫] কদম্ব-কুসুম ভরি
আরম্ভল কুচ-আভা[১৬]।
অরুণাম্বর বর[১৭] শাটী পহিরল[১৮]
বক্র বিলোকন-শোভা[১৯] ॥
ধরি পরিবাদিনি শ্যাম-সুমীলনে[২০]
শুভ অনুকূল পয়ানে[২১]।
পহিলহি[২২] বাম চরণ তুলি মোহন[২৩]
স্ত্রিয়া-গতি-লচ্ছন ভানে[২৪] ॥
ঐছন চরিতে মিলল যাহাঁ সুন্দরি[২৫]
দূরহি[২৬] একলি ঠাড়ি[২৭]।
করে ধরি[২৮] যন্ত্র তন্ত্র সঞারত[২৯]
কো ইহ লখই না পারি[৩০] ॥
রাইক নিকটে[৩১] বাজাওত সুন্দরি[৩২]
শুনইতে ভৈগেল[৩৩] সাধা।
এ নবযৌবনি নবিন বিদেশিনি[৩৪]
আও ফুকারই রাধা[৩৫] ॥
শুনইতে শ্যাম হরখি[৩৬] চিতে আওল[৩৭]
উঠি ধনি আদর কেল।
বাহু পাকড়ি নিজ আসনে বৈসায়ল[৩৮]
কত কত হরষিত ভেল[৩৯] ॥
তাহিঁ বাজাওত বীণা সুমাধুরি[৪০]
রিঝি দেয়ল মণি-মাল[৪১]।
ঐছে বাজাওত হামারি যন্ত্রিয়া[৪২]
মোহন যন্ত্র রসাল[৪৩] ॥
সুর অপসরি[৪৪] কিয়ে নাগ-কুমারি [৪৫]
স্বরূপে কহবি সখি মোয়[৪৬]
আজুক দিবস সফল করি মানলুঁ[৪৭]
দুর্লভ দরশন তোয়[৪৮] ॥
নাম গাম কহ কুল-অবলম্বন[৪৯]
ব্রজে আগমন কিয়ে[৫০] কাজা।
সুখময়ি নাম মথুরা পুর যদুকুল[৫১]
গুণি-জনে পীড়ই[৫২] রাজা ॥
ধনি কহে তুয়া গুণে রিঝি পরসন্ন ভেল[৫৩]
মাগহ মানস যোয়।
মনরথ-কর্ম্ম[৫৪] যাচলি যদি সুন্দরি
মান-রতন দেহ মোয় ॥
হাসি মুখ মোড়ি[৫৫] পীঠ দেই[৫৬] বৈঠল
কানু কয়ল ধনি[৫৭] কোর।
টুটল[৫৮] মান বাঢ়ল যত[৫৯] কৌতুক
ভূপতি কো করু ওর[৬০] ॥৮॥৪৮৩॥

পাঠান্তর

১।* ইহা প-র-সা পুথির ৭৪৪ ও প-র পুথির ২১।৮১ সংখ্যক পদ।

২। 'সাজই' স্থলে 'সাজল' প-র-সা, প-র।

৩। 'মুকুট' স্থলে 'মুকুর' প-র-সা পুথি।

৪। 'সীথি সোঙারল' স্থলে 'শিখি সিমন্তিনী' প-র-সা; 'সঙরি সিমন্তিনি' প-র পুথি।

৫। 'বিরচিত' স্থলে 'বিরাজিত' প-র-সা; 'সুকুঞ্চিত' প-র পুথি।

৬। 'চন্দন ধোই' ইত্যাদি পংক্তি স্থলে 'চন্দন ধোই সিন্দুর পহিরল' প-র-সা; 'সিন্দুরবিন্দু ভালে তহি শোভন' প-র পুথি। 'চন্দন ধোই' ইত্যাদি কলি প-র পুথিতে 'ভরি তনু কেশর-পঙ্কা' পংক্তির পরে সন্নিবেশিত হইয়াছে।

৭। 'খোলি' স্থলে 'তেজি' প-র-সা পুথি।

৮। 'ভরি তনু' ইত্যাদি স্থলে 'তাহে অতি কৌরব বঙ্কা' প-র-সা পুথি।

৯। 'বেসর খচিত' স্থলে 'বেসরি খচিত' প-র-সা; 'বেসর খণ্ডী' প-র পুথি।

১০। 'শতেশ্বরি' স্থলে 'শতেশ্বরী' ক—গ; 'মোতিবর' প-র-পুথি।

১১। 'চুড়ি কনক' ইত্যাদি স্থলে 'কনক চোড়ি' ইত্যাদি প-র; 'শিখিপুচ্ছ তেজই বঙ্কে' প-র-সা।

১২। 'চরণ-কমল পাশে' স্থলে 'পদতলে অরুণ' প-র পুথি।

১৩। 'যাবক রঞ্জল' স্থলে 'যাবক রঞ্জন' গ; 'যাবক রঞ্জিত' প-র-সা; 'মনোহর যাবক' প-র।

১৪। 'তা পর' ইত্যাদি স্থলে 'তা পর নূপুর' ইত্যাদি প-র-সা; 'জব মন পুরল খঞ্জে' প-র পুথি।

১৫। 'কাঁচুলি মাঝে' স্থলে 'কাঁচুলি মধ্যে' খ, ঘ; 'কাচলি মাঝে' প-র-সা।

১৬। 'আরম্ভল কুচ-আভা' স্থলে 'আরম্ভন কুচ আভা' ঘ, চ; 'আরম্ভ উচ কুচ আভা' প-র-সা।

১৭। 'অরুণাম্বর বর' স্থলে 'অরুণ বরণ' প-র-সা পুথি।

১৮। 'শাটী পহিরল' স্থলে 'সাড়ি পহিরল' ঘ, চ; 'সাড়ী পহিরণ' প-র-সা; 'সাড়ী মনোহর' প-র।

১৯। 'বক্র বিলোকন-শোভা' স্থলে 'বিলখন তাহে অতি শোভা' প-র-সা পুথি।

২০। 'শ্যাম-সুমীলনে' স্থলে 'শ্বাস সমীরণ' প-র-সা; 'শ্যাম সিমন্তিনি' প-র পুথি।

২১। 'শুভ অনুকূল পয়ানে' স্থলে 'শুভখনে করল পয়ান' প-র-সা, প-র পুথি।

২২। 'পহিলহি' স্থলে 'প্রথমহি' প-র-সা পুথি।

২৩। 'মোহন' স্থলে 'মোহিনি' প-র-সা; 'যাওত' প-র পুথি।

২৪। 'ত্রিয়া-গতি-লচ্ছন ভানে' স্থলে 'স্ত্রী গতি মন্থর জান' প-র-সা; 'ত্রিয়া লচ্ছন ভালে জান' প-র পুথি।

২৫। 'ঐছন চরিতে' ইত্যাদি পংক্তি-চতুষ্টয় প-র-সা ও প-র পুথিতে নাই।

২৬। 'দূরহি' স্থলে 'পুরহি' ক পুথি।

২৭। 'ঠাড়ি' স্থলে 'ঠারি' ক—গ; 'থাকি' পুথি।

২৮। 'ধরি' স্থলে 'করি' ক পুথি।

২৯। 'সঙারত' স্থলে 'সোঙারত' ক—গ, চ।

৩০। 'কো ইহ' ইত্যাদি স্থলে 'কোই লখই নাহি পারি' খ, ঘ পুথি।

৩১। 'রাইক নিকটে' স্থলে 'রাইক যাল্লে আসি' প-র-সা; 'রাই নিকেতনে' প-র।

৩২। 'বাজাওত সুন্দরি' স্থলে 'নিকটে বাজাওত' প-র পুথি।

৩৩। 'ভৈগেল' স্থলে 'উপজল' প-র পুথি।

৩৪। 'এ নবযৌবনি' ইত্যাদি স্থলে 'নব নব জোবনী তুরিতহি আয়ল' প-র-সা; 'এ রমণী পরিবাদিনি ধারিণী' প-র পুথি।

৩৫। 'আও ফুকারই রাধা' স্থলে 'তোহে বোলায়ত রাধা' প-র-সা; 'বলি আগে বোলায়ত রাধা' প-র পুথি।

৩৬। 'হরখি' স্থলে 'হরখ' প-র-সা পুথি।

৩৭। 'আওল' স্থলে 'আওলি' ক, খ, ঘ।

৩৮। 'বৈসায়ল' স্থলে 'বসাওল' প-র পুথি।

৩৯। 'কত কত' ইত্যাদি স্থলে 'কহ কহ' ইত্যাদি খ; 'তাঁহি অতি আদর ভেল' প-র-সা; 'গন্ধ চন্দন আনি দেল' প-র পুথি।

৪০। 'তাহি বাজাওত' ইত্যাদি স্থলে 'তহি বাজাওত' ইত্যাদি ক—গ; 'সুললিত তান শুনায়ল মাধব' প-র পুথি। 'তাহি বাজাওত' ইত্যাদি পংক্তি-চতুষ্টয় প-র-সা পুথিতে নাই।

৪১। 'রিঝি দেয়ল' ইত্যাদি স্থলে 'খঝি দেয়ল' ইত্যাদি ঘ, চ; 'ধনি রিঝি দিল মণিমালা' প-র।

৪২। 'যত্রিয়া' স্থলে 'প্রাণপিয়া' প-র পুথি।

৪৩। 'যন্ত্র রসাল' স্থলে 'তান রসালা' প-র।

৪৪। 'অপসরি' স্থলে 'অপছরি' ঘ, চ পুথি।

৪৫। 'সুর অপসরি' ইত্যাদি স্থলে 'কিয়ে দেব-নারী কিয়ে নাগকুমারী' প-র-সা; 'সুরপুর অপসরী কিয়ে নাগকুমারী' প-র পুথি।

৪৬। 'কহবি সখি মোয়' স্থলে 'কহবি তুহুঁ মোয়' ক, প-র-সা; 'কহবি মোয়' গ; 'কহবি সখি মোহে' খ, ঘ; 'কহ না সখি মোহে' প-র।

৪৭। 'মানলুঁ' স্থলে 'মানিয়ে' ঘ পুথি। 'আজুক দিবস' ইত্যাদি স্থলে 'আজু সফল দিন শুভ গতি শুভক্ষণ' প-র।

৪৮। 'তোয়' স্থলে 'তোহে' খ, ঘ, প-র পুথি।

৪৯। 'কুল-অবলম্বন' স্থলে 'কুল আলম্বন' গ; 'নিজ কুলপরিচয়' প-র পুথি। 'নাম গাম কহ' ইত্যাদি আটটি পংক্তি প-র-সা পুথিতে নাই; তৎ-পরিবর্ত্তে নিম্নলিখিত প্রক্ষিপ্ত কলিটি আছে; যথা,—

'কৈছন গায়ত মোহে শুনায়বি
মোহনি তাল বিশালা।
তৈখনে গায়ল শ্যাম সুনাগর
বুঝি দেয়ল মণিমালা॥'

'সুনাগর' স্থলে 'সুমাধুরী' পাঠান্তর—প-র-সা পুথি।

৫০। 'কিয়ে' স্থলে 'কোন' প-র পুথি।

৫১। 'সুখময়ি' ইত্যাদি স্থলে 'সুখময়ি নাম গ্রাম মথুরাপুর' প-র পুথি।

৫২। 'পীড়ই' স্থলে 'পীড়ল' প-র পুথি।

৫৩। 'ধনি কহে' ইত্যাদি পংক্তিচতুষ্টয়ের পরি-বর্ত্তে প-র পুথির পাঠ যথা,—

'এত শুনি সুবদনি আনন্দে কহলহি
মাগহ যো অভিলাষ।
তনু মন বচনে দান যদি দেওবি
মানধনে পূরল আশ॥'

৫৪। 'মনরথ-কর্ম্ম' স্থলে 'মনোরথ কর্ম্ম' ক, খ; 'মনোরথ কাম' গ পুথি।

৫৫। 'হাসি মুখ মোড়ি' স্থলে 'হাসি হাসি মুখ মুড়ি' প-র-সা পুথি।

৫৬। 'দেই' স্থলে 'করি' প-র-সা পুথি।

৫৭। 'করল ধনি' স্থলে 'তব করলহি' প-র-সা; 'করল তব' প-র পুথি।

৫৮। 'টুটল' স্থলে 'ভাঙ্গল' প-র পুথি।

৫৯। 'যত' স্থলে 'যহু' প-র পুথি।

৬০। 'ভূপতি' ইত্যাদি স্থলে 'ভূপতি কি কহব ওর' প-র-সা; 'চম্পতি নাথ ভেল ভোর' ...-র পুথি।

টীকা

৪০—৪১। "নাম গাম" ইত্যাদি। (শ্রীরাধার প্রশ্ন) তোমার নাম, গ্রাম অর্থাৎ বাস-স্থল, বংশ-পরিচয় বল; ব্রজে কি কার্য্যে আগমন হইয়াছে?

৪২—৪৩। "সুখময়ি" ইত্যাদি। (বিদেশিনী-বেশ-ধারী শ্রীকৃষ্ণের উত্তর) আমার নাম সুখময়ী; মথুরা নগর এবং যদু কুল; (সেখানে) রাজা গুণি-জনকে উৎপীড়ন করে, (সে জন্যই মথুরা পরিত্যাগ করিয়া ব্রজে আসিয়াছি)।

৪৪—৪৫। "ধনি কহে" ইত্যাদি। শ্রীরাধা বলিলেন,—তোমার গুণে আমার হৃদয় প্রসন্ন হইল, তোমার যাহা অভিপ্রেত, তাহাই প্রার্থনা কর।

৪৬—৪৭। "মনরথ-কর্ম্ম" ইত্যাদি। (বিদে-শিনী-বেশ-ধারী শ্রীকৃষ্ণ বলিলেন)—হে সুন্দরি! তুমি আমাকে অভীষ্ট কার্য্য প্রার্থনা করার জন্য যদি যাচ্ঞা করিলে, (তবে) আমাকে তোমার মানরূপ রত্ন (অপর অর্থে—মানের রত্ন অর্থাৎ শ্রেষ্ঠ, দুর্জ্জয় মান; 'জাতৌ জাতৌ তু যৎ শ্রেষ্ঠং তদ্রত্নমিহ কথ্যতে') আমাকে দান কর।

৪৮—৫১। "হাসি" ইত্যাদি। শ্রীরাধা শ্রীকৃষ্ণের চতুরতা-দর্শনে (ঈষৎ) হাস্য করিয়া, (হাস্য গোপন ও বিলয়োন্মুখ মানের কিঞ্চিৎ অবশেষ প্রদর্শন উদ্দেশ্যে) মুখ ফিরাইয়া শ্রীকৃষ্ণের দিকে পিঠ দিয়া বসিলেন; শ্রীকৃষ্ণ (ভাব বুঝিয়া) সুন্দরীকে আলিঙ্গন-পাশে আবদ্ধ করিলেন; মান ভাঙ্গিল; যেরূপ কৌতুক বাড়িল,—ভূপতি (বর্ণন করিয়া) তাহার কি শেষ করিবে?

---

ভূপালী।

অপরূপ রাধামাধব-রঙ্গ।
দুর্জ্জয় মানিনি-মান ভেল ভঙ্গ॥

চুম্বই মাধব রাই-বয়ান।
হেরই[২] মুখ-শশি[৩] সজল নয়ান ॥
সখিগণ[৪] আনন্দে নিমগন ভেল।
দুহুঁ জন মন মাহা মনসিজ গেল ॥
দুহুঁ জন আকুল দুহুঁ করু কোর।
দুহুঁ দরশনে বিদ্যাপতি ভোর ॥ ৯ ॥ ৪৮৪ ॥

ইতি ষোড়শ-পল্লবঃ।

পাঠান্তর

১। 'মানিনি' স্থলে 'মানিনী' ক—গ।
২। 'হেরই' স্থলে 'হেরইতে' ঘ পুথি।
৩। 'মুখ-শশি' স্থলে 'মুখ শশী' ক—গ পুথি।
৪। 'সখিগণ' স্থলে 'সখীগণ' ক—গ পুথি।

টীকা

৫—৬। "সখিগণ" ইত্যাদি। সখী-সমূহ আনন্দে নিমগ্ন হইল; (তখন) শ্রীরাধা ও শ্রীকৃষ্ণ—উভয়ের মনোমধ্যে কন্দর্প প্রবেশ করিল অর্থাৎ উভয়েই কাম-শরে অস্থির হইলেন।

পুনশ্চ মানঃ। প্রকারান্তরম্।

তত্র শ্রীগৌরচন্দ্রঃ।

সুহই।

গোরা পহুঁ বিরলে বসিয়া।
অবনত বদন করিয়া ॥
পদ-নখে খিতি[১] পর লেখি।
নয়ন-লোরে নাহি দেখি ॥
মানে মলিন মুখচান্দ।
হেরি সহচর-মন কান্দ ॥
কাহে না কহ কছু বাত।
প্রেমদাস শিরে[২] হাত ॥ ১ ॥ ৪৮৫ ॥

পাঠান্তর

১। 'খিতি' স্থলে 'ক্ষিতি' ক—গ, চ পুথি।
২। 'শিরে' স্থলে 'শিরে দেই' ক—গ পুথি।

এই পদের প্রথম ও দ্বিতীয় চরণ ছাড়া অবশিষ্ট চরণগুলি মাত্রাবৃত্ত ও প্রত্যেক চরণ দ্বাদশ-মাত্রাত্মক; প্রথম চরণ দুইটি অক্ষর-বৃত্ত, দশ-অক্ষরী পয়ার ছন্দ। 'শিরে দেই' পাঠ গ্রহণ করিলে ঐ চরণের 'প্রেমদাস' ও 'দেই' শব্দের 'প্রে', 'দা' ও 'দে' গুরু অক্ষরগুলির লঘু উচ্চারণ না করিলে ছন্দোভঙ্গ ঘটে; সুতরাং ঘ ও চ পুথির পাঠই সমীচীন বটে।

পঠমঞ্জরী।

মানে মলিন বদন-চান্দ।
হেরি সহচরি[১]-হৃদয় কান্দ ॥
অবনত করি আপন শীর[২]।
সঘনে নয়নে ঝরয়ে[৩] নীর ॥
খিতি-তল[৪] নখে লিখই রাই।
থার নয়নে রহই[৫] চাই ॥
সখিগণে[৬] কছু না কহে বাত।
অরুণ বসন খসয়ে গাত ॥
ফুয়ল কবরি না বান্ধে তায়।
কাতরে শেখর দাঁড়াঞা[৭] চায় ॥২॥৪৮৬॥

পাঠান্তর

১। 'সহচরি' স্থলে 'সহচরী' ক—গ পুথি।
২। 'শীর' স্থলে 'শির' ক—গ পুথি।
৩। 'ঝরয়ে' স্থলে 'বহয়ে' ক পুথি।
৪। 'খিতি-তল' স্থলে 'ক্ষিতিতলে' ক—গ পুথি।
৫। 'রহই' স্থলে 'রহয়ে' ক, ঘ পুথি।
৬। 'সখিগণে' স্থলে 'সখীগণে' ক—গ পুথি।
৭। 'দাঁড়াঞা' স্থলে 'দাড়াইয়া' ঘ; 'ডাঁড়াঞা' চ পুথি।

দ্রষ্টব্য—এই পদটির প্রত্যেক চরণ ত্রিমাত্রিক চারিটি গণে বিভাজ্য দ্বাদশ-মাত্রাত্মক ; সুতরাং ছন্দের অনুরোধে 'সহচরি', 'শীর' ইত্যাদি শব্দ প্রযুক্ত হইয়াছে।

—

কৌ রাগিণী।

সকালে অমনি বৃন্দা ঠাকুরাণী[১]
আইল ললিতা-বাস।
কহিলা সকলি কানুর বিকলি[২]
মধুর বিনয় ভাষ ॥
শুনিয়া ললিতা মনে পাই[৩] বেথা
দুজনে চলিলা ধাই।
সজল নয়ানে মলিন বয়ানে
যেখানে বসিয়া[৪] রাই ॥
ললিতা যাইয়া তারে[৫] উঠাইয়া
করিলা[৬] আপন কোরে।
আপন বসন- অঞ্চলে তখন
মোছয়ে নয়ন[৭]-লোরে ॥
তুহুঁ রসবতী[৮] জগতে খেয়াতি
রূপে গুণে নাহি সীমা।
সে বহু-বল্লভ আনের দুর্ল্লভ[৯]
জানিয়া না দেহ[১০] ক্ষেমা[১১] ॥
শত গুণ যার এক দোষ তার
ছাড়িতে উচিত নয়।
সে তোর কারণে কান্দয়ে কাননে
এ কবিশেখর কয় ॥ ৩ ॥ ৪৮৭ ॥

পাঠান্তর

১। 'ঠাকুরাণী' স্থলে 'ঠাকুরাণি' ঘ, চ পুথি। ইহা অক্ষর-বৃত্ত লঘুত্রিপদী ; ইহাতে লঘু ও গুরু-বর্ণের মাত্রাগত পার্থক্য নাই ; সুতরাং ঘ ও চ পুথির বর্ণ-বিন্যাস সমীচীন নহে।

২। 'বিকলি' স্থলে 'বিকুলি' খ, ঘ পুথি।

৩। 'পাই' স্থলে 'পাইয়া' ক—গ পুথি।

৪। 'বসিয়া' স্থলে 'শুতিয়া' ক, খ পুথি।

৫। 'তারে' স্থলে 'ধরি' ক, খ পুথি।

৬। 'করিলা' স্থলে 'করিল' ক, খ পুথি।

৭। 'নয়ন' স্থলে 'নয়ান' ঘ, চ পুথি।

৮। 'রসবতী' স্থলে 'রসবতি' ঘ, চ পুথি।

৯। 'দুর্ল্লভ' স্থলে 'দুল্লভ' ঘ, চ পুথি।

১০। 'দেহ' স্থলে 'কর' ক, খ পুথি।

১১। 'ক্ষেমা' স্থলে 'ক্ষমা' ক—গ পুথি।

টীকা

১৭—১৮। "শত গুণ" ইত্যাদি। যে শ্রীকৃষ্ণের শত-প্রকার গুণ আছে, তাঁহার একটি দোষ (থাকিলেও) তাঁহাকে ত্যাগ করা সঙ্গত নহে। তুলনা করুন,—

"অনন্ত-রত্ন-প্রভবস্য তস্য
হিমং ন সৌভাগ্যবিলোপি জাতম্।
একো হি দোষো গুণসন্নিপাতে
নিমজ্জতীন্দোঃ কিরণেষ্বিবাঙ্কঃ ॥"

—কুমার-সম্ভবম্।

বৃন্দোক্তিঃ।

জয়জয়ন্তী।[১]

বিরহে ব্যাকুল বকুল-তরু-তলে
পেখলুঁ নন্দকুমার।
নীল নীরজ- নয়ন নাহক[২]
ঝরই[৩] নীর অপার ॥
পেখি[৪] মলয়জ- পঙ্ক মৃগ-মদ
তামরস ঘন-সার[৫]।
(নিজ) পাণি-পল্লবে মুদি[৬] লোচন
ধরণি পড়ু অসঁভার[৭] ॥

বহই মন্দ সু- গন্ধ[৮] শীতল
মন্দ মলয় সমীর।
(জনু) প্রলয়-কালক প্রবল পাবক
দহই দিগুণ[৯] শরীর ॥
অধিক বেপথু টুটি পড়ু খিতি[১০]
মসৃণ[১১] মুকুতা-মাল।
অনিল[১২]-ভরে জনু[১৩] তমাল তরুবর
মুঞ্চ সুমনস-জাল[১৪] ॥
মান-মতি[১৫] তেজি চলহ সুন্দরি
(যাহাঁ) রসিক-রায় রসাল।
সুখদ শ্রুতি অতি সরস[১৬] দণ্ডক
কবি ভূপতি কণ্ঠহার[১৭] ॥৪॥৪৮৮॥

পাঠান্তর

১। ইহা প-র পুথির ২১।৬৩ সংখ্যক পদ। 'জয়জয়ন্তী' স্থলে 'ধানশ্রী' প-র পুথি।

২। 'নয়ন নাহক' স্থলে 'নয়নসোঁ সখি' প-র পুথি।

৩। 'ঝরই' স্থলে 'চরই' প-র পুথি।

৪। 'পেখি' স্থলে 'লেখি' ক; 'লেপি' খ; 'দেখি' চ পুথি।

৫। 'তামরস ঘন-সার' স্থলে 'তাম রস ঘনসার' ঘ; 'তামর সঘনসার' চ পুথি।

৬। 'মূদি' স্থলে 'মুদল' ক।

৭। 'অসঁভার' স্থলে 'অসম্ভার' ক, চ; 'অস-ভার' প-র পুথি।

৮। 'সুগন্ধ' স্থলে 'সুগন্ধি' ক—গ পুথি।

৯। 'দিগুণ' স্থলে 'দ্বিগুণ' ক—গ পুথি।

১০। 'খিতি' স্থলে 'ক্ষিতি' ক—গ, চ পুথি।

১১। 'মসৃণ' স্থলে 'মঞ্জুল' প-র পুথি।

১২। 'অনিল' স্থলে 'আনল' ঘ, চ পুথি।

১৩। 'জনু' স্থলে 'জেন' ঘ; 'যৈছে' প-র পুথি।

১৪। 'মুঞ্চ' ইত্যাদি স্থলে 'মুঞ্চতি ফলজাল' গ পুথি।

১৫। 'মান-মতি' স্থলে 'মান মনে' ঘ, চ, প-র।

১৬। 'সরস' স্থলে 'সবদ' প-র পুথি।

১৭। 'কবি' ইত্যাদি স্থলে 'সুকবি কণ্ঠক হার' প-র পুথি।

টীকা

৫—৮। "পেখি" ইত্যাদি। ( শ্রীকৃষ্ণ ) চন্দন-রস, কস্তূরী, পদ্ম ও কর্পূর ( প্রভৃতি দেহ-সন্তাপ-নাশক বস্তু ) দেখিয়া ( সন্তাপাতিশয্য হেতু ) নিজের কর-পল্লব দ্বারা নয়ন মুদ্রিত করিয়া, অবশাঙ্গ হইয়া ভূতলে পতিত হইতেছেন। 'ঘনসারশ্চন্দ্রসংজ্ঞঃ সিতাভ্রো হিমবালুকা' ইতি অমরকোষ।

১৩—১৬। "অধিক" ইত্যাদি। অধিক কম্প ( হেতু ) শ্রীকৃষ্ণের মসৃণ মুক্তামালা ছিন্ন হইয়া ভূতলে পতিত হইতেছে; ( দেখিয়া বোধ হইতেছে ), যেন বায়ু-ভরে শ্রেষ্ঠ অর্থাৎ তরুণ ও সুদৃশ্য তমাল-তরু ( শ্বেত ) পুষ্পাবলি মোচন করিতেছে।

—

শ্রীগান্ধার।[১]

সুন্দরি আর কত সাধসি মান।
তোহারি অবধি করি নিশি দিশি ঝুরি ঝুরি
কানু ভেল বহুত নিদান ॥ ধ্রু ॥
কি রসে ভুলায়লি[২] ও নব নাগর[৩]
নিরবধি তোহারি ধেয়ান।
রাধা নাম কহই যব পন্থিক
শুনইতে আকুল কান[৪] ॥
পুরুখ বধের[৫] হেতু তুহুঁ অভিমানলি[৬]
কোন শিখায়ল রীতে[৭]।
লেহ-বিচ্ছেদ পুন সহই না পারিয়ে[৮]
গোবিন্দদাস কহ নীতে[৯] ॥৫॥৪৮৯॥

পাঠান্তর

১। ইহা প-র পুথির ২১।১৯ ও ২১।৮২ সংখ্যক পদ। 'শ্রীগান্ধার' স্থলে 'শ্রী' প-র।

২। 'ভুলায়লি' স্থলে 'ভুলাওলি' প-র।

৩। 'ও নব নাগর' স্থলে 'এ নব নাগর' প-র ২১।১৯ ; 'এ বর নাগরি' প-র ২১৷৮২।

৪। অতঃপর প-র পুথিতে নিম্নলিখিত অতিরিক্ত কলিটি দৃষ্ট হয় ; যথা,—

'যো হরি হরি করি তরিয়ে দুখার্ণব
গোমুত পদ অভিলাষে।
সো হরি সততই তুয়া পদ ভাবই
দারুণ মদন তরাসে॥'

'দুখার্ণব' স্থলে 'ভবার্ণব' প-র ২১৷৮২।

৫। 'পুরুখ বধের' স্থলে 'সুপুরুখ বধ' প-র ২১।১৯।

৬। 'তুহুঁ অভিমানলি' স্থলে 'তুহুঁ অভিমানিনী' খ; 'তোহারি মনোরথ' প-র।

৭। 'রীতে' স্থলে 'রীতি' ঘ, প-র পুথি।

৮। 'পারিয়ে' স্থলে 'পারই' প-র পুথি।

৯। 'নীতে' স্থলে 'নীতি' ঘ, প-র পুথি।

শ্রীরাগ।১

যে জন২ তুয়া সঞে অঙ্গ সঙ্গহি
শয়নে সপনহি৩ ভোর৪।
চমকি উঠি ঘন কাঁপি মুরুছল
আধ নাম লেই তোর৫॥
মানিনি সো কি হিয়া নাহি৬ জাগ।
কতহুঁ৭ সকরুণে তোহে৮ বোধলি৯
অবহুঁ১০ ঐছে বিরাগ॥ ধ্রু॥
সে১১ তনু সুন্দর ধূলি-ধূসর
সে১২ মুখ নিরসল ভেল।
সে১৩ দুহুঁ লোচনে নীর১৪ নিকসই
এ দুখ কোনহি দেল॥
হরিকি রিতি-নতি১৫ বিরহে জীবতি
তেজি১৬ ওদন১৭ পান।
তুহুঁ সে সুন্দরি তেজি দুখরি
এ বড়ি দগধ মান॥
দেহ তেজবি তাহে উপেখবি১৮
তেজবি ও নব লেহ১৯।
মধত২০ উনমত অতয়ে না মানত২১
দাস গোবিন্দ থেহ॥ ৬॥ ৪৯০॥

পাঠান্তর

১। ইহা প-র পুথির ২১।২০ সংখ্যক পদ। 'শ্রীরাগ' স্থলে 'কামোদ' খ পুথি।

২। 'যে জন' স্থলে 'তেজল' ক, গ পুথি।

৩। 'সপনহি' স্থলে 'স্বপনেহি' ক—গ, চ।

৪। 'ভোর' স্থলে 'ভোরি' ঘ ; 'হেরি' প-র পুথি।

৫। 'তোর' স্থলে 'তোরি' ঘ, প-র পুথি।

৬। 'সো কি হিয়া নাহি' স্থলে 'সো জন তুয়া হিয়ে' প-র পুথি।

৭। 'কতহুঁ' স্থলে 'করতহুঁ' প-র পুথি।

৮। 'তোহে' স্থলে 'তাহে' খ, প-র পুথি।

৯। 'বোধলি' স্থলে 'পরবোধলি' গ পুথি।

১০। 'অবহুঁ' স্থলে 'অবহিঁ' প-র পুথি।

১১। 'সে' স্থলে 'সো' ক—গ পুথি।

১২। 'সে' স্থলে 'সো' ক—গ পুথি।

১৩। 'সে' স্থলে 'সো' ক—গ পুথি।

১৪। 'নীর' স্থলে 'সলিল' প-র।

১৫। 'হরিকি রিতি-নতি' স্থলে 'হরিক রীতি নহি' ক ; 'হরিক রীতি নীতি' গ ; 'হরি কিয়ে অতি' প-র।

১৬। 'তেজি' স্থলে 'যতনে' প-র।

১৭। 'ওদন' স্থলে 'ও বদন' খ।

১৮। 'তাহে উপেখবি' স্থলে 'তাহে পেখবি' ক ; 'কাহে উপেখবি' প-র।

১৯। 'তেজবি' ইত্যাদি স্থলে 'কাহে করলি সিনেহ' প-র।

২০। 'মধত' স্থলে 'মাধব' ক, খ ; 'মানে' প-র।

২১। 'মানত' স্থলে 'পাওত' প-র।

টীকা

১২—১৫। "হরিকি" ইত্যাদি। শ্রীকৃষ্ণের (এই) রীতি-নীতি অর্থাৎ স্বভাব (যে), বিরহ-সময়ে অন্ন-জল৹ পরিত্যাগ করিয়া বাঁচিয়া থাকে; হে সুন্দরি! তুমি কিন্তু (নিতান্তই) দুর্ব্বল হইয়াছ; ইহা বড়ই সঙ্কট মনে করিতেছি।

১৬—১৯। "দেহ" ইত্যাদি। (যদি বল, বাঁচিয়া ফল কি? তাহা নহে;) দেহ পরিত্যাগ করিবে,—(সেই সঙ্গে) সেই শ্রীকৃষ্ণকেও উপেক্ষা অর্থাৎ পরিত্যাগ করিবে এবং (সেই সঙ্গে) সেই (অকৃতার্থ) নবীন প্রেমকেও পরিত্যাগ করিবে। (শুধু দেহত্যাগে ক্ষতি ছিল না—কিন্তু যে স্থলে দেহত্যাগের সঙ্গে সঙ্গে শ্রীকৃষ্ণকে ও তাঁহার সহিত অকৃতার্থ নবীন প্রেমকেও পরিত্যাগ করিতে হইবে, সে স্থলে জীবনে উপেক্ষা সঙ্গত নহে, ইহাই ভাবার্থ)। মধ্যস্থ অর্থাৎ শ্রীরাধা-কৃষ্ণের প্রেমের ঘটক কন্দর্প উন্মত্ত অর্থাৎ কাণ্ডাকাণ্ড-জ্ঞান-হীন, অতএব (তাহার মধ্যস্থতার পরিণাম কি হইবে, তাহা ভাবিয়া) গোবিন্দদাস স্থির হইতে পারিতেছেন না। তুলনা করুন,—

"না খোজলুঁ দূতি না খোজলুঁ আন।
দুহুঁক মিলনে মধ্যত পাঁচ-বাণ॥"
—প-ক-ত, ৫৭৬ সংখ্যক পদ।

সুহই।১

ঘোর তিমির অতি　　ঘন কাজর জিতি
নিবসই বিপিনে একান্ত।
পিক-কুল-বোলে২　　সমাধি সমাপই
চমকি নেহারই পন্থ॥
মানিনি ইথে কিয়ে নাহি অবধান।
নিমিখ বিমুখে৩ যছু　　জীবন সংশয়
কী ফল৪ তা সঞে মান॥ ধ্রু৫॥
যাক শয়ন পুন　　শিরিষ-কুসুম-সম৬
অতি সুখময় পরিযঙ্ক।
সো বিরহানলে　　লুঠই মহীতলে৭
লোরে ততহিঁ৮ করু পঙ্ক॥
পেখলুঁ সো পুন　　তোহারি পরশ বিনু
পানি-বিহিন৯ জনু মীন।
কহ ঘনশ্যাম-　　দাস নাহি জগ মাহা
ঐছন১০ প্রেমক চীন১১॥৭॥৪৯১॥

পাঠান্তর

১। ইহা প-র পুথির ২১৷৩৫ সংখ্যক পদ।

২। 'বোলে' স্থলে 'বোলত' গ; 'বোল' ঘ, চ পুথি।

৩। 'বিমুখে' স্থলে 'বিমুখ' ক—চ পুথি।

৪। 'কী ফল' স্থলে 'কি ভেল' ক—গ পুথি।

৫। ঘ পুথি ছাড়া অন্যান্য পুথিতে 'ধ্রু' নাই।

৬। 'সম' স্থলে 'জনু' প-র পুথি।

৭। 'মহীতলে' স্থলে 'ভূতলে' প-র পুথি।

৮। 'লোরে ততহিঁ' স্থলে 'লোরহিঁ মহি' প-র পুথি।

৯। 'পানি-বিহিন' স্থলে 'পানি বিহন' ঘ, প-র।

১০। 'ঐছন' স্থলে 'বৈছন' ক—গ, চ।

১১। 'প্রেমক চীন' স্থলে 'প্রেম কঠিন' ক, গ, প-র পুথি; 'প্রেম কঠীন' চ পুথি। প্রাচীন পুথির 'চ' ও 'ঠ' অক্ষর দেখিতে প্রায় একই প্রকার। উহা হইতেই এই পাঠ-বিভ্রাটের উৎপত্তি হইয়াছে।

টীকা

১—৪। "ঘোর" ইত্যাদি। নিবিড় কজ্জল হইতেও অধিক কৃষ্ণবর্ণ অত্যন্ত নিবিড় অন্ধকার; (তাহাতে) শ্রীকৃষ্ণ নির্জ্জনে বিপিনে অবস্থান করিতেছেন; তিনি কোকিল-কুলের কূজন-শব্দে তোমার ধ্যান সমাপন করিয়া, সচকিত-ভাবে তোমার পথ নিরীক্ষণ করিতেছেন।

১২—১৫। "পেখলুঁ" ইত্যাদি। দেখিলাম, সেই শ্রীকৃষ্ণ তোমার স্পর্শ বিনা অর্থাৎ তোমার স্পর্শ না পাইয়া জলহীন মীনের ন্যায় হইয়াছেন; ঘনশ্যাম দাস বলিতেছেন,—জগতের মাঝে এরূপ প্রেমের চিহ্ন অর্থাৎ দৃষ্টান্ত আর নাই।

ধানশী।১

নয়ানের নীর নিঝরে ঝরয়ে
চাঁদ নিরখয়ে তায়।
তোহারি বদন সোঙরি তখন
মুরুছিত গড়ি যায়২ ॥
রামা হে৩ তেজহ কঠিন মান।
পুরুখ-বিরহ দুঃসহ কঠিন৪
এবার রাখহ প্রাণ ॥ ধ্রু ॥
কুসুম-লতা ধরি আলিঙ্গয়ে৫
তুয়া কলেবর ভানে।
পরশে বিরস ভৈগেল মাধব
মুরুছে৬ মদন-বাণে ॥
শিরিষ-কুসুমে শেজ বিছাওই৭
কাম৮-শরে অগেয়ান॥
গরল-অধিক চন্দন-লেপন
তেজিতে চাহে পরাণ ॥৮॥৪৯২॥

পাঠান্তর

১। ইহা প-র পুথির ২১।৩৮ সংখ্যক পদ।

২। 'মুরুছিত গড়ি যায়' স্থলে 'মুরছি ধরণী যায়' প-র।

৩। 'রামা হে' স্থলে 'রামা' প-র।

৪। 'কঠিন' স্থলে 'বিষম' খ, ঘ; 'দারুণ' প-র পুথি।

৫। 'কুসুম-লতা ইত্যাদি স্থলে 'কুসুমলতা ধরি আলিঙ্গয়ে হরি' ক—চ পুথি। এই পদটি অক্ষর-বৃত্ত লঘু-ত্রিপদী ছন্দে রচিত; সুতরাং ক—চ পুথির পাঠে ছন্দোভঙ্গ ঘটে। প-র পুথি অনুসারে যে পাঠ গৃহীত হইল, তাহাতেও একটি অক্ষরের অভাব দৃষ্ট হয়। বোধ হয়, 'কুসুম-লতা' স্থলে 'কুসুম-লতায়' পাঠ ছিল; লিপিকর-ভ্রমে 'য়' অক্ষরটি পরিত্যক্ত হইয়াছে।

৬। 'মুরুছে' স্থলে 'মুরুছি' প-র।

৭। 'বিছাওই' স্থলে 'বিছাইয়া' ক—গ, চ; 'বিছাওলুঁ' প-র পুথি।

৮। 'কাম' স্থলে 'মদন' প-র।

কামোদ।১

দিবস তিল আধ রাখবি যৌবন
রহই২ দিবস সব যাব৩।
ভাল মন্দ দুই সঙ্গে চলি যায়ব
পর উপকার সে লাভ ॥
সুন্দরি হরি-বধে তুহুঁ ভেলি ভাগি।
রাতি দিবস সোই আন নাহি ভাবই
কাল বিরহ তুয়া লাগি ॥ ধ্রু৪ ॥
বিরহ-সিন্ধু মাহা ডুবইতে আছয়ে
তুয়া কুচ-কুম্ভ লখি৫ দেই।
তুহুঁ ধনি গুণবতি উধার গোকুল-পতি
ত্রিভুবন৬ ভরি যশ লেই ॥
লাখ লাখ নাগরি যো কানু হেরই
সো শুভদিন করি মান।
তুয়া অভিমান লাগি সোই আকুল
কবি বিদ্যাপতি ভাণ ॥৯॥৪৯৩॥

পাঠান্তর

১। ইহা প-র পুথির ২১।৪৯ সংখ্যক পদ। 'কামোদ' স্থলে 'শ্রীরাগ' প-র।

২। 'রহই' স্থলে 'বহই' ক—গ, ঘ। বিদ্যাপতির পদাবলীর যতগুলি সংস্করণ আমরা দেখিয়াছি, সর্ব্বত্রই 'বহই' পাঠ গৃহীত হইয়াছে; 'বহই' পাঠ

ধরিলে 'দিবস তিল আধ' ইত্যাদি বাক্যের অর্থ হইবে যে—(জীবনের মধ্যে) দিবস কি তিলার্দ্ধ অর্থাৎ অতি সামান্য কাল যৌবন রাখিতে পারিবে, (অবশিষ্ট) সমস্ত দিবস অর্থাৎ সময় বহিয়া যাইবে। বস্তুতঃ পদকর্ত্তার বাক্যের উদ্দেশ্য ইহাই বোধ হয় যে, জীবনের অতি অল্প সময় যৌবন থাকিবে,—তাহা বাদে বাকি দিন সব রহিয়া যাইবে অর্থাৎ পড়িয়া থাকিবে (তখন যৌবনের সদ্ব্যবহার না করার জন্য অনুতাপ হইবে)। যৌবনাবশিষ্ট দিনগুলি বহিয়া গেলে আক্ষেপের কোন কারণ দেখা যায় না; সুতরাং 'রহই' পাঠই সমীচীন বটে।

৩। 'রহই দিবস' ইত্যাদি পংক্তি প-র পুথিতে নাই; উহার স্থলে ফাঁক রাখা হইয়াছে।

৪। প-র পুথিতে 'ইত্যাদি' শব্দ দ্বারা এই স্থলেই পদটি শেষ করা হইয়াছে।

৫। 'লখি' স্থলে 'নখ' ক; 'নখ' চ পুথি।

৬। 'ত্রিভুবন' স্থলে 'ত্রিভুবনে' ঘ পুথি।

টীকা

৮—১১। "বিরহ-সিন্ধু" ইত্যাদি। (শ্রীকৃষ্ণ) তোমার বিরহরূপ সাগরের মাঝে ডুবিতে চলিয়াছেন; গুণবতী ও ধন্যা তুমি তোমার কুচ-কুম্ভ (অবলম্বনের) লক্ষ্য প্রদান করিয়া গোকুলপতিকে উদ্ধার কর এবং ত্রিভুবন ভরিয়া যশ গ্রহণ কর। 'লখি' শব্দের অর্থ 'লক্ষ্য করিয়া' স্বীকার করিলে, এইরূপ অর্থ হইবে যে,—'শ্রীকৃষ্ণ বিরহ-সিন্ধুর মাঝারে ডুবিতে যাইতেছেন,—ইহা লক্ষ্য করিয়া তুমি তোমার কুচ-কুম্ভ প্রদান-পূর্ব্বক তাঁহাকে উদ্ধার কর' ইত্যাদি।

## শ্রীমত্যুক্তিঃ।

ধানশী।[১]

সখি হে[২] না বোল বচন আন।
ভালে ভালে[৩] হাম অলপে চিহ্নলুঁ[৪]
ঐছন[৫] কুটিল কান॥ ধ্রু[৬]॥
কাঠ কঠিন কয়ল[৭] মোদক
উপরে মাখিয়া[৮] গুড়[৯]।
কনয়া[১০]-কলস বিখে পূরাইয়া
উপরে[১১] দুধক পূর॥
কানু সে সুজন হাম দুরজন
তাকর[১২] বচনে[১৩] যাই।
হৃদয় মুখেতে[১৪] এক সমতুল
কুটিকে[১৫] গুটিক পাই॥
যে ফুলে তেজসি[১৬] সে ফুলে পূজসি[১৭]
সে ফুলে ধরসি বাণ।
কানুক[১৮] বচন ঐছন চরিত
কবি বিদ্যাপতি ভাণ॥১০॥৪৯৪॥

পাঠান্তর

১। ইহা প-র পুথির ২১।৫৬ সংখ্যক পদ।

২। 'সখি হে' স্থলে 'সখি' প-র পুথি।

৩। 'ভালে ভালে' স্থলে 'ভালে ভেল' ক।

৪। 'চিহ্নলুঁ' স্থলে 'চিহ্নিলুঁ' ঘ, চ; 'চিনিলুঁ' প-র পুথি।

৫। 'ঐছন' স্থলে 'বৈছন' ক—চ; 'য়ৈছন' প-র।

৬। অতঃপর প-র পুথিতে নিম্নলিখিত অতিরিক্ত কলিটি দৃষ্ট হয়; যথা,—

'কানুক বচন শুনিতে শোহন
কহিতে মাহিক ওর।
মধুর মাখন জৈছন পাখন
ঐছন কানুক বোল॥'

৭। 'কয়ল' স্থলে 'কনয়' খ।

৮। 'মাখিয়া' স্থলে 'মাখল' প-র।

৯। 'গুড়' স্থলে 'গুড়' ক—গ, প-র।

১০। 'কনয়া' স্থলে 'কনক' প-র।

১১। 'উপরে' স্থলে 'তা পর' প-র।

১২। 'তাকর' স্থলে 'তাহার' ক—গ, চ; 'তাহা' ঘ।

১৩। 'বচনে' স্থলে 'চরণে' প-র।

১৪। 'হৃদয় মুখেতে' স্থলে 'হৃদয়ে মুখে' প-র।

১৫। 'কুটিকে' স্থলে 'কোটিকে' ক—গ; 'কোটিক' প-র।

১৬। 'ফুলে তেজসি' স্থলে 'ফুল তেজসি' চ; 'ফুলে বাগসি' প-র।

১৭। 'যে ফুলে তেজসি' ইত্যাদি পংক্তি-চতুষ্টয়ের পরিবর্ত্তে ক পুথিতে ও তদনুযায়ী বটতলার মুদ্রিত পুস্তকে নিম্নলিখিত পংক্তিগুলি দৃষ্ট হয়; যথা,—

'দোষ নাহি মানে গুণ না বিচারে
সহজে চপল কান।
ফটিক যোগেশ্বরে যে ফুলে পূজয়ে
সে ফুলে ধরয়ে বাণ॥
যাহার হৃদয়ে যেমন স্বরূপ
তাহা ছাপি নাহি রয়।
এ সব চাতুরী বুঝিতে না পারি
কবি বিদ্যাপতি কয়॥'

১৮। 'কানুক' স্থলে 'কানুর' ক—গ, চ।

টীকা

৪—৭। "কাঠ" ইত্যাদি। (যেন কেহ) উপরে গুড় মাখিয়া কাঠ দ্বারা কঠিন মোদক প্রস্তুত করিল; (কিম্বা) স্বর্ণ-কলস বিষে পূর্ণ করিয়া, উহার মুখে দুধের একটি স্তর দিল! (শ্রীকৃষ্ণও ঠিক এই পয়োমুখ বিষ-কুম্ভ কিম্বা গুড়-মাখা কাঠ-মোদকের তুল্য)।

৮—১১। "কানু" ইত্যাদি। (প্রবঞ্চক) শ্রীকৃষ্ণ সজ্জন; (আর) তাহার বাক্যে (বিশ্বাস করিয়া) যাইয়া (প্রবঞ্চিত হইয়া) আমি দুর্জ্জন হইয়াছি। (বিদ্রূপোক্তি)। হৃদয়ে এবং মুখে এক সমান—কোটি সংখ্যক লোকের মধ্যে অনেক পাওয়া যায়।

১২—১৫। "যে ফুলে" ইত্যাদি। যে ফুলটি ত্যাগ করিতেছ, সেই ফুলটির দ্বারাই পূজা করিতেছ, (আবার) সেই ফুলকেই বাণরূপে ধারণ করিতেছ,—(ইহা যেরূপ পরস্পর-বিরুদ্ধ কার্য্য হেতু অসঙ্গত), কবি বিদ্যাপতি বলিতেছেন—শ্রীকৃষ্ণের বাক্য ও আচরণ ঐরূপ (বিরুদ্ধ ও অসঙ্গত)।

তিরোথা ধানশী।১

সজনী না কর২ কানু-পরসঙ্গ৩। ৪
পানি না সেঁচহ দগধল অঙ্গ৪ ॥ ধ্রু৫ ॥
ভালে হাম কলাবতি ভালে৬ তুহুঁ দূতি।
ভালে মনমথ ভালে কানুক পিরীতি ॥
ভাল জন-বচন কয়লুঁ যত বাম৭।
সো ফল ভুঁজইতে৮ ইহ৯ পরিণাম ॥
পহিলহি কি কহব আরতি-রাশি।
সুকপট প্রেমে সব পরিজনে হাসি১০ ॥
ভাল১১ ভেল অলপে কয়ল সমাধান।
পুরুবক পুণ-ফলে রহল১২ পরাণ ॥
চন্দন-তরু অব১৩ বিখ-তরু ভেল১৪।
যতয়ে১৫ মনোরথ সব দুরে গেল ॥
মরম না জানি কয়লুঁ১৬ অনুরাগ।
জ্ঞানদাস কহ গুরুয়া অভাগ ॥১১॥৪৯৫॥

পাঠান্তর

১। ইহা প-র পুথির ২১।৩৯ সংখ্যক পদ। 'তিরোথা ধানশী' স্থলে 'ধানশী' প-র।

২। 'সজনী না কর' স্থলে 'সজনি না কর' ক—গ, চ; 'না কর সজনি' প-র।

৩। 'কানু-পরসঙ্গ' স্থলে 'কানুর সঙ্গ' চ।

৪। 'দগধল অঙ্গ' স্থলে 'দগধ অনঙ্গ' প-র।

৫। ক—চ পুথিতে ধ্রু নাই।

৬। 'ভালে' স্থলে 'ভেলি' প-র।

৭। 'যত বাম' স্থলে 'হাম আন' ক।

৮। 'ভুঁজইতে' স্থলে 'ভুঞ্জইতে' ক—চ; 'ভুজইতে' প-র।

৯। 'ইহ' স্থলে 'এহ' প-র।

১০। 'সুকপট' ইত্যাদি স্থলে 'পিশুনক প্রেম পরিজন হাসি' প-র।

১১। 'ভাল' স্থলে 'ভালে' প-র।

১২। 'রহল' স্থলে 'পায়নু' ক।

১৩। 'অব' স্থলে 'বলি' ক—চ।

১৪। 'ভেল' স্থলে 'মেল' পাঠান্তর—চ।

১৫। 'যতয়ে' স্থলে 'অতয়ে' ক, চ।

১৬। 'কয়লু' স্থলে 'কয়ল' প-র।

টীকা

৩—৪। "ভালে হাম" ইত্যাদি। 'ভালে' শব্দ প্রশংসাবাচক হইলেও এ স্থলে বিপরীত লক্ষণা দ্বারা নিন্দাবাচক অর্থ বুঝাইতেছে; সুতরাং 'ভালে হাম' ইত্যাদি পংক্তি-দ্বয়ের অর্থ এই যে—শ্রীকৃষ্ণের ন্যায় অপ্রেমিক ও প্রবঞ্চকের সহিত প্রণয় করায় আমার কলা-কৌশলকে ধিক্; ঐরূপ অযোগ্য নায়কের সহিত আমার প্রেম-সঙ্ঘটনের সহায়তা করায় তোমাকে ধিক্; যে কন্দর্প এইরূপ অযোগ্য প্রেমের প্রণোদক, তাহাকে ধিক্ এবং শ্রীকৃষ্ণের ( কপট ) প্রেমকেও ধিক্।

বরাড়ী।১

পহিলহি চাঁদ করে দিল[২] আনি।
ঝাঁপল শৈল-শিখরে এক পাণি॥
অব বিপরিত[৩] ভেল সে সব[৪] কাল।
বাসি কুসুমে কিয়ে গাঁথই[৫] মাল॥
না বোলহ সজনী[৬] না বোলহ[৭] আন।
কী ফল আছয়ে ভেটব কান॥ ধ্রু॥
অন্তর বাহির সম নহ রীত[৮]।
পানি তৈল নহ গাঢ় পিরীত[৯]॥
হিয়া সম কুলিশ বচন মধু-ধার।
বিষ-ঘট উপরে দুধ উপহার॥
চাতুর বেচহ গাহক ঠাম।
গোপত প্রেম-সুখ ইহ[১০] পরিণাম॥
তুহুঁ কিয়ে শঠি নিকপটে কহ মোয়[১১]।
জ্ঞানদাস কহ[১২] সমুচিত হোয়॥১২॥৪৯৬॥

পাঠান্তর

১। ইহা প-র পুথির ২১।৪০ সংখ্যক পদ।

২। 'করে দিল' স্থলে 'কলা দিলে' প-র।

৩। 'বিপরিত' স্থলে 'বিপরীত' ক—গ, প-র।

৪। 'সে সব' স্থলে 'সব' ক—ঘ।

৫। 'গাঁথই' স্থলে 'গাঁথয়ে' খ, ঘ, প-র।

৬। 'সজনী' স্থলে 'সজনি' ক—গ, চ, প-র।

৭। 'বোলহ' স্থলে 'বোল' ক—গ।

৮। 'রীত' স্থলে 'রীতি' প-র।

৯। 'পিরীত' স্থলে 'পিরিতি' প-র।

১০। 'ইহ' স্থলে 'এহ' ঘ, প-র।

১১। 'তুহুঁ কিয়ে' ইত্যাদি স্থলে 'তুহুঁ কিয়ে সাঠনি কপটে কহ মোয়' ঘ; 'তুহুঁ কিয়ে সঠেনি কপটে কহ মোয়' চ; 'তুহুঁ কিয়ে শঠ নিকপটে' ইত্যাদি গ; 'তুহুঁ কিনা জানহ কি বলিব তোয়' প-র।

১২। 'কহ' স্থলে 'কহে' প-র পুথি।

টীকা

১১—১২। "চাতুরি" ইত্যাদি। ( হে সখি! ) তুমি গ্রাহকের নিকট চাতুরী বিক্রয় কর অর্থাৎ যে তোমার চাতুরী-পূর্ণ বাক্য ( প্রকৃত ) বলিয়া গ্রহণ করিতে চাহে, তাহার নিকট উহা ( বিক্রেয় পণ্য দ্রব্যের ন্যায় ) বিস্তার কর; ( আমি তোমার চাতুরী বুঝিতে পারিয়াছি,—সুতরাং আমার নিকট আর তাহা বিকাইবে না) গুপ্ত-প্রেম-সুখের ইহাই পরিণাম বটে।

গান্ধার।

কাঞ্চন কুসুম-জোতি[১] পরকাশ।
রঞ্জন ফলিবে বলি বাঢ়ায়লুঁ আশ॥

তাকর মূলে দিলুঁ দুধক[২] ধার।
ফলে কিছু না হেরিয়ে ঝনঝনি[৩] সার॥
জাতি গোয়ালিনি হাম মতি-হীন[৪]।
কুজনক পীরিতি মরণ-অধীন[৫]॥
হা হা বিহি মোহে[৬] এত দুখ দেল।
লাভক লাগি মূল ডুবি গেল॥
কবি বিদ্যাপতি ইহ অনুমান।
কুকুরক লাঙ্গুড়[৭] নহত সমান॥১৩॥৪৯৭॥

পাঠান্তর

১। 'কুসুম-জোতি' স্থলে 'জ্যোতি কুসুম' ক—গ পুথি।
২। 'দুধক' স্থলে 'ধূপক' চ পুথি।
৩। 'ঝনঝনি' স্থলে 'ঝলমলি' খ পুথি।
৪। 'মতি-হীন' স্থলে 'অতি হীন' খ, ঘ, চ পুথি; 'মতিহীনা' গ পুথি।
৫। 'অধীন' স্থলে 'অধীনা' গ পুথি।
৬। 'মোহে' স্থলে 'মোরে' ক—গ, চ।
৭। 'লাঙ্গুড়' স্থলে 'লাঙ্গুল' ক—গ পুথি।

টীকা

১—৪। "কাঞ্চন" ইত্যাদি। স্বর্ণবৎ পুষ্পের জ্যোতি প্রকাশ পাইল; (তাহা দেখিয়া) রত্ন ফলিবে বলিয়া আশা বাড়াইলাম; তাহার মূলে দুগ্ধের ধারা সেচন করিলাম, কিন্তু ফল কিছুই দেখিতেছি না, (শুধু অন্তঃসারশূন্য ফলের মধ্যস্থিত পক্ব বীজসমূহের) ঝনঝনি শব্দ সার হইল। অতসী নামক ক্ষুদ্রকায় পুষ্প-তরুর পুষ্প উজ্জ্বল স্বর্ণ-বর্ণ, কিন্তু ফল অখাদ্য ও অন্তঃসার-রহিত; উহা পরিপক্ব হইলে তরুকে স্পর্শ করা মাত্র ঝন্ ঝন্ শব্দ করে। তুলনা করুন,—

"সুবর্ণসদৃশং পুষ্পং ফলে রত্নং ভবিষ্যতি।
আশয়া সেবিতো বৃক্ষঃ পশ্চাত্ ঝনঝনায়তে॥"
——উদ্ভট শ্লোক।

৫—৬। "জাতি" ইত্যাদি। আমি জাতিতে গোয়ালিনী ও বুদ্ধি-হীন, (সুতরাং বুঝিতে পারি নাই যে), দুর্জ্জনের প্রেম মৃত্যুর অধীন অর্থাৎ দুর্জ্জনের সহিত প্রেম করিলে মৃত্যুকে ডাকিয়া আনিয়া উহার শরণ লইতে হয়।

৯—১০। "কবি" ইত্যাদি। কবি বিদ্যাপতি ইহা অনুমান করিতেছেন যে, কুকুরের লাঙ্গুল (শত চেষ্টা করিলেও) সোজা হয় না অর্থাৎ দুর্জ্জন শত সদ্ব্যবহারেও সরল আচরণ করে না।

কেদার।[১]

সজনি তুহুঁ সে[২] কহসি মঝু[৩] হিত
হীত অহীত সবহুঁ হাম বুঝিয়ে
আনে[৪] হোয়ত[৫] বিপরীত॥ ধ্রু[৬]॥
লঘু উপকার করয়ে যব সুজনক[৭]
মানয়ে শৈল সমান।
অচল হীত করয়ে মুরুখ[৮] জনে[৯]
মানয়ে সরিষ প্রমাণ॥
কামুক রীত ভীত মঝু চীতহিঁ[১০]
না জানি কি হয়ে[১১] পরিণাম[১২]।
ঐছন পিরিতিক[১৩] বশ নাহি হোয়ত
যৈছন কীর সমান[১৪]॥
কি কহব রে সখি কহি কহি দেখলুঁ[১৫]
অতয়ে চাহি সমাধান[১৬]।
যাকর যো গুণ কবহুঁ না যাওত
জ্ঞানদাস পরমাণ[১৭]॥১৪॥৪৯৮॥

পাঠান্তর

১। ইহা প-র পুথির ২১।৮৯ সংখ্যক পদ।
২। 'তুহুঁ সে' স্থলে 'তুহুঁ' প-র পুথি।
৩। 'মঝু' স্থলে 'সব' খ, ঘ, চ, প-র।
৪। 'আনে' স্থলে 'আন' খ পুথি।
৫। 'হোয়ত' স্থলে 'না হোয়' প-র পুথি।

৬। প-র পুথি ছাড়া অন্যান্য পুথিতে 'ধ্রু' নাই।

৭। 'যব সুজনক' স্থলে 'সব সুজনক' ঘ; 'যদি বুধ জন' গ-র পুথি।

৮। 'মুরুখ' স্থলে 'মূরুখ' ক, গ পুথি।

৯। 'জনে' স্থলে 'জন' প-র পুথি।

১০। 'চীতহিঁ' স্থলে 'চিতহিঁ' ক—গ পুথি।

১১। 'হয়ে' স্থলে 'হোয়ে' প-র পুথি।

১২। 'পরিণাম' স্থলে 'পরিণামে' ক, খ, ঘ, চ।

১৩। 'ঐছন পিরিতিক' স্থলে 'কতেক পিরিতি কয়' প-র পুথি।

১৪। 'সমান' স্থলে 'সমানে' ক, খ, ঘ ও চ পুথি।

১৫। 'কহি কহি দেখলুঁ' স্থলে 'আপন করম ফল' প-র পুথি।

১৬। 'সমাধান' স্থলে 'সমাধানে' প-র পুথি।

১৭। 'জ্ঞানদাস পরমাণ' স্থলে 'ঐছে আছয়ে পরমাণে' প-র পুথি। অতঃপর প-র পুথিতে নিম্নলিখিত অতিরিক্ত কলিটি দৃষ্ট হয়; যথা,—

'রাইক হৃদয় ভাব বুঝি সো সখি
কানুকে ইঙ্গিত কেল।
যাই ধরল পদ ধনিক কোপ গেও
প্রেম আনন্দ বহু ভেল ॥'

টীকা

১—৩। "সজনি" ইত্যাদি। হে সখি! কেবল তুমিই আমার পক্ষে হিত-বাক্য বলিতেছ; যাহা হিত ও যাহা অহিত, সকলই আমি বুঝিতেছি, কিন্তু অন্যের (অর্থাৎ শ্রীকৃষ্ণের) পক্ষে উহা বিপরীত হইতেছে অর্থাৎ সে হিতকে অহিত ও অহিতকে হিত বলিয়া মনে করে।

৪—৭। "লঘু" ইত্যাদি। (কেহ) যখন সজ্জনের অল্প মাত্র উপকার করেন, (তখন তিনি উহা) পর্ব্বত তুল্য বৃহৎ বলিয়া মনে করেন; (কেহ যখন) মূর্খ ব্যক্তির (কোন) স্থায়ী উপকারও করেন, (তখন সে উহাকে) সর্ষপ-তুল্য ক্ষুদ্র মনে করে। (শ্রীকৃষ্ণও এইরূপ মূর্খ বটে)।

৮—১১। "কানুক" ইত্যাদি। শ্রীকৃষ্ণের আচরণে আমার চিত্তে ভয় হইতেছে, ইহার পরিণাম কি হইবে—জানি না; (শ্রীকৃষ্ণ) এইরূপ প্রণয়েরও বশ হইতেছে না,—(সে) যেন (শিকল-কাটা) টিয়া পাখীর তুল্য!

ধানশী।

ঐছন মানে বিমুখ ভৈ রাই।
করে ধরি দোতি[১] মানায়ই তাই ॥
রোখে চলই যব করে কর বারি।
চরণে পড়ল তব বাহু পসারি ॥
তবহুঁ মলিন-মুখি[২] সুমুখি[৩] না ভেল।
হোই নৈরাশ তব সখি চলি গেল ॥
একলি বন মাহা যাঁহা বর কান।
আওল সখি তাহাঁ বিরস বয়ান ॥
কি কহব মাধব মানিনি[৪]-মান।
জ্ঞানদাস তাহাঁ কি কহিতে জান ॥১৫॥৪৯৯॥

পাঠান্তর

১। 'দোতি' স্থলে 'দোতী' ক—গ পুথি।

২। 'মলিন-মুখি' স্থলে 'মলিনমুখী' ক—গ পুথি।

৩। 'সুমুখি' স্থলে 'সুমুখী' ক—গ পুথি।

৪। 'মানিনি' স্থলে 'মানিনী' ক—গ পুথি।

তথা রাগ।[১]

মাধব রাধা সাধিন[২] ভেল।
যতনহি কত[৩] পর- কার[৪] বুঝায়লুঁ
তভু ধনি উতর না দেল[৫] ॥ধ্রু॥

তোহারি[৬] কেশ কুসুম তৃণ তাম্বুল
ধরলহুঁ[৭] রাইক আগে।
কোপে কমল-মুখি পালটি না হেরল[৮]
বৈঠলি বিমুখ-বিরাগে[৯] ॥
তোহারি নাম শুনয়ে যব সুন্দরি
শ্রবণে মুদয়ে[১০] দুই পাণি।
তোহারি পিরিতি যো নব নব মানই[১১]
সো অব না শুনয়ে[১২] বাণী ॥
হেন বুঝি কুলিশ- সার তছু অন্তর[১৩]
কৈছে মিটায়ব মান[১৪]।
কহ বিদ্যাপতি বচন অব সমুচিত[১৫]
আপে সিধারহ[১৬] কান ॥১৬॥৫০০॥

পাঠান্তর

১। ইহা প-র পুথির ২১।২৮ সংখ্যক পদ। এই পদটি পদকল্পতরু গ্রন্থে ৫৩৪ সংখ্যক পদরূপে পুনরায় উদ্ধৃত হইয়াছে।

২। 'মাধব রাধা সাধিন' স্থলে 'মাধব রাধা স্বাধীনা' ক—গ; 'শুন মাধব রাধা স্বাধীনা' ক—গ; ৫৩৪ পদ; 'মাধব রাধা সাধিনা' ঘ, চ, ৫৩৪ পদ।

৩। 'যতনহি কত' ৫৩৪ সংখ্যক পদ স্থলে 'বহুত যতন' ক—গ ৫০০ সংখ্যক পদ; 'কতহু যতন' প-র পুথি।

৪। 'পরকার' স্থলে 'পরকারে' গ, প-র পুথি।

৫। 'তভু ধনি উতর না দেল' স্থলে 'তভু সে সমতি নাহি দেল' ক; 'ততো সে সমতি না দেল' খ, ঘ, চ পুথি; 'তবু ধনি উতর না দেল' প-র।

৬। 'তোহারি' স্থলে 'তোহারি এ' খ ৫০০ সং পদ। 'তোহারি কেশ' ইত্যাদি পংক্তি-চতুষ্টয় ক—চ পুথিতে ৫৩৪ সংখ্যক পদে 'সো অব না শুনয়ে বাণী॥' পংক্তির পরে সন্নিবেশিত হইয়াছে।

৭। 'ধরলহুঁ' স্থলে 'ধরলহি' ক, খ, ঘ; 'ধরলমু' গ; 'ধরলমো' ক, চ পুথি; 'ধরলহুঁ' প-র পুথি। 'ধরলহুঁ' খ—চ পুথি ৫৩৪ সং পদ।

৮। 'হেরল' স্থলে 'হেরই' ক, চ, সং পদ প-র পুথি।

৯। ক—চ পুথিতে যদিও এ স্থলেই 'ইত্যাদি গীতং গেয়ং' লিখিয়া পদটি শেষ করা হইয়াছে,—কিন্তু ইতঃপূর্ব্বে এই পদটি আর উদ্ধৃত না হওয়ায়, আমরা ৫৩৪ সংখ্যক পদ হইতে ইহার অবশিষ্ট অংশ গ্রহণ করিয়া এ স্থলে সন্নিবেশিত করিলাম।

১০। 'মুদয়ে' স্থলে 'মুদিত' প-র পুথি।

১১। 'তোহারি পিরিতি যো' ইত্যাদি পংক্তি স্থলে 'যো তুয়া পিরিতি কিরিতি করি মানই' প-র পুথি।

১২। 'শুনয়ে' স্থলে 'পুছয়ে' প-র পুথি।

১৩। 'হেন বুঝি কুলিশ' ইত্যাদি পংক্তি স্থলে 'কুলিশসার জিনি তাকর অন্তর' প-র পুথি।

১৪। 'কৈছে মিটায়ব মান' স্থলে 'কৈছে মিলায়ব আন' প-র পুথি।

১৫। 'কহ বিদ্যাপতি' ইত্যাদি পংক্তি স্থলে 'গোবিন্দ দাস কহ রাই বুঝাইতে' প-র পুথি।

১৬। 'সিধারহ' স্থলে 'সিধারসি' ক; 'সিধারব' খ।

টীকা

৬—৭। "তোহারি" ইত্যাদি। তোমার প্রেরিত কেশ—(প্রায়শ্চিত্ত-সূচক মুণ্ডনের চিহ্ন), কুসুম—(অর্চ্চনার চিহ্ন), তৃণ (দীনতা-সূচক দন্তে তৃণ-ধারণের চিহ্ন) ও তাম্বুল—(মৈত্রী স্থাপনের চিহ্ন) শ্রীরাধার সম্মুখে স্থাপন করিলাম; কিন্তু পদ্মমুখী শ্রীরাধা ক্রোধ হেতু (ঐ সকল উপঢৌকনের পানে) ফিরিয়াও তাকাইল না—বিরাগ অর্থাৎ বিদ্বেষ হেতু মুখ ফিরাইয়া বসিল। ক্রোধ হেতু শ্রীরাধার মুখের আরক্তিমতা 'কমলমুখী' শব্দ দ্বারা কবি ব্যঞ্জিত করিয়াছেন।

---

কেদার।

না মিলল সুন্দরি শুনি বৈভে খীন।
রোয়ত মাধব অব নিশি দীন[১] ॥

দোতিক কর ধরি করু পরিহার।
কহইতে নয়নে গলয়ে জল-ধার॥
বাউর সম কত করু পরলাপ।
শতগুণধিক[২] মনে মনসিজ-তাপ॥
"রা" "রা" "ধা" ধরি আখর এক।
গদগদ কণ্ঠ না হয়ে[৩] পরতেক॥
মানিনি[৪]-মান মানায়ব হাম।
কহি এত ধাবয়ে মানিনি[৫] ঠাম॥
পুন ফেরি আওত সহচরি[৬] সাথ।
ঐছে গতাগতি নাহিক সোয়াথ॥
কত পরবোধি কয়ল সখি[৭] থীর[৮]।
জ্ঞানদাস হেরি ভেল অথার[৯] ॥১৭॥৫০১॥

পাঠান্তর

১। 'দীন' স্থলে 'দিন' ক—গ, চ পুথি।

২। 'শতগুণধিক' চ স্থলে 'শতগুণাধিক' ক—গ; 'শত গুণ অধিক' ঘ পুথি। 'শতগুণাধিক' কিম্বা 'শতগুণ অধিক' উভয় পাঠেই ছন্দঃপতন হয়; সুতরাং চ পুথির পাঠই সমীচীন।

'হয়ে' স্থলে 'হয়' ক—গ।
'মানিনি' স্থলে 'মানিনী' ক—গ।
'মানিনি' স্থলে 'মানিনী' ক—গ।
'সহচরি' স্থলে 'সহচরী' ক—গ।
'সখি' স্থলে 'সখী' ক—গ।
'থীর' স্থলে 'থির' ক—গ।
'অথীর' স্থলে 'অথির' ক—গ।

টীকা

৭—৮। "রা" "রা" ইত্যাদি। (শ্রীকৃষ্ণ সাত্ত্বিকভাব-জনিত স্বর-ভঙ্গ হেতু 'রাধা' নামটি এক সঙ্গে উচ্চারণ করিতে না পারিয়া) "রা" "রা" (এবং তৎপরে) "ধা"—একটি অক্ষর (বদনে) ধারণ করিতেছেন; (তাঁহার) কণ্ঠ গদ-গদ অর্থাৎ গদগদ শব্দবিশিষ্ট; সুতরাং (বিবক্ষিত শব্দ) প্রত্যক্ষ অর্থাৎ শ্রবণ-গোচর হইতেছে না।

দূত্যুক্তিঃ।

কামোদ করুণা।[১]

গগনক চাঁদ হাথ[২] ধরি দেয়লুঁ
কত সমুঝায়লুঁ নীত।
যত কিছু কহল সবহুঁ ঐছন ভেল
চীত-পুতলি-সম রীত॥
মাধব বোধ না মানই রাই।
বুঝইতে[৩] বুঝ[৪] অবুঝ করি মানই[৫]
কতয়ে বুঝায়ব তাই॥ ধ্রু॥
তোহারি মধুর গুণ কত পরথাপলুঁ
সবহুঁ আন[৬] করি মানে।
যৈছন তুহিন বরিখে রজনীকর[৭]
কমলিনি না সহে পরাণে॥
যতনহিঁ বাহু[৮] চরণ ধরি সাধলুঁ[৯]
রোখে চলল সখি পাশ।
সরস বিরস কিয়ে তাকর সহচরি
সো না বুঝল জ্ঞানদাস ॥১৮॥৫০২॥

পাঠান্তর

১। ইহা প-র পুথির ২১।৬৫ সংখ্যক পদ। 'কামোদ করুণা' স্থলে 'কামোদ' গ; 'শ্রীগান্ধার' প-র পুথি।

২। 'হাথ' স্থলে 'হাত' ক, গ, চ; 'হাথে' প-র পুথি।

'বুঝইতে' স্থলে 'বুঝাইতে' ক—গ।
'বুঝ' প-র স্থলে 'অবুঝ' ক—চ পুথি।
'মানই' স্থলে 'মানয়ে' খ, ঘ, প-র পুথি।
'আন' স্থলে 'কঠিন' প-র পুথি।
'রজনীকর' স্থলে 'রজনী পর' প-র পুথি।
'বাহু' স্থলে 'বহু' ক।
'যতনহিঁ বাহু' ইত্যাদি পংক্তিচতুষ্টয় প-র পুথিতে নাই।

নিজোক্তিঃ।

গান্ধার।১

সজনি না বুঝিয়ে এ মঝু ভাগ২ ।
আকুল চিত মঝু৩ তাহিঁ সজাগ ॥ ধ্রু৪ ॥
বচনহিঁ৫ নিজ করি না বোলয়ে রাই ।
মুঞি জীবন বিনু না বোলহুঁ৬ তাই ॥
মঝু পরসঙ্গে সে না দেই কান ।
তা৭ বিনু মঝু মুখ৮ না ফুরয়ে আন ॥
সমাধান চাহি না হয়ে৯ সমাধান ।
তে১০ অতিরেক১১ হানয়ে১২ পাচ-বাণ ॥
শেখর কহয়ে১৩ প্রিয় মন কর থীর ।
সহজই১৪ নায়রি১৫-ভাব গভীর ॥১৯॥৫০৩॥

পাঠান্তর

১। ইহা প-র পুথির ৩১।৬৬ সংখ্যক পদ। 'গান্ধার' স্থলে 'ধানশ্রী' প-র পুথি।

২। 'সজনি না' ইত্যাদি স্থলে 'সজনী না বুঝ এ মঝু ভাগ' ঘ; 'সজনি না বুঝই এ মঝু ভাগ' চ; 'সজনি না বুঝি কমন স্বভাব' প-র পুথি।

৩। 'আকুল চিত মঝু' স্থলে 'মঝু মন আকুল' প-র পুথি।

৪। প-র পুথি ছাড়া অন্যান্য পুথিতে 'ধ্রু' নাই।

৫। 'বচনহিঁ' স্থলে 'বচনেহুঁ' প-র পুথি।

৬। 'বোলহুঁ' স্থলে 'বোলহ' ক—গ পুথি; 'বোলও' প-র পুথি।

৭। 'তা' স্থলে 'তাহা' ক—গ, প-র পুথি।

৮। 'মুখ' স্থলে 'মুখে' প-র পুথি।

৯। 'হয়ে' স্থলে 'হয়' ক—গ; 'হোয়ে' প-র পুথি।

১০। 'তে' স্থলে 'তেঞি' প-র পুথি।

১১। 'অতিরেক' স্থলে 'অতিরেকে' ক পুথি।

১২। 'হানয়ে' স্থলে 'হানল' প-র পুথি।

১৩। 'শেখর কহয়ে' স্থলে 'শেখর কহ' প-র।

১৪। 'সহজই' স্থলে 'সহজেই' ক—গ পুথি; 'সহজাই' প-র পুথি।

১৫। 'নায়রি' স্থলে 'নায়রী' ক—গ; 'নাগরী' প-র পুথি।

টীকা

১—২। "সজনি" ইত্যাদি। হে সখি! আমার উৎকণ্ঠিত চিত্ত তাহাতে অর্থাৎ সেই শ্রীরাধার চিন্তায় সজাগ অর্থাৎ অবহিত হইয়া রহিয়াছে—ইহা আমার (কিরূপ) ভাগ্য অর্থাৎ সৌভাগ্য, কি দুর্ভাগ্য, বুঝিতে পারি না!

৩—৪। "বচনহি" ইত্যাদি। শ্রীরাধা বাক্যেও (আমাকে) নিজ অর্থাৎ আপনার জন বলিয়া বলে না; (কিন্তু) আমি তাহাকে (আমার) প্রাণ ব্যতীত (কিছু) বলি না।

৫—৬। "মঝু" ইত্যাদি। সে আমার প্রসঙ্গ উপস্থিত হইলে (ঔদাসীন্য হেতু) তাহাতে কর্ণপাত করে না; আমার মুখে কিন্তু সে ভিন্ন অর্থাৎ তাহার প্রসঙ্গ ব্যতীত অন্য কোন কথা ফোটে না।

৭—৮। "সমাধান" ইত্যাদি। আমি আমার উৎকণ্ঠিত হৃদয়ের সংযম ইচ্ছা করি, (কিন্তু) সে সংযত হয় না; অতএব পঞ্চবাণ কন্দর্প (আরও) অতিরিক্তরূপে আমাকে শরাঘাত করে। যেরূপ স্রোতস্বিনীর রুদ্ধ প্রবাহ রোধমুক্ত হইলে পূর্ব্বাপেক্ষা প্রবল বেগে গন্তব্য পথে প্রধাবিত হয়, সেইরূপ কোন উদ্দাম মনোবৃত্তিকে সংযমিত করার চেষ্টা বিফল হইলে, প্রতিক্রিয়ার স্বধর্ম্মবশতঃ উহা পূর্ব্বাপেক্ষা অধিক বেগশালী হইয়া থাকে, সুতরাং শ্রীকৃষ্ণের উৎকণ্ঠা-দমনের বিফল প্রয়াস যে উৎকণ্ঠা-বর্দ্ধক হইয়া কন্দর্প-পীড়ার সহায়তা করিবে—ইহা নিতান্ত স্বাভাবিক বটে। পদ-কর্ত্তা এই দুই পংক্তিতে গভীর মানব-চরিত্র-জ্ঞানের পরিচয় দিয়াছেন।

৯—১০। "শেখর" ইত্যাদি। পদকর্ত্তা শেখর বলিতেছেন,—হে প্রিয়! শ্রীকৃষ্ণ! তুমি মন স্থির কর; নায়িকার হৃদয়ের ভাব স্বভাবতঃই গভীর

অর্থাৎ সহজেই উহার গতি লক্ষ্য করা যায় না; ( সুতরাং নায়িকার আপাত-ঔদাসীন্ত দেখিয়া তাহার প্রেমাভাব অনুমান করা সঙ্গত নহে )।

ভাটিয়ারি।[১]

সহচরি-বচনহিঁ[২]		বিদগধ নাগর
আকুল অথির-পরাণ।
তুরিতহি গমন		করল যাহাঁ[৩] মানিনি
ঢল ঢল[৪] সজল-নয়ান ॥
কহ সখি কৈছে মিটায়ব মান।
মোহে[৫] পরিবাদ		করয়ে যত রঙ্গিণি
হাম যৈছে[৬] তুহুঁ[৭] পরমাণ ॥ধ্রু॥
তাহে[৮] বিনু নিশি দিশি আন[৯] নাহি হেরিয়ে[১০]
ও[১১] মুখ সতত ধেয়ান।
ও[১২] মধু[১৩] বোল		শ্রবণে মঝু[১৪] লাগি রহুঁ
সো[১৫] গুণ অহনিশি[১৬] গান ॥
এত কহি মাধব		মিলল রাই পাশে
ঠাড়ি[১৭] রহল তহিঁ যাই।
অবনত-বয়নে		রহল যব[১৮] মানিনি[১৯]
জ্ঞানদাস মুখ চাই ॥২০॥৫০৪॥

পাঠান্তর

১। ইহা প-র পুথির ২১।৬৭ সংখ্যক পদ। 'ভাটিয়ারি' স্থলে 'ভূপালি' প-র পুথি।

২। 'সহচরি-বচনহিঁ' স্থলে 'সখীর বচন শুনি' প-র পুথি।

৩। 'যাহাঁ' স্থলে 'ধনি পাশহিঁ' প-র পুথি।

৪। 'ঢল ঢল' স্থলে 'ঢর ঢর' প-র পুথি।

৫। 'মোহে' স্থলে 'হাসে' খ, ঘ, প-র পুথি।

৬। 'যৈছে' স্থলে 'ঐছে' খ পুথি।

৭। 'তুহুঁ' স্থলে 'উহ' ক—চ পুথি।

৮। 'তাহে' স্থলে 'তাহা' প-র পুথি।

৯। 'আন' স্থলে 'মনে' প-র পুথি।

১০। 'হেরিয়ে' স্থলে 'তাওই' প-র পুথি।

১১। 'ও' স্থলে 'সো' প-র পুথি।

১২। 'ও' স্থলে 'বো' গ, চ পুথি।

১৩। 'মধু' স্থলে 'মধুর' ক, গ পুথি।

১৪। 'শ্রবণে মঝু' স্থলে 'শ্রবণ মঝু' ঘ; 'শ্রবণে' প-র পুথি।

১৫। 'সো' স্থলে 'তছু' প-র পুথি।

১৬। 'অহনিশি' স্থলে 'নিশিদিন' খ; 'নিশি-দিশি' গ; 'করি হাস' প-র পুথি।

১৭। 'ঠাড়ি' স্থলে 'থাড়ি' খ, ঘ, প-র পুথি।

১৮। 'যব' স্থলে 'বর' গ পুথি।

১৯। 'অবনত-বয়নে' ইত্যাদি পংক্তি স্থলে 'ধনি দেখি মানিনি নাগর কাতর' প-র পুথি।

## ততঃ শ্রীকৃষ্ণস্য পরিহারঃ।

ভাটিয়ারি।[১]

রামা হে[২] ক্ষেম অপরাধ মোর।
মদন-বেদন		না যায় সহন
শরণ লইলুঁ তোর ॥ধ্রু॥
ও চাঁদ-মুখের		মধুর হাসনি[৩]
সদাই মরমে জাগে।
মুখ তুলি যদি		ফিরিয়া না চাহ[৪]
আমার শপথি[৫] লাগে ॥
তোমার অঙ্গের		পরশে আমার
চিরজীবী[৬] হউ তনু।
জপ তপ তুহুঁ		সকলি আমার
করের মোহন বেণু ॥
দেহ-গেহ-সার		সকলি আমার
তুমি সে নয়ানের তারা[৭]।
আধ তিল[৮] আমি		তোমা না দেখিলে
সব বাসি আন্ধিয়ারা ॥

এত পরিহার[৯] করিয়ে তোমারে[১০]
মনে না ভাবিহ আন[১১]।
কবজ[১২] লিখিয়া লেহ যে আমার
দাস করি অভিমান॥
জ্ঞানদাস কহে[১৩] শুনহ সুন্দরি[১৪]
এ কোন ভাব-যুগতি[১৫]।
কানু সে কাতর সদয় হইয়া[১৬]
কেন না কর প্রতীতি[১৭] ॥২১॥৫০৫॥

পাঠান্তর

১। ইহা প-র পুথির ২১।৪২ সংখ্যক পদ। 'ভাটিয়ারি' স্থলে 'ধানশ্রী' প-র পুথি।

২। 'রামা হে' স্থলে 'রামা' প-র পুথি।

৩। 'হাসনি' স্থলে 'হাসি' খ, ঘ, প-র পুথি।

৪। 'চাহ' স্থলে 'চাও' প-র পুথি।

৫। 'শপথি' স্থলে 'শপতি' ঘ, চ পুথি।

৬। 'চিরজীবী হউ তমু' ইত্যাদি চারিটি পংক্তি প-র পুথিতে নাই।

৭। 'তুমি সে নয়ানের তারা' স্থলে 'আর নয়ানের তারা' প-র পুথি।

৮। 'আধ তিল' স্থলে 'তিল আধ' প-র পুথি।

৯। 'পরিহার' স্থলে 'পরিহারে' প-র পুথি।

১০। 'করিয়ে তোমারে' স্থলে 'করিয়ে তোমার' ক, খ; 'কহিয়ে তোমারে' প-র পুথি।

১১। 'মনে না ভাবিহ আন' স্থলে 'মনে না ভাবহ আন' খ; 'যদি মনে রাখ মান' প-র পুথি।

১২। 'কবজ' স্থলে 'করজ' ক, গ পুথি।

১৩। 'কহে' স্থলে 'বলে' প-র পুথি।

১৪। 'শুনহ সুন্দরি' স্থলে 'শুন বিনোদিনি' প-র পুথি।

১৫। 'এ কোন' ইত্যাদি স্থলে 'করহ একো যুগতি' প-র পুথি।

১৬। 'কানু সে' ইত্যাদি পংক্তি স্থলে 'কানুরে কাতর দেখিয়া সুন্দরি' প-র।

১৭। 'কেন না কর প্রতীতি' স্থলে 'কেন না করহ প্রীতি' ক, খ; 'কেন না কর পিরিতি' ঘ, প-র পুথি।

টীকা

১৬—১৯। "এত পরিহার" ইত্যাদি। তোমার নিকটে এত অনুনয় করিতেছি, তুমি ইহা অন্যথা অর্থাৎ কৃত্রিম মনে ভাবিও না; (যদি তোমার মনে বিশ্বাস না হয়) আমার ক্রয়-পত্র লিখিয়া লও; (অদ্যাবধি আমার) দাস অর্থাৎ তোমার সেবক বলিয়া অভিমান অর্থাৎ পরিচয় হউক।

বরাড়ী।১

শুন শুন মাধব না বোলহ আর।
কী ফল আছয়ে এত পরিহার॥ ধ্রু[২]॥
পাওলুঁ তুয়া সঞে প্রেমক মূল।
খোয়লুঁ সরবস নিরমল[৩] কূল[৪]॥
পুন কিয়ে আছয়ে তুয়া অভিলাষ।
দূরে কর কৈতব ভ্রমর-ভিয়াষ[৫]॥
অলপে বুঝলুঁ হাম তুয়াক[৬] পিরীত[৭]।
নামহি বৈছে[৮] অন্তরে সোই[৯] রীত॥
কাহে দেয়সি তুহুঁ আপন দীব[১০]।
আছয়ে জীবন সেহ[১১] কিয়ে নীব[১২]॥
জ্ঞানদাস কহ কর অবধান।
তুয়া নিজ-জনে কাহে এত অপমান॥
॥২২॥৫০৬॥

পাঠান্তর

১। ইহা প-র পুথির ২১।৪৩ সংখ্যক পদ।

২। ক—চ পুথিতে 'ধ্রু' নাই।

৩। 'নিরমল' স্থলে 'নিরমূল' গ, চ পুথি।

৪। 'কূল' স্থলে 'কুল' ক—গ, প-র।

৫। 'ভ্রমর-ভিয়াষ' চ স্থলে 'ভ্রমর ভিয়াস' প-র; 'ভ্রম ভিআস' ঘ; 'ভ্রমরতি আশ' ক—গ পুথি।

প্রাচীন পুথিতে অনেক স্থলেই শব্দসমূহের মধ্যে ফাঁক দেওয়া হয় নাই,—তাহা হইতেই এই শ্রেণীর পাঠ-বিভ্রাটের উৎপত্তি হইয়াছে।

৬। 'তুয়াক' স্থলে 'তুহঁাকে' ক ; 'তুহঁাক' গ পুথি।

৭। 'পিরীত' স্থলে 'চরিত' ক পুথি।

৮। 'যৈছে' স্থলে 'কানু' প-র পুথি।

৯। 'সোই' স্থলে 'তৈছে' প-র পুথি।

১০। 'দীব' স্থলে 'দিব' ক—গ পুথি।

১১। 'সেহ' স্থলে 'সেই' ক ; 'সো' প-র পুথি।

১২। 'নীব' স্থলে 'নিব' ক—গ পুথি।

টীকা

৩—৪। "পাওলুঁ" ইত্যাদি। তোমার সঙ্গে প্রেমের মূল্য অর্থাৎ তোমার সহিত প্রেম করার ( উচিত ) প্রতিফল পাইলাম ; আমার নির্ম্মল অর্থাৎ কলঙ্কহীন কুল সম্পূর্ণ খোয়াইলাম।

৫—৬। "পুন" ইত্যাদি। ( ইহার পরে ) তোমার আর কি অভিলাষ আছে ? হে ভ্রমর-তৃষ্ণ শ্রীকৃষ্ণ। তুমি কপটতা পরিত্যাগ কর। "ভ্রমর-তিয়াষ" বিশেষণের দ্বারা পুষ্প হইতে পুষ্পান্তর-গামী ভ্রমরের ন্যায় অস্থিরানুরাগ বুঝা যায়।

৭—৮। "অলপে" ইত্যাদি। আমি অল্পেই তোমার প্রেম বুঝিতে পারিয়াছি ; তোমার নামটি যেমন,—অন্তরও সেই প্রকার অর্থাৎ তুমি নামেও কৃষ্ণ, অন্তরেও কৃষ্ণ অর্থাৎ কপটময়।

৯—১০। "কাহে" ইত্যাদি। ( শ্রীকৃষ্ণ এ সময়ে নিজের অকপটতা প্রমাণিত করার জন্য নিজের দিব্য করায় শ্রীরাধা তীব্র বিদ্রূপ সহকারে বলিতেছেন ) তুমি কি জন্য নিজের দিব্য দিতেছ ? ( আমার ) জীবন ( অবশিষ্ট ) আছে,—তাহাও কি লইতে চাহ ?

সুহই।[১]

অনুনয় করইতে[২]　　　অবগতি না কর
　　না বুঝিয়ে অন্তর তোর।
কুটিল নেহারি　　　গারি যব[৩] দেয়বি
　　তবহিঁ ইন্দ্র-পদ মোর॥
　　মানিনি অব কি করব[৪] দুরদীনে[৫]।
মনমথ-গরল　　　গুরুয়া হিয়ে বাঢ়ল
　　তোহারি[৬] পরশ-রস বীনে[৭] ॥ধ্রু॥
অনুগত জানি　　　পাণি পসারিয়ে[৮]
　　বিপদে বুঝিয়ে উপকার[৯]।
তব হাম[১০] জনম　　　সফল করি মানিয়ে
　　জগতে রহয়ে যশভার[১১] ॥
সময় জানি অব[১২]　　　কোপ নিবারহ
　　বেরি এক[১৩] কর অবধানে।
জ্ঞানদাস কহ　　　নিজ-জন জানিয়া[১৪]
　　অতয়ে করবি[১৫] সমাধানে ॥২৩॥৫০৭॥

পাঠান্তর

ইহা প-র পুথির ২১।৪৪ সংখ্যক পদ।

'করইতে' স্থলে 'বোলইতে' প-র পুথি।

'যব' স্থলে 'যত' পাঠান্তর—গ পুথি।

'করব' স্থলে 'কহব' প-র পুথি।

'দুরদীনে' স্থলে 'দুরদিনে' ক, ঘ পুথি।

'তোহারি' স্থলে 'তুয়া' প-র পুথি।

'পরশ-রস বীনে' স্থলে 'পরশরস বিনে' ক—গ, চ ; 'পদপরসন বীনে' প-র পুথি।

৮। 'পসারিয়ে' স্থলে 'পসারয়ে' ক, চ পুথি।

৯। 'উপকার' স্থলে 'উপকারে' প-র পুথি।

১০। 'তব হাম' স্থলে 'তাকর' প-র পুথি।

১১। 'যশভার' স্থলে 'যশোভার' ক, গ পুথি ; 'রসভারে' প-র পুথি।

১২। 'অব' স্থলে 'জব' ঘ ; 'যব' চ ; 'সব' প-র।

১৩। 'এক' স্থলে 'একু' ঘ, প-র পুথি।

১৪। 'জানিয়া' স্থলে 'জানিয়ে' প-র পুথি।

১৫। 'করবি' স্থলে 'করিয়ে' ক; 'করসি' প-র পুথি।

তথা রাগ।১

চান্দ-বদনি[২] তুহুঁ রামা।
কাহে ভেলি অতি[৩] বামা॥
হাম চকোর তুয়া আশে।
পিবইতে করু অভিলাষে॥
তুহুঁ ধনি ভেলি বিপরীতে।
ছুরে গেল বিহি-বরণীতে॥
অনুগত-কিঙ্কর-দোখে।
তুহুঁ নাহি সমুঝসি[৪] রোখে॥
যবহুঁ[৫] উপেখবি মোহে।
মঝু বধ লাগব তোহে॥
জগ ভরি অপযশ[৬] গাব।
গোবিন্দদাস মরি যাব॥২৪॥৫০৮॥

পাঠান্তর

১। ইহা প-র পুথির ২১।৫০ সংখ্যক পদ।

২। 'চান্দ-বদনি' স্থলে 'চান্দবদনী' ক—গ পুথি।

৩। 'অতি' স্থলে 'মতি' ঘ পুথি।

৪। 'তুহুঁ নাহি সমুঝসি' স্থলে 'তোহে না সমুঝিয়ে' প-র পুথি।

৫। 'যবহুঁ' স্থলে 'যব ধনি' প-র পুথি।

৬। 'অপযশ' স্থলে 'অবযশ' খ; 'তুয়া যশ' প-র পুথি।

---

শ্রীরাগ।১

দুরজন বচন শ্রবণে তুহুঁ ধারলি
কোপহি রোখলি[২] মোয়।
তুয়া বিনে[৩] শয়নে সপনে[৪] নাহি জানিয়ে
স্বরূপে কহল সব[৫] তোয়॥
মানিনি মোহে চাহি কর অব
দারুণ শপথি[৬] করিয়ে তুয়া গোচরে
যাহে তুহুঁ পরতিত[৭] মান॥ ধ্রু॥
কুচ-যুগ কনক মহেশ সম জানিয়ে[৮]
তা পর ধরি হাম[৯] পাণি।
নহে জানি[১০] ধরম- ঘটহি[১১] করি পরিখহ
উচিত কহিয়ে এই[১২] বাণী॥
মনমথ-অনল অন্তর মাহা জলতহি
তুহুঁ জনু কাঞ্চন-গোরি।
আনলে হেম সাহসে[১৩] উঠায়ব
সাঁচি জানব তব মোরি[১৪]॥
তোহারি লোমাবলি কাল-ভুজঙ্গিনি
হার তরঙ্গিণি জানি।
গোবিন্দদাস ভণি পরশ করহ[১৫] ফণি
নহে জনি[১৬] ডুবহ[১৭] পানি॥২৫॥৫০৯॥

পাঠান্তর

১। ইহা প-র পুথির ২১।৫১ সংখ্যক পদ।

২। 'রোখলি' স্থলে 'রাখলি' প-র।

৩। 'বিনে' স্থলে 'বিনু' প-র।

৪। 'সপনে' স্থলে 'স্বপনে' ক—গ; 'আন' প-র পুথি।

৫। 'সব' স্থলে 'হাম' প-র পুথি।

৬। 'শপথি' স্থলে 'শপতি' ঘ, চ পুথি।

৭। 'পরতিত' স্থলে 'পরতীত' ক—গ, প-র পুথি।

৮। 'সম জানিয়ে' স্থলে 'জানি হাম' প-র পুথি।

৯। 'তা পর ধরি হাম' স্থলে 'তথি পর দেওব' প-র পুথি।

১০। 'জানি' স্থলে 'জনি' প-র পুথি।

১১। 'ঘটহি' স্থলে 'ঘটন' গ; 'ঘটহুঁ' ঘ, চ পুথি।

১২। 'উচিত কহিয়ে এই' স্থলে 'সে উচিত কহ ধনি' প-র পুথি।

১৩। 'সাহসে' স্থলে 'সাহসে হাম' প-র পুথি।

১৪। 'সাঁচি জানব তব' স্থলে 'তবহুঁ জানবি সাঁচি' ঘ; 'তবহিঁ জানবি সাচি' প-র পুথি।

১৫। 'করহ' স্থলে 'করই' প-র পুথি।

১৬। 'জনি' স্থলে 'জানি' ক—গ, ঘ পুথি।

১৭। 'ডুবহ' স্থলে 'ডুবহু' গ; 'ডুবহ' ঘ, চ; 'বুড়ই' প-র পুথি।

টীকা

১২—১৫। "মনমথ" ইত্যাদি। (প্রাচীন কালে জলন্ত অনলের মধ্য হইতে হাত না পুড়িয়া স্বর্ণ-খণ্ড উঠাইতে পারিলে অপরাধীর নির্দ্দোষিতা প্রমাণিত হইত; শ্রীকৃষ্ণ রসিকতা করিয়া বলিতেছেন যে), আমার হৃদয়ে কাম-বহ্নি জ্বলিতেছে,—তুমি কাঞ্চন-গৌরী; (অতএব) সাহসপূর্ব্বক অনলের উপর স্বর্ণকে উত্থাপিত করিব অর্থাৎ তোমাকে আমার হৃদয়ের উপরে রাখিব, তখন আমার সাধুতা জানিতে পারিবে।

১৬—১৯। "তোহারি" ইত্যাদি। তোমার (নাভির ঊর্দ্ধে বিরাজিত) রোম-রাজি কৃষ্ণ-বর্ণ ভুজঙ্গিনী ও (কুচ-শোভী) মুক্তা-হার তরঙ্গিণী বলিয়া জানি; (অর্থাৎ যদি পূর্ব্বোক্ত শিব-স্পর্শ, ধর্ম্ম-ঘট কিম্বা অগ্নি-পরীক্ষায় তোমার প্রত্যয় না হয়,—তাহা হইলে রোম-রাজিরূপ) ভুজঙ্গিনী কিম্বা (কুচ-শোভী মুক্তা-হাররূপ) গঙ্গা স্পর্শ করিয়াও নির্দ্দোষিতার পরীক্ষা দিতে প্রস্তুত আছি। পদকর্ত্তা গোবিন্দদাস বলিতেছেন—(হে শ্রীকৃষ্ণ!) তুমি ভুজঙ্গিনীকে স্পর্শ কর,—নতুবা পাছে (গঙ্গাজলে পরীক্ষা দিতে যাইয়া) জলে ডুবিয়া যাও!

---

ধানশী।১

পীন কঠিন কুচ কনয় কটোর২।
বঙ্কিম নয়নে চিত হর লিয়ো৩ মোর॥
পরিহর সুন্দরি দারুণ মান৪।
আকুল ভ্রমরে করাহ মধুপান৫॥ ধ্রু৬॥
এ ধনি সুন্দরি করে ধরি তোর৭।
হঠ নাহি৮ করহ মহত৯ বাধ মোর॥
পুন পুন কতয়ে১০ বুঝাব বারে বার।
মদন-বেদন হাম সহই না পার॥
ভণহুঁ১১ বিদ্যাপতি তুহুঁ সব জান।
আশা-ভঙ্গ১২-দুখ মরণ সমান॥২৬॥৫১০॥

পাঠান্তর

১। ইহা প-র পুথির ২১।১০০ সংখ্যক পদ। 'ধানশী' স্থলে 'তিরোথা ধানশী' প-র পুথি।

২। 'পীন কঠিন' ইত্যাদি স্থলে 'পীন কনয়া কুচ কঠিন কঠোর' ক, চ; 'পীন কঠিন তন কনয়া কঠোর' প-র পুথি।

৩। 'হর লিয়ো' স্থলে 'হরি নিল' ক—চ পুথি।

৪। 'পরিহর সুন্দরি' ইত্যাদি স্থলে 'পরিহর মানিনি পরিহর মান' প-র পুথি।

৫। 'ভ্রমরে করাহ মধুপান' স্থলে 'ভ্রমর করব মধুপান' ক; 'মধুকরে দেহ' প-র পুথি।

৬। ক—চ পুথিতে 'ধ্রু' নাই।

৭। 'এ ধনি সুন্দরি' ইত্যাদি ছয়টি পংক্তি প-র পুথিতে নাই,—উহার পরিবর্ত্তে নিম্নলিখিত পাঠ আছে; যথা,—

'এ সখি মধুমুখি কর মধু দান।
মধু বিনু মাধব তেজয়ে পরাণ॥'

৮ 'নাহি' স্থলে 'না' ঘ পুথি।

৯ 'মহত' স্থলে 'এ মহত' ঘ পুথি।

১০ 'কতয়ে' স্থলে 'কত যে' ক, খ; 'কত এ' গ পুথি

১১ 'ভণহুঁ' স্থলে 'ভণহ' ক, গ, চ পুথি।

১২ 'ভঙ্গ' স্থলে 'ভজল' ঘ পুথি।

শ্রীরাগ।

কি লাগি বদন ঝাঁপসি সুন্দরি[১]
চেতন হরল[২] মোর।
পুরুখ-বধের ভাব না[৩] করহ
এ বড়ি সাহস তোর ॥
মানিনি আকুল হৃদয় মোর।
মদন-বেদন সহিতে না পারি
শরণ লইলুঁ তোর ॥ ধ্রু ॥
কিয়ে[৪] গিরিবর কনয়া-কটোর
তা দেখি লাগয়ে ধন্দ।
হিয়ার উপরে শম্ভু পূজিত
বেঢ়িয়া[৫] বালক-চন্দ ॥
এ কর-কমলে পরশিতে চাহি
বিহি নহে যদি বামা।
তোহারি চরণে শরণ লইলুঁ
সদয় হইবে রামা ॥
চঞ্চল দেখিয়া আকুল[৬] হইলুঁ
ব্যাকুল[৭] হইল চিত[৮]।
কহে বিদ্যাপতি শুনহ যুবতি
কানুর করহ হিত[৯] ॥২৭॥৫১১॥

পাঠান্তর

১। 'কি লাগি' ইত্যাদি স্থলে 'কি লাগি সুন্দরি বদন ঝাঁপসি' খ—ঘ পুথি।

২। 'চেতন হরল' স্থলে 'হরল চেতন' ক পুথি।

৩ 'ভাব না' স্থলে 'ভাবনা' ক, খ পুথি।

৪ 'কিয়ে' স্থলে 'কিবা' খ, ঘ পুথি।

৫ 'বেঢ়িয়া' স্থলে 'বেড়িয়া' ক—গ পুথি।

৬ 'আকুল' স্থলে 'ব্যাকুল' খ, ঘ পুথি।

৭ 'ব্যাকুল' স্থলে 'আকুল' খ, ঘ পুথি।

৮ 'চিত' স্থলে 'চীত' ঘ পুথি।

৯ 'হিত' স্থলে 'হীত' ঘ পুথি।

টীকা

৮—১১। "কিয়ে" ইত্যাদি। (ইহা) কি গিরি-শ্রেষ্ঠ (কিম্বা) স্বর্ণের বাটি—তাহা দেখিয়া ধাঁধাঁ লাগিতেছে; (অথবা বোধ হইতেছে যেন) তোমার হৃদয়ের উপরে (কুচরূপ) শম্ভু পূজিত হইয়াছেন (এবং) তাঁহাকে (নখ-ক্ষত-রাজিরূপ) বাল-চন্দ্রসমূহ বেষ্টন করিয়া রহিয়াছে।

সুহই।

কত কত অনুনয় করু বর-নাহ।
ও ধনি মানিনি পালটি না চাহ ॥
বহুবিধ বাণি বিলাসয়ে[১] কান।
শুনইতে শতগুণ বাঢ়য়ে মান ॥
গদ গদ নাগর হেরি ভেল ভীত।
বচন না নিকসয়ে[২] চমকিত চীত ॥
পরশিতে চরণ সাহস নাহি হোয়।
কর যুড়ি ঠাড়ি[৩] বদন পুন জোয় ॥
বিদ্যাপতি কহে শুন বর-কান।
কি করবি তুহুঁ অব দুর্জ্জয় মান ॥২৮॥৫১২॥

পাঠান্তর

১। 'বিলাসয়ে' স্থলে 'বিলাপয়ে' ক—গ, চ পুথি।

২। 'নিকসয়ে' স্থলে 'নিঃসরে' গ, চ পুথি।

৩। 'কর যুড়ি ঠাড়ি' স্থলে 'কর যোড়ি ঠাড়ি' ক, গ, চ; 'কর যুড়ি থাড়ি' খ, ঘ পুথি।

পুনঃ শ্রীকৃষ্ণস্য দৈন্যোক্তিঃ।

শ্রীরাগ।[১]

চাহ মুখ তুলি রাই চাহ মুখ তুলি।
নয়ান-নাচনে নাচে[২] হিয়ার পুতলী[৩] ॥
পীত পিন্ধন মোর তুয়া অভিলাষে।
পরাণ চমকে যদি ছাড়হ নিশ্বাসে[৪] ॥

লেহ লেহ লেহ রাই॰ সাধের মুরলী।
পরশিতে চাহি॰ তোমার চরণের ধূলি॰ ॥
তুয়া রূপ॰ নিরখিতে আঁখি ভেল ভোর।
নয়ন-অঞ্জন॰ তুয়া পর-চিত্ত-চোর ॥
রূপে গুণে যৌবনে১০ ভুবনে আগলি১১।
বিহি নিরমিল তুহে১২ পিরিতি-পুতলী ॥
এত ধনে ধনী যেই১৩ সে কেনে কৃপণ।
জ্ঞানদাস কহে কেবা জানে কার মন১৪ ॥
॥২৯॥৫১৩॥

পাঠান্তর

১। ইহা প-র-সা পুথির ৬৩৬ ও প-র পুথির ২১৫৬ সংখ্যক পদ। (পদকল্পতরুর ৪৪৬ সংখ্যক পদের ৩ সংখ্যক পাঠান্তর দ্রষ্টব্য।)

২। 'নয়ান-নাচনে নাচে' স্থলে 'নয়ান না চলে নাচে' ক—ঘ, প-র পুথি। 'নয়ান-নাচনে' ইত্যাদি পংক্তিটি প-র-সা পুথিতে 'লেহ লেহ লেহ রাই সাধের মুরলী' পংক্তিটির পরে সন্নিবেশিত হইয়াছে।

৩। অতঃপর প-র-সা পুথিতে নিম্নলিখিত পংক্তিদ্বয় দৃষ্ট হয়; যথা,—

'ও চান্দের সুধা দানে জগত জুড়ায়।
সে চান্দের কোণে কেনে আমারে পোড়ায় ॥'

উদ্ধৃত পংক্তিদ্বয় ইহার অব্যবহিত পরবর্ত্তী জ্ঞানদাসের 'হাসিয়া নেহার রাই' ইত্যাদি পদটিতে কিঞ্চিৎ রূপান্তরিতভাবে দৃষ্ট হয়; সুতরাং এ স্থলে ইহা প্রক্ষিপ্ত বলিয়াই বিবেচনা হয়।

৪। 'পরাণ চমকে' ইত্যাদি পংক্তিটি প-র-সা পুথিতে ভুলে পরিত্যক্ত হইয়াছে।

অতঃপর প-র পুথিতে নিম্নলিখিত অতিরিক্ত পংক্তিদ্বয় দৃষ্ট হয়; যথা,—

'রাই কত পরথসি মোরে আর।
তুয়া আরাধন মোর বিদিত সংসার ॥'

৫। 'লেহ লেহ লেহ রাই' স্থলে 'লহ লহ লহ রাই' প-র; 'লেহ লেহ এই মোর সাধের মুরলী' প-র-সা।

৬। 'চাহি' স্থলে 'সাধ' প-র পুথি।

৭। 'তোমার চরণের ধূলি' স্থলে 'তুয়া পায়ের অঙ্গুলি' প-র পুথি। 'পরশিতে চাহি' ইত্যাদি পংক্তির স্থলে 'নয়ান না চলে নাচে হিয়ার পুতলী ॥' প-র-সা পুথি। 'তুয়ারূপ নিরখিতে' ইত্যাদি বাকি পংক্তি ছয়টি প-র-সা পুথিতে নাই।

৮। 'রূপ' স্থলে 'মুখ' ক পুথি।

৯। 'অঞ্জন' স্থলে 'অঞ্চল' খ; 'খঞ্জন' প-র।

১০। 'যৌবনে' স্থলে 'যৌবনেতে' প-র পুথি।

১১। 'আগলি' স্থলে 'আগুলি' ক—চ পুথি।

১২। 'তুহে' স্থলে 'তোহে' খ; 'তুয়া' ক, ঘ; 'তোমা' প-র পুথি।

১৩। 'যেই' স্থলে 'যে' ঘ, প-র পুথি।

১৪। 'জানে কার মন' প-র স্থলে 'জানিবে কারণ' খ, ঘ; 'জানিবে মরম' ক, চ পুথি। প-র পুথি ব্যতীত অন্যান্য পুথির পাঠে অর্থের কোন বৈচিত্র্য নাই, অধিকন্তু হীন-মিলন-দোষ ঘটিয়াছে; সুতরাং প-র পুথির পাঠই সমীচীন বোধ হয়।

তথা রাগ।১

হাসিয়া নেহার রাই হাসিয়া নেহার।
অনুগত জনারে২ পরাণে কেনে মার ॥
যে চান্দের সুধা-দানে জগত জুড়াও৩।
সে চান্দ-বদনে৪ কেনে৫ আমারে পোড়াও ॥
অবনীর ধূলি তুয়া৬ চরণ-পরশে৭।
সোণা শতবান হৈয়া৮ কাহে নাহি তোষে৯ ॥
সে চরণ১০-ধূলি পরশিতে করি সাধ।
জ্ঞানদাস কহে যদি করে পরসাদ ॥৩০॥৫১৪॥

পাঠান্তর

১। ইহা প-র পুথির ২১৫৭ সংখ্যক পদ। 'তথা রাগ' স্থলে 'পঞ্চম' প-রা পুথি।

২। ‘জনায়ে’ স্থলে ‘জনেরে’ ক, চ, প-র।

৩। ‘জুড়াও’ স্থলে ‘জুড়ায়’ প-র পুথি। ‘যে চান্দের’ ইত্যাদি পংক্তিদ্বয় প-র-সা পুথিতে যেরূপ রূপান্তরিতভাবে ‘চাহে মুখ তুলি’ ইত্যাদি ৫১৩ সংখ্যক পদে সন্নিবেশিত হইয়াছে, তাহা উক্ত পদের ৩ সংখ্যক পাঠান্তরে দ্রষ্টব্য।

৪। ‘সে চান্দ-বদনে’ স্থলে ‘হেন চান্দ মুখে’ প-র পুথি।

৫। ‘কেনে’ স্থলে ‘কেন’ ক পুথি।

৬। ‘তুয়া’ স্থলে ‘যদি’ প-র পুথি।

৭। ‘চরণ-পরশে’ স্থলে ‘চরণে পরশে’ খ, ঘ পুথি।

৮। ‘হৈয়া’ স্থলে ‘হইয়া’ ঘ; ‘হঞা’ চ পুথি।

৯। ‘কাহে নাহি তোষে’ এই চরণাংশ হইতে আরম্ভ করিয়া ‘জ্ঞানদাস কহে যদি করে পরসাদ’ পর্য্যন্ত পদাংশ প-র পুথিতে নাই,—তৎস্থলে ফাঁক রাখা হইয়াছে।

১০। ‘চরণ’ স্থলে ‘চরণের’ খ পুথি।

ততঃ সখ্যুক্তিঃ।

তিরোথা ধানশী।

সুন্দরি আর কিয়ে সাধসি মান।
চরণে লাগিয়ে তোহে সাধয়ে কান॥*

ইত্যাদি গীতং গেয়ম্।

* ‘সুন্দরি আর কিয়ে সাধসি মান।’ ইত্যাদি পদটির প্রথম দুইটি পংক্তি ব্যতীত অবশিষ্ট অংশ কোন পুথিতেই লিখিত হয় নাই; ইহাকে গণনা করিলে ১৭শ পল্লবের পদ-সংখ্যা একটি বেশি হইয়া পড়ে। এই নূতন পদটি গণনা করিয়া ইতঃপূর্ব্বে উদ্ধৃত ৫১৩ সংখ্যক পদটিকে গণনা হইতে বাদ দিয়া ১৭শ পল্লবের পদ-সংখ্যা পূরণ করা সঙ্কলয়িতা বৈষ্ণবদাসের অভিপ্রেত ছিল কি না, তাহা তাঁহার স্বহস্তলিখিত পুথি আবিষ্কৃত না হইলে বলা যায় না। এই পদের বাকি অংশ আমরা অন্য কোন গ্রন্থ হইতে খুঁজিয়া বাহির করিতে না পারায় এ স্থলে মুদ্রিত করিতে পারিলাম না।

তিরোথা ধানশী।[১]

সখি হে[২] উলটি নেহারহ নাহ।
চান্দ-অমিয়া বিনু চকোর না জীবয়ে[৩]
জানি করহ নিরবাহ॥ ধ্রু[৪]॥
কতয়ে কলাবতি পশুপতি-পদযুগ
সেবই যাকর আশে।
সো বহু-বল্লভ[৫] তোহারি পরশ[৬] বিনু
দগধল[৭] মদন-হুতাশে॥
শ্যাম-সুধাকর নিকটহি রোয়ত[৮]
কুরু চিত-কুমুদ[৯] বিকাস[১০]।
অঞ্চল অন্তর মান-তিমির রহু
লোচন পড়ল উপাস[১১]॥
সো সুখ-সম্পদ তুহুঁ বিনু সুন্দরি
হাসি হাসি আপন[১২] বোলাই।
জ্ঞানদাস কহ অলপ ভাগি নহ
দূতিক পরশ না[১৩] পাই॥ ৩১॥৫১৫॥

পাঠান্তর

১। ইহা প-র পুথির ২১।৪৫ সংখ্যক পদ। ‘তিরোথা ধানশী’ স্থলে ‘ধানশ্রী’ প-র পুথি।

২। ‘সখি হে’ স্থলে ‘সুন্দরি’ ক, চ পুথি।

৩। ‘জীবয়ে’ স্থলে ‘জীবই’ প-র পুথি।

৪। ক—চ পুথিতে ‘ধ্রু’ নাই।

৫। ‘বহু-বল্লভ’ স্থলে ‘জগবল্লভ’ প-র পুথি।

৬। ‘পরশ’ স্থলে ‘পিরিতি’ প-র পুথি।

৭। ‘দগধল’ স্থলে ‘দগধই’ প-র পুথি।

৮। 'নিকটহি রোয়ত' স্থলে 'নিকটে আওল' প-র পুথি।

৯। 'কুমুদ' স্থলে 'কুসুম' ক পুথি।

১০। 'বিকাস' স্থলে 'বিকাশে' প-র পুথি।

১১। 'উপাস' স্থলে 'উপাসে' প-র পুথি।

১২। 'আপন' স্থলে 'আপনে' খ, ঘ, চ; 'আপনা' প-র পুথি।

১৩। 'পরশ না' স্থলে 'পরশন' চ, প-র পুথি।

টীকা

৮—১১। "শ্যাম" ইত্যাদি। শ্যামরূপ সুধাকর তোমার নিকটে ক্রন্দন করিতেছেন, (সেই কৃষ্ণচন্দ্রের প্রেমাশ্রু, বাক্য, দৃষ্টি ও হাস্যরূপ সুধার সেচন দ্বারা) তুমি তোমার চিত্তরূপ কুমুদ-পুষ্পকে বিকসিত কর। তোমার (মুখাবরণ-কারী) অঞ্চলের ভিতরে মান-জনিত (মুখ-মলিনতারূপ) অন্ধকার রহিয়াছে; (তোমার মুখ-চন্দ্র দেখিতে না পাইয়া) শ্রীকৃষ্ণের লোচন উপবাসে পতিত হইল।

১২—১৫। "সো সুখ-সম্পদ" ইত্যাদি। হে সুন্দরি! তোমা বিনা সেই সকল (পূর্ব্বানুভূত) সুখোপকরণগুলি (শ্রীকৃষ্ণ) নিজে (আত্মাবমাননা-জনিত নিজের অবস্থার প্রতি উপহাস হেতু) হাসিয়া হাসিয়া (সখীর দ্বারা) কহাইতেছেন; (এ অবস্থায় আশাভঙ্গ হেতু তোমার প্রতি শ্রীকৃষ্ণের ঔদাসীন্য ও সহানুভূতি-কারিণী দূতীর প্রতি তাঁহার আসক্তি হওয়া স্বাভাবিক হইলেও) জ্ঞানদাস বলিতেছেন, (ইহা) তোমার অল্প ভাগ্য নহে যে, (শ্রীকৃষ্ণ) দূতীর স্পর্শ পায় নাই অর্থাৎ দূতী (কর্ত্তব্য-পরায়ণা বলিয়া) ঐরূপ সুযোগ সত্ত্বেও শ্রীকৃষ্ণকে আত্মসাৎ করে নাই, ইহা তোমার বহু ভাগ্য বলিতে হইবে। উত্তমা দূতী প্রাণান্তেও বিশ্বাস-ঘাতিনী হন না। তুলনা করুন,

"দূত্যং তু কুর্ব্বতী সখ্যাঃ সখী রহসি সঙ্গতা।
কৃষ্ণেন প্রার্থ্যমানাপি তাং কদাপি ন সম্মতা॥"
—উজ্জ্বল-নীলমণি।

গান্ধার।[১]

রামা হে[২] কি আর বোলসি আন।
তোহারি চরণ- শরণ[৩] সো হরি
অবহুঁ না মিটে মান[৪] ॥ ধ্রু[৫] ॥
গোবর্দ্ধন গিরি বাম করে ধরি
যে কৈল গোকুল পার।
বিরহে সে[৬] ক্ষীণ[৭] করের কঙ্কণ
মানয়ে[৮] গুরুয়া ভার ॥
কালি[৯] দমন করল যে জন
চরণ-যুগল-বরে[১০]।
এবে সে ভুজঙ্গ- ভরমে ভুলল
হৃদয়ে না ধরে হারে ॥
সহজে চাতক না ছাড়য়ে ব্রত
না বৈসে[১১] নদীর তীরে[১২]।
নব জলধর বরিখন বিন্দু[১৩]
না পিয়ে তাহার[১৪] নীরে[১৫] ॥
যদি দৈব-দোষে অধিক পিয়াসে
পিয়য়ে হেরিয়া[১৬] থোর।
তবহুঁ তাহারি[১৭] নাম সোঙরিয়া[১৮]
গলে[১৯] শ্রুতগুণ[২০] লোর ॥৩২॥৫১৬॥

পাঠান্তর

১। ইহা প-র পুথির ২১।৪৬ সংখ্যক পদ। 'গান্ধার' স্থলে 'শ্রীরাগ' প-র পুথি।

২। 'রামা হে' স্থলে 'রামা' প-র পুথি।

৩। 'চরণ-শরণ' স্থলে 'চরণে শরণ' ক—গ পুথি।

৪। 'অবহুঁ না মিটে মান' স্থলে 'তবহুঁ না মিটে মান' গ, চ; 'আর কি সাধসি মান' ঘ, প-র।

৫। ক—চ পুথিতে 'ধ্রু' নাই।

৬। 'বিরহে সে' স্থলে 'বিরহেতে' প-র পুথি।

৭। 'ক্ষীণ' স্থলে 'খিন' ঘ, চ পুথি।

৮। 'মানয়ে' স্থলে 'লাগয়ে' প-র পুথি।

৯। 'কালি' স্থলে 'কালী' ক, গ; 'কালিয়া' খ পুথি।

১০। 'করল যে জন চরণ-যুগল-বয়ে' এই পদাংশ প-র পুথিতে লিপিকর-ভ্রমে পরিত্যক্ত হইয়াছে।

১১ 'না বৈসে' স্থলে 'বৈসয়ে' প-র পুথি।

১২ 'তীরে' স্থলে 'তীর' ঘ পুথি।

১৩ 'বরিখন বিহু' স্থলে 'সলিল বিহনে' প-র।

১৪ 'তাহার' স্থলে 'নদীর' প-র পুথি।

১৫ 'নীরে' স্থলে 'নীর' ঘ পুথি।

১৬ 'পিয়য়ে হেরিয়া' স্থলে 'পিবই চাহই' প-র পুথি।

১৭। 'তাহারি' স্থলে 'তোহারি' প-র পুথি।

১৮। 'সোঙরিয়া' স্থলে 'স্মঙরিয়া' চ পুথি।

১৯। 'গলে' স্থলে 'গল' খ পুথি।

২০। 'গলে শত গুণ' স্থলে 'চৌগুণ গলয়ে' প-র পুথি।

---

কামোদ।১

কত কত ভুবনে আছয়ে বর-নাগরি২
কে না করয়ে অভিলাষে।
যো পুরুখ৩-রতন যতনে নাহি পাইয়ে
সো তুয়া দাসক৪ আশে॥
সখি হে৫ কহ কৈছে সাধবি মান৬।
রসময় রসিক- মুকুট বর নাগর
চরণহি৭ সাধয়ে কান॥ ধ্রু৮॥
কি তোর৯ কঠিন মন বুঝই না পারিয়ে
গুরুতর১০ কৌশল মোর।
লাখ লখিমি১১ যছু১২ চরণে লোটায়ই
তাহে এত বিরকতি তোর॥
জীবন যৌবন সকল না মানসি
কানু হেন বিদগধ নাহ।
জ্ঞানদাস কহ১৩ কথিহুঁ১৪ না শুনিয়ে
পিরিতিক ইহ নিরবাহ॥৩৩॥৫১৭॥

পাঠান্তর

১। ইহা প-র পুথির ২১।৪৭ সংখ্যক পদ।

২। 'বর-নাগরি' স্থলে 'কত নাগরী' ক, গ; 'কত নাগরি' চ পুথি।

৩। 'পুরুখ' স্থলে 'পুরুষ' ক, খ, চ, প-র পুথি।

৪। 'দাসক' স্থলে 'দাস করু' খ, ঘ পুথি।

৫। 'সখি হে' স্থলে 'সুন্দরি' ক, গ, চ পুথি।

৬। 'মান' স্থলে 'মানে' প-র পুথি।

৭। 'চরণহি' স্থলে 'চরণেহি' ক, গ, চ পুথি।

৮। 'রসময় রসিক'- ইত্যাদি পংক্তিদ্বয়ের স্থলে প-র পুথির পাঠ যথা,—

'রসময় লোচন- লোর না বঞ্চহ
অনুভব সহসি পরাণে॥'

ঘ ছাড়া অন্যান্য পুথিতে 'ধ্রু' নাই।

৯। 'তোর' স্থলে 'তুয়া' প-র পুথি।

১০। 'গুরুতর' স্থলে 'এ বড়' প-র পুথি।

১১। 'লখিমি' স্থলে 'লছিমী' ক, গ; 'লখিমী' প-র পুথি।

১২। 'যছু' স্থলে 'যৈছে' ক, গ পুথি।

১৩। 'কহ' স্থলে 'কহে' ক—গ, প-র পুথি।

১৪। 'কথিহুঁ' স্থলে 'কতিহুঁ' ক—গ; 'কথিহোঁ' চ পুথি।

বরাড়ী।১

চলইতে চাহি চরণ নাহি ধাবয়ে
রহিতে নাহিক প্রতিআশ২।
আশ নৈরাশ কছুহু৩ নাহি সমুঝিয়ে৪
অন্তরে উপজে তরাস৫॥
সজনি বচন না বোলসি আধা।
তুহুঁ রসবতি উহ রসিক-শিরোমণি
হঠে রস না করহ বাধা॥ ধ্রু॥

প্রেম-রতন জনু কনয়া[৬]-কলস পুন
ভাগ্যে যে হয়ে[৭] নিরমাণ।
মোতিম-হার বার শত টুটয়ে
গাঁথিয়ে পুন অনুপাম ॥
হর[৮]-কোপানলে মদন দহন ভেল
তুয়া উরে যুগল মহেশ।
পরিহর মান কানু-মুখ হেরহ[৯]
জ্ঞান কহয়ে[১০] সবিশেষ ॥৩৪॥৫১৮ ॥

পাঠান্তর

১। ইহা প-র পুথির ২১।৪৮ সংখ্যক পদ।

২। 'প্রতিআশ' স্থলে 'প্রিতিআশ' খ, ঘ; 'প্রীতিআশ' গ, চ; 'প্রতিআশে' প-র পুথি।

৩। 'কছুহ' স্থলে 'কছু' খ; 'কছুহঁ' ঘ; 'একুই' প-র পুথি।

৪। 'সমুঝিয়ে' স্থলে 'বুঝিয়ে' প-র পুথি।

৫। 'তরাস' স্থলে 'তরাসে' প-র পুথি।

৬। 'কনয়া'- স্থলে 'কনক' প-র পুথি।

৭। 'ভাগ্যে যে হয়ে' স্থলে 'ভাগ্যে যো হোয়' ক—গ; 'ভাগিলে সে হয়' প-র পুথি।

৮। 'হর'- স্থলে 'হরক' ক পুথি।

৯। 'কানু-মুখ হেরহ' স্থলে 'কানুপথ চিন্তহ' প-র পুথি।

১০। 'কহয়ে' স্থলে 'কহল' প-র পুথি।

টীকা

১—৪। "চলইতে" ইত্যাদি। (তুমি আমাদিগের অনুরোধে কর্ণ-পাত করিতেছ না—সুতরাং এখানে থাকিয়া কোন ফল নাই ভাবিয়া) চলিয়া যাইতে ইচ্ছা করি, (কিন্তু তোমার প্রতি মমতা-বশতঃ) চরণ অগ্রসর হয় না (অথচ) থাকিতেও প্রত্যাশা অর্থাৎ ভরসা হয় না; আশা কিম্বা নৈরাশ্য (ইহার কোন্‌টি অবলম্বন করিব), কিছুই বুঝিতে পারি না; (সুতরাং স্নেহ-জনিত আশঙ্কা হেতু) হৃদয়ে ত্রাস উৎপন্ন হয়।

৮—১১। "প্রেম-রতন" ইত্যাদি। উৎকৃষ্ট প্রেম স্বর্ণ-ঘট তুল্য; (উহা একবার ভাঙ্গিলে) বহু ভাগ্যে পুনর্ব্বার (ঠিক পূর্ব্বের মত) নির্ম্মিত হইতে পারে; (কিন্তু) মুক্তার মালা শত বার ছিন্ন হইলেও পুনর্ব্বার উৎকৃষ্টরূপে গাঁথা যায়। এ স্থলে 'প্রেম-রতন' শব্দের অর্থ প্রেম-রূপ রত্ন নহে—প্রেমের মধ্যে রত্ন অর্থাৎ শ্রেষ্ঠ। "জাতৌ জাতৌ তু যৎ শ্রেষ্ঠং তদ্রত্নমিহ কথ্যতে" ইতি কোষঃ।

১২—১৫। "হর-কোপানলে" ইত্যাদি। (এক-মাত্র) শম্ভুর কোপানলে কন্দর্প দগ্ধ হইয়াছিল; তোমার বক্ষে যুগ্ম শম্ভু (অর্থাৎ স্তন-দ্বয়) বিরাজিত আছে; (সুতরাং যুগল শম্ভুর প্রভাবে তোমার হৃদয়ের কাম যে সম্পূর্ণরূপে বিনষ্ট হইয়াছে, ইহাতে আর কি সন্দেহ থাকিতে পারে? কাম না থাকিলে কাম অর্থাৎ কামনা থাকিতে পারে না এবং মানেরও কোন কারণ থাকে না); সুতরাং জ্ঞানদাস বিশেষ করিয়া কহিতেছেন, মান পরিত্যাগ করিয়া শ্রীকৃষ্ণের মুখের পানে চাহ (অর্থাৎ তোমার অসঙ্গত মানে শ্রীকৃষ্ণের কিরূপ অবস্থা হইয়াছে—নিজে প্রত্যক্ষ করিয়া নিষ্কাম-ভাবে উহার উচিত প্রতিকার কর)।

ভূপালী।[১]

তোহারি কোর পর যো হরি তোর।
তুয়া নাম লেই যবহুঁ ভেল ভোর ॥
কতিহুঁ গেলি[২] বলি মুরুছল সেহ।
তুহুঁ পুন ভোরি না বান্ধলি[৩] থেহ ॥
এ ধনি বিছুরলি[৩] সো দিন তোই।
কৈছে রহলি এত মানিনি হোই ॥ ধ্রু ॥
তোহে না হেরি তিল যুগ ছিল যাক।
সো বিরহানলে পড়ল বিপাক ॥
ফুল পর তুয়া সঞে শূতয়ে যেহ[৪]।
তুয়া আগে ধূলি লোটায়ই সেহ[৫] ॥

অঙ্গে না সহ[৭] ফুল মালতি-দাগ।
বিন্ধয়ে[৮] মদন-বাণ তহিঁ লাখ[৯] ॥
কবহুঁ নাহ তুয়া দুখ না জান।
গোবিন্দদাস কহ[১০] তেজহ মান ॥৩৫॥৫১৯॥

পাঠান্তর

১। ইহা প-র পুথির ২১।৩৭ সংখ্যক পদ। 'ভূপালী' স্থলে 'ধানশ্রী' প-র।

২। 'গেলি' স্থলে 'গেল' প-র।

৩। 'বান্ধলি' স্থলে 'বান্ধহ' ক—গ, চ, প-র।

৪। 'বিছুরলি' স্থলে 'বিছুরল' প-র।

৫। 'শূতয়ে যেহ' স্থলে 'শুতল যে' প-র।

৬। 'তুয়া আগে' ইত্যাদি পংক্তি স্থলে 'একলি ভূমে লোটাওল সে' প-র।

৭। 'না সহ' স্থলে 'রহল' প-র।

৮। 'বিন্ধয়ে' স্থলে 'বিন্ধই' প-র।

৯। 'তহিঁ লাখ' স্থলে 'তহি লাখে লাখ' ক—গ; 'তহিঁ লাখ লাখ' চ।

১০। 'কহ' স্থলে 'কহে' প-র।

টীকা

১—৬। "তোহারি" ইত্যাদি। তোমারই ক্রোড়ের উপর তোমার যে শ্রীকৃষ্ণ তোমার নাম উচ্চারণ করিয়া যখন অধীর হইলেন ( এবং প্রেম-বৈচিত্ত্য হেতু ) তুমি ( না জানি ) কোথায় গিয়াছ বলিয়া মূর্চ্ছিত হইলেন, তুমিও অধীরা হইয়া ধৈর্য্য-ধারণ করিতে পারিলে না—হে সুন্দরি! তুমি সেই দিন অর্থাৎ সেই দিনের ঘটনা বিস্মৃত হইলে! তুমি কিরূপে এরূপ মানিনী হইয়া রহিলে?

নাটিকা।১

মানিনি হাম কহিয়ে তুয়া লাগি।
নাহ নিকটে পাই যো[২] জন বঞ্চয়ে
তাকর বড়ই অভাগি ॥ ধ্রু ॥

দিনকর-বন্ধু কমল সভে
জল তহিঁ জীবন হোয়।
পঙ্ক-বিহিন তনু[৪] ভানু শুখায়ত
জলহি পচায়ত[৫] সোয় ॥
নাহ সমীপে সুখদ যত বৈভব
অনুকূল হোয়ত যোই[৬]।
তাকর[৭] বিরহে সকল সুখ-সম্পদ
খেনে খেনে[৮] দগধই সোই[৯] ॥
তুহুঁ ধনি গুণবতি বুঝি করহ রিতি
পরিজন ঐছন ভাব[১০]।
শুনইতে রাই হৃদয় ভেল গদগদ
অনুমতি কয়ল[১১] প্রকাশ ॥৩৬॥৫২০॥

পাঠান্তর

১। ইহা প-র পুথির ২১।৮৮ সংখ্যক পদ। 'নাটিকা' স্থলে 'নাটিকা রাগিণী' ক, গ, চ; 'নটিকা' গ; 'শ্রীরাগ' প-র।

২। 'যো' স্থলে 'যে' প-র।

৩। 'সভে জানয়ে' স্থলে 'সভে জানিয়ে' খ; 'সব জানয়ে' প-র।

৪। 'পঙ্ক-বিহিন তনু' স্থলে 'পঙ্ক-বিহিন জনু' প-র।

৫। 'পচায়ত' স্থলে 'পাঠাওত' প-র।

৬। 'যোই' স্থলে 'যোয়' খ, চ, প-র।

৭। 'তাকর' স্থলে 'তাক' প-র।

৮। 'খেনে খেনে' স্থলে 'ক্ষেণে ক্ষেণে' ক।

৯। 'সোই' স্থলে 'সোয়' খ, চ, প-র।

১০। 'পরিজন ঐছন ভাব' স্থলে 'ঐছন বলরাম ভাব' প-র।

১১। 'কয়ল' স্থলে 'করল' ক—গ, প-র।

টীকা

৪—৭। "দিনকর" ইত্যাদি। সকলেই জানে, পদ্ম দিবাকরের প্রণয়-ভাজন,—তাহাতে ( আবার ) জল ( সেই পদ্মের ) প্রাণ-স্বরূপ; পঙ্ক-বিহীন অর্থাৎ

মূল হইতে বিচ্ছিন্ন ( পদ্মের ) তনু সূর্য্য শুষ্ক করিয়া থাকে ( এবং ) জল উহাকে পচাইয়া থাকে।

৮—১১। "নাহ" ইত্যাদি। ( পূর্ব্ব-কলির বর্ণিত দৃষ্টান্ত দ্বারা প্রমাণিত হইতেছে ), নাথের নিকটে যে সকল সম্পদের সামগ্রী হিত-জনক হইয়া থাকে,— সেই নাথের বিরহে সেই সকল সামগ্রীই অনুক্ষণ দগ্ধ করিয়া থাকে। ( পঙ্কই পদ্মের মূল অবলম্বন; পঙ্ক হইতে বিচ্ছিন্ন পদ্মকে উহার বন্ধু সূর্য্য কিম্বা জীবন-স্বরূপ সলিল, কেহই রক্ষা করিতে পারে না; রক্ষা করা দূরে থাকুক, বরং তদবস্থ পদ্মকে সূর্য্য শুষ্ক করিয়া থাকে এবং সলিল পচাইয়া থাকে )।

বরাড়ী।[১]

তুহুঁ যদি মাধব চাহসি নেহ।
মদন সাখি করি খত লেখি দেহ॥
ছোড়বি কেলি-কদম্ব-বিলাস[২]।
দূরে করবি নিজ গুরুজন-আশ॥
মো[৩] বিনে সপনে না হেরবি আন।
হামারি[৪] বচনে[৫] করবি জল পান॥
রজনি দিবস গুণ গায়বি মোর।
আন যুবতি কোই না করবি কোর॥
ঐছন কবজ[৬] ধরব যব হাত।
তবহি তুয়া সঞে[৭] মরমক বাত॥
ভণহ বিদ্যাপতি শুন বর-কান।
মান রহুক পুন যাউক পরাণ॥৩৭॥৫২১॥

পাঠান্তর

১। ইহা প-র পুথির ২১।৫৪ সংখ্যক পদ।

২। 'কেলি-কদম্ব-বিলাস' স্থলে 'কেলি কদম্বক বাস' প-র।

৩। 'মো' স্থলে 'হাম' প-র।

৪। 'হামারি' স্থলে 'হামার' ক, খ।

৫। 'বচনে' স্থলে 'বচনে সেঁ' প-র।

৬। 'কবজ' স্থলে 'কয়জ' ক, গ।

৭। 'তুয়া সঞে' স্থলে 'তোহারি সনে' খ, ঘ; 'তুয়া সনে' প-র।

---

কামোদ।[১]

সুন্দরি[২] বেরি এক কর অবধান।
ক্ষেম[৩] অপরাধ প্রেম- বাদ করবি যব[৪]
তব কৈছে ধরব পরাণ॥ ধ্রু[৫]॥
লিখি লহ[৬] কবজ[৭] দাস করি সুন্দরি[৮]
জীবন যৌবনে[৯] বহু ভাগি[১০]।
তুয়া গুণ-রতন শ্রবণে মণি-কুণ্ডল
এবে[১১] ভেল ত্রিভঙ্গ[১২] বৈরাগী॥
পীতাম্বর গলে করি কর-যুগলে[১৩]
মিনতি করিয়ে[১৪] তুয়া আগে।
হাম ঐছে[১৫] লাখ লাখ শ্যাম লুঠত[১৬]
তুয়া ধনি[১৭] চরণ-সোহাগে॥
মনসিজ-করে ধনু[১৮] হেরি কাতর তনু
বিছুরলু ধন-জন-মায়া।
তছু ভয় লাগি শরণ[১৯] হাম লেয়লু[২০]
দেহ পদ-পঙ্কজ[২১]-ছায়া॥
ঐছন মিনতি কয়ল যব নাগর[২২]
ধনি-লোচন জল পূর।
হেরইতে বদন রোদন করু দুহুঁ জন
অব ঘনশ্যাম মন পূর॥ ৩৮॥ ৫২২॥

পাঠান্তর

১। ইহা প-র-সা পুথির ৬৯৩ ও প-র পুথির ২১।৫৩ সংখ্যক পদ। 'কামোদ' স্থলে 'ধানশ্রী' প-র।

২। 'সুন্দরি' স্থলে 'বিনদিনি' প-র।

৩। 'ক্ষেম' স্থলে 'ক্ষমা কর' প-র-সা।

৪। 'প্রেম-বাদ করবি যব' স্থলে 'বাদ করবি যব' প-র-সা।

৫। অতঃপর প-র-সা পুথিতে নিম্ন-লিখিত অতিরিক্ত কলিটি দৃষ্ট হয়; যথা,—

'অধর বান্ধলি দল দশন মুকুতা ফল
ধ্যায়ে বিরঞ্চি গুণ গানে।
তুয়া মুখ মধুর মধুর বাণি শুনইতে
মুরলি পরাভব তানে॥'

প-র পুথিতেও এ স্থলে একটি অতিরিক্ত কলি দৃষ্ট হয়, উহার ৩য় ও ৪র্থ পংক্তি প-র-সা পুথির পাঠের সহিত অভিন্ন, কিন্তু ১ম ও ২য় পংক্তি স্বতন্ত্র; যথা,—

'অরুণ বিম্বুফল অধর বান্ধলি দল
মুখরুচি শশধর ভানে।'

৬। 'লিখি লহ' স্থলে 'লেখি লেহ' ক, খ; 'লেখি লহ' গ, প-র; 'লিখি লেহ' ঘ, চ, প-র-সা।

৭। 'কবজ' স্থলে 'করজ' ক, গ।

৮। 'লিখি লহ' ইত্যাদি পংক্তি স্থলে 'লিখি লেহ সুন্দরি দাস করি কবজ' প-র-সা।

৯। 'জীবন যৌবনে' স্থলে 'জীবনে যৌবনে' ঘ, চ, প-র।

১০। 'জীবন যৌবনে' ইত্যাদি পংক্তি স্থলে 'জীবনে যৌবনে রহু জাগি' প-র-সা।

১১। 'এবে' স্থলে 'ইবে' প-র।

১২। 'ত্রিভঙ্গ' স্থলে 'ভঙ্গ' খ। ঘ পুথিতে 'ভঙ্গ' শব্দ লিখিয়া পরে ছত্রের নীচে 'ত্রি' অক্ষরটি বসাইয়া দেওয়া হইয়াছে; সুতরাং ঘ পুথির আদর্শ পুথিতে খ পুঁথির ন্যায় 'ভঙ্গ' পাঠ থাকা ও ঘ পুথিতে তাহা সংশোধিত হওয়া বুঝা যায়।

১৩। 'করি কর-যুগলে' স্থলে 'কর জোড়ে পদ ধরি' প-র-সা; 'করি করযুগলে ধরি' প-র পুথি।

১৪। 'করিয়ে' স্থলে 'করহুঁ' ক, গ—চ।

১৫। 'ঐছে' স্থলে 'বৈছে' ক, গ।

১৬। 'লুঠত' স্থলে 'লুটত' ক—গ; চ; 'লোটায়ত' প-র-সা, প-র।

১৭। 'তুয়া ধনি' স্থলে 'তুয়া ধূলি' ক; 'ঐ তুয়া' খ, ঘ।

১৮। 'ধনু' স্থলে 'বেণু' প-র-সা।

১৯। 'শরণ' স্থলে 'স্মরণ' প-র-সা।

২০। 'লেয়লু' স্থলে 'পৈঠলু' প-র-সা, প-র।

২১। 'পঙ্কজ' স্থলে 'পল্লব' প-র-সা, প-র।

২২। 'ঐছন মিনতি' ইত্যাদি কলিটি প-র-সা পুথিতে নাই। প-র পুথিতে উহার পরিবর্তে নিম্ন-লিখিত কলিটি দৃষ্ট হয়; যথা,—

'তোহারি মুখের বাণী এ তিমির-যামিনী
দূরে গেল বৈধগধি রঙ্গ।
নরহরি দাস বলে যদি বিধি অনুকূল
মিলাওব হিমকর সঙ্গ॥'

---

## সম্ভোগ সংকীর্ণ।

ভূপালী।১

রাই যব হেরল হরি-মুখ-ওর।
তৈখনে ছল-ছল লোচন জোর॥
যব পহুঁ২ কহলহি লহু লহু বাত।
তবহুঁ কয়ল ধনি অবনত মাথ॥
যব হরি ধয়লহি অঞ্চল-পাশ।
তৈখনে ঢর ঢর তনু পরকাশ॥
যব পহুঁ পরশল কঞ্চুক-সঙ্গ।
তৈখনে পুলকে পুরল সব অঙ্গ॥
পুরল মনোরথ মদন উদেশ৩।
কহ কবিশেখর পিরিতি বিশেষ॥৩৯॥৫২৩॥

পাঠান্তর

১। 'ভূপালী' স্থলে 'যথা রাগ' ঘ।

২। 'যব পহুঁ' স্থলে 'যবহুঁ' ক, চ।

৩। 'উদেশ' স্থলে 'উপদেশ' ক।

সুহিনী।

দূরে গেল মানিনি-মান।
অমিয়া[১]-সরোবরে ডুবল কান ॥
মাগয়ে তব পরিরম্ভ।
প্রেম-ভরে সুবদনি-তনু জনু স্তম্ভ ॥
নাগর মধুরিম ভাষ।
সুন্দরি গদগদ দীঘ নিশাস ॥
কোরে আগোরল নাহ।
করু[২] সঙ্কীরণ-রস নিরবাহ ॥
লহু লহু চুম্ব[৩] বয়ান।
সরস বিরস হৃদি সজল নয়ান ॥
সাহসে উরে কর দেল।
মনহিঁ মনোভব তব নাহি ভেল[৪] ॥
তোড়ল যব নিবি-বন্ধ।
হরি-সুখে তবহিঁ মনোভব মন্দ ॥
তব কছু নাহক সুখ[৫]।
ভণ বিদ্যাপতি সুখ[৬] কি দুখ[৭] ॥৪০॥৫২৪॥

ইতি সপ্তদশ-পল্লবঃ।

পাঠান্তর

১। 'অমিয়া' স্থলে 'অমিঞা' খ।
২। 'করু' স্থলে 'কো' খ, চ।
৩। 'চুম্ব' স্থলে 'চুম্বই' ক—গ; 'চুম্বে' খ।
৪। 'ভেল' স্থলে 'গেল' ক।
৫। 'সুখ' স্থলে 'সুখ' ক—গ, চ।
৬। 'সুখ' স্থলে 'সুখ' ক—গ, চ।
৭। 'দুখ' স্থলে 'দুখ' ক—গ, চ।

টীকা

১১—১২। "সাহসে" ইত্যাদি। (শ্রীকৃষ্ণ) সাহস পাইয়া (শ্রীরাধার) বক্ষে কর অর্পিত করিলেন; তথাপি (শ্রীরাধার) মনে কন্দর্পের উদয় হইল না।

১৩—১৪। "তোড়ল" ইত্যাদি। (শ্রীকৃষ্ণ রসাতিরেক-বশতঃ) যখন (শ্রীরাধার) কটির বসন-গ্রন্থি উন্মোচিত করিলেন, তখন শ্রীকৃষ্ণের আনন্দে অর্থাৎ শ্রীকৃষ্ণের আনন্দের সংক্রামকতা হেতু (শ্রীরাধার) চিত্তে কন্দর্পের অল্প সঞ্চার হইল।

১৫—১৬। "তব" ইত্যাদি। তখন অর্থাৎ শ্রীরাধার আনন্দ-দর্শনে নাথ শ্রীকৃষ্ণের কিঞ্চিৎ আনন্দ হইল। বিদ্যাপতি কহিতেছেন,—ইহা সুখ কি দুঃখ? (মানান্তে সম্ভোগে নায়ক-নায়িকার চিত্তে পূর্ব্বতন বিষাদের স্মৃতি হেতু বিষাদ-মিশ্র আনন্দ অনুভূত হইয়া থাকে, ইহা প্রত্যক্ষ-সিদ্ধ ও রস-শাস্ত্রের সিদ্ধান্ত বলিয়া কবির প্রশ্ন সঙ্গত হইতেছে)।

## অথ মানঃ প্রকারান্তরম্।

তদুচিত-শ্রীগৌরচন্দ্রঃ।

সুহই।

কৃষ্ণ কৃষ্ণ বলি গোরা কাঁদে ঘনে ঘনে।
কত সুরধুনী বহে অরুণ-নয়ানে ॥
সুগন্ধি চন্দন গোরা নাহি মাখে গায়।
ধূলায় ধূসর তনু ভূমে[১] গড়ি যায় ॥
মানে মলিন মুখ কিছুই না ভায়।
রজনী দিবস গোরা জাগিয়া গোঙায় ॥
ক্ষেণে[২] চমকিত অঙ্গ ধরণে[৩] না যায়।
মান[৪]-ভাব গোরাচাঁদের বাসু ঘোষ গায় ॥
॥১॥৫২৫॥

পাঠান্তর

১। 'ভূমে' স্থলে 'ভোমে' খ।
২। 'ক্ষেণে' স্থলে 'ক্ষণে' ক—গ, চ।
৩। 'ধরণে' স্থলে 'ধরণ' ক—গ।
৪। 'মান' স্থলে 'নানা' ক।

সখী-বচনেন মানো যথা ।

সুহই ।

প্রিয়-সখি নিকটে যাই কহে[1] দ্রুত-গতি
শুন ধনি চতুরিণি রাধে ।
চন্দ্রাবলি সঞে কানু রজনি আজু
কামে পূরায়ল সাধে ॥
ঐছন শুনইতে বাত ।
অরুণিত লোচন গরগর অন্তর
রোখে পুরল সব গাত ॥ ধ্রু[2] ॥
আপনক কামে কামি যেই কামিনী
রসিক-মরম নাহি জান ।
সো মধু বিদগধ নাহক বলে ছলে
কত না কয়ল অপমান ॥
চঞ্চল মনহি থীর নাহি হোয়ত
কামে লুবধ-চিত কান ।
ঐছন নাহক বদন[3] না হেরব
উদ্ধব দাস পরমাণ ॥২॥৫২৬ ॥

পাঠান্তর

১ । 'যাই কহে' স্থলে 'যাই' খ ।
২ । ঘ, চ পুঁথিতে 'ধ্রু' নাই ।
৩ । 'বদন' স্থলে 'বয়ন' ঘ ।

শ্রীরাগ ।

দুহু সঞে নয়নে নয়নে নাহি হেরবি
নিয়ড়ে রহবি শির লাই ।
পরশিতে নিরসি করহি কর বারবি
যতনে রোখ নিরমাই ॥
সুন্দরি অতয়ে শিখায়ব তোয় ।
বিনহি মানে ধনি সো বহু-বল্লভ
কবহুঁ আপন বশ হোয় ॥
পুছইতে গোরি চমকি মুখ মোড়বি
হসইতে[1] জনি ভুহুঁ হাস ।
করইতে মিনতি শুনই নাহি শুনবি[2]
কহবি আনহি আন[3] ভাষ ॥
পড়ইতে চরণে বারি দিঠি-পঙ্কজে
পূজবি সো মুখ-চন্দ ।
গোবিন্দদাস কহ যাক হৃদয়ে রহ
তাহে কি এতহুঁ[4] পরবন্ধ ॥৩॥৫২৭॥

পাঠান্তর

১ । 'হসইতে' স্থলে 'হাসয়ে' খ, ঘ, চ ।
২ । 'শুনবি' স্থলে 'শুনবি' ক—গ ।
৩ । 'আনহি আন' স্থলে 'আনহি' ক ।
৪ । 'তাহে কি এতহু' স্থলে 'তাহে সে এত' ক ; 'তাহে কি এত' চ ।

---

সিন্দুড়া ।

অবনত-বয়নি ধরণি নখে লেখি ।
যে[1] কহে শ্যামনাম তাহে না[2] পেখি ॥
অরুণ বসন পরি বিগলিত কেশ ।
অভরণ তেজল ঝাঁপল বেশ ॥
নীরস[3] অরুণ কমল-বর-বয়নী ।
নয়ন[4]-লোরে বহি যায়ত ধরণী ॥
ঐছন সময়ে আওল বনদেবী ।
কহয়ে চলহ ধনি তাম্বুক সেবি ॥
অবনত বয়নে উতর[5] নাহি দেল ।
বিদ্যাপতি কহে সো চলি গেল ॥৪॥৫২৮॥

পাঠান্তর

১ । 'যে' স্থলে 'যো' ক—গ ।
২ । 'না' স্থলে 'নাহি' খ, ঘ ।
৩ । 'নীরস' স্থলে 'নিরস' ক—গ ।
৪ । 'নয়ন' স্থলে 'নয়নক' খ, ঘ ।
৫ । 'উতর' স্থলে 'উত্তর' ক—ঘ ।

কামোদ।

মাধব অপরূপ পেখলু রামা।
মানিনি মানে অবনি পর লেখই
নয়নে না হেরই শ্যামা॥
শুনইতে বিদগধ নাগর-শেখর
আকুল গদগদ বোল।
কি করব দৈবে রজনি হাম বঞ্চলু[১]
তবহি হৃদয়[২] মবু দোল॥
হামারি শপতি তোহে শুন শুন সহচরি
তুরিতে গমন করু তাই।
বহুত যতন করি তাহে মানায়বি
যৈছে সদয় হোয়ে রাই॥
শপতি-বচনে সোই কছু নাহি বোলল
আওল মানিনি পাশ।
হেরইতে রাই বিমুখ ভই বৈঠল
কহতহিঁ গোবিন্দদাস॥৫॥৫২৯॥

পাঠান্তর

১। 'বঞ্চলু' স্থলে 'বঞ্চল' ক—ঘ।
২। 'হৃদয়' স্থলে 'হৃদয়ে' ক।

গান্ধার।[১]

তোহারি বিরহ- বেদনে[২] বাউর
সুন্দর মাধব[৩] মোর।
খেনে অচেতন খেনে সচেতন
খেনে নাম ধরু[৪] তোর॥
রামা হে[৫] তু[৬] বড়ি কঠিন দেহ[৭]।
গুণ অপগুণ না বুঝি তেজলি[৮]
জগত-দুলহ নেহ[৯]॥ ধ্রু[১০]॥
তোহারি কাহিনি কহিতে জাগই[১১]
শুতই[১২] দেখই তোয়[১৩]।
কি[১৪] ঘর বাহিরে[১৫] ধৈরজ না ধরে[১৬]
পথ নিরখয়ে রোয়[১৭]॥
কত পরবোধি[১৮] না মানে রহসি[১৯]
না করে ভোজন-পান।
কাঠ-মুরতি[২০] ঐছন[২১] আছয়ে
কবি[২২] বিদ্যাপতি ভাণ॥৬॥৫৩০॥

পাঠান্তর

১। ইহা প-র-সা পুথির ১৫০ সংখ্যক ও প-র পুথির ২।৭২ সংখ্যক পদ। 'গান্ধার' স্থলে 'ধানশ্রী' প-র।
২। 'বেদনে' স্থলে 'বেদন' প-র।
৩। 'মাধব' স্থলে 'নাগর' প-র-সা।
৪। 'ধরু' স্থলে 'করি' খ; 'লয়ে' প-র-সা।
৫। 'রামা হে' স্থলে 'রামা' প-র-সা ও প-র।
৬। 'তু' স্থলে 'তো' ক—চ, প-র।
৭। 'দেহ' স্থলে 'দেহা' প-র-সা।
৮। 'তেজলি' স্থলে 'তেজসি' প-র-সা।
৯। 'নেহ' স্থলে 'লেহ' ক—গ, চ, প-র; 'লেহা' প-র-সা।
১০। প-র পুথি ছাড়া অন্যান্ত পুথিতে 'ধ্রু' নাই।
১১। 'জাগই' স্থলে 'জাগয়ে' প-র।
১২। 'শুতই' স্থলে 'শুনই' ক; 'শুতিয়া' প-র।
১৩। 'তোয়' স্থলে 'তোর' ক, গ; 'তোই' খ, ঘ, প-র-সা।
১৪। 'কি' স্থলে 'এ' ক; 'না' খ—চ, প-র-সা।
১৫। 'বাহিরে' স্থলে 'বাহির' ঘ, প-র।
১৬। 'ধরে' স্থলে 'রহ' প-র-সা; 'রহে' প-র।
১৭। 'রোয়' স্থলে 'তোর' ক, গ; 'তোই' খ, ঘ। 'পথ নিরখয়ে রোয়' স্থলে 'পন্থ নেহারই রোই' প-র-সা।
১৮। 'পরবোধি' স্থলে 'পরবোধে' প-র; 'পরবোধই' প-র-সা।
১৯। 'না মানে রহসি' স্থলে 'বোধ না মানই' প-র-সা; 'বোধ না মানয়ে' প-র-সা।

২০। 'কাঁঠ-মুরতি' স্থলে 'কাচক জুবতি' প-র-সা।

২১। 'ঐছন' স্থলে 'ঝৈছন' প-র-সা।

২২। 'কবি' স্থলে 'সুকবি' প-র-সা।

জয়জয়ন্তী।[১]

তুঁ[২] বিনু সুখময় শেজ[৩] তেজল
নিন্দ[৪] চন্দন চন্দ।
শুতল ভূতল[৫] ফুয়ল কুন্তল
কাম-চামর-বন্ধ ॥
তেজ[৬] দারুণ মান মানিনি
নাহ গাহক তোরি।
তুহুঁ[৭] সে মরকত- মুরতি মানহ[৮]
কাঁচ[৯]-কাঞ্চন-গোরি ॥
নীল-উতপল- দাম-শামর[১০]
ধাম ঝামর দেহ।
কুসুম-শর যব[১১] বরিখে ঝর ঝর
নয়ন শাঙন মেহ ॥
বিরহ-মোচন এ তুয়া লোচন-
কোণে হেরবি কান।
রায় চম্পতি বচন মানহ
দাস গোবিন্দ ভাণ ॥৭॥৫৩১ ॥

পাঠান্তর

১। ইহা প-র পুথির ২১।১৮ ও ২১।৮৯ সংখ্যক পদ। 'জয়জয়ন্তী' স্থলে 'ধানশ্রী' প-র।

২। 'তু' স্থলে 'তো' ক—চ, প-র পুথি। ইহা বিষম-মাত্রিক ত্রিপদী-ছন্দ; ইহার প্রত্যেক অর্দ্ধ-কলিতে নিম্ন-লিখিতরূপ মাত্রাবিভাগ অবলম্বিত হইয়াছে। যথা,—

৩+ ৪ ৩+ ৪
৩+ ৪+ ৩

সুতরাং 'তু বিহু' স্থলে 'তো বিহু' পাঠে ছন্দোভঙ্গ ঘটে বলিয়া, পূর্ব্ববর্ত্তী পদের 'রামা হে তু বড়ি কঠিন দেহ' প্রয়োগ অনুসারে 'তু বিহু' পাঠ গৃহীত হইয়াছে। বলা বাহুল্য যে, হিন্দী ও মৈথিল ভাষায় 'তুমি' ও 'তুই' অর্থে 'তু' শব্দই প্রযুক্ত হইয়া থাকে।

৩। 'শেজ' স্থলে 'শয়ন' ক—চ।

৪। 'নিন্দ' স্থলে 'নিন্দই' ক—গ, প-র ২১।১৮।

৫। 'ভূতল' স্থলে 'ভূতলে' ক—চ।

৬। 'তেজ' স্থলে 'তেজহ' ক—চ, প-র। 'তেজহ' পাট ছন্দোভঙ্গ-দোষ-দুষ্ট বলিয়া সমর্থনযোগ্য নহে।

৭। 'তুহুঁ সে' স্থলে 'তুহে সে' ক—গ পুথি।

৮। 'মানহ' স্থলে 'মানই' ক—চ; 'মানিয়ে' প-র ২১।৮৯।

৯। 'কাঁচ' স্থলে 'কাঁচা' ক, গ, চ; 'কাচ' প-র ২১।১৮; 'কাচা' প-র ২১।৮৯।

১০। 'শামর' স্থলে 'সম্বর' প-র ২১।১৮।

১১। 'যব' স্থলে 'খর' প-র।

টীকা

৫—৮। "তেজ" ইত্যাদি। হে মানিনি! দারুণ মান পরিত্যাগ কর; (কেন না) নাথ শ্রীকৃষ্ণ তোমার গ্রাহক অর্থাৎ তোমার সঙ্গমাভিলাষী হইয়া আছেন। হে অদগ্ধ-স্বর্ণ-গৌরাঙ্গি! তুমিই কেবল (সেই শ্রীকৃষ্ণকে) মরকত-মূর্ত্তি অর্থাৎ মরকতের ন্যায় নীরস ও কঠিন বলিয়া মনে করিতেছ; (তোমার এ ধারণা সম্পূর্ণ অমূলক)। সখী 'কাঁচ-কাঞ্চন-গোরি' সম্বোধন-পদের ধ্বনি দ্বারা বুঝাইতেছেন যে, শ্রীরাধা অদগ্ধ স্বর্ণের ন্যায় কান্তিযুক্ত বলিয়াই উহার ন্যায় কঠিন। রাধামোহন ঠাকুর পদামৃত-সমুদ্রের টীকায় লিখিয়াছেন,—"স তু নায়কস্তব গ্রাহকস্তৎপরঃ। ত্বন্তু তং মরকতমূর্ত্তিং তদ্বৎ কঠিনং মনুসে। হে অপক-কাঞ্চন-গৌরি ইতি সম্বোধনেন কাঞ্চনস্য তাত্রূপ্যাভাবাৎ ব্যতিরেকতঃ কাঠিন্যং ধ্বনিতম্।"

কামোদ।১

সো বর২ শঠগুণ- গুরু-বর৩ গুরুতর

অছু৪ গুণ জলনিধি-সার।

হাম অবলা অতি৫ তাহে দুখিত-মতি

কৈছনে পাইয়ে৬ পার॥

সজনী আর কত কর পরলাপ।

সো মুঝে যৈছন কয়লহিঁ অপমান

সো বড় হৃদয়ক তাপ॥ ধ্রু৭॥

যো বর-নারি সার করি লেওল

সো পদ সেবউ আনন্দে।

তাকর লাগি জাগি নিশি৮ রোয়উ

পীবউ সো মকরন্দে॥

তাহে লাগি অন্ন পানি সব তেজউ

জপ করু তাকর নাম।

চম্পতি-পতিকর সোই যুবতি বর

গাওত৯ পুন তছু গাম॥৮॥৫৩২॥

পাঠান্তর

১। ইহা প-র পুথির ২১।৬৪ সংখ্যক পদ। ‘কামোদ’ স্থলে ‘শ্রীরাগ’ প-র।

২। ‘সো বর’ স্থলে ‘সো সব’ প-র।

৩। ‘গুরু-বর’ স্থলে ‘গুরুজন’ প-র।

৪। ‘অছু’ স্থলে ‘যছু’ ক।

৫। ‘অতি’ স্থলে ‘জাতি’ ক, চ।

৬। ‘পাইয়ে’ স্থলে ‘পাওব’ ক, গ; ‘পায়রে’ চ।

৭। প-র পুথি ছাড়া অন্যান্য পুথিতে ‘ধ্রু’ নাই।

৮। ‘নিশি’ স্থলে ‘দিন’ ক—চ।

৯। ‘গাওত’ ইত্যাদি স্থলে ‘গায়ত গুণ তছু গাম’ ক; ‘গাওত পুন তছু নাম’ প-র।

টীকা

১—৪। “সো” ইত্যাদি। সেই শ্রীকৃষ্ণ শ্রেষ্ঠ শঠগুণ-সম্পন্ন ব্যক্তিদিগের শ্রেষ্ঠ গুরু,—উঁহার গরিষ্ঠ গুণ সমুদ্রের সার অর্থাৎ সাগরোদ্ভূত অমূল্য রত্নরাজির তুল্য; আমি একে অতি অবলা, তাহাতে দুঃখিত-চিত্তা, কিরূপে (শ্রীকৃষ্ণের অপার গুণ-সমুদ্রে নিমগ্ন হইয়া) উত্তীর্ণ হইতে পারিব? (বিজ্রপোক্তি)।

---

ধানশী।

তব চঞ্চল-মতিরয়মঘহন্তা।

অহমুত্তম-ধৃতি-দিগ্ধ-দিগন্তা॥

দূতি বিদূরয় কোমল-কথনম্।

পুনরভিধাস্যে নহি মধু-মথনম্॥ধ্রু॥

শঠ-চরিতোঽয়ং তব বনমালী।

মৃদু-হৃদয়াহং নিজ-কুলপালী॥

তব হরিরেষ নিরঙ্কুশ-নর্ম্মা।

অহমনুবন্ধ১-সনাতন-ধর্ম্মা॥৯॥৫৩৩॥

পাঠান্তর

১। ‘অহমনুবন্ধ’ স্থলে ‘অহমনুবন্ধ’ গ।

টীকা

১—৮। “তব” ইতি। তব অয়ং অঘহন্তা অঘাসুরনাশকঃ শ্রীকৃষ্ণঃ চঞ্চলমতিরস্থিরচিত্তঃ। অহং উত্তময়া প্রকৃষ্টেন ধৃত্যা ধৈর্য্যেণ দিগ্ধঃ লিপ্তঃ দিগন্তো যয়া সা উত্তম-ধৈর্য্যশীলেতি কীর্ত্তিপূরিত-দিগ্মণ্ডলেতি ভাবঃ। হে দূতি! ত্বং কোমলকথনং চাটুভাষিণং অর্থাৎ মৃষা বদন্তং শ্রীকৃষ্ণং বিদূরয় মদন্তিকাৎ দূরং প্রেরয়। অহং মধুনামক-দৈত্যঘাতিনং শ্রীকৃষ্ণং পুনর্ভূয়ঃ নাভিধাস্যে ন সম্ভাষয়িষ্যে। তব অয়ং বনমালী শঠচরিতঃ ধূর্ত্ত-স্বভাবঃ অহং মৃদু-হৃদয়া কোমলচিত্তা নিজকুলপালী স্বকুলরীতেঃ পালয়িত্রী চ। তব এষ হরিঃ নিরঙ্কুশ-নর্ম্মা উদ্দাম-ক্রীড়াপরায়ণঃ অহং অনুবন্ধঃ অবলম্বিতঃ সনাতনঃ ধর্ম্মো যয়া সা সনাতনধর্ম্মাশ্রিতেতি ভাবঃ। চঞ্চলেন ধীরায়াঃ কঠোরচিত্তেন কোমলহৃদয়ায়াঃ বিধিনিষেধা-তীতেন ধর্ম্মাচরণপরায়ণায়াঃ স্বভাববিরোধাৎ কুত্রাপি

মৈত্রী ন চিরং তিষ্ঠতি প্রত্যুত বলবৎক্লেশায় ভবতী-ত্যতো ন তব প্রভুনা কিমপি মে প্রয়োজনমিতি তাৎপর্য্যম্।

অনুবাদ

১—৮। তোমার (প্রভু) এই অঘাসুর-বিনাশী (শ্রীকৃষ্ণ) চঞ্চল-স্বভাব; আমার উত্তম ধৈর্য্য-গুণের (খ্যাতি) দ্বারা দিগ্‌মণ্ডল পূর্ণ হইয়াছে। হে দূতি! তুমি চাটুকার মধুসূদনকে দূর করিয়া দেও; আমি আর তাহার সহিত বাক্য-প্রয়োগ করিব না। তোমার এই বনমালী শঠ-চরিত্র; আমি কোমল-হৃদয়া ও কুল-রীতিপরায়ণা। তোমার এই হরি উচ্ছৃঙ্খল-কেলি-নিরত; আমি সনাতন-ধর্ম্মাচরণ-পরায়ণা।

তাৎপর্য্য

চঞ্চলের সহিত ধৈর্য্য-শালিনীর,—কঠোরের সহিত কোমল-হৃদয়ার,—উচ্ছৃঙ্খলের সহিত ধর্ম্ম-পরায়ণার মৈত্রী বিরুদ্ধ স্বভাব-হেতু কখনও অধিক কাল স্থায়ী হয় না এবং নিতান্ত ক্লেশের কারণ হইয়া থাকে; সুতরাং শ্রীকৃষ্ণের সহিত আমি আর কোন সম্বন্ধ রাখিতে ইচ্ছা করি না—ইহাই শ্রীরাধার উক্তির তাৎপর্য্য বটে।

তিরোথা ধানশী।

মাধব রাধা সাধীন ভেল।
যতনহি কত পর- কার বুঝায়লুঁ
তভু ধনি উতর না দেল॥
তোহারি কেশ কুসুম তৃণ তাম্বুল
ধরলহুঁ রাইক আগে।
কোপে কমল-মুখি পালটি না হেরল
বৈঠলি বিমুখ বিরাগে॥
তোহারি নাম শুনয়ে যব সুন্দরি
শ্রবণে মুদয়ে দুই পাণি।
তোহারি পিরিতি যো নব নব মানই
সো অব যা শুনয়ে বাণী॥
হেন বুঝি কুলিশ- সার তনু
কৈছে মিটায়ব মান।
কহ বিদ্যাপতি বচন অব সমুচিত
আপে সিধারহ কান॥১০॥৫৩৪॥

পাঠান্তর

৫০০ সংখ্যক পদে দ্রষ্টব্য।

টীকা

৫০০ সংখ্যক পদে দ্রষ্টব্য।

---

বালা ধানশী।১

শুনি২ সখি-বচন মনহি অনুমান।
নাগরি-বেশ বনাওল কান॥
আগু পদ বাম বাম গতি চাহনি
বাম৩ কুণ্ডল৪ অনুপামা।
বাম ভুজে বসন ঢুলায়ত৫ ঘন ঘন
যৈছন পেখলুঁ শ্যামা॥
পট-অম্বর পরি অভিনব নাগরি
ঐছনে কয়ল পয়ান।
চারু সিথা পরি৬ কাম-সিন্দুর পরি
লখই না পারই আন৭॥
এমন চতুরবর কবহুঁ না পেখলুঁ
এ মহি-মণ্ডল মাঝে।
মণিময় কঙ্কণ দুহু ভুজে সাজন৮
শঙ্খ শোভয়ে তছু মাঝে॥
পদতল৯ অরুণ- কিরণ মণি পেখলু
তেঞি হোয়ত অনুমান।
জ্ঞানদাস কহে রাইক মন্দিরে
নাগর কয়ল পয়ান॥ ১১ ॥ ৫৩৫ ॥

পাঠান্তর

১। 'বালা ধানশী' স্থলে 'তথা রাগ' খ পুথি।
২। 'শুনি' স্থলে 'শুন' খ পুথি।

৩। 'বাম' স্থলে 'বামে' ক, গ—চ পুথি।

৪। 'কুণ্ডল' স্থলে 'কুন্তল' ক, গ, চ পুথি।

৫। 'চূলায়ত' স্থলে 'উড়ায়ত' খ।

৬। 'সিথা পরি' স্থলে 'সিথোপরি' ক।

৭। 'আন' স্থলে 'কান' খ; পাঠান্তর—গ, ঘ পুথি।

৮। 'সাজন' স্থলে 'সাজল' ক, খ পুথি।

৯। 'পদতল' স্থলে 'পদতলে' ক—গ, চ।

কামোদ।১

কানু উপেখি রাই মহি লেখই২
মানিনি অবনত-মাথ।
নিরুপম নারি- বেশ ধরি সো হরি
আওল সহচরি সাথ ॥
সজনি৩ কী ফল৪ মানিনি-মানে।
টীট৫ কানাই কতয়ে৬ ভঙ্গি জানত
কো করু কত অবধানে ॥ ধ্রু৭ ॥
শ্যামরি হেরি সখিক রাই পুছত৮
সো কহ৯ ব্রজ-নব-রামা।
তুয়া সখি হোত১০ যতনে চলি আওল১১
কোরে করহ ইহ শ্যামা ॥
করইতে১২ কোরে পরশ সঞে১৩ জানল
কামুক কপট বিলাস।
নাসা পরশি হাসি দিঠি কুঞ্চিত
হেরত১৪ গোবিন্দদাস ॥১২॥৫৩৬॥

ইতি অষ্টাদশ-পল্লবঃ।

পাঠান্তর

১। ইহা প-র-সা পুথির ৫৭৪ ও প-র পুথির ২১।৩০ সংখ্যক পদ। 'কামোদ' স্থলে 'বড়ারি' প-র।

২। 'লেখই' স্থলে 'লিখই' ক, গ; 'লীখই' চ; 'লিখত' প-র-সা ও প-র।

৩। 'সজনি' স্থলে 'শুন সজনি' ক—চ পুথি।

৪। 'কী ফল' স্থলে 'কি ফল' ক—গ, প-র-সা; 'ধিক রহ' প-র।

৫। 'টীট' স্থলে 'টীট' ক; 'টিট' প-র-সা।

৬। 'কতয়ে' স্থলে 'কত' ক; 'কতহু' প-র-সা; 'কতহিঁ' প-র।

৭। ক—চ পুথিতে 'ধ্রু' নাই।

৮। 'শ্যামরি' ইত্যাদি পংক্তি স্থলে 'শ্যামা হেরি রাই সখীগণে পুছত' প-র-সা; 'শ্যামরি হেরি রাই সখি পুছত' প-র।

৯। 'সো কহ' স্থলে 'সো কহে' প-র; 'কো ইহ' প-র-সা।

১০। 'হোত' স্থলে 'হোয়ত' ক, খ, প-র-সা।

১১। 'আওল' স্থলে 'আওত' ক, চ; 'আয়ত' প-র-সা।

১২। 'করইতে' স্থলে 'করতহি' প-র।

১৩। 'পরশ সঞে' স্থলে 'পরশে ধনি' ক, চ, প-র-সা; 'পরশে সতি' প-র।

১৪। 'হেরত' স্থলে 'হেরই' প-র; 'কহতহি' প-র-সা।

## অথ মানঃ প্রকারান্তরং যথা।

## পুনর্দূত্যুক্তিঃ।

গান্ধার।১

তুয়া বিনে কান আন নাহি জানত
ফুল-শরে জরজর দেহ।
তুহুঁ বিমুখ২ মান আন নাহি জানসি
অপরুপ তোহারি সুনেহ৩ ॥
সুন্দরি দূরে কর বচন-বিভঙ্গ।
তোহারি বিরহ-জরে ছিরি৪ গিরিবর-ধর
ধরই না পারই অঙ্গ ॥ ধ্রু ॥

কি কহব তোহে অতি তোহারি চরণে নতি[৫]
কহইতে কথন[৬] না ফুর।
এতহুঁ বিপতি যব[৭] শুনইতে তুহুঁ অব[৮]
চাতুরি না করহ দূর[৯] ॥
হেরইতে রীত ভীত মঝু চীতহিঁ
কঠিন হৃদয় হেন জানি।
কহ ঘনশ্যাম দাস তুয়া পাশহিঁ[১০]
অতয়ে সে ঐছন বাণী ॥ ১॥৫৩৭॥

পাঠান্তর

১। ইহা প-র পুথির ২১।৩৪ সংখ্যক পদ।

২। 'বিনু' স্থলে 'বিনে' ক।

৩। 'সুনেহ' স্থলে 'সুলেহ' ক—গ; 'সিনেহ' প-র।

৪। 'ছিরি' স্থলে 'সো' প-র।

৫। 'নতি' স্থলে 'রতি' খ।

৬। 'কথন' স্থলে 'কহন' প-র।

৭। 'বিপতি যব' স্থলে 'পরাভব' প-র।

৮। 'অব' স্থলে 'জব' প-র।

৯। 'চাতুরি' ইত্যাদি স্থলে 'অবহি না চাতুরি দূরে' প-র।

১০। 'পাশহিঁ' স্থলে 'দাসহি' ক, গ, প-র-সা।

বিহাগড়া।[১]

প্রেম-আগুনি মনহিঁ গুণি গুণি
এ দিন যামিনি জাগি।
মদন-পঞ্জর-[২] কুঞ্জে রোয়ই
তোহারি রস-কণ[৩] লাগি ॥
কি ফল মানিনি মান মানসি
কানু জানসি তোরি।
তুহুঁ রে জলধর- অঙ্গে[৪] শোভিত
ঐছন দামিনি গোরি[৫] ॥
নওল কিশলয়- বলয় ম[৬]-
পঙ্ক পঙ্কজ-পাত।
শয়নে ছটফট[৭] লুটই মহিতলে
তো বিনু দহ দহ[৮] গাত ॥
জানহ পুন পুন[৯] সো পিয়া পরিখন
সোই পুজে[১০] পাঁচ-বাণ।
প্রাত আদিত ও রস-গাহক[১১]
দাস গোবিন্দ ভাণ ॥২॥১৩৮॥

পাঠান্তর

১। ইহা প-র পুথির ২১।৭১ সংখ্যক পদ। 'বিহাগড়া' স্থলে 'কেদার' প-র।

২। 'পঞ্জর'- স্থলে 'কুঞ্জর' ক—গ; 'পঞ্জরে' প-র।

৩। 'রস-কণ' স্থলে 'রসক' ক; 'পরশক' প-র।

৪। 'অঙ্গে' স্থলে 'অঙ্গ' খ, ঘ।

৫। 'ঐছন' ইত্যাদি স্থলে 'জলদ দামিনি গোরি ॥৪॥' প-র।

৬। 'বলয় মলয়জ' স্থলে 'মলয় বলয়জ' প-র।

৭। 'শয়নে ছটফট' স্থলে 'শয়নে ছটপট' চ; 'শয়ন ছটফটি' প-র।

৮। 'দহ দহ' স্থলে 'দহই' ক, গ।

৯। 'জানহ পুন পুন' স্থলে 'জানি জানি পুন' প-র।

১০। 'সোই পুজে' স্থলে 'সোই পুজে' ক—গ; 'সো পিয়া পুছে' প-র।

১১। 'প্রাত আদিত' ইত্যাদি স্থলে 'ও রস-গাহক প্রাত-আদিত' খ; 'রায় চম্পতি ও রস-গাহক' ক, গ, চ পুথি।

টীকা

১—৪। "প্রেম-আগুনি" ইত্যাদি। (শ্রীকৃষ্ণ) প্রেমাগ্নিকে মনে গণিয়া গণিয়া অর্থাৎ অগ্নির ন্যায় অন্তর্দাহক প্রেমের কথা ভাবিয়া ভাবিয়া, এ সকল

দিবস ও রজনী জাগিয়া জাগিয়া কন্দর্পের পঞ্জর অর্থাৎ কয়েদ-খানা স্বরূপ নিকুঞ্জ-ভবনে (থাকিয়া) তোমার প্রেম-বিন্দুর জন্ত রোদন করিতেছেন। "মদন-পঞ্জর" শব্দের ধ্বনি দ্বারা কবি বুঝাইতেছেন যে, পিঞ্জরের পক্ষীর স্তায় শ্রীকৃষ্ণ পূর্ব্বতন সম্ভোগ-সুখের স্মৃতি-উদ্দীপক কুঞ্জ-গৃহ পরিত্যাগ করিয়া যাইতে পারিতেছেন না,—সুতরাং কুঞ্জাধি-দেবতা কন্দর্পের কৃপা-পাত্র হইয়া পড়িয়াছেন।

সুহই।

শুন শুন গুণবতি রাই।
তো বিনু আকুল মাধাই[১] ॥
কিশলয়-শয়ন উপেখি।
ভূমি উপর নখ[২] লেখি ॥
তেজ ধনি অসময় মান।
কামুক তুহুঁ সে নিদান ॥
তুয়া মুখ হৃদি অবগাই।
বিলপয়ে অবধি না পাই ॥
যো[৩] জগ-জীবন জান।
তাকর জলত পরাণ ॥
ভূপতি কি কহব তোয়।
তোহে সে পুরুখ-বধ হোয় ॥৩॥৫৩৯॥

পাঠান্তর

১। 'মাধাই' স্থলে 'কানাই' ক।

২। 'উপর নখ' স্থলে 'উপরে নখে' ক, গ, চ পুথি।

৩। 'যো' স্থলে 'সো' ক—গ পুথি।

---

তথা রাগ।[১]

শুন শুন সুন্দরি রাধে।
কানু সঞে প্রেম করসি কাহে বাদে[২] ॥
অনুখন যো জন তুয়া গুণে ভোর।
তুহুঁ কৈছে তেজবি তাকর কোর ॥
নিশি দিশি বয়নে না বোলই[৩] আন।
আন জন বচনে না পাতয়ে কান ॥
তুয়া লাগি[৪] তেজল গুরুজন-আশ।
কাহে লাগি তুহুঁ তাহে ভেলি[৫] উদাস ॥
ঐছন সুপুরুখ[৬] কথিহুঁ[৭] না[৮] দেখি।
আপন দিব তোহে হরি না উপেখি[৯] ॥
এ সব বচনে যদি রাখহ[১০] মান।
না জানিয়ে কৈছে কঠিন তুয়া প্রাণ[১১] ॥
জ্ঞানদাস কহ[১২] হিত উপদেশ।
ঐছন নায়কে না কর আবেশ ॥৪॥৫৪০॥

পাঠান্তর

১। ইহা প-র পুথির ২১।৩১ সংখ্যক পদ। 'তথা রাগ' স্থলে 'সুহই সিন্ধুড়া' প-র।

২। 'বাদে' স্থলে 'বাধে' ক, গ, চ।

৩। 'বোলই' স্থলে 'বোলয়ে' প-র পুথি।

৪। 'লাগি' স্থলে 'বোলে' প-র।

৫। 'তুহুঁ তাহে ভেলি' স্থলে 'তুহুঁ তারে ভেলি' ক, গ; 'হেলে ধনি করসি' প-র।

৬। 'সুপুরুখ' স্থলে 'পুরুখ' ক—গ, চ।

৭। 'কথিহুঁ' স্থলে 'কতিহুঁ' ক—গ; 'কতিহোঁ' চ।

৮। 'না' স্থলে 'নাহি' ক—গ, চ, প-র।

৯। 'আপন' ইত্যাদি স্থলে 'আপন দীব তোহে' ইত্যাদি ঘ, চ; 'আপন দিব যো হরিক উপেখি' প-র।

১০। 'রাখহ' স্থলে 'না তেজহ' খ।

১১। 'না জানিয়ে' ইত্যাদি স্থলে 'না জানিয়ে কোনে আরাধলি কান' প-র।

১২। 'কহ' স্থলে 'কহে' চ, প-র।

### শ্রীমত্যুক্তিঃ।

সুহিনী।

না কহ রে সখি উহার কথা।
দ্বিগুণ[১] হৃদয়ে না দেহ ব্যথা ॥
যৈছন চতুর শঠের পহুঁ।
তৈছন তাহার দূতী[২] সে তুহুঁ ॥
নিকুঞ্জে হৃদয়ে ধরল যে[৩]।
তাহারে না কহ সেবউ সে[৪] ॥
সোই কলাবতী নিবসে যাহাঁ।
তুরিতে গমন করহ তাহাঁ ॥
এমতি তাহারে সাধহ যাই।
যে সুখ পাওবি অবধি নাই ॥
পুন না আসিহ আমার পাশ।
শুনিয়া চলল রসিকদাস ॥৫॥৫৪১॥

পাঠান্তর

১। 'দ্বিগুণ' স্থলে 'দিগুণ' ঘ, চ পুথি।
২। 'দূতী' স্থলে 'দোতি' ঘ; 'দুতি' চ পুথি।
৩। 'ধরল যে' স্থলে 'ধরিল যে' ক, খ পুথি।
৪। 'না কহ সেবউ সে' স্থলে 'নাহক তাহারে সেবও সে' ঘ, চ।

তথা রাগ।[১]

রাইক ঐছন অকরুণ[২] ভাব।
শুনি সখি আওল[৩] কামুক পাশ ॥
কহই না পারই[৪] সকল সম্বাদ।
গদগদ কহইতে করই বিবাদ[৫] ॥
নাগর শুনিয়া অছু বাণী।
কহ সখি কি করয়ে কমল-নয়ানী[৬] ॥৬॥৫৪২॥

পাঠান্তর

১। ইহা প-র পুথির ২১।২৭ সংখ্যক পদ। 'তথা রাগ' স্থলে 'গান্ধার' প-র।
২। 'অকরুণ' শব্দটি প-র পুথিতে।
৩। 'আওল' স্থলে 'ধাওল' প-র।
৪। 'কহই না পারই' স্থলে 'কহইতে ঐছন' ক; 'কহইতে' ঘ, প-র।
৫। 'গদগদ কহইতে' ইত্যাদি পংক্তি স্থলে 'ধনি যৈছে মন মাহা করল বিষাদ' প-র পুথি। অতঃপর ক—চ পুথিতে 'নাগর শুনিয়া' ইত্যাদির স্থলে 'ইত্যাদি গীতং' ও প-র পুথিতে 'ইত্যাদি গীতং' স্থলে 'নাগর শুনিয়া' ইত্যাদি পংক্তিদ্বয় দৃষ্ট হয়।
৬। অতঃপর প-র পুথিতে দুইটি পংক্তির স্থান ফাঁক রাখা হইয়াছে। এই পদটি পদকল্পতরু গ্রন্থে আর কোথায়ও উদ্ধৃত হয় নাই, সুতরাং অবশিষ্টাংশ না পাওয়ায় মুদ্রিত করিতে পারা গেল না।

ধানশী।[১]

মাধব বোধ না মানয়ে রাই।
নিভৃত নিকুঞ্জ- গৃহে ধনি নিবসই[২]
তুরিতে গমন করু তাই ॥ ধ্রু[৩] ॥
এত শুনি নাগর[৪] নাগরি-বেশ ধরি
সখি সঞে চলু বনমালী[৫]।
যোই নিকুঞ্জে[৬] আছয়ে বর-মানিনি[৭]
তাহাঁ যাই উপনিত ভেলি[৮] ॥৭॥৫৪৩॥

পাঠান্তর

১। ইহা প-র পুথির ২১।৩২ সংখ্যক পদ। 'ধানশী' স্থলে 'শ্রীগান্ধার' প-র পুথি।
২। 'নিভৃত নিকুঞ্জ' ইত্যাদি পংক্তি স্থলে 'নিভৃত নিকুঞ্জে আছয়ে সব সখি মেলি' প-র।
৩। ক—চ পুথিতে 'ধ্রু' নাই।
৪। 'নাগর' স্থলে 'মাধব' প-র।
৫। 'চলু বনমালী' স্থলে 'গমন কএল' প-র।
৬। 'নিকুঞ্জে' স্থলে 'নিকুঞ্জ মাঝে' প-র।
৭। 'বর-মানিনি' স্থলে 'সুন্দরি' প-র।

৮। 'ভেলি' স্থলে 'ভেল' প-র। ক—চ পুথিতে এখানেই পদটি সমাপ্ত করা হইয়াছে; কিন্তু প-র পুথিতে অতঃপর ভণিতা সহ নিম্নলিখিত ছুইটি কলি দৃষ্ট হয়; যথা,—

'নাগরি-বেশ দেখি হরষিত সখিগণ
কহ সন্তে বলিহারি যাই।
কোপে সুধামুখি চরণে লিখয়ে মহী
পীছে রহল তহিঁ যাই ॥
কাতর নয়নে নেহারই নাগর
সখি পদে অবনত কেল।
বংশী কহয়ে ইবে থীর রহু মাধব
সব জন অনুমতি ভেল ॥'

এই কলি ছুইটি পরিত্যাগ না করিলে পরবর্ত্তী নাগরী-বেশ-ধারণের পদটি অসমঞ্জস হইয়া পড়ে বলিয়াই, বোধ হয়, বৈষ্ণবদাস উহা পরিত্যাগ করিয়াছেন; সুতরাং আমরাও উহা মূলে সন্নিবেশিত না করিয়া পাঠান্তর স্থলে মুদ্রিত করিলাম।

।১

পাটাম্বর[২] পরি অভিনব নাগরি
ঐছন[৩] কয়ল পয়ান।
শির[৪] পর সিথি করি কাম-সিন্দুর পরি
লখই না পারই আন ॥
দেখ সখি অদভুত রঙ্গ।
রসিক-শিরোমণি রমণি-বেশ ধরি
আওত দোতিক[৫] সঙ্গ ॥ ধ্রু ॥
আগু পদ বাম বাম গতি ধাবই[৬]
মোহিনি চাহনি[৭] বামা।
ভানুসুতা পাশে[৮] উপনিত ভেলহিঁ
শ্যামা পেখল রামা[৯] ॥
মণিময় কঙ্কণ দুহুঁ ভুজে শোভই
শঙ্খ শোহই[১০] তহু[১১] মাঝ।
এহেন চাতুরি[১২] কবহুঁ না[১৩] পেখলুঁ
এ মহি-মণ্ডল মাঝ ॥
অরুণ-কিরণ শ্যামা পদতলে পেখলুঁ
তেঞি করিয়ে[১৪] অনুমান।
বংশীবদন কহ রাইক নিকটহিঁ[১৫]
ঐছন[১৬] করল পয়ান ॥৮॥৫৪৪॥

পাঠান্তর

১। ইহা প-র পুথির ২১।২৯ সংখ্যক পদ। 'মঙ্গল' স্থলে 'ধানশী' প-র।

২। 'পাটাম্বর' স্থলে 'পটাম্বর' ক, গ, চ; 'পট্টাম্বর' প-র।

৩। 'ঐছন' স্থলে 'বৈছন' খ, ঘ; 'রৈছন' প-র।

৪। 'শির' স্থলে 'শিরে' প-র।

৫। 'দোতিক' স্থলে 'দূতিক' প-র পুথি।

৬। 'আগু পদ' ইত্যাদি পংক্তি স্থলে 'আগে আগে পদ বামাগতি মোহিনি' প-র।

৭। 'মোহিনি চাহনি' স্থলে 'চাহনি মোহিনি' প-র পুথি।

৮। 'পাশে' স্থলে 'তটে' প-র পুথি।

৯। 'শ্যামা পেখল রামা' প-র স্থলে 'শ্যামই পেখল রামা' ক, গ; 'শ্যামা উপেখল রামা' খ, ঘ, চ পুথি।

১০। 'শোহই' স্থলে 'শোভই' ক, গ, চ, প-র।

১১। 'তহু' স্থলে 'দুহুঁ' প-র পুথি।

১২। 'চাতুরি' স্থলে 'চাতুরীপন' ক, গ, চ; 'চাতুরি পুন' খ, ঘ।

১৩। 'কবহুঁ না' স্থলে 'কভু নাহি' প-র।

১৪। 'তেঞি করিয়ে' স্থলে 'দেখি কয়ল' প-র।

১৫। 'বংশীবদন কহ' ইত্যাদি স্থলে 'বংশীবদন কহই রাই নিকটহিঁ' ক, গ; 'বংশীবদন কহই

রাই নীকটে' ঘ, চ ; 'গোবিন্দদাস কহই ধনি পাশহি' প-র পুথি।

১৬। 'ঐছন' স্থলে 'নাগর' প-র পুথি।

---

ধানশী।

নাগরি-বেশ হেরি হরষিত সহচরি
করে ধরি আদর কেল।
কোপে কমল-মুখি চরণে লিখয়ে[১] সখী
তাক সমুখ লই[২] গেল ॥
সুন্দরি হেরহ ইহ[৩] নব রামা।
মাথুর[৪] নগরক ইহ নব-রঙ্গিণি
তোহে মিলব ইহ শ্যামা ॥
ঐছন বচন শুনি বিমল-বয়নি ধনি
বাহু পসারি করু কোর।
পরশহি[৫] জানল রসিক-শিরোমণি
কো কহ[৬] কৌতুক ওর[৭] ॥
টূটল মান আন মনে বৈঠল
সহচরি মুখ হেরি হাস।
অমল কমল-মুখ হেরইতে বংশীক[৮]
পুরল মরম অভিলাষ ॥৯॥৫৪৫॥

পাঠান্তর

১। 'লিখয়ে' স্থলে 'ঠেলয়ে' ক ; 'লিখিয়ে' খ ; 'লেখয়ে' গ পুথি।

২। 'সমুখ লই' স্থলে 'সমুখে লই' ক—গ ; 'সমুখ লেই' ঘ, চ।

৩। 'ইহ' স্থলে 'এ' ক পুথি।

৪। 'মাথুর' স্থলে 'মথুরা' খ, ঘ।

৫। 'পরশহি' স্থলে 'পরশেহি' ক পুথি।

৬। 'কহ' স্থলে 'কহু' ক, গ ; 'কহুঁ' চ।

৭। 'ওর' স্থলে 'য়োর' ঘ।

৮। 'বংশীক' স্থলে 'রসিককো' ক।

বরাড়ী।

সুমুখী[১]-চরণে চিকণ কালার
বরণ কেন বা দেখি।
সখীর বচনে ঈষত হাসিয়া
নেহারে কমল-মুখী ॥
কনক-মুকুর জিনিয়া চরণ
মুখানি রসের কূপ।
তাহার মাঝারে পশিয়া পেখলুঁ[২]
পরাণ-নাথের রূপ ॥
আপনা আপনি[৩] বয়ান হেরিয়া
ধরিতে না পারে হিয়া।
এ রস[৪] পাসরি[৫] রসিক নাগর
কেমতে[৬] আছয়ে জীয়া ॥
কহিতে কহিতে রসের আবেশে
নাগরী নাগর ভেল।
বংশী কহয়ে বুঝিয়া বিশাখা
নাগরী আনিয়া দেল ॥১০॥৫৪৬॥

পাঠান্তর

১। 'সুমুখী' স্থলে 'সুমুখি' ঘ, চ।

২। 'পেখলুঁ' স্থলে 'দেখিনু' খ, ঘ।

৩। 'আপনি' স্থলে 'আপুনি' চ।

৪। 'এ রস' স্থলে 'ও রস' খ।

৫। 'পাসরি' স্থলে 'পরসি' চ।

৬। 'কেমতে' স্থলে 'কেমনে' ঘ।

টীকা

১৩—১৬। "কহিতে" ইত্যাদি। (পূর্ব্বোক্ত বাক্য) বলিতে বলিতে নায়িকা-শিরোমণি শ্রীরাধা নায়ক (শ্রীকৃষ্ণ) হইলেন অর্থাৎ শ্রীকৃষ্ণের চিন্তায় তন্ময়ভাবশতঃ নিজকে শ্রীকৃষ্ণ জ্ঞান করিতে লাগিলেন। পদকর্ত্তা বংশী বলিতেছেন,—(মর্ম্মজ্ঞা সখী) বিশাখা (শ্রীরাধার মনের ভাব) বুঝিতে পারিয়া নাগরী অর্থাৎ নাগরী-বেশ-ধারী শ্রীকৃষ্ণকে আনিয়া দিলেন।

তথা রাগ ।[১]

মুখ যব মাজল রসিক মুরারি ।
সুন্দরি রহলি করহি কর বারি ॥
প্রেম সবহুঁ গুণ তুহুঁ[২] করি নেল ।
মূদল[৩] নয়ন যুগল কর দেল ॥
করে কর বারিতে উপজল হাস ।
তুহুঁ পুলকায়িত[৪] গদগদ ভাষ ॥
গুরুয়া কোপ তিরোহিত ভেল[৫] ।
নাগর তবহুঁ কোর পর নেল ॥১১॥৫৪৭॥

পাঠান্তর

১। ইহা প-র পুথির ২১।৬৯ সংখ্যক পদ। 'তথা রাগ' স্থলে 'ধানশ্রী' প-র।

২। 'তুহুঁ' স্থলে 'হরি' প-র।

৩। 'মূদল' স্থলে 'মুদল' ক—গ, ঘ; 'মুন্দল' প-র।

৪। 'পুলকায়িত' স্থলে 'পুলকাইত' খ, ঘ; 'পুলকহত' প-র।

৫। 'গুরুয়া কোপ ইত্যাদি পংক্তিদ্বয়ের পরিবর্ত্তে প-র পুথির পাঠ যথা,—

'গুরুয়া কোপ যব হৃদি মাহা জানি।
মানিনি-চরণে পসারল পাণি ॥'

টীকা

১—৪। "মুখ" ইত্যাদি। (শ্রীরাধা কৃষ্ণ-তন্ময়তা হেতু জগৎ কৃষ্ণময় দেখিতেছেন, এমন সময়ে) নাগরী-বেশ-ধারী রসিক-শিরোমণি শ্রীকৃষ্ণ যখন শ্রীরাধার মুখ-মার্জ্জন অর্থাৎ করতল দ্বারা বদন স্পর্শ করিলেন, (তখন মানাবশেষ এবং স্ত্রী-সুলভ লজ্জা হেতু) শ্রীরাধা (নিজের) হস্ত দ্বারা (শ্রীকৃষ্ণের) হস্তকে অবরোধ করিয়া অবস্থিতি করিলেন। প্রেমহেতু উভয়ে (উভয়ের) সকল (আচরণ-) গুণ করিয়া লইলেন; (শ্রীকৃষ্ণ) শ্রীরাধার (রসানুভবের আতিশয্যে) মুদ্রিত নেত্রে (কৌতুক করার জন্ত) যুগল কর অর্পণ করিলেন।

## ততো বর্ষা-সময়োচিত-বাসকসজ্জায়াং শ্রীকৃষ্ণস্য বিলম্বিতান্মানঃ।

ভূপালী।

তুহুঁ রহ গরবিনি বাসক গেহ ।
সো ভিগি আওল শাঙন মেহ ॥
তুহুঁ শূতলি[১] সুখময় পরিযঙ্ক ।
সো তরি আওল পাঁতর পঙ্ক[২] ॥
এ ধনি দূর কর অসময়-মান ।
পুণ-ফলে মীলল[৩] রসময় কান ॥
ঝলকত[৪] দামিনি যামিনি ঘোর[৫] ।
কামিনি কি তেজই কান্তক কোর ॥
ঘন ঘন-গরজন অম্বর মাহ ।
বরজত কোনে এ হেন বর-নাহ ॥
এতহুঁ কহত যব গতি মতি বাম ।
না জানিয়ে কোই আরাধলি[৬] কাম ॥
গোবিন্দদাস দেখব[৭] তব সাঁচ ।
কাকর অঙ্গনে কো পুন নাচ ॥১২॥৫৪৮॥

পাঠান্তর

১। 'শূতলি' স্থলে 'শুতলি' খ, গ, চ।

২। 'পঙ্ক' স্থলে 'পঙ্ক' ক, গ।

৩। 'মীলল' স্থলে 'মিলল' ক—গ; 'মীলব' চ পুথি।

৪। 'ঝলকত' স্থলে 'ঝলকল' ক পুথি।

৫। 'ঘোর' স্থলে 'থোর' গ, চ।

৬। 'আরাধলি' স্থলে 'আরাধল' ক; 'আরাধবি' গ পুথি।

৭। 'দেখব' স্থলে 'দেখত' ক পুথি।

টীকা

৯—১০। "ঘন" ইত্যাদি। আকাশের মাঝে ঘন-ঘন মেঘ-গর্জ্জন (হইতেছে); (এরূপ সময়ে) কে (নায়িকা) শ্রেষ্ঠ নাথকে বর্জ্জন করিতে পারে?

১১—১২। "এতহুঁ" ইত্যাদি। এত (কথা) কহিলেও যখন (তোমার) কার্য্য ও বুদ্ধি বিপরীত (দেখিতেছি), (তখন বিবেচনা হয়) না জানি, কে (সৌভাগ্যবতী নায়িকা) কন্দর্পকে আরাধনা করিয়াছে অর্থাৎ কন্দর্পকে আরাধনা দ্বারা পরিতুষ্ট করায় কন্দর্প তাঁহাকে শ্রীকৃষ্ণের প্রেমলাভরূপ সর্ব্বোৎকৃষ্ট বর প্রদান করিয়াছেন এবং সেই বর সফল হইবে বলিয়াই তোমার প্রতি শ্রীকৃষ্ণের বিরাগ-জনক তোমার এই দুর্জ্জয় মান উপস্থিত হইয়াছে।

১৩—১৪। "গোবিন্দদাস" ইত্যাদি। (সেই সৌভাগ্যবতী নায়িকার সাধনা যখন সফল হইবে), গোবিন্দদাস তখন সত্য দেখিতে পাইবেন—কাহার আঙ্গিনায় কে নাচে! অর্থাৎ এখন যেরূপ শ্রীকৃষ্ণ তোমার আঙ্গিনায় আসিয়া তোমার মানভঞ্জনের জন্ত নৃত্যের স্তায় নানা অঙ্গ-ভঙ্গী সহকারে উঠা-বসা করিতেছেন, তখন তাঁহার আঙ্গিনায় যাইয়া তোমার সখীবৃন্দকেও শ্রীকৃষ্ণের মনোরঞ্জনের জন্ত সেইরূপ করিতে হইবে।

কেদার।

শুন শুন গুণবতি রাধে।
পরিচয় পরিহর কোন অপরাধে ॥
গগনে উগয়ে১ কত তারা।
চাঁদ আনহি অবতারা ॥
আন্ কি কহবি২ বিশেখি।
লাখ লখিমি-চয় লেখি না লেখি ॥
শুনি ধনি-মন-হৃদি ঝূর।
তবহিঁ মনহিঁ মন পূর ॥
বিদ্যাপতি কহে মীলন ভেল।
শুনইতে ধন্দ সবহিঁ৩ ভৈ গেল ॥১৩৫৪৯॥

ইতি ঊনবিংশতি-পল্লবঃ।

পাঠান্তর

১। 'উগয়ে' স্থলে 'উঠয়ে' খ; 'উদয়' গ; 'উদয়ে' ঘ পুথি।

২। 'আন কি কহবি' স্থলে 'আপনকি কহব' ক; 'আন কি কহব' গ, চ।

৩। 'সবহিঁ' স্থলে 'অবহুঁ' খ; 'অবহিঁ' চ।

টীকা

১—২। "শুন শুন" ইত্যাদি। হে গুণবতি শ্রীরাধে! তুমি (মন দিয়া) আমার কথা শ্রবণ কর; তুমি (শ্রীকৃষ্ণের) কি অপরাধ হেতু (তাঁহার সহিত) আলাপ (পর্য্যন্ত) পরিত্যাগ করিতেছ?

৩—৪। "গগনে" ইত্যাদি। গগনে কত কত নক্ষত্র উদিত হয়, (কিন্তু) চন্দ্র অন্ত অবতার অর্থাৎ গগনে লক্ষ লক্ষ নক্ষত্র উদিত হইয়াও রজনীর অন্ধকার বিদূরিত করিতে পারে না, কিন্তু একমাত্র চন্দ্র গগনে অবতীর্ণ হইলে নিখিল অন্ধকার বিনষ্ট হয়; সুতরাং চন্দ্রের অবতরণ স্বতন্ত্র, সন্দেহ নাই।

৫—৬। "আন" ইত্যাদি। অন্ত আর কি বিশেষ করিয়া বলিব? (শ্রীকৃষ্ণের প্রেম-গর্ব্বিতা আমরা) লক্ষ লক্ষ লক্ষ্মীদিগকে গণ্য করিয়াও করিও না। (ব্রজাঙ্গনাগণ বেদ-বিধি উল্লঙ্ঘন পূর্ব্বক ঐকান্তিক অনুরাগে ব্রজেন্দ্র-নন্দন শ্রীকৃষ্ণকে ভজন করিয়া প্রেমের যে পরাকাষ্ঠা লাভ করিয়াছেন, তাহা বৈকুণ্ঠ-বাসিনী বিষ্ণু-প্রিয়া লক্ষ্মীরও দুর্লভ বটে; সুতরাং সখীর এই গর্ব্বোক্তি অমূলক নহে)।

৭—৮। "শুনি" ইত্যাদি। (সখীর পূর্ব্বোক্ত সারগর্ভ বাক্য) শুনিয়া শ্রীরাধার মন-প্রাণ কাঁদিতে লাগিল; তখন (শ্রীকৃষ্ণের) মনে মন-স্কামনা পূর্ণ হইল।

৯—১০। "বিদ্যাপতি" ইত্যাদি। বিদ্যাপতি বলিতেছেন,—(শ্রীরাধাকৃষ্ণের) মিলন হইল; (এই বিবরণ) শুনিয়া সকলেই (বিস্ময়ে) স্তব্ধ হইয়া গেল।

## পুনশ্চ মানঃ।

ধানশী।

এ সখি মঝু বোলে কর অবধান।
রাই দরশ[১] বিনে না রহে পরাণ ॥
তুহুঁ অতি চতুরিণি কি কহব হাম।
ঐছে করহ যৈছে[২] সিধি[৩] হয়ে কাম ॥
বহুত যতন করি বুঝায়বি তায়।
নহে পরবোধবি ধরি তছু[৪] পায় ॥
ইথে যদি তুয়া বোল না শুনই[৫] রাই।
ইহ কেশ তৃণ দিয়া পড়বি লোটাই ॥
সো রঙ্গিণি যদি তেজই মান।
নিচয়ে জানিহ[৬] তুয়া অনুগত[৭] কান ॥
বংশীবদনে কহ পূরব আশ।
চলল দোতি তব রাইক পাশ ॥১॥৫৫০॥

পাঠান্তর

১। 'দরশ' স্থলে 'দরশন' গ, চ।
২। 'যৈছে' স্থলে 'যাতে' ক পুথি।
৩। 'সিধি' স্থলে 'সিদ্ধি' ক, গ।
৪। 'তছু' স্থলে 'তায়' ঘ।
৫। 'শুনই' স্থলে 'শুনয়ে' খ, ঘ।
৬। 'জানিহ' স্থলে 'জানিব' ক; 'জানিবি' গ; 'জানিয়' চ।
৭। 'অনুগত' স্থলে 'অনুচর' খ, ঘ পুথি।

টীকা

৯—১০। "সো" ইত্যাদি। যদি (তোমার যত্নে) সেই বিলাসিনী শ্রীরাধা মান পরিত্যাগ করে, তবে নিশ্চিত জানিও, শ্রীকৃষ্ণ তোমার অনুগত হইবে।

---

কামোদ।

কানু প্রবোধ করি আয়ল সহচরি
মীলল[১] রাইক পাশ।
কহতহিঁ চাতুরি- বচন সুমাধুরি
তাহে মিশাইয়া হাস ॥
মানিনি অবনত বদনহি লীখত[২]
ইহ মহি-মণ্ডল মাঝ।
ইতি উতি সহচরি রহে নিশবদ করি
সবহুঁ বিছুরল[৩] কাজ ॥
দোতি কহয়ে ধনি কাহে ভেলি[৪] মানিনি
তোহারি সে নাগর-রাজ।
বিষম-কুসুম-শরে সো ভেল জর জর
লুঠই[৫] নিকুঞ্জক মাঝ ॥
অনেক যতন করি মোহে পাঠায়ল হরি
জিউ রাখে তুয়া আশোয়াসে[৬]।
বংশীবদন কহ হামারি বচন রাখ
মীলহ কানুক পাশে ॥২॥৫৫১॥

পাঠান্তর

'মীলল' স্থলে 'মিলল' ক—গ, চ পুথি।
'লীখত' স্থলে 'লিখত' ক—গ।
'বিছুরল' স্থলে 'বিছুরল' ক—গ, চ।
'ভেলি' স্থলে 'ভেল' ক পুথি।
'লুঠই' স্থলে 'লুটই' ক—গ।
'জিউ রাখে' ইত্যাদি স্থলে 'জীউ রাখয়ে তুয়া আশে' ক।

শ্রীরাগ।

মানিনি দুর[১] কর দারুণ মানে[২]।
তুয়া বিনে মোহন চীত্ত-পুতলি সম
তেজল ভোজন-পানে ॥

কোমল অমল শেজ কুসুম-দল
তুয়া বিনু তেজল শয়নে[৩]।
গন্ধ-চতুঃসম অঙ্গ-বিলেপন[৪]
তেজল তাম্বুল বয়নে[৫] ॥
কত কত যুবতি- যূথ-শত সেবই
তাহে যে বোধ না মানে।
সো তুয়া লাগি অব সতত উতাপিত[৬]
মুন্দি[৭] রহত দুই নয়ানে ॥
এ ধনি রমণি- শিরোমণি মানিনি
কিয়ে তুয়া মানক[৮] কাঁতি।
রায় বসন্ত কত তোঁহে[৯] বুঝায়ব
নাহ দেখিলুঁ এক ভাতি ॥৩॥৫৫২॥[১০]

পাঠান্তর

১। 'ছুর' স্থলে 'দূর' ক—গ, চ।
২। 'দারুণ মানে' স্থলে 'মানে' ক, খ।
৩। 'শয়নে' স্থলে 'শয়ানে' ক, গ।
৪। 'অঙ্গ-বিলেপন' স্থলে 'অঙ্গে বিলেপন' ক, খ।
৫। 'বয়নে' স্থলে 'বয়ানে' ক, গ পুথি।
৬। 'সো তুয়া' ইত্যাদি পংক্তির স্থলে 'সো তুয়া লাগি অবশ উতাপিত' খ; 'সো তুয়া লাগি অবশ উতাপত্তি' চ।
৭। 'মুন্দি' স্থলে 'মুদি' ক—গ; 'মুন্দি' চ।
৮। 'মানক' স্থলে 'মাণিক' ক পুথি।
৯। 'কত তোঁহে' স্থলে 'তোহে কতয়ে' ঘ।
১০। অতঃপর খ পুথিতে 'কামিনি কানু কহল কত মোয়' ইত্যাদি ৫৭৪ সংখ্যক পদটি সন্নিবেশিত হইয়াছে।

টীকা

১২—১৫। "এ ধনি" ইত্যাদি। হে ধন্যে রমণী-শিরোমণি মানিনি শ্রীরাধে! তোমার মানের (ইহা) কিরূপ ভঙ্গী? রায় বসন্ত তোমাকে কত বুঝাইবে; তোমার নাথ (শ্রীকৃষ্ণকে) এক-ভাবেই দেখিলাম অর্থাৎ অস্থিরপ্রকৃতি তোমার মানসিক ভাবের নানারূপ পরিবর্ত্তন হইলেও স্থির-স্বভাব শ্রীকৃষ্ণের ভাবের কোন পরিবর্ত্তন দেখিলাম না অর্থাৎ তিনি তোমার প্রতি পূর্ব্ববৎ অনুরক্ত রহিয়াছেন। তুলনা করুন,—

"উদেতি সবিতা তাম্রস্তাম্র এবাস্তমেতি চ।
সম্পত্তৌ চ বিপত্তৌ চ মহতামেকরূপতা ॥"
—কাব্যপ্রকাশ-ধৃত প্রাচীন শ্লোক।

তথা রাগ।[১]

পহুমিনি পুন পরবোধহ[২] তোয়।
পীতাম্বর পদ- পঙ্কজ পরিহরি
পামরি[৩] পাঁতরে রোয় ॥ ধ্রু ॥
পুছইতে পহিলে পাণি পালটায়সি[৪]
পরিজন পর করি মান।
পিয়-পরিবাদ পরশি[৫] পরিহারসি
পূরে পাহুন[৬] পাঁচবাণ ॥
পিরিতিক পাঁতি পাঠে[৭] পরিহাসসি
পহুঁ-পরণতি নাহি মান।
পাহুন-পুতলি[৮] পরখি পয়ে পেখলুঁ[৯]
পর-পীড়ন নাহি জান ॥
পুরুষোত্তমক প্রেম-পরিরম্ভন
পুণবতি পাবই[১০] কোই।
প্রাণ-পিয়ারি[১১] পদবি পরিপালহ[১২]
গোবিন্দদাস কহ তোই ॥৪॥৫৫৩॥

পাঠান্তর

১। ইহা প-র পুথির ২১।১৭ সংখ্যক পদ। 'তথা রাগ' স্থলে 'ধানশীরাগেণ গীয়তে। দশকোশী তাল যথা।' ঘ; 'বড়ারি' প-র।
২। 'পরবোধহ' স্থলে 'পরবোধহুঁ' ক—গ, চ; 'পরবোধউ' প-র।

৩। 'পামরি' স্থলে 'কামিনি' ক পুথি। ইহা অনুপ্রাসের পদ; 'পামরি' পাঠ ব্যতীত অনুপ্রাস ও তাৎপর্য্য রক্ষিত হয় না।

৪। 'পালটায়সি' প-র স্থলে 'উলটায়সি' ক—চ। উভয় শব্দ একার্থক হইলেও অনুপ্রাস-রক্ষার জন্ম 'পালটায়সি' পাঠই সমীচীন।

৫। 'পরিবাদ পরশি' স্থলে 'পরিবাদে পরশি' খ; 'পরিবাদে পরসি' প-র।

৬। 'পাহন' স্থলে 'পাইনু' ক; 'পাওল' প-র।

৭। 'পাঠে' স্থলে 'পাটে' খ; 'পঠত' প-র।

৮। সকল পুথিতে 'পাহন পুতলি' পাঠ থাকিলেও উহার কোন সদর্থ বোধ-গম্য হইল না। 'পাহন-পুতলি' পাঠ ধরিলে 'পাহন' শব্দের 'পাষাণ' অর্থ ধরিয়া একরূপ অর্থ করা যাইতে পারে। আমরা সেই অর্থ টীকায় দেখাইয়াছি, কিন্তু উপযুক্ত প্রমাণ অভাবে মূলের পাঠ-পরিবর্ত্তন করি নাই।

৯। 'পেখলু' স্থলে 'পেখল' খ, ঘ; 'পেখলো' প-র।

১০। 'পাবই' স্থলে 'পাওই' ক।

১১। 'পিয়ারি' স্থলে 'পেয়ারি' ঘ, চ।

১২। 'পরিপালহ' স্থলে 'পরিপাহল' ক, গ; 'পরিপালই' চ, প-র।

টীকা

১—৩। "পদুমিনি" ইত্যাদি। হে পদ্মিনি শ্রীরাধে! তোমাকে পুনরায় প্রবোধ দিতেছি; পীতাম্বর শ্রীকৃষ্ণের পাদ-পদ্ম পরিত্যাগ করিয়া পামরী নায়িকা প্রান্তরে রোদন করে অর্থাৎ যে অধমা নায়িকা (লক্ষীর চির-বাঞ্ছিত) শ্রীকৃষ্ণের পাদ-পদ্ম পরিত্যাগ করে, তাহার অরণ্যে রোদন ঘটিয়া থাকে।

৪—৭। "পুছইতে" ইত্যাদি। (মানের কারণ) জিজ্ঞাসা করিলে, প্রথমে হস্ত উল্টাইতেছ অর্থাৎ ঔদাসীন্ত প্রকাশ করিয়া সখীদিগের প্রশ্নের উত্তর দিতেছ না; (সুতরাং) পরিজনবর্গকে পর বলিয়া মনে করিতেছ; প্রিয়তমের কলঙ্ক-কাহিনী স্পর্শ করিয়া অর্থাৎ উহা কর্ণ-গোচর হওয়া মাত্র উহার সত্যতা অনুসন্ধান না করিয়া তাঁহাকে পরিত্যাগ করিতেছ; পঞ্চবাণ কন্দর্প পূর্ণ প্রবাসী হইতেছে অর্থাৎ তুমি তোমার আচরণে কন্দর্পকে সম্পূর্ণ দেশান্তরিত করিতেছ।

৮—১১। "পিরিতিক" ইত্যাদি। প্রেমের পত্র পাঠ করিয়াই উহাকে উপহাস করিতেছ; প্রাণ-নাথের প্রণতি গ্রাহ্য করিতেছ না; (তুমি প্রস্তর-মূর্ত্তির ন্যায় নিশ্চল-ভাবে রহিয়াছ;) প্রস্তর-মূর্ত্তিকে পরীক্ষা করিয়া দেখিয়াছি—(সে) পর-পীড়ন নে না; (তুমি প্রস্তর-মূর্ত্তিবৎ হইয়াও কেন প্রিয়তমকে জ্বালাতন করিতেছ?)।

১২—১৫। "পুরুষোত্তমক" ইত্যাদি। কোন (অনির্ব্বচনীয়) পুণ্যবতী নায়িকাই পুরুষ-শ্রেষ্ঠ শ্রীকৃষ্ণের প্রেমালিঙ্গন প্রাপ্ত হয়; গোবিন্দদাস তোমাকে বলিতেছেন,—তুমি শ্রীকৃষ্ণের 'প্রাণ-প্রিয়া' এই পদবী রক্ষা কর অর্থাৎ শ্রীকৃষ্ণের 'প্রাণ-প্রিয়া' বলিয়া তোমার যে সুখ্যাতি আছে, তাহা নষ্ট করিও না।

ধানশী।

না বোল না বোল কানুর বোল
ও কথা নাহিক মানি।
বিষম কপট তাহার প্রেম
ভালে ভালে[১] হাম জানি॥
নিকুঞ্জ-কাননে সঙ্কেত করিয়া
তাহাঁ জাগাইল[২] মোরে।
আন ধনি সনে সে নিশি বঞ্চিয়া
বিহানে মিলল দূরে॥
সিন্দুর কাজর সব অঙ্গ পর[৩]
কপটে মিনতি কেল।
ছল করি শির- সিন্দুর কাজর
আমার[৪] চরণে দেল॥

শতগুণ হিয়া আনল জ্বালিল৫
চলিয়া আইলুঁ বাস।
এ হেন শঠের বদন না হের৬
কহয়ে অনন্তদাস ॥৫॥৫৫৪॥

পাঠান্তর

১। 'ভালে ভালে' স্থলে 'ভাল ভাল' খ।
২। 'জাগাইল' স্থলে 'জাগাইলে' ঘ।
৩। 'অঙ্গ পর' স্থলে 'অঙ্গে পর' ঘ, চ।
৪। 'আমার' স্থলে 'আমারো' চ।
৫। 'আনল জ্বালিল' স্থলে 'আনলে জ্বালল' ক; 'আনল জলিল' ঘ; 'আনল জালিল' চ।
৬। 'হের' স্থলে 'হেরি' ক।

---

তিরোথা।

দোতিক বচন না শুনল রাই।
আপন মনহি বিচারল তাই ॥
কামুক তৃণ কেশ ধরু তছু আগে।
তবহুঁ১ সুধামুখি নহ অনুরাগে ॥
কত কত বিনতি২ করিয়া কহ বাণী।
মানিনি-চরণে পসারল পাণি ॥
সুন্দরি দূর কর অসময় মান।
ইহ সুখ-সময়ে মিলহ বর-কান ॥
তেজিয়া নাগর ও সুখ-পুঞ্জে।
তুয়া লাগি লুঠই৩ কেলি-নিকুঞ্জে ॥
ক্ষেম৪ অপরাধ চলহ সোই ঠাম।
ইহ সুখ জানি সময় অনুপাম৫ ॥৬॥৫৫৫॥

পাঠান্তর

১। 'তবহুঁ' স্থলে 'তবহি' ক—গ পুথি।
২। 'বিনতি' স্থলে 'মিনতি' ক, গ পুথি।
৩। 'লুঠই' স্থলে 'লুঠয়ে' খ, ঘ পুথি।
৪। 'ক্ষেম' স্থলে 'ক্ষম' ক—গ; 'খেম' চ।
৫। 'অনুপাম' স্থলে 'অনুমান' ক।

কল্যাণী অথবা বরাড়ী।

তাল-ত্রয়েণ।

বিরচিত-চাটু-বচন-রচনং চরণে রচিত-
প্রণিপাতম্।
সম্প্রতি মঞ্জুল-বঞ্জুল-সীমনি কেলি-শয়ন-
মনুযাতম্১ ॥
মুগ্ধে মধু-মথনমনুগতমনুসর রাধিকে ॥ ধ্রু ॥
ঘন-জঘন-স্তন-ভার-ভরে দর-মন্থর-চরণ-বিহারম্।
মুখরিত-মণি-মঞ্জীরমুপৈহি বিধেহি
মরাল-নিকারম্২ ॥
শৃণু রমণীয়তরং তরুণী-জন-মোহন-
মধুরিপু-রাবম্।
কুসুম-শরাসন-শাসন-বন্দিনি পিক-নিকরে
ভজ ভাবম্ ॥
অনিল-তরল-কিশলয়-নিকরেণ করেণ লতা-
নিকুরম্বম্।
প্রেরণমিব করভোরু করোতি গতিং প্রতি-
মুঞ্চ বিলম্বম্ ॥
স্ফুরিতমনঙ্গ-তরঙ্গ-বশাদিব৩ সূচিত-হরি-
পরিরম্ভম্।
পৃচ্ছ মনোহর-হার-বিমল-জল-ধারমমুং
কুচ-কুম্ভম্ ॥
অধিগতমখিল-সখীভিরিদং তব বপুরপি রতি-
রণ-সজ্জম্।
চণ্ডি রণিত-রসনা-রব-৪ডিণ্ডিমমভিসর
সরসমলজ্জম্ ॥
স্মর-শর-সুভগ-নখেন করেণ সখীমবলম্ব্য৫
সলীলম্।
চল বলয়-কণিতৈরববোধয় হরিমপি নিজ-
গতি-শীলম্ ॥

শ্রীজয়দেব-ভণিত মধরীকৃত-হারমুদাসিত-
বামম্ ।
হরি-বিনিহিত-মনসামধিতিষ্ঠতু কণ্ঠ-তটী-
মবিরামম্ ॥৭॥৫৫৬॥

পাঠান্তর

১। 'শয়নমল্লষাতম্' স্থলে 'শয়নমুপযাতং' ক, গ।

২। 'নিকারম্' স্থলে 'বিকারং' ক, খ, ঘ, চ।

৩। 'বশাদিব' স্থলে 'রসাদিব' ক, গ, ঘ।

৪। 'রব' স্থলে 'বর' ক—গ।

৫। 'করেণ সখীমবলম্ব্য' স্থলে 'সখীমবলম্ব্য করেণ' ঘ, চ পুঁথি।

৬। 'বামম্' স্থলে 'রামং' ক—গ, ঘ।

টীকা ও অনুবাদ

গীতগোবিন্দ সর্ব্বত্র সুলভ বলিয়া টীকা ও অনুবাদ দেওয়া হইল না।

সুরট।[১]

সরস সুখময়　　　　সময় যামিনি
কানু কেলি-নিকুঞ্জ।
ভো বিনু কিশলয়-　　　　শয়নে রোয়ত
যৈছে মধুকর গুঞ্জ॥
রোখ পরিহরি　　　　চলহ সুন্দরি
যাই[২] হেরহ কান।
সময় কামদে　　　　কো[৩] কলাবতি
কান্ত পর করু মান॥
তোহারি মূরতি-　　　　জোতি দশ দিশ
হেরি আকুল হোই।
সোই গুণমণি　　　　রূপ[৪] গুণি গুণি
গুমরি যামিনি রোই॥
এহেন দোতিক　　　　বচন শুনইতে
মান ভেল অবসান।
সবহুঁ সহচরি　　　　বদন নিরখই
তবহিঁ বেশ বনান॥৮॥৫৫৭॥

পাঠান্তর

১। 'সুরট' স্থলে 'সুরট্ট' ঘ, চ।

২। 'যাই' স্থলে 'যাহ' ক।

৩। 'কো' স্থলে 'কোন' খ, চ।

৪। 'রূপ' স্থলে 'এরূপ' ঘ, চ।

ভূপালী।

কতহুঁ যতন করি সাধল দোতি।
যৈছনে ধনি-চিত দরবিত হোতি॥
যোই নিকুঞ্জে বিষাদই[১] কান।
তহিঁ ধনি ভামিনি কয়ল পয়ান॥
পদ দুই চারি চলই পুন থারি।
থৈরজ চীত[২] ধরই[৩] নাহি পারি॥
মানিনি গর গর অন্তর থোর।
ঐছন[৪] পাওল কুঞ্জকি ওর॥
যতনহি কানু-সমুখ নাহি গেল[৫]।
যৈছন পুরুব মুগধি[৬] সম ভেল॥
সহচরিগণ তব করই বিষাদ।
কো বিহি ঘটায়ল ইহ পরমাদ॥
কত কত দোতি করই পরিহার।
প্রেমদাস কছু কহই না পার॥৯॥৫৫৮॥

পাঠান্তর

১। 'বিষাদই' স্থলে 'বিষাদয়ে' ঘ, চ।

২। 'চীত' স্থলে 'চিতহিঁ' খ।

৩। 'ধরই' স্থলে 'ধরহি' ক, গ।

৪। 'ঐছন' স্থলে 'ঐছনে' খ।

৫। 'কানু-সমুখ নাহি গেল' স্থলে 'কানুক

সমুখে না গেল' ক, গ; 'কানুক সমুখ না গেল' চ পুথি।

৬। 'পুরুব মুগধি' স্থলে 'পুরুখমুগধী' ক; 'পুরবমুগধী' গ।

টীকা

৯—১০। "বতনহি" ইত্যাদি। (সখীদিগের) যত্নেও (শ্রীরাধা) শ্রীকৃষ্ণের সম্মুখে যাইলেন না; যেমন পূর্ব্বে (ছিলেন), সেইরূপ (লজ্জাবতী) মুগ্ধা নায়িকার ন্যায় হইলেন।

কানড়া কামোদ।[১]

মঞ্জুতর-কুঞ্জ-তল-কেলি-সদনে।
প্রবিশ রাধে মাধব-সমীপমিহ
বিলস রতি-রভস-হসিত-বদনে[২] ॥
নব-ভবদশোক-দল-শয়ন-সারে।
প্রবিশ রাধে মাধব-সমীপমিহ
বিলস কুচ-কলস-তরল-হারে ॥
কুসুম-চয়-রচিত-শুচি-বাস-গেহে[৩]।
প্রবিশ রাধে মাধব-সমীপমিহ
বিলস কুসুম-সুকুমার-দেহে ॥
চল-মলয়-বন-পবন-সুরভি-শীতে।
প্রবিশ রাধে মাধব-সমীপমিহ
বিলস রতি[৪]-বলিত-ললিত-গীতে ॥
বিতত-বহু-বল্লি-নব-পল্লব-ঘনে।
প্রবিশ রাধে মাধব-সমীপমিহ
বিলস চিরমলস-[৫]পীন-জঘনে ॥
মধু-মুদিত-মধুপ-কুল-কলিত-রাবে।
প্রবিশ রাধে মাধব-সমীপমিহ
বিলস মদন-রস-সরস[৬]-ভাবে ॥
মধুরতর-পিক-নিকর নিনদ-মুখরে।
প্রবিশ রাধে মাধব-সমীপমিহ
বিলস দশন-রুচি রুচির-শিখরে ॥
বিহিত-পদ্মাবতী-সুখ-সমাজে।
কুরু মুরারে মঙ্গল-শতানি
ভণতি জয়দেব-কবিরাজ-
রাজে ॥১০॥৫৫৯॥

পাঠান্তর

১। ইহা প-র পুথির ২১।৭২ সংখ্যক পদ। 'কানড়া কামোদ' স্থলে 'মল্লার' প-র পুথি।

২। প-র পুথিতে 'ইত্যাদি' শব্দ দ্বারা এই স্থলেই পদটি শেষ করিয়াছেন।

৩। 'গেহে' স্থলে 'গৃহে' ঘ।

৪। 'রতি' স্থলে 'রস' গ, ঘ, চ।

৫। 'চিরমলস' স্থলে 'রুচিরতর' চ।

৬। 'সরস' স্থলে 'রভস' খ, চ।

টীকা ও অনুবাদ

গীতগোবিন্দ সর্ব্বত্র সুলভ বলিয়া টীকা ও অনুবাদ দেওয়া হইল না।

কামোদ।

সহচরি-বচনে সমতি ভেলি মানিনি
নাহ নিকটে তব গেল।
মনরথ[১] কতহুঁ মনহি পরিপূরল
মনমথে[২] জয় জয় ভেল[৩] ॥
সুবদনি কুঞ্জে মিলল বরকান।
দারিদ ধন জনু খোই পুন পায়ল
নাগর ঐছন মান ॥ ধ্রু[৪] ॥
কত কত ভাব বিথারল অঙ্গহি
লোচন ছল ছল পানি।
কানুক বদন হেরি ধনি আকুল
কহতহিঁ গদ গদ বাণী ॥১১॥৫৬০॥

পাঠান্তর

১। 'মনরথ' স্থলে 'মনমথ' ক—গ।

২। 'মনমথে' স্থলে 'মনমথ' ক, গ, চ।

৩। এই স্থলে গ, ঘ, চ পুথিতে 'ধ্রু' চিহ্ন আছে।

৪। চ পুথিতে 'ধ্রু' নাই।

---

গুর্জ্জরী।

মাধব তোহে পিরিতি করু কোই।
সুকপট কঠিন হৃদয় তুয়া পুন পুন
কত পরবোধব তোই[১] ॥ ধ্রু ॥
আন সঙ্কেত আন সঞে মীলন
আন কহিতে কহ আনে[২]।
ঐছন চাতুরি শঠপন পুন পুন
মানিনি সহজে পরাণে[৩] ॥
হামারি মরম তুহুঁ ভালে ভাল জানসি
হাম নহ কামিনি নারী।
কাম-কলঙ্কিনি যব কহ দুরজনে
সো দুখ সহই না পারি ॥
প্রেম-অধিন হাম নিরমল প্রেমহি
মো সঞে করহ বিলাস।
কামিনি ঠাম হেরি পুন ভেজব
প্রেমদাস অভিলাষ ॥১২॥৫৬১॥

পাঠান্তর

১। 'তোই' স্থলে 'তোর' খ, ঘ।

২। 'আনে' স্থলে 'আন' খ, ঘ পুথি।

৩। 'মানিনি সহজে পরাণে' স্থলে 'মানিনি সহয়ে পরাণ' গ; 'কামিনী সহয়ে পরাণে' খ, ঘ; 'কামিনি সহজে পরাণ' চ পুথি। 'সহয়ে পরাণ' কিংবা 'সহয়ে পরাণে' পাঠে ভাল অর্থ হয় না; আমাদিগের বোধ হয়, 'সহজে' শব্দের 'জে' অক্ষরটি প্রাচীন কোন পুথিতে 'যে' লিখিত হওয়ায় তাহা হইতেই 'সহয়ে পরাণ' পাঠের উদ্ভব হইয়াছে।

টীকা

৪—৭। "আন" ইত্যাদি। (তোমার) অন্যের সহিত সঙ্কেত,—অন্যের সহিত মিলন (হয়) অর্থাৎ এক জনের সহিত সঙ্কেত করিয়া, তুমি আর একজনের সহিত মিলিত হও; অন্য কহিলে অন্য কহ অর্থাৎ (সঙ্গত) এক কথা বলিতে (অসঙ্গত) অন্য কথা বল; (তোমার) পুনঃ পুনঃ এরূপ চতুরতা এবং শঠতা; (সুতরাং) স্বভাবতই (আমার) হৃদয় মানযুক্ত হয়।

তুড়ী।

বিদলিত-সরসিজ-দল-চয়-শয়নে।
বারিত-সকল-সখী-জন-নয়নে ॥
বলতি[১] মনো মম সত্বররচনে।
পূরয় কামমিমং শশি-বদনে ॥ ধ্রু ॥
অভিনব-বিস-কিশলয়-চয়-বলয়ে।
মলয়জ-রস-পরিসেচিত-নিলয়ে ॥
সুখয়তু রুদ্রগজাধিপ-চিত্তম্।
রামানন্দ-রায়-কবি-ভণিতম্ ॥১৩॥৫৬২॥

পাঠান্তর

১। 'বলতি' স্থলে 'বলিত' ঘ পুথি।

টীকা

১—৮। "বিদলিতে"ত্যাদি। ব্যাখ্যাসৌকর্য্যার্থমাদৌ ধ্রুবপদং ব্যাখ্যায়তে। হে শশিবদনে চন্দ্রমুখি প্রিয়ে! ত্বং মমেমং কামমভিলাষং পূরয়। কিং তদিত্যাহ—মম মনঃ বিদলিতানাং অঙ্গসঙ্গেন বিমর্দ্দিতানাং সরসিজানাং পদ্মানাং দলচয়ৈঃ নির্ম্মিতং যৎ শয়নং শয়নীয়ং তত্র বলতি স্পৃহয়তি। পুনঃ কীদৃশে?—বারিতানি সকলসখীজনানাং নয়নানি যস্মাৎ তস্মিন্ রহসি স্থিতত্বাৎ সখীজনানামপ্যদৃষ্টে তস্মাৎ স্বচ্ছন্দ-ক্রীড়ারম্ভসানুকূলে ইতি ভাবঃ। পুনঃ কীদৃশে?—সত্বরং রচনং যস্যেতি তাদৃশে সমুদ্রিক্ত-রসয়োর্যুনোঃ শয্যাদি-রচনা-কাল-হানেরক্ষমত্বাৎ। কুত্র তৎ? অভিনব-বিস-কিসলয়-চয়ানাং প্রত্যগ্রপদ্ম-পল্লবসমূহানাং বলয়ং মণ্ডলং যস্মিন্ তাদৃশে মলয়জ-রসেন চন্দনদ্রবেণ পরিসেচিতং যৎ

বিলয়ং কুঞ্জগৃহং তস্মিন্। রামানন্দ-রায়-কবি-রচিতং ইদং গীতং রুদ্রগজাধিপচিত্তং সুখয়তু।

অনুবাদ

১—৮। আমার চিত্ত (তোমার অঙ্গ-সঙ্গ হেতু) বিদলিত সরসিজ-দলসমূহে নির্ম্মিত ও নিখিল সখী জনের নয়নান্তরিত সত্বর-রচিত পুষ্প-শয্যার জন্য স্পৃহাযুক্ত হইয়াছে; হে শশিবদনে! তুমি আমার এই অভিলাষ পূর্ণ কর। কুঞ্জগৃহ চন্দন-রস-সিক্ত ও নবীন পল্লবসমূহে পরিব্যাপ্ত হইয়াছে। রামানন্দ রায় কবির রচিত এই গীত (প্রতাপ)-রুদ্র গজপতির চিত্তে সুখ দান করুক।

রামানন্দ রায়ের এই পদটি তাঁহার রচিত 'জগন্নাথ-বল্লভ' নামক নাটকের ১ম অঙ্কে পূর্ব্বরাগ অবস্থায় সখীর প্রতি শ্রীরাধার উক্তিরূপে সন্নিবেশিত হইয়াছে,—সুতরাং সেখানে উহার অর্থ স্বতন্ত্র বুঝিতে হইবে। এ স্থলে ইহা শ্রীকৃষ্ণের উক্তি-রূপে সন্নিবেশিত হওয়ায় তদনুসারে ইহার টীকা ও অনুবাদ করা হইয়াছে।

কেদার।

কতহুঁ মিনতি করু কান।
মানিনি ভেজল মান॥
ছল ছল লোচন-লোর।
কানু কয়ল ধনি কোর॥
বুঝল[১] হিয়-অভিলাষ।
নিধুবন রচই বিলাস॥
চুম্বন করইতে কান।
বঙ্কিম ঈষত বয়ান॥
কঞ্চুকে যব কর দেল।
মুকুল হৃদয় জনু[২] ভেল॥
নিবি পরশিতে কর কাঁপ।
নিরল কমলে অলি ঝাঁপ॥
ঐছে না পূরয়ে আশ।
নাগর গদ গদ ভাষ॥
ধনিক কযায়িত চীত[৩]।
সরস করয়ে প্রকটীত[৪]॥
পেশল মনহি অনঙ্গ।
জ্ঞান কহই ইহ সঙ্গ[৫]॥১৪॥৫৬৩॥

পাঠান্তর

১। 'বুঝল' স্থলে 'বুজল' ক—গ।
২। 'হৃদয় জনু' স্থলে 'হৃদয়ে তব' ক, গ, চ।
৩। 'চীত' স্থলে 'চিত' ক—গ পুঁথি।
৪। 'প্রকটীত' স্থলে 'প্রকটিত' ক—গ, চ।
৫। 'সঙ্গ' স্থলে 'রঙ্গ' ক—গ পুঁথি।

---

তথা রাগ।

গলে গলে লাগল হিয়ে হিয়ে এক।
বয়ানে বয়ান রহু[১] আরতি অনেক॥
মনে রহু মনসিজ শূতল শেজে।
নাহি পরকাশল থোরিহুঁ[২] লাজে॥
মণিময় দীপ উজোরল গেহ।
সুকুসুম-শেজহি ঝলমল দেহ॥
কোকিল কুহকত[৩] ভ্রমর ঝঙ্কার।
শারি শুক[৪] কত কপোত ফুকার॥
মলয়-পবন বহ মন্দ[৫] সুগন্ধ।
দ্বিজ-কুল-শবদ[৬] গীত-অনুবন্ধ॥
সুখময় মন্দির কালিন্দি-তীর।
শূতল দুহুঁ জন কুঞ্জ-কুটীর॥
সখিগণ হেরই ঝরকহিঁ ঝাঁকি[৭]।
আরতি অধিক তিপিত নহ[৮] আঁখি॥
কোই কোই সেবই শেজক পাশ।
জ্ঞানদাস কহ পূরল আশ॥১৫॥৫৬৪॥

ইত্যাদি সঙ্কীর্ণ-সম্ভোগঃ।

পাঠান্তর

১। 'রহু' স্থলে 'ছুহুঁ' ঘ; 'ছুহুঁ' চ।

২। 'থোরিহুঁ' স্থলে 'থোরহি' ক, গ, চ।

৩। 'কুহকত' স্থলে 'কুহয়ত' ক—গ।

৪। 'শারি শুক' স্থলে 'শারী শুক' ক—গ; 'শারি শুক' চ।

৫। 'মন্দ' স্থলে 'গন্ধ' ক—গ, চ।

৬। 'শবদ' স্থলে 'সরদ' চ।

৭। 'ঝাঁকি' স্থলে 'ঝাঁপি' ক, গ, চ।

৮। 'তিপিত নহ' ঘ স্থলে 'তিরপিত আঁখি' ক—গ; 'তিরপিত নহ' খ; 'ত্রিপ্তি নহ' চ পুথি। ক, গ পুথির পাঠ বিরুদ্ধার্থক; খ ও চ পুথির পাঠ ছন্দোভঙ্গ-দোষ-দুষ্ট; কেবল ঘ পুথির পাঠই নির্দ্দোষ বটে।

টীকা

১৩—১৪। "সখিগণ" ইত্যাদি। সখীগণ গবাক্ষে চকিত দৃষ্টি-পাত করিয়া দেখিতেছেন; (তাঁহাদিগের) অতিশয় আগ্রহ; (সুতরাং) নয়ন (দেখিয়া) তৃপ্ত হইতেছে না।

## অথ মানঃ প্রকারান্তরম্।

ভাটিয়ারি।

তরু পর রৈয়া শুক ফুকারিয়া
কহয়ে আপন স্বরে[১]।
কানুরে লইয়া চলিল ধাইয়া
পদ্মা সহচরী[২] ঘরে॥
শুকের বচন শুনি বিনোদিনী
অরুণ যুগল আঁখি।
অবনত-মুখে মন্দলিত[৩] স্বরে
কহে গদগদ আঁখি॥
পদ্মার সখীর সঙ্গতি সুন্দর
শ্যাম মধুকর-রাজ।
যৈছে রসবতী তৈছনে রসিক
মোর সনে নাহি কাজ॥
কাম-কলা-রসে কয়ল সরসে
জানয়ে কামের রীত।
কামুকী[৪] বুঝিয়া কামুক নাগর
তা সঞে কয়ল প্রীত॥
তুহুঁ যাই সখি এ সব বচন
কহবি কামুক পাশ।
শুনিতে তুরিতে নাহ নিয়ড়ে
চললি উদ্ধব দাস॥১৬॥৫৬৫॥

পাঠান্তর

১। 'স্বরে' স্থলে 'সরে' ঘ, চ।

২। 'সহচরী' স্থলে 'সহচরি' ঘ, চ।

৩। 'মন্দলিত' স্থলে 'মুকুলিত' ক, ঘ, চ।

৪। 'কামুকী' স্থলে 'কামিনী' গ, ঘ, চ।

---

ধানশী।

সহচর লৈয়া যেখানে[১] বসিয়া
আছয়ে নাগর-রাজ।
দূতী দ্রুত-গতি যাইয়া নয়ন-
ইঙ্গিতে কহল কাজ॥
চতুর নাগর ধরি তার কর
নিরজনে চলি যাই[২]।
কি লাগি বিরস বদন তোহারি
বিবরি কহ বুঝাই॥
সখী কহে শুনি শুকের শবদ
আন সঞে তুয়া কাম।
সহজে মানিনী তৈগেল দ্বিগুণি[৩]
না শুনে তোহারি নাম॥

এত শুনি হরি ব্যাজ পরিহরি
মিলল রাইক পাশ।
হেরি ভয়ে৪ ভীত মানিনী-চরিত
কহয়ে৫ উদ্ধবদাস ॥১৭॥৫৬৬॥

পাঠান্তর

১। 'যেখানে' স্থলে 'সেখানে' চ।
২। 'যাই' স্থলে 'যায়' খ; 'জায়ী' চ।
৩। 'ভৈগেল দ্বিগুণি' স্থলে 'ভৈগেও দ্বিগুণী' খ; 'ভৈগেল দিগুনি' ঘ।
৪। 'ভয়ে' স্থলে 'ভেল' ক, গ।
৫। 'কহয়ে' স্থলে 'ভণিত' খ, ঘ।

নাহ রসিকবর কোরে আগোরল
দুহুঁক নয়নে ঝরু বারি।
দুহুঁ করে দুহুঁক নয়ন-লোর মোছই৭
উদ্ধব দাস বলিহারি ॥১৮॥৫৬৭॥

ইতি শুক-মুখাৎ শ্রবণম্।

পাঠান্তর

১। 'দুরে' স্থলে 'দুরে' ক—গ।
২। 'বিপরিত' স্থলে 'বিপরীত' ক—গ।
৩। 'পাখিক' স্থলে 'পাখীক' ক, গ; 'পাখী' খ পুথি।
৪। 'তৈছন' স্থলে 'তৈছনে' ক।
৫। 'ছোড়ি' স্থলে 'ছাড়ি' ঘ।
৬। 'ফীরব' স্থলে 'ফিরব' ক—গ।
৭। 'মোছই' স্থলে 'মুছই' ক—গ।

সুহই।

সুন্দরি দুরে১ কর বিপরিত২ রোষ।
বনচর পাখি- বচন শুনি মানিনি
না বিচারি গুণ কিয়ে দোষ ॥
যো যৈছে পাখিক৩ পাঠ পঢ়ায়ত
তৈছন৪ কহতহিঁ ভাখি।
কাহা সোই কাহা মুঞি কাহা বিলসন ভই
এ তুয়া সহচরি সাখী ॥
তুহুঁ যব মোহে ছোড়ি৫ সুখ পাওবি
হাম নাহি ছোড়ব তোয়।
তুয়া পদ-নখ-মণি- হার হৃদয়ে ধরি
দিশি দিশি ফীরব৬ রোয় ॥
এত শুনি মানিনি ঐছে কাতর বাণি
আকুল থেহ না পায়।
অভিমান পরিহরি বৈঠলি সুন্দরি
আধ নয়ানে মুখ চায় ॥

ততো বংশী-ধ্বনি-শ্রবণেন যথা।

সিন্ধুড়া।

যমুনা সমীপ নীপ-তরু হেলন
শ্যামর মুরলিক রন্ধ্রে।
রাধা চন্দ্রা- বলিত বিমল-মুখি১
গাওয়ে গীত পরবন্ধে ॥
শুনি ধনি রাই রোখে ভেল গর গর
থর থর কম্পিত অঙ্গ।
চন্দ্রাবলি বলি বংশী বাজাওত২
বিলসয়ে৩ তাকর সঙ্গ ॥
এত কহি মানে৪ মলিন ভেল বিধু-মুখ
ঢর ঢর অরুণ নয়ান।
কহতহি চপল- চরিত সঞে পীরিতি
আজু হোয়ল সমাধান ॥

রাইক নিরস বচন শুনি এক সখি
মন মাহা দুখ-চয় পাই।
কামুক নিয়ড়ে কহিতে সব বিবরণ
উদ্ধব সঞে৫ চলি যাই ॥১৭॥৫৬৮॥

পাঠান্তর

১। 'রাধা' ইত্যাদি পংক্তির স্থলে 'রাধা চন্দ্রাবলীত, বিমলমুখী' ক, খ; 'রাধা চন্দ্রাবলী বিমলমুখী' গ।

২। 'বাজাওত' স্থলে 'বাজাওলি' খ; 'বাজাওল' গ, চ; 'বাজায়লি' ঘ।

৩। 'বিলসয়ে' স্থলে 'বিলসও' ক; 'বিলসঙ' গ; 'বিলসউ' চ।

৪। 'মানে' স্থলে 'মানিনী' ক।

৫। 'সঞে' স্থলে 'সঙ্গে' ক, গ, ঘ, চ।

টীকা

১—৪। "যমুনা" ইত্যাদি। যমুনার নিকটে কদম্ব-তরুতে ঠেস দিয়া শ্রীকৃষ্ণ মুরলীর রন্ধ্রে "রাধা চন্দ্রাবলিত বিমলমুখি" এই বাক্যটি গীত-প্রবন্ধে গান করিতেছেন। "রাধা চন্দ্রাবলিত" ইত্যাদি বাক্যের কৃষ্ণাভিপ্রেত অর্থ এই যে,—"রাধা চন্দ্রাবলিতঃ অর্থাৎ চন্দ্রসমূহ অপেক্ষা বিমলবদনা।" সংস্কৃতের অপভ্রংশ বলিয়া বিসর্গসন্ধি না হইয়া বিসর্গের লোপ ও 'মুখি' শব্দ দীর্ঘ ঈকারান্ত না হইয়া হ্রস্ব ইকারান্ত হইয়াছে। অথবা রাধা চন্দ্র-(সমূহের) দ্বারা আবলিত অর্থাৎ পরিবেষ্টিত এবং বিমল-বদনা। তুলনা করুন,—

"চন্দ্রস্তব মুখবিম্বং
চন্দ্রা নখরাণি কুণ্ডলে চন্দ্রৌ।
নবচন্দ্রস্তু ললাটং
সত্যং চন্দ্রাবলী ত্বমসি ॥"
—বিদগ্ধ-মাধব, ৪র্থ অঙ্ক।

৫—৬। "শুনি" ইত্যাদি। ("চন্দ্রাবলিত বিমলমুখি" বাক্যের প্রকৃত তাৎপর্য্য বুঝিতে না পারিয়া) শ্রীরাধা সেই বংশী-ধ্বনি শুনিয়া ক্রোধে অস্থির হইলেন এবং তাঁহার অঙ্গ থরথর করিয়া কাঁপিতে লাগিল। "রাধা চন্দ্রাবলিত" ইত্যাদি বাক্যস্খলনের বর্ণনা বোধ হয়, বিদগ্ধমাধব নাটকের নিম্নোদ্ধৃত অংশের ছায়া অবলম্বনে রচিত হইয়াছে; যথা,—

"কৃষ্ণঃ। প্রিয়ে! পঙ্কামুনি সুগন্ধীনামপ্রেসরাণি কেসরাণি যৈরহং সম্ভঃ সুবাসিতোঽস্মি।

রাধিকা। (সনর্ম্মস্মিতম্) ণূণং চন্দাঅলীপরিমলেণ বাসিদোসি তুমম্।

কৃষ্ণঃ। প্রিয়ে! পরিহাসিকান্তপি তে বচাংসি ন কদাচিদপি ব্যভিচরন্তি। যদদ্য মদঙ্গতশ্চন্দ্রাবলীসৌরভ্যমুদঞ্চতি।

রাধিকা। (সের্ষ্যং পরাবৃত্য) ললিদে! কিং মুদ্দিদকণ্ণাসি।

কৃষ্ণঃ। (স্মিত্বা) প্রিয়ে! কথমক্ষরসাম্যাদক্ষমাসি। যদহং কর্পূরাবলীং বর্ণয়ামি।"
—বিদগ্ধমাধব; ৪র্থ অঙ্ক।

সুহিনী।

শুন শুন নীলজ১ কান।
কৈছন মুরলিক২ গান ॥
চন্দ্রাবলি বলি গীত।
এ কিয়ে চপল চরীত৩ ॥
শুনি ধনি কয়লহি মান।
কি৪ করবি অব সমাধান ॥
শুনি হরি সচকিত৫ ভেল।
সো সখি সঞে চলি গেল ॥
নাগর হেরইতে রাই।
অধিক রোখ নিরমাই ॥
সমুখে যুড়িয়া দুই হাত।
নাগর কহে মৃদু বাত ॥
হাম করু তুয়া গুণ গান।
না বুঝি করসি তুহুঁ মান ॥

কাহে ভেলি অরুণ-নয়ান।
উদ্ধব দাস গুণ গান ॥২০॥৫৬৯॥

পাঠান্তর

১। 'নীলজ' স্থলে 'নিলজ' ক—গ।
২। 'মুরুলিক' স্থলে 'মুরলীক' ক, গ; 'মুরলী' খ; 'মুরলির' ঘ।
৩। 'চরীত' স্থলে 'চরিত্র' ক—গ।
৪। 'কি' স্থলে 'কে' ক।
৫। 'সচকিত' স্থলে 'চমকিত' ক।

টীকা

১৩—১৪। "হাম" ইত্যাদি। আমি তোমার গুণ গান করিলাম, তুমি ( আমার কথার তাৎপর্য্য ) না বুঝিয়া মান করিতেছ। শ্রীকৃষ্ণের কথার তাৎপর্য্য পূর্ব্বপদের টীকায় দ্রষ্টব্য।

কেদার।

কর যোড়ি কানু কয়ল কত কাকুতি
শ্রবণে সরল ভৈ[১] রাধা।
বিমুখ বদন পুন ফেরি নেহারই
মুদিত উদিত দিঠি আধা ॥
নাগর চতুর বুঝিয়া তছু অন্তর
ধাই[২] কয়ল ধনি কোর।
হেরইতে দুহুঁক বদন দুহুঁ ঢর ঢর
দুহুঁক গলয়ে দিঠি লোর ॥
ধৈরজ ধরি দুহুঁ দুহুঁ মুখ চুম্বই
গদ গদ মধুরিম ভাষ।
চামর বীজন করত সখীগণ
হেরত উদ্ধব দাস ॥২১॥৫৭০॥

পাঠান্তর

১। 'ভৈ' স্থলে 'ভই' চ।
২। 'ধাই' স্থলে 'ধাই' ক।

অথ বাক্য-স্খলনং যথা।

তিরোথা।

দেখ রাই কানু সখি সনে
দুহুঁ বসিয়াছে নিরজনে।
রস-পরসঙ্গ কহিতে কহিতে
খলিত ভেল বচনে ॥
কহে তুয়া মুখ বলি যাই
কত চন্দ্রাবলি নিছাই।
শ্যাম-বদনে[১] শুনিতে বচনে
কোপে ভরল রাই ॥
কহে কি কহলি কহ[২] ফেরি
উহ নাম শুনি পুন বেরি।
মো সঞে কপট পিরিতি তোহারি[৩]
মরম[৪] বুঝলুঁ তোরি ॥
কহি রাই উঠয়ে রোখাই[৫]
ধনি মুখ ফেরি চলি যাই।
তব শ্যাম নাগর ক্ষেম ক্ষেম কহি
বাহু ধরল ধাই ॥
কত সাধয়ে মধুর ভাখি
ভই[৬] সজল যুগল আঁখি।
কহ শুনিতে হামারি জুড়াক শ্রবণ
অমিয়া বচন মাখি ॥
তুয়া চন্দ্র-নিচয় মুখ
হেরি হোয়ত বহু সুখ।
তুহুঁ উলটি বুঝিয়া রোখে ভরলি
পাওলি বহুত দুখ ॥
ধনি বুঝিয়া বচন-ছন্দ
তব লাজে ভৈ গেল ধন্দ।
পুন[৭] ধৈরজ ধরিয়া অবনত-মুখে
কহয়ে মধুর মন্দ ॥

তব সরমে ভরমে ভোর
শ্যাম রাই কয়ল কোর।
হেরি উদ্ধবদাস হৃদয়-৮আনন্দ
যৈছন চাঁদ চকোর ॥২২॥৫৭১॥
ইতি বাক্যস্খলন-মানঃ।

পাঠান্তর

১। 'শ্যাম' স্থলে 'শ্যামর' গ; 'ঘনশ্যাম' ক, খ, চ। ঘ পুথিতে 'শ্যাম' লিখিয়া পরে পত্রের কিনারায় 'ঘন' শব্দটি যোগ করা হইয়াছে। 'ঘন-শ্যাম' পাঠ গ্রহণ করিলে ছন্দের অনুরোধে 'ঘন' শব্দের পর যতি দিয়া উহাকে পৃথক্ করিতে হইবে।

২। 'কহ' স্থলে 'কটু' ক।

৩। 'মো সঞে' ইত্যাদি পংক্তি স্থলে 'মো সঞে কপট তোহারি মরম' খ।

৪। 'মরম' স্থলে 'পিরিতি' খ।

৫। 'কহি রাই' ইত্যাদি পংক্তিটি ক পুথি ও তদনুযায়ী বটতলার মুদ্রিত পুস্তকে নাই।

৬। 'ভই' স্থলে 'ভয়ি' ঘ।

৭। 'পুন' স্থলে 'তব' ক—গ, চ।

৮। 'হৃদয়' শব্দ খ ও চ পুথিতে নাই।

টীকা

৫—৮। "কহে" ইত্যাদি। শ্রীকৃষ্ণ কহিলেন,—'তোমার মুখের বলিহারি যাই! (উহার নিকট) কত চন্দ্রাবলি অর্থাৎ চন্দ্র-শ্রেণীকে নিছিয়া ফেলি!' শ্যামের মুখে ঐ বাক্য শুনিবা মাত্র (শ্রীকৃষ্ণ শ্রীরাধার প্রতিদ্বন্দ্বিনী চন্দ্রাবলি-নাম্নী নায়িকার সহিত তাঁহার তুলনা করিতেছেন ভাবিয়া) শ্রীরাধা ক্রোধ-পরিপূর্ণা হইলেন।

১৩—১৬। "কহি" ইত্যাদি। ('কি কহলি কহ ফেরি' ইত্যাদি বাক্য) বলিয়া শ্রীরাধা ক্রোধ করিয়া উঠিয়া দাঁড়াইলেন এবং মুখ ফিরাইয়া (শ্রীকৃষ্ণের নিকট হইতে) চলিয়া যাইতে লাগিলেন; তখন নাগর-রাজ "ক্ষমা কর, ক্ষমা কর" বলিয়া, ধাইয়া যাইয়া (শ্রীরাধার) বাহু ধরিলেন।

২১—২৪। "তুয়া" ইত্যাদি। তোমার চন্দ্রাবলি অর্থাৎ চন্দ্র-নিচয়স্বরূপ বদন দেখিয়া নিতান্ত আনন্দ হয়—(আমি ইহাই বলিয়াছি); তুমি (আমার কথার অর্থ) বিপরীত বুঝিয়া ক্রোধ-পরিপূর্ণা হইলে এবং (অকারণে) নিতান্ত দুঃখ পাইলে।

অথ স্বপ্নদৃষ্টমানো যথা।

বিভাষ।

আপন মন্দিরে শুতিয়া সুন্দরী
দেখই ঘুমের ঘোরে।
কানু আন সঞে রভস করই
করিয়া আপন কোরে॥
আন রমণী বিহরে রজনী
হামারি[১] নাগর-কোর।
দেখিতে দেখিতে পাইয়া চেতন
মান ভরমে ভোর॥
অলসে অবশ বয়ন নয়ন
অরুণ কমল জোর।
কোপে ভরল সব কলেবর
কহই বচন থোর॥
এ কি[২] বিপরীত চপল চরিত
হামারি সমুখে সঙ্গ।
গৌরচরণ[৩] সঙ্গতি মোহন
হেরই এ সব রঙ্গ ॥২৩॥৫৭২॥

পাঠান্তর

১। 'হামারি' স্থলে 'আমার' ক।

২। 'এ কি' স্থলে 'ইকি' খ, ঘ, চ।

৩। 'গৌরচরণ' স্থলে 'গৌরীচরণ' ক, গ।

গান্ধার।

প্রাত[১] সহচরি সঙ্গহিং[২] বৈঠলি
মানিনি মন মাহা ভাবই।
শ্যাম-মুখ যহিঁ পেখি পুন নাহি
সোই দেশ হাম যাবই ॥
রভস পুন শুনি শ্যাম গুণমণি
মনহিঁ মনহিঁ বিচারই।
পাঁজি করে লই একলি নাগর
গণকি-[৩]স্বরূপ ধরি ধাবই ॥
রাই তহিঁ হেরি পুছই বেরি বেরি
দেশ ইহ কোন সো হই[৪]।
সোই কহে পুন কানু বিহর ন[৫]
ভুবনে হেন নাহি হোয়ই[৬] ॥
বাণি ইহ শুনি রোখে পুন ধনি
পাঁজি তছু লেই ডারই।
শ্যাম নিরখই রোখ প্রকটই
অঙ্গ-বসন উঘাড়ই[৭] ॥
রাই চমকিনি হাসি মুচকিনি
দেই দেশিনি নাশই[৮]।
রায় রঘুপতি বল্লভ সঙ্গতি
বৃন্দাবন দাস ভাষই ॥২৪॥৫৭৩॥

ইতি স্বপ্ন-দৃষ্ট-মানঃ।

পাঠান্তর

১। 'প্রাত' স্থলে 'প্রাতে' খ, ঘ।
২। 'সঙ্গহি' স্থলে 'সঙ্গতি' ক, গ, চ।
৩। 'গণকি'- স্থলে 'গণ কি' চ।
৪। 'কোন সো হই' স্থলে 'কোন শোহই' খ।
৫। 'বিহর ন' স্থলে 'বিহরণ' ক, খ।
৬। 'হোয়ই' স্থলে 'হোই' গ।
৭। 'উঘাড়ই' স্থলে 'উঘারই' ক—গ, চ।
৮। 'দেই দেশিনি নাশই' স্থলে 'সোই দেশক নাশই' ক; 'দেই দেশিনি নাসই' খ; 'দেই দেশিনি না সহি' চ।

টীকা

৫—৮। "রভস" ইত্যাদি। (শ্রীরাধার) আবেগ (সখীর মুখে) শুনিয়া গুণধাম শ্যাম মনে মনে (কি প্রকারে শ্রীরাধার মান-ভঙ্গ হইবে) বিচার করিতেছেন; (মনে পরামর্শ স্থির করিয়া) নাগর একাকী পঞ্জিকা হাতে লইয়া গণকীর রূপ ধরিয়া, ধাবিত হইলেন।

৯—১২। "রাই" ইত্যাদি। শ্রীরাধা সেখানে (গণকীকে) দেখিয়া পুনঃ পুনঃ জিজ্ঞাসা করিতে লাগিলেন—(শ্যামের মুখ যেখানে দেখিতে পাওয়া যায় না), পৃথিবীতে সেই দেশ কোন্‌টি হয়? সে অর্থাৎ গণকী-রূপী শ্রীকৃষ্ণ বলিলেন,—কৃষ্ণ বিচরণ করেন না, এরূপ দেশ ভূমণ্ডলে নাই।

১৩—১৬। "বাণি" ইত্যাদি। (গণকীর) ঐ বাক্য শুনিয়া শ্রীরাধা ক্রোধে উঁহার পঞ্জিকা লইয়া দূরে নিক্ষেপ করিলেন; (গণকী-রূপী) শ্রীকৃষ্ণ তাহা দেখিয়া (কৃত্রিম) কোপ প্রকাশ করিয়া (শ্রীরাধার) অঙ্গের বসন খুলিয়া ফেলিলেন।

১৭—১৮। "রাই" ইত্যাদি। শ্রীরাধা (গণকীর ঐরূপ ধৃষ্টতা দর্শনে) চমকিত হইয়া (গণকী ছদ্মবেশী শ্রীকৃষ্ণ ব্যতীত কেহ নহেন বুঝিতে পারিয়া) ঈষৎ হাস্য করিয়া দেশিনীকে (দেয়াশিনীকে) অর্থাৎ গণকীকে নষ্ট করিয়া দিলেন অর্থাৎ (গণকী কর্তৃক অঙ্গ-বসন উদ্‌ঘাটনের প্রতিশোধস্বরূপ গণকীর অঙ্গ-বসন উদ্‌ঘাটিত করিয়া) গণকীর ছদ্মবেশ ঘুচাইয়া দিলেন।

## পুনশ্চ প্রকারান্তরম্।

দূত্যুক্তিঃ।

শ্রীরাগ।[১]

কামিনি কানু কহল কত মোয়।
কোমল কেলি- কুতুহলে[২] কমলিনি
কোনে[৩] কঠিন করু তোয় ॥ ধ্রু[৪] ॥
কালিন্দি-কূল কদম্বক কানন
কুসুমিত কুঞ্জ-কুটীর।
কাম-কলহ করি কপটে[৫] কলাবতি
কানুক করহ অথীর[৬] ॥
করষিতে কান্ত[৭] কবরি কুচ-কঞ্চুক
করসি শয়ন কর বারি।
কুটিল কটাখ- কুসুম-শরে কোপিনি
কিয়ে কিয়ে না কর হামারি ॥
করইতে কোরে কাঁপি করু কাকলি
কোকিল-কূজিত-ভাবে।
কালি কুঞ্জবনে কৈতবে কি কহল
কহত না[৮] গোবিন্দ দাসে॥২৫॥৫৭৪॥

ইতি বিংশতি-পল্লবঃ।

পাঠান্তর

১। ইহা প-র পুথির ২১।১৬ সংখ্যক পদ। 'শ্রীরাগ' শব্দ ক—চ পুথিতে নাই।
২। 'কুতুহলে' স্থলে 'কুতুহল' ক—চ পুথি।
৩। 'কোনে' স্থলে 'কোন' প-র।
৪। ক—চ পুথিতে 'ধ্রু' নাই।
৫। 'কপটে' স্থলে 'কপট' প-র।
৬। 'কানুক করহ অথীর' স্থলে 'কো জানে করব' প-র।
৭। 'কান্ত' স্থলে 'কন্ত' প-র।
৮। 'না' স্থলে 'হি' প-র।

টীকা

১—৩। "কামিনি" ইত্যাদি। হে সুন্দরি! শ্রীকৃষ্ণ আমার নিকট (তোমার সম্বন্ধে) কত কথা কহিলেন; কোমল-স্বভাবা পদ্মিনী-নায়িকা তোমাকে কোন্ ব্যক্তি কেলি-কৌতুহল হেতু অর্থাৎ রঙ্গ দেখার জন্য (শ্রীকৃষ্ণের সম্বন্ধে মিথ্যা পরিবাদ রটনা করিয়া) কঠিন অর্থাৎ কঠোর-ভাবাপন্না করিয়াছে।

১২—১৫। "করইতে" ইত্যাদি। (শ্রীকৃষ্ণ) তোমাকে ক্রোড়ে (ধারণ) করিলে, তুমি কম্পিত-দেহে কোকিল-কূজন-শব্দে কল-নাদ করিলে; গত কল্য কুঞ্জ-বনে (নিন্দুক ব্যক্তি) কপট-ভাবে কি কহিল, (তোমার সখী-স্থানীয়) গোবিন্দ দাসকে কেন বল না?

## পুনশ্চ মানঃ প্রকারান্তরং যথা।

পূর্ব্বোক্তঃ শ্রীগৌরচন্দ্রঃ।

দূত্যুক্তিঃ।

সুহই।[১]

শুনহ রাজার[২] ঝী[৩]।
লোকে না বলিবে কী[৪] ॥
মিছই[৫] করলি[৬] মান।
তো বিনু আকুল[৭] কান ॥
আনত সঙ্কেত করি।
তাহা জাগাইলে হরি ॥
উলটি করসি মান।
বড়ু চণ্ডীদাস[৮] গান[৯] ॥১॥৫৭৫॥

পাঠান্তর

১। ইহা প-র-সা পুথির ৭২৫ ও প-র পুথির ২১।২৫ সংখ্যক পদ।
২। 'রাজার' স্থলে 'রায়ান' খ, ঘ।
৩। 'ঝী' স্থলে 'ঝি' ক—গ, প-র-সা, প-র।

৪। 'কী' স্থলে 'কি' ক—গ, প-র-সা।

৫। 'মিছই' স্থলে 'মিছাই' খ, প-র।

৬। 'কয়লি' স্থলে 'করসি' ক, গ, চ, প-র-সা, প-র।

৭। 'আকুল' স্থলে 'আগল' ক—চ, প-র-সা।

৮। 'চণ্ডীদাস' স্থলে 'চণ্ডীদাসে' প-র-সা, প-র।

৯। 'গান' স্থলে 'ভান' প-র-সা।

ভৈরবী।[১]

পহিলহিঁ[২] রাগ নয়ন-ভঙ্গ[৩] ভেল।
অনুদিন বাঢ়ল অবধি না গেল॥
না সো রমণ না হাম রমণী।
দুহুঁ মন মনভব[৪] পেশল জনি॥
এ সখি সো[৫] সব প্রেম-কাহিনী।
কানু ঠামে[৬] কহবি বিছুরহ[৭] জানি॥ধ্রু॥
না খোজলুঁ দূতি[৮] না খোজনু আন।
দুহুঁক মিলনে মধ্যত[৯] পাঁচ-বাণ॥
অব সো[১০] বিরাগে তুহুঁ ভেলি দূতি[১১]
সুপুরুখ-প্রেমক[১২] ঐছন রীতি॥
বর্দ্ধন-রুদ্র-নরাধিপ-মান[১৩]।
রামানন্দ রায় কবি ভাণ॥২॥৫৭৬॥

পাঠান্তর

১। ইহা প-র-সা পুঁথির ৭২৬ ও প-র পুঁথির ১৪।৯৪ সংখ্যক পদ। 'ভৈরবী' স্থলে 'তিরোথা ধানশ্রী' প-র।

২। 'পহিলহিঁ' স্থলে 'পহিলহি' ক—গ, প-র-সা, প-র।

৩। 'নয়ন' স্থলে 'নয়ান' প-র।

৪। 'মনভব' স্থলে 'মনোভব' ক—গ, ঘ, প-র।

৫। 'সো' স্থলে 'সে' ক; 'এ' প-র।

৬। 'ঠামে' স্থলে 'ঠাম' ক।

৭। 'বিছুরহ' স্থলে 'বিছুরল' ক; 'বিছুরহ' খ, গ, প-র-সা, প-র।

৮। 'দূতি' স্থলে 'দোতী' ক—গ; 'দোতি' চ; 'দুতী' প-র।

৯। 'মধ্যত' স্থলে 'মধ্যেত' প-র।

১০। 'সো' স্থলে 'সোই' ক—গ।

১১। 'দূতি' স্থলে 'দোতী' ক—গ; 'দোতি' চ।

১২। 'প্রেমক' স্থলে 'প্রেমকি' প-স (মুদ্রিত গ্রন্থ)।

১৩। 'বর্দ্ধন' ইত্যাদি পংক্তি-দ্বয় প-র পুঁথিতে নাই।

টীকা

১—১২। রামানন্দ রায়-কৃত এই সুপ্রসিদ্ধ পদটির ব্যাখ্যা রাধামোহন ঠাকুর নিম্নলিখিতরূপ লিখিয়াছেন; যথা—"পহিলহি রাগ নয়নভঙ্গ ভেল আদৌ পূর্ব্বরাগো নয়নভঙ্গ্যা জাতঃ স এবানুদিনং বর্দ্ধিষ্ণুঃ সীমাং ন প্রাপ্তঃ। না সো রমণ না হাম রমণী স পতির্নাহং তৎপত্নী তথাপি আবয়োর্ম্মনঃ কন্দর্পেণ পিষ্টং অভেদং কৃতমিত্যহং জানে অতো হে সখি তৎ সর্ব্বং প্রেমকৃত্যং শ্রীকৃষ্ণায় কথয়িষ্যসীতি বিছুরহ জানি বিস্মৃতা মাভূঃ যতস্বং তদ্বিস্মরণশীলস্য তত্তানুগতা দূতী অতো বিস্মরণং সাহজিকমিতি বক্রোক্তি-জনিতমিতি ভাবঃ। মধ্যত পাঁচবাণ মধ্যস্থঃ কন্দর্পঃ অব সো বিরাগ ইত্যনেন বক্রোক্তির্ম্মানশ্চ স্পষ্টঃ। অত্রাবহিত্থা কিঞ্চিন্মানবিরামাদেব বোধ্যা। বর্দ্ধনঃ বর্দ্ধিষ্ণুঃ রুদ্রগুণেন নরাধিপস্তেব মান ইতি গীতকর্ত্রা-নুমিতম্। পক্ষে শ্রীপ্রতাপরুদ্রমহারাজেন বর্দ্ধিত-মানঃ কবির্ভণতি।"

অর্থাৎ প্রথমে নয়ন-ভঙ্গী দ্বারা পূর্ব্বরাগ জন্মিল। সেই রাগ দিন দিন বর্দ্ধিত হইয়া সীমা প্রাপ্ত হইল না। তিনি পতি নহেন, আমিও তাঁহার পত্নী নহি; তথাপি বুঝিলাম, কন্দর্প আমাদিগের উভয়ের মন পেষণ অর্থাৎ পেষণ দ্বারা অভেদত্ব সম্পাদন করিয়া-

ছেন। অতএব হে সখি! তুমি সেই সকল প্রেমের বৃত্তান্ত শ্রীকৃষ্ণকে বলিবে; দেখিও, যেন বিস্মৃত হইও না; কেন না, তুমি সেই বিস্মরণ-শীল শ্রীকৃষ্ণের অনুগতা দূতী; সুতরাং বিস্মৃতি তোমার পক্ষে স্বাভাবিক বটে (ব্যঙ্গোক্তি)।

মধ্যত পাঁচবাণ—মধ্যস্থ কন্দর্প। "অব সো বিরাগে" ইত্যাদি বাক্য দ্বারা ব্যঙ্গোক্তি ও মান প্রকাশ পাইয়াছে। শ্রীরাধার এই অবহিত্থা অর্থাৎ দূতীর নিকট ভাব-সংগোপন দ্বারা তাঁহার মানের কিঞ্চিৎ বিরাম বুঝা যাইতেছে; "বর্দ্ধন-রুদ্র" ইত্যাদি পংক্তির দুইটি অর্থ; প্রথম অর্থ—গীতকর্ত্তা অনুমান করিতেছেন যে, রুদ্র-গুণের দ্বারা নরাধিপের মানের ন্যায় শ্রীরাধার মান বর্দ্ধন অর্থাৎ বর্দ্ধিষ্ণু হইয়াছে; দ্বিতীয় অর্থ—প্রতাপরুদ্র মহারাজ কর্ত্তৃক বর্দ্ধিত-মান কবি বলিতেছেন।

রাধামোহন ঠাকুরের প্রতিপাদিত অর্থই এই পদের প্রকৃত তাৎপর্য্য কি না, সে সম্বন্ধে সন্দেহ আছে। "শ্রীরায় রামানন্দ" নামক গ্রন্থের পঞ্চম পরিচ্ছেদে পণ্ডিতপ্রবর শ্রীযুক্ত রসিকমোহন বিদ্যা-ভূষণ মহাশয় কবি-কর্ণপুর-কৃত শ্রীচৈতন্যচন্দ্রোদয় নাটক ও কবিরাজ গোস্বামীর শ্রীচৈতন্যচরিতামৃত হইতে কতিপয় শ্লোক উদ্ধৃত করিয়া সার-গর্ভ বিচার দ্বারা সিদ্ধান্ত করিয়াছেন যে, এই পদটি শ্রীকৃষ্ণের প্রতি শ্রীরাধার মান-জনিত অনুযোগ-সূচক নহে,—ইহা শ্রীরাধা ও শ্রীকৃষ্ণের সর্ব্বোত্তম প্রেম-জনিত "পরৈক্য" অর্থাৎ পরম অভিন্নতার সূচক। বস্তুতঃ এই পদের প্রকৃত তাৎপর্য্য যাহাই পদ-কর্ত্তার অভিপ্রেত হউক না কেন, পদামৃতসমুদ্র ও তদনুযায়ী পদকল্পতরু গ্রন্থে এই পদটি মানিনী নায়িকার উক্তিরূপে সন্নিবেশিত হওয়ায়, ইহার অন্য অর্থ করা যায় না। তবে তিনি "দুহুঁ মন মনসিজ পেশল জনি" স্থলে "দুহু মন মনসিজ পেশল জানি" পাঠ ধরিয়া 'জানি' শব্দের অর্থ যে "ইত্যহং জানে" লিখিয়াছেন,—উহা আমাদিগের দৃষ্ট পুথি দ্বারা সমর্থিত হয় না; সকল পুথিতেই "জনি" পাঠ আছে, উহার অর্থ "যেন"; উভয়ের মন কন্দর্পের প্রভাবে অভিন্ন হইয়া গিয়াছে বলিয়া শ্রীরাধা উৎপ্রেক্ষা করিতেছেন—যেন কন্দর্প উভয়ের মন একত্র পেষণ করিয়া ভেদ-চিহ্ন রহিত করিয়া ফেলিয়াছেন। কবি কর্ণপূরও 'না সো রমণ' ইত্যাদি পংক্তিদ্বয়ের মর্ম্মানুবাদ করিতে যাইয়া, "জনি" পাঠের "ইব" অর্থাৎ যেন অর্থ ধরিয়াই লিখিয়াছেন,—

> "নাসৌ রমণো নাহং
> রমণীতি ভিদাবয়োরাস্তে।
> প্রেমরসেনোভয়মন
> ইব মদনো নিষ্পিপেষ বলাৎ॥"

"না খোজলুঁ দূতি" ইত্যাদি পংক্তিচতুষ্টয়ের দুইটি শব্দের অর্থ ব্যতীত রাধামোহন ঠাকুর বিবৃত ব্যাখ্যা করেন নাই, ঐ পংক্তিগুলির অর্থ এই যে, (প্রেমোদয়-কালে) দূতীকে খুঁজি নাই, কিংবা অন্য কাহাকেও খুঁজি নাই, অর্থাৎ তখন দূতী কিংবা অন্য কাহারও কোন সাহায্যের আবশ্যক হয় নাই; আমাদিগের দুই জনের মিলনে কন্দর্পই শুধু মধ্যস্থ অর্থাৎ মধ্যবর্ত্তী সঙ্ঘটক ছিলেন। এখন সেই বিরাগে তুমি দূতী হইয়াছ! সজ্জনের প্রেমের কি এইরূপ রীতি?

কবি কর্ণপূরকৃত পূর্ব্বোক্ত পদের মর্ম্মানুবাদ নিম্নোদ্ধৃত শ্লোকেও শ্রীরাধার উক্তির শেষ-ভাগে অনুযোগের ভাবই স্পষ্ট লক্ষিত হয়; যথা,—

> "অহং কান্তা কান্তস্ত্বমিতি ন তদানীং ম
> মনোবৃত্তির্লুপ্তা ত্বমহমিতি নৌ ধীরপি হতা।
> ভবান্ ভর্ত্তা ভার্য্যাহমিতি যদিদানীং ব্যবসিতি-
> স্তথাপি প্রাণানাং স্থিতিরিতি বিচিত্রং কিমপরম্॥"

"বর্দ্ধন-রুদ্র" ইত্যাদি বাক্যের অর্থ—বর্দ্ধন (বর্দ্ধিষ্ণু) রুদ্র-নরাধিপ কর্ত্তৃক মান (সম্মান) যাঁহার (বহু-ব্রীহি); পক্ষান্তরে পদচ্ছেদ করিয়া 'রুদ্র-গুণের দ্বারা অর্থাৎ ক্রোধ-ভাব দ্বারা নরাধিপের মানের ন্যায় (শ্রীরাধার) অভিমান বর্দ্ধন অর্থাৎ বর্দ্ধিষ্ণু হইয়াছে।

---

ধানশী ।১

হৃদয়ক মান গোপসি তুহুঁ থোরি[২] ।
বুঝলম[৩] খল-জন-বচনহি ভোরি[৪] ॥
কী ফল[৫] মানিনি মান বাঢ়াহ ।
তাকর দরশ পরশ অবগাহ ॥ ধ্রু[৬] ॥
বিচারিতে[৭] দোষ-লেশ নাহি তাই ।
গুণগণ ঐছন কাহাঁ[৮] নাহি পাই ॥
গোবিন্দদাস-বচন হিয় লাই[৯] ।
অভিসর[১০] ইথে জনি[১১] কর বড়ুয়াই[১২] ॥
॥৩॥৫৭৭॥

পাঠান্তর

১। ইহা প-র-সা পুথির ১২৭ ও প-র পুথির ২১।২১ সংখ্যক পদ।

২। 'থোরি' স্থলে 'থোর' প-র।

৩। 'বুঝলম' স্থলে 'বুঝলমো' ক—গ, চ।

৪। 'বচনহি ভোরি' স্থলে 'বচনে বিভোরি' ক, খ; 'বচনহি ভোর' প-র।

৫। 'কী ফল' স্থলে 'বিফল' ক; 'কি ফল' খ, গ।

৬। ক—চ ও প-র-সা পুথিতে 'ধ্রু' নাই।

৭। 'বিচারিতে' স্থলে 'বিচারিলে' প-র।

৮। 'কাহাঁ' স্থলে 'কাহ' খ, প-র-সা; 'কাহুঁ' ঘ, চ।

৯। 'হিয় লাই' স্থলে 'হিয়ে নাই' ক—গ; 'হিয়া নাই' প-র।

১০। 'অভিসর' স্থলে 'অভিসরু' ক।

১১। 'জনি' স্থলে 'যদি' ক—গ, প-র-সা; 'জানি' ঘ, চ।

১২। 'বড়ুয়াই' স্থলে 'বড়ুআই' চ।

টীকা

১—২। "হৃদয়ক" ইত্যাদি। তুমি হৃদয়ের মান-ভাব কিঞ্চিৎ গোপন করিতেছ; বুঝিলাম, তুমি (প্রেমিক-প্রেমিকাদিগের বিরোধ সম্ঘটনা-কারী) খল লোকের কথায় বিমুগ্ধ হইয়াছ।

৭—৮। "গোবিন্দদাস" ইত্যাদি। (সখী-স্থানীয়) গোবিন্দ দাসের বাক্য হৃদয়ে ধারণ করিয়া, তুমি (শ্রীকৃষ্ণের কুঞ্জে) অভিসার কর,—ইহাতে বড়াই অর্থাৎ গৌরব করিও না; অর্থাৎ অভিসারে গমন করিলে তোমার লঘুতা হইবে, এরূপ মনে করিও না।

বরাড়ী ।১

ঘুচাও ঘুচাও[২] আরে সখি[৩] ও সব[৪] জঞ্জাল ।
তোমার কানুরে[৫] মোর শতেক[৬] নমস্কার ॥
অমল কুলেতে[৭] কালী যেমত[৮] দিয়াছি গো
তেমতি পাইলুঁ[৯] পুরস্কার ॥ধ্রু॥
গুরু-ভয় তেয়াগিলুঁ লাজে তিলাঞ্জলি দিলুঁ
তেজিলুঁ গৃহের সুখ-সাধ[১০] ।
সখি দোষ দিব কারে, এতেকে না পাইলুঁ[১১] তারে
বিধাতা সাধিলে তাহে[১২] বাদ ॥
যত্ন করি রুপিলাম অন্তরে প্রেমের বীজ[১৩]
নিরবধি সিঁচি[১৪] আঁখি-জলে ।
কেমন বিধাতা সে এমতি করিল গো
অমিয়া-বিরিখে[১৫] বিষ ফলে ॥
বংশীবদন[১৬] দাস ছাড়ি নিদারুণ আশ[১৭]
তেজহ দারুণ অভিমান ।
তোমা বিনে সেই কানু ক্ষেণে ক্ষেণে ক্ষীণ তনু
দাবানলে দহে যেন প্রাণ ॥৪॥৫৭৮॥

পাঠান্তর

১। ইহা প-র-সা পুথির ১২৮ ও প-র পুথির ২১।৮৪ সংখ্যক পদ।

২। 'ঘুচাও ঘুচাও' স্থলে 'ঘুচাহ ঘুচাহ' প-র।

৩। 'সখি' স্থলে 'সই' প-র।

৪। 'ও সব' স্থলে 'ও রস' ক; 'এ সব' খ, প-র-সা; 'য়ো সব' চ।

৫। 'কানুরে' স্থলে 'বন্ধুরে' প-র।

৬। 'মোর শতেক' স্থলে 'শতেক' খ, প-র; 'মোর শত' প-র-সা।

৭। 'ফুলেতে' স্থলে 'ফুলেত' খ।

৮। 'যেমত' স্থলে 'যেমন' প-র; 'জেমতি' প-র-সা।

৯। 'পাইনু' স্থলে 'পাইলাম' প-র।

১০। 'সুখ-সাধ' স্থলে 'সব সাধ' প-র-সা।

১১। 'পাইনু' স্থলে 'পাইনু' ক; 'পাইলাম' খ, ঘ; 'পানু' প-র।

১২। 'তাহে' স্থলে 'মোরে' প-র।

১৩। 'যত্ন করি' ইত্যাদি পংক্তি স্থলে 'যতন করিয়া হৃদে রূপিনু প্রেমের বীজ' প-র।

১৪। 'সিঁচি' স্থলে 'সিঞ্চি' প-র-সা; 'সেচি' প-র।

১৫। 'অমিয়া-বিরিখে' স্থলে 'অমৃত বরিখ' ক; 'অমিয়া বরিখে' গ; 'অমিঞা বিরিখে' ঘ।

১৬। 'বংশীবদন' স্থলে 'কহে বংশীবদন' ঘ, প-র-সা।

১৭। 'বংশীবদন' ইত্যাদি পংক্তিদ্বয়ের পরিবর্ত্তে প-র পুথির পাঠ যথা,—

'সাধি কহে বংশীদাস　ছাড় নিদারুণ ভাষ
　তেজ ধনি পাপ অভিমান।'

নাটিকা।[1]

সুন্দরি আর কত মান বাঢ়ায়সি তোর।
সো নব নাগর　কাতর-অন্তর
　সঘনে নয়নে বহে[2] লোর॥
তুয়া বিনু কুসুম-　শয়নে ঘন কাঁপই[3]
　ঘন ঘন বহত নিশ্বাস।
তোহারি পরশ বিনু　ঘামই সব তনু
　খরতর বিরহ[4]-হুতাশ॥
তুয়া বিনু আন　নাহি নাহি জানত
　তুয়া গুণগণ করু গান।
তোহারি পরশ লাগি　ধাবই অনুখন
　গোরহি করত সিনান॥৫॥৫৭৯॥

পাঠান্তর

১। ইহা প-র-সা পুথির ৭২৯ সংখ্যক পদ। 'নাটিকা' স্থলে 'নাটী' খ; 'নাট' ঘ, চ।

২। 'বহে' স্থলে 'ঝরু' খ, ঘ।

৩। প-র-সা পুথিতে 'তুয়া বিনু কুসুম' ইত্যাদি পংক্তিচতুষ্টয় 'তুয়া বিনু আন' ইত্যাদি কলির পরে সন্নিবেশিত হইয়াছে।

৪। 'বিরহ' স্থলে 'বহত' প-র-সা।

জয়জয়ন্তী।[1]

প্রাণ-পিয়া[2]-দুখ　শুনিঞা[3] শশি-মুখি
　পুছই গদ-গদ বোল।
অমল কুবলয়-　নয়ন-যুগলহি
　গলয়ে ঝর-ঝর[4] লোর॥
বেশ-বিসাহন[5]　সবহু বিছুরল
　চললি পরিহরি মান।
তেজল কুল-ভয়　নাহি গৌরব
　মনহি জাগল কান॥
পীন পয়োধর　জঘন গুরুতর
　ভারে গতি অতি মন্দ।
আরতি অন্তর　পন্থ দুরতর[6]
　বিহিক বিরচন[7] নিন্দ॥
গঢ়ল[8] মনরথে[9]　চঢ়ল সুন্দরি
　বিঘিনি[10] বিপদ না মান।
মিলল ভামিনি　কুঞ্জ-ধামিনি
　দাস গোবিন্দ ভাণ॥৬॥৫৮০॥

পাঠান্তর

১। ইহা প-র-সা পুথির ৭৩০ ও প-র পুথির ২১।৯২ সংখ্যক পদ। 'জয়জয়ন্তী' স্থলে 'ভূপালী' প-র; 'কামোদ' প-র ২১।৯২।

২। 'পিয়া' স্থলে 'প্রিয়' ক—চ, প-র-সা।

৩। 'শুনিঞা' স্থলে 'শুনি' ক—চ, প-র-সা, প-র।

৪। 'গলয়ে ঝর-ঝর' স্থলে 'নিঝরে ঝরকত' প-র ২১।৯২।

৫। 'বিসাহন' স্থলে 'বেশায়ল' ক—ঘ; 'বেসায়ল' চ; 'বেসাওল' প-র ২১।৯২।

৬। 'ভুরতর' স্থলে 'ভুরন্তর' প-র।

৭। 'বিরচন' স্থলে 'বিবেচন' প-র-সা ও প-র ২১।৯২।

৮। 'গঢ়ল' স্থলে 'গহন' প-র ২১।৯২।

৯। 'মনরথে' স্থলে 'মনোরথে' ক—চ; 'মনরথ' প-র।

১০। 'বিঘিনি' স্থলে 'বিঘিন' খ, প-র-সা।

টীকা

৫—৮। "বেশ" ইত্যাদি। (শ্রীরাধা) বেশের বিসাধন অর্থাৎ প্রসাধন সমস্ত বিস্মৃত হইলেন এবং মান পরিত্যাগ করিয়া চলিলেন। (তিনি) কুলের (কলঙ্কের) ভয় ত্যাগ করিলেন; (এখন আর) গৌরব নাই, (কেন না) মনে শ্রীকৃষ্ণ জাগিয়াছেন অর্থাৎ শ্রীকৃষ্ণের চিন্তা মনে উদিত হইয়াছে। "বেশায়ল" পাঠ গ্রহণ করিলে, উহার অর্থ করিতে হইবে—(শ্রীরাধা) বেশ রচনা করিলেন; "বেশ-রচনা করা" অর্থে "বেশ" ধাতুর প্রয়োগ দৃষ্ট হয় না। "পসাহন" শব্দের অর্থেই এ স্থলে অনুপ্রাসের অনুরোধে "বিসাহন" শব্দটি প্রযুক্ত হইয়াছে বলিয়া বিবেচনা হয়। চ পুথির "বেসায়ল" পাঠ গ্রহণ করিলে উহাকে "পসাহ" কিংবা "বিসাহ" (বেসাহ) ধাতু অতীত কালের পদ "বিসাহল" বা "বেসাহল" শব্দের অপভ্রংশ বুঝিতে হইবে। ঐরূপ অর্থ করিলে "সবহু বিছুরল" বাক্যের অর্থ এইরূপ করিতে হইবে যে, শ্রীরাধা পূর্ব্বের ঘটনা সকল বিস্মৃত হইলেন।

১৩—১৬। "গঢ়ল" ইত্যাদি। সুন্দরী শ্রীরাধা গঠিত অর্থাৎ কল্পিত মনোরথ অর্থাৎ অভিলাষে (অপর অর্থে মনোরূপ রথে) আরোহণ করিলেন,—বিঘ্ন, বিপদ্ কিছুই গ্রাহ্য করিলেন না; গোবিন্দদাস বলিতেছেন—(এই ভাবে) সুন্দরী কুঞ্জ-গৃহে (শ্রীকৃষ্ণের সহিত) সম্মিলিত হইলেন। তুলনা করুন,—

"স্ফুরদুরসিজভারভঙ্গুরাঙ্গী
কিসলয়কোমলকান্তিনা পদেন।
অথ কথয় কথং সহেত গন্তুং
যদি ন নিশাসু মনোরথঃ রথঃ স্যাৎ॥"
—রসমঞ্জরী।

সুহই।১

মানিনি মীলল কুঞ্জক মাঝ।
আনন্দে২ নিমগন নাগর-রাজ॥
আগুসরি বিনয় করউ৩ কত ছন্দ।
কতবিধ সেবন যাহে নিরবন্ধ৪॥
তবহুঁ বিমুখি৫ ভেল মানিনি রাই।
কত পরকারে বুঝায়ল৬ তাই॥
সো৭ কিছু বচন করহ অবধান।
রাধামোহন-পহুঁ যো করু গান॥৭॥৫৮১॥

পাঠান্তর

১। ইহা প-র-সা পুথির ৭৩১ সংখ্যক পদ।

২। 'আনন্দে' স্থলে 'আনন্দ' প-র-সা।

৩। 'করউ' স্থলে 'করহুঁ' ক—গ।

৪। 'নিরবন্ধ' স্থলে 'নিরদন্দ' খ, ঘ।

৫। 'তবহুঁ বিমুখি' স্থলে 'তবহুঁ বিমুখ' ক, গ, প-র-সা; 'তবহি বিমুখী' খ; 'তবহি বিমুখি' ঘ।

৬। 'বুঝায়ল' স্থলে 'বুঝাওত' খ, ঘ।

৭। 'সো' স্থলে 'কো' ক, গ।

টীকা

৩—৪। "আগুসরি" ইত্যাদি। (শ্রীকৃষ্ণ) অগ্রসর হইয়া নানাপ্রকার বিনয়-প্রকাশ ও যাহাতে আগ্রহ (প্রকাশ পায়), সেইরূপ নানাপ্রকার পরিচর্য্যা করিতে লাগিলেন।

৭—৮। "সো" ইত্যাদি। পদকর্ত্তা রাধামোহনের প্রভু শ্রীকৃষ্ণ যাহা গান করিলেন, সেই বাক্য কিঞ্চিৎ অবধান কর।

শ্রীরাগ।[১]

বদন না কর মলিন ছান্দ[২]।
বাদে জিয়ায়সি[৩] পুণিম চান্দ[৪] ॥
অধর বান্ধুলি মধুর হাস।
নিরস না কর দীঘ[৫] নিশাস ॥
রাই হে অব[৬] তেজহ মান।
চরণে লাগিয়া[৭] সাধয়ে কান ॥ ধ্রু[৮] ॥
চঞ্চল নয়ন খঞ্জন জোর।
ভাঙু[৯]-ভুজঙ্গম রহু[১০] অগোর[১১] ॥
কী ফল মোহে[১২] এতহুঁ রোষ।
জগতে[১৩] বিদিত দাসক দোষ ॥
বচন-অমিয়া যে জন জিয়ে[১৪]।
মান-কুলিশ দেখাও[১৫] কিয়ে ॥
গোবিন্দদাস চিতে এই হাস[১৬]।
এ জন[১৭] করয়ে মান[১৮] অভিলাষ ॥৮॥৫৮২॥

পাঠান্তর

১। ইহা প-র-সা পুথির ৭৩২ ও প-র পুথির ২১।৯৭ সংখ্যক পদ।

২। 'ছান্দ' স্থলে 'ছান্দে' প-র-সা।

৩। 'জিয়ায়সি' স্থলে 'কি আওয়ে' ক, গ; 'জিয়াওসি' খ, প-র-সা; 'আওয়ে জনি' প-র।

৪। 'পুণিম চান্দ' স্থলে 'পুণিমক চান্দ' ক—গ; 'পুনমিক চান্দ' প-র; 'পুনিমা চান্দে' প-র-সা।

৫। 'দীঘ' স্থলে 'দিঘ' খ।

৬। 'রাই হে অব' স্থলে 'অব তুহু' প-র-সা; 'সুন্দরি' প-র।

৭। 'লাগিয়া' স্থলে 'লাগি তোহে' ক—চ, প-র-সা। 'লাগি তোহে' পাঠ ছন্দোভঙ্গ-দোষ-দুষ্ট।

৮। ঘ পুথি ছাড়া অন্যান্য পুথিতে 'ধ্রু' নাই।

৯। 'ভাঙু' স্থলে 'ভাঙ' ক, গ; 'ভাঙু' চ।

১০। 'রহু' স্থলে 'রহল' খ।

১১। 'অগোর' স্থলে 'আগোর' ক—চ, প-র-সা। পাঠ-বিচার ৬৭ সংখ্যক পদের ৮ সংখ্যক পাঠান্তরে দ্রষ্টব্য।

১২। 'কী ফল মোহে' স্থলে 'কি ফল মোহে' ক—গ, প-র-সা; 'মোহে কি ফল' প-র।

১৩। 'জগতে' স্থলে 'জগত' প-র।

১৪। 'বচন-অমিয়া' ইত্যাদি প-র স্থলে 'বচন অমিঞা বিনু যে নাহি জিয়ে' খ; 'বচন-অমিয়া বিনু যে নাহি জিয়ে' ক, ঘ, চ।

১৫। 'দেখাও' প-র স্থলে 'দরশায়সি' ক—চ, প-র-সা। 'দরশায়সি' পাঠ ছন্দোভঙ্গ-দোষ-দুষ্ট।

১৬। 'হাস' স্থলে 'আশ' প-র-সা। 'গোবিন্দদাস চিতে' ইত্যাদি পংক্তি স্থলে 'গোবিন্দদাসে উপজে হাস' প-র।

১৭। 'এ জন' স্থলে 'যে জন' প-র।

১৮। 'মান' স্থলে 'আন' প-র।

টীকা

১—২। "বদন" ইত্যাদি। রাধামোহন ঠাকুর ইহার অর্থ লিখিয়াছেন,—"বদন না কর মলিন ছান্দ" ইত্যাদিনা শ্রীকৃষ্ণস্যানুনয়োক্তি। বাদে জিয়ায়সি ইতি ময়া সহ মানবিবাদেন স্বমুখস্য কিঞ্চিন্মালিন্য-করণেন কিং পূর্ণচন্দ্রং জিয়ায়সি বর্দ্ধয়সি।" অর্থাৎ শ্রীকৃষ্ণ শ্রীরাধাকে অনুনয় করিয়া বলিতেছেন,—তোমার বদনের শোভা মলিন করিও না; (কেন না) তুমি আমার সহিত মানজনিত কলহে তোমার বদন কিঞ্চিৎ মলিন করায়, তুমি পূর্ণিমার চন্দ্রকে

(তোমার মুখের সহিত সৌন্দর্য্যের বিবাদে) জয়-যুক্ত করিতেছ।

৭—৮। "চঞ্চল" ইত্যাদি। তোমার চঞ্চল নয়ন খঞ্জন-যুগলস্বরূপ; তোমার (কুটিল) ভ্রূরূপ ভুজঙ্গ উহাদিগকে আগলাইয়া রহিয়াছে অর্থাৎ তোমার নেত্র-দ্বয় খঞ্জন-যুগলের স্থায় চঞ্চল ও নৃত্যশীল হইলেও (মানজনিত) কুটিল-ভ্রূ-রূপ ভুজঙ্গদ্বয়ের প্রভাবে উহারা স্বাভাবিক লীলা প্রকাশিত করিতে পারিতেছে না।

১১—১২। "বচন" ইত্যাদি। তোমার বাক্য-সুধায় যে ব্যক্তি জীবিত হয় অর্থাৎ বাক্য-সুধা ব্যতীত যে প্রাণে বাঁচে না, তাহাকে কি জন্ত মান-বজ্র প্রদর্শিত করিতেছ?

১৩—১৪। "গোবিন্দদাস" ইত্যাদি। গোবিন্দ-দাসের চিত্তে (শ্রীকৃষ্ণের পূর্ব্বোক্ত বাক্যে) এই জন্ত হাস্ত উদিত হইতেছে যে,—এই জন অর্থাৎ শ্রীকৃষ্ণ (প্রেম-লীলার বৈচিত্র্যের জন্ত) মান অভি-লাষ করেন; (সুতরাং তাঁহার 'মান-কুলিশ দেখাও কিয়ে' ইত্যাদি বাক্য শ্রীরাধার মনস্তুষ্টির জন্ত চাটু-বাক্য ব্যতীত কিছু নহে)।

তথা রাগ।১

বহুখন পদতলে যব রহুঁ কান।
সখিগণ কহইতে ভাঙ্গল মান॥
দুহুঁ জন গদ-গদ লোচন২-লোর।
কানু জানি তব কয়লহি কোর॥
কত কত প্রেম কয়ল পুন নাহ।
বর৩ সঙ্কীরণ-রস-নিরবাহ॥
রাধামোহন-পহুঁ৪ গুপত৫ যো কারি৬।
সো সুখ কো জন কহইতে পারি॥৯॥৫৮৩॥

পাঠান্তর

১। ইহা প-র-সা পুথির ৭৩৩ সংখ্যক পদ। 'তথা রাগ' স্থলে 'ধানশী' খ।

'লোচন' স্থলে 'লোচনে' প-র-সা।
'বর' স্থলে 'ভই' ক—গ।
'পহুঁ' স্থলে 'তহু' প-র-সা।
'গুপত' স্থলে 'গোপত' ক, গ।
'যো কারি' স্থলে 'যো কারী' ক—গ; 'জো কারি' ঘ, চ।

টীকা

৭—৮। "রাধামোহন" ইত্যাদি। রাধা-মোহনের প্রভু শ্রীকৃষ্ণ গুপ্ত-ভাবে যাহা করিলেন, সেই (সম্ভোগ-লীলার) সুখ কোন্ ব্যক্তি বলিতে পারে?

ধানশী।১

দুহুঁ মুখ দরশনে২ দুহুঁ ভেল ভোর।
দুহুঁক নয়নে বহে আনন্দ-লোর॥
দুহুঁ তনু পুলকিত গদ গদ ভাষ।
ঈষদবলোকনে লহু লহু হাস॥
অপরূপ রাধামাধব-রঙ্গ৩।
মান-বিরামে ভেল এক সঙ্গ॥
ললিতা বিশাখা আদি যত সখীগণ।
আনন্দে মগন ভেল দেখি দুহুঁ জন৪॥
নিকুঞ্জের মাঝে৫ দুহুঁ৬ কেলি-বিলাস।
দূরহি নেহারত৭ নরোত্তম দাস৮॥১০॥৫৮৪॥

পাঠান্তর

১। ইহা প-র-সা পুথির ৭৩৪ ও প-র পুথির ৪২।২১ সংখ্যক পদ।

২। 'দরশনে' স্থলে 'হেরইতে' প-র।

৩। 'অপরূপ' ইত্যাদি পংক্তিদ্বয় প-র পুথিতে নাই।

৪। 'আনন্দে মগন' ইত্যাদি পংক্তি স্থলে 'আনন্দিত ভেল সবে দেখি দুহুঁ জন' প-র।

অতঃপর প-র পুথিতে নিম্নলিখিত পংক্তিদ্বয় দৃষ্ট হয় ; যথা,—

'সারি শুক দুহুঁক রূপ সখিকে শুনায়।
শুনি হাসি সখিগণ উলসিত কায় ॥'

৫। 'নিকুঞ্জের মাঝে' স্থলে 'নিকুঞ্জমন্দিরে' প-র।

৬। 'দুহুঁ' স্থলে 'দোহার' খ, প-র-সা।

৭। 'দূরহি নেহারত' স্থলে 'দূরহি দূরে রহু' ক, গ ; 'দূরে রহ হেরত' প-র-সা ; 'দূরেহ দূরে রহু' প-র।

৮। 'নরোত্তম দাস' স্থলে 'গোবিন্দ দাস' প-র।

টীকা

৩—৪। "কুসুম" ইত্যাদি। পুষ্প-রচিত শয্যার উপর শ্রীরাধা ও শ্রীকৃষ্ণ ( বিরাজিত রহিয়াছেন ) ; কন্দর্প ( নিজের কর্তব্য ) জানিয়া উভয়ের মন নিষ্পেষিত করিলেন অর্থাৎ বোধ হয় যেন, নিষ্পেষণ দ্বারা উভয়ের চিত্তের অভিন্নত্ব সম্পাদিত করিলেন। তুলনার জন্ত ৫৭৬ সংখ্যক পদের—"না সো রমণ না হাম রমণী। দুহুঁ মন মনভব পেশল জনি ॥" পংক্তিদ্বয় ও উহার টীকা দ্রষ্টব্য।

তথা রাগ ।১

নিমগন দুহুঁ জন রতি-রণ-রঙ্গে।
থির২ দামিনি নব জলধর সঙ্গে ॥
কুসুম-শেজ পর রাধা কান।
দুহু মন মনসিজ পেশল৩ জান ॥
ঘন ঘন চুম্বই চকিত৪ নয়ান।
কুচ-যুগ পর খরতর নখ হান ॥
কুঞ্জহি দুহুঁ জন নিধুবন৫-কেলি।
জ্ঞানদাস চিতে আনন্দ ভেলি ॥১১॥৫৮৫॥

এতানি গীতানি রাত্রৌ গেয়ানি।
ইতি ষড়্‌বিধো মানঃ সহেতুঃ সম্পূর্ণঃ।
ইতি একবিংশ-পল্লবঃ।

পাঠান্তর

১। ইহা প-র-সা পুথির ৭৩৫ সংখ্যক পদ।

২। 'থির' স্থলে 'স্থির' প-র-সা।

৩। 'মনসিজ পেশল' স্থলে 'পেশল মনসিজ' ক, গ, চ, প-র-সা।

৪। 'চকিত' স্থলে 'চমকি' চ।

৫। 'নিধুবন' শব্দ ক, খ ও গ পুথিতে লিপিকর-ভ্রমে পরিত্যক্ত হইয়াছে। 'নিধুবন' স্থলে 'রতি-রণ' চ ; 'করতহিঁ' প-র-সা।

# অথ নির্হেতু-মানঃ।

## তত্র কারণাভাসঃ প্রতিবিম্ব-দৃষ্টে যথা।

### তদুচিত-শ্রীমহাপ্রভুঃ।

বরাড়ী ।১

অপরূপ গৌরাঙ্গের লীলা।
সুরধুনী-সিনানে চলিলা ॥
রাধিকার ভাব হৈল মনে।
ঘন চাহে কাল জল পানে ॥
নিজ প্রতিবিম্ব দেখি২ জলে।
কোপিত৩-অন্তরে কিছু বলে ॥
চীট নাগর শ্যাম রায়।
আন জন সহিতে৪ খেলায় ॥
কোপ করি চলে নিজ বাসে।
কহে কিছু হরিরাম দাসে ॥১॥৫৮৬॥

পাঠান্তর

১। ইহা প-র-সা পুথির ৭৭০ সংখ্যক পদ। খ পুথিতে 'বরাড়ী' স্থলে 'বরাড়ী। একতাল' পাঠ আছে।

২। 'দেখি' স্থলে 'হেরি' প-র-সা।
৩। 'কোপিত' স্থলে 'কুপিত' প-র-সা।
৪। 'সহিতে' স্থলে 'সহিত' ক—ঘ, প-র-সা।

ভূপালী।১

রসবতি বাই২ রসিক-বর ঠাম।
শ্যাম-তনু-মুকুরে হেরই অনুপাম॥
নিজ প্রতিবিম্ব শ্যাম-অঙ্গে হেরি।
রোখি৩ কহত ধনি আনন ফেরি॥
নাগর এত কিয়ে চঞ্চল ভেলি।
হামারি সমুখে করু আন সঞে কেলি॥
এত কহি রাই করল তহি৪ মান।
আন ঠাঁয়ে চললি উপেখিয়া কান॥
সহচরিগণ তব৫ কতয়ে বুঝায়।
উদ্ধব দাস মিনতি করু পায়॥২॥৫৮৭॥

পাঠান্তর

ইহা প-র-সা পুথির ৭৭১ সংখ্যক পদ।
'বাই' স্থলে 'রাই' ক।
'রোখি' স্থলে 'রোখে' ক, গ, প-র-সা।
'তহিঁ' স্থলে 'তব' প-র-সা।
'তব' স্থলে 'তবে' ক—গ, চ।

শ্রীরাগ।১

সুন্দরি২ জানলু তুয়া চুরভান৩।
হরি-উর৪-মুকুরে হেরি নিজ ছাহ রি৫
তাহে সৌতিনি করি মান৬॥ধ্রু॥
কানন-কুঞ্জে৭ কুসুম-শরে জর জর
পন্থ নেহারই৮ তোরি৯।
ভাগে১০ মিলল পুন কাহে১১ কমল-মুখি
রোখে চললি মুখ মোড়ি১২॥
কত কত মুগধিনি১৩ ঐছে১৪ ভেল বঞ্চিত
হরি পুন তাহে না লাগি১৫।
তুহুঁ পুণবতি তোহে১৭ ওহি মানাওত১৬
কি কহব তোহারি সোহাগি॥
তো১৮ বিনু শূতল শীতল ভূতলে
দুরতর২১ বিরহ-হুতাশে২২।
তুয়া কর-সরস২৩- পরশে রিঝাওব
তোহে কহ২৪ গোবিন্দ দাসে॥৩॥৫৮৮॥

পাঠান্তর

১। ইহা প-র-সা পুথির ৭৬১ ও ৭৭২ সংখ্যক এবং প-র পুথির ২১।৯৭ সংখ্যক পদ।
২। 'সুন্দরি' স্থলে 'শুন সুন্দরি' প-র-সা।
৩। 'চুরভান' স্থলে 'দূর ভান' গ। প-র-সা পুথির ৭৬১ সংখ্যক পদে ও সা-প, ১৮৪ সংখ্যক গোবিন্দদাসের পদাবলী পুথিতে এই কলিটি 'কানন-কুঞ্জে' ইত্যাদি কলির পরে সন্নিবেশিত হইয়াছে।
৪। 'উর' স্থলে 'নিজ' ক।
৫। 'নিজ ছাহ রি' সা-প, ১৮৪ সংখ্যক পুথি স্থলে 'নিজ ছাহকি' ক—চ; 'তুহুঁ নিজ ছাহ' প-র; 'ছাহরি' (পাঠান্তর—প-র-সা)।
৬। 'তাহে সৌতিনি করি মান' স্থলে 'কাহে (পাঠান্তর—কিয়ে) করলি তুহুঁ মান' প-র-সা; 'কিয়ে করলি' ইত্যাদি প-র।
৭। 'কুঞ্জে' স্থলে 'কুঞ্জ' ক, খ।
৮। 'পন্থ নেহারই' স্থলে 'বয়ান হেরি পুন' ক, চ; 'কানু হেরত পথ' প-র-সা, প-র।
৯। 'তোরি' স্থলে 'তোর' প-র-সা।
১০। 'ভাগে' স্থলে 'ভাগ্যে' ক—চ।
১১। 'কাহে' স্থলে 'তোহে' ক।
১২। 'মুখ মোরি' স্থলে 'অতি ভোর' প-র-সা।
১৩। 'মুগধিনি' স্থলে 'মুগধী' ক—গ; 'মুগধি' চ।
১৪। 'ঐছে' স্থলে 'যৈছে' ক, গ, চ।

১৫। 'কত কত' ইত্যাদি কলিটি প-র-সা পুথিতে নাই।

১৬। 'না লাগি' স্থলে 'না লাগ' খ; 'লাগ' প-র।

১৭। 'তুহুঁ পুণবতি তোহে' স্থলে 'তুহুঁ ধনি গুণবতি' প-র।

১৮। 'ওহি মানাওত' স্থলে 'বোহি মানাওত' ক-গ; 'বো মানাওত' চ; 'তহি মানাওত' প-র-সা; 'তোহে মুগধ ভেল' প-র।

১৯। 'সোহাগি' স্থলে 'সোহাগ' খ, প-র।

২০। 'তো' স্থলে 'তুয়া' প-র।

২১। 'দুরতর' স্থলে 'দুরতর' গ; 'দুস্তর' (পাঠান্তর—'দুতর') প-র-সা। 'দারুণ' সা-প, ১৮৪ সংখ্যক পুথি।

২২। 'হুতাশে' স্থলে 'হুতাশ' খ, চ।

২৩। 'তুয়া কর' ইত্যাদি পংক্তি স্থলে 'তুয়া কর পরশ সরস বিনি ঝায়ত' ক, চ। 'তুয়া কর পরশে সরসে বিনি বুঝায়ত' খ। 'তুয়া কর পরশ সরস বুঝায়ত' গ। 'তুয়া কর পরশে সরসে বিনি ঝায়হ' ঘ। 'তুয়া কর সরস পরশে তনু শীতল' প-র-সা। 'তুয়া কর পরশ সরসে রিঝাওহ' প-র। 'তুয়া কর পরশে সরসে বিনি ঝায়ই' সা-প, ১৮৪ সংখ্যক পুথি।

২৪। 'তোহে কহ' স্থলে 'কহতহি' প-র-সা; 'কি কহব' প-র।

### টীকা

১—৩। "সুন্দরি" ইত্যাদি। হে সুন্দরি শ্রীরাধে! তোমার ভ্রম-জ্ঞান বুঝিতে পারিয়াছি; শ্রীকৃষ্ণের (মরকত-দর্পণ-তুল্য) বক্ষঃস্থলরূপ দর্পণে তুমি নিজের ছায়া দেখিয়া তাহাকে সপত্নী অর্থাৎ কৃষ্ণপ্রিয়া অপর নায়িকা বলিয়া মনে করিতেছ।

৮—১১। "কত কত" ইত্যাদি। কত কত মুগ্ধা অর্থাৎ মানানভিজ্ঞা সরল-স্বভাবা নায়িকা ঐরূপ (শ্রীকৃষ্ণের প্রেমে) বঞ্চিত হইল; শ্রীকৃষ্ণ কিন্তু তাহাদিগের সহিত লগ্ন অর্থাৎ প্রেমাসক্ত হইলেন না; তুমি পুণ্যবতী, (তাই) সেই শ্রীকৃষ্ণ স্বয়ং তোমাকে (মান-ভঙ্গার্থ) প্রবোধ দিতেছেন; তোমার সৌভাগ্য কি বলিব? অর্থাৎ যাহারা মান কিরূপ, জানে না, এরূপ মুগ্ধা ও প্রেমের জন্য লালায়িতা শত শত নায়িকার প্রেম তুচ্ছ করিয়া শ্রীকৃষ্ণ স্বয়ং তোমার মান-ভঞ্জনের জন্য এত সাধ্য-সাধনা করিতেছেন, ইহা অপেক্ষা তোমার অধিক সৌভাগ্য আর কি হইতে পারে?

১২—১৫। "তো বিনু" ইত্যাদি। (শ্রীকৃষ্ণ) তোমার বিরহে অর্থাৎ তোমার বিরহ-জনিত অন্তস্তাপ নিবারণ জন্য শীতল ভূমিতলে শয়ন করিয়াছেন, (কিন্তু) বিরহ-বহ্নি দুস্তর অর্থাৎ তাঁহার বিরহ-সন্তাপ অন্য কিছুতেই নিবারণীয় নহে; তুমি তোমার হস্তের রসপূর্ণ স্পর্শ দ্বারা শ্রীকৃষ্ণকে হৃষ্ট কর, গোবিন্দদাস তোমাকে ইহা বলিতেছেন।

ধানশী।১

যাহাঁ সখিগণ সব রাই বুঝায়ত
তুরিতে আওল তাহাঁ কান।
হেরইতে২ কমল- বয়নি ধনি মানিনি
অবনত করল৩ বয়ান ॥
হেরইতে নাগর গদ-গদ অন্তর
মন মাহা ভেল বহু ভীতে৪।
গলে পীতাম্বর চরণ-যুগল ধরু৫
কহতহি গদ-গদ চীতে৬ ॥
সুন্দরি মিছাই করহ মুখে মান।
নিরহেতু হেতু জানি তুহুঁ রোখলি
প্রতিবিম্ব হেরি কহ আন ॥ ধ্রু ॥
তুয়া বিনে নয়নে আন নাহি হেরিয়ে
না কহিয়ে আন সঞে বাত।
তোহারি সখিনি বিনে বাত না পুছিয়ে
না বসিয়ে কাহুঁক সাথ ॥

তব তুহুঁ কাহে মান মুঝে করতহি
না বুঝিয়ে তুয়া মন-কাজে[৭]।
উদ্ধবদাস মিনতি করি কহতহি
হেরহ নাগর-রাজে[৮] ॥৪॥৫৮৯॥

পাঠান্তর

১। ইহা প-র-সা পুথির ৭৭৩ সংখ্যক পদ।
২। 'হেরইতে' স্থলে 'হেরই' খ।
৩। 'করল' স্থলে 'কমল' প-র-সা।
৪। 'ভীতে' স্থলে 'ভীত' ক, খ।
৫। 'ধর' স্থলে 'ধরু' খ।
৬। 'চীতে' স্থলে 'চিতে' ক, গ; 'চীত' ক, খ পুথি।
৭। 'কাজে' স্থলে 'কাজ' খ, প-র-সা।
৮। 'রাজে' স্থলে 'রাজ' খ, প-র-সা।

তথা রাগ।[১]

নিজ প্রতিবিম্ব রাই যব শূনল
অবনত করু মুখ লাজে।
নিরহেতু হেতু জানি হাম রোখলুঁ
ভেজলুঁ নাগর-রাজে ॥
এত কহি রাই চীরে মুখ ঝাঁপল
বয়নে না নিকসয়ে বাণী।
রসিক-শিরোমণি কোরে আগোরল
রাইক অন্তর জানি ॥
অপরূপ প্রেমক রীত[২]।
সবহুঁ সখীগণ চীত-পুতলি যেন[৩]
হেরত দুহুঁক চরীত[৪] ॥ ধ্রু ॥
পুন সতে হাসি মন্দির সঞে নিকসল
দুহুঁ জন ভেল এক ঠাম।
মদন-মহোদধি-[৫] নিমগন দুহুঁ জন
উদ্ধব দাস গুণ গান ॥৫॥৫৯০॥

পাঠান্তর

১। ইহা প-র-সা পুথির ৭৭৪ সংখ্যক পদ।
২। 'রীত' স্থলে 'রীতি' প-র-সা।
৩। 'যেন' স্থলে 'সম' প-র-সা।
৪। 'চরীত' স্থলে 'চরিত' ক—গ, চ; 'চরিত' প-র-সা।
৫। 'মহোদধি' স্থলে 'পয়োনিধি' খ, ঘ।

পুনশ্চ।

সুহই।[১]

নিকুঞ্জ-মন্দিরে রাই প্রবেশিলা রঙ্গে।
আপনার বরণ দেখয়ে[২] শ্যাম-অঙ্গে ॥
আন রমণী কহি[৩] নিবারই[৪] দীঠ।
ফিরিয়া চলিলা ধনী শ্যাম করি পীঠ ॥
আকুল গোকুলচাঁদ পসারিয়া বাহু।
শরদের চাঁদ যেন গরাসয়ে রাহু ॥
দরশে বিরস কেন কিয়ে অপরাধ।
চান্দ বিনে চকোর না জিয়ে তিল আধ ॥
বলরাম দাস কহে শুন বিনোদিনি।
শ্যাম-অঙ্গ কত কোটি দরপণ জিনি ॥৬॥৫৯১॥

পাঠান্তর

১। ইহা প-র-সা পুথির ৭৭৫ সংখ্যক পদ।
২। 'আপনার বরণ' ইত্যাদি স্থলে 'আপন বরণ দেখে শ্যামক অঙ্গে' ক, গ; 'আপন বরণ রাই দেখে শ্যাম-অঙ্গে' খ, ঘ।
৩। 'কহি' স্থলে 'বলি' প-র-সা।
৪। 'নিবারই' স্থলে 'নিবারয়ে' ঘ; 'নিবারল' প-র-সা।

টীকা

১—৪। "নিকুঞ্জ" ইত্যাদি। শ্রীরাধা সানন্দে নিকুঞ্জ-গৃহে প্রবেশ করিলেন, (প্রবেশ করিয়া) শ্রীকৃষ্ণের (মণি-দর্পণ তুল্য) অঙ্গে নিজের বর্ণ

অর্থাৎ স্বর্ণবৎ কান্তি দেখিতে পাইলেন। ( উহা যে তাঁহার নিজের অঙ্গের প্রতিবিম্ব, তাহা লক্ষ্য না করিয়া ) অন্ত রমণী ( এ কে শ্রীকৃষ্ণের অঙ্গে সংলগ্ন হইয়া আছে ), ইহা বলিয়া দৃষ্টি ফিরাইয়া শ্রীকৃষ্ণের দিকে পাছ দিয়া শ্রীরাধা ফিরিয়া চলিলেন।

---

তিরোথা সিন্ধুড়া।১

মরকত-দরপণ　　শ্যাম-হৃদয় মাহা
আপন মুরুতি দেখি রাই।
গুরুয়া কোপ২　　অধর ঘন কাঁপই
অরুণ নয়ান ভৈ যাই॥
দেখ দেখ৩ কানুক রঙ্গ।
আনহি৪ রমণি　　হৃদয়ে করি৫ বঞ্চই
ঐছন না দেখিয়ে৬ ঢঙ্গ॥ ধ্রু॥
এত অনুমানি　　বিমুখ ভৈ বৈঠলি৭
কানু সে পড়লহিঁ৮ ধন্দ।
কাহে কমল-মুখি　　মোহে উপেখসি
তুহুঁ হাম নহ কিছু দন্দ॥
কত পরকারে　　মিনতি করু মাধব
তব ধনি উতর না দেল।
দর দর হৃদয়　　নয়ন-যুগ৯ ছল-ছল
মনমথে জর-জর ভেল॥
চরণ-কমল করে　　পরশি মাথে ধরু
সরস পরশ১০ অভিলাষ।
তুয়া বিনু রাতি　　দিবস নাহি জানত
কহতহিঁ প্রেমক দাস॥৭॥৫৯২॥

পাঠান্তর

১। ইহা প-র-সা পুথির ৭৭৬ ও প-র পুথির ২১।৯৪ সংখ্যক পদ। 'তিরোথা সিন্ধুড়া' স্থলে 'ধানশ্রী' প-র।

২। 'কোপ' স্থলে 'কোপে' ক, গ, প-র-সা, প-র।

৩। 'দেখ' স্থলে 'সখি' প-র।

৪। 'আনহি' স্থলে 'আন' ঙ, ঘ।

৫। 'হৃদয়ে করি' স্থলে 'হৃদয় করি' খ, ঘ; 'হৃদয় পরি' প-র।

৬। 'দেখিয়ে' স্থলে 'দেখি' প-র।

৭। 'বৈঠলি' স্থলে 'বৈঠই' ক, গ।

৮। 'পড়লহি' স্থলে 'পড়লহুঁ' ক—গ, চ; 'পড়লই' প-র-সা।

৯। 'নয়ন-যুগ' স্থলে 'নয়নজল' প-র।

১০। 'সরস পরশ' স্থলে 'তোহারি পরশ' প-র।

---

সুহই।১

শুন ধনি কহি২ তুয়া কাণে।
জনি করু৩ অরুণ নয়ানে॥
হরি-হিয়৪ অধিক উজোর৫।
জনু মণিময় ত মুকুর৬॥
কানু কোরে নহ৭ আন নারী।
প্রতিবিম্ব ভেল৮ তোহারি॥
ইথে যদি তুহুঁ করু৯ আনে।
সবহুঁ হসব১০ তুয়া মানে॥
ঐছন কতিহুঁ না দেখি।
অবিচারে নাহ উপেখি॥
দোষ দেখি দূষহ১১ তাই।
গোবিন্দদাস বলি১২ যাই॥৮॥৫৯৩॥

পাঠান্তর

১। ইহা প-র-সা পুথির ৭৭০।৭৭৭ ও প-র পুথির ২১।৯৫ সংখ্যক পদ।

২। 'ধনি কহি' স্থলে 'ধনি কহ' ক—গ, প-র-সা; 'ধনি কহো' চ; 'সখি কহোঁ' প-র।

৩। 'করু' স্থলে 'কুরু' ঘ, চ; 'কর' প-র।

৪। 'হিয়' স্থলে 'হিয়া' প-র-সা।

৫। 'উজোর' স্থলে 'উজোরে' ক, খ, ঘ, চ, প-র।

৬। 'জনু মণিময়' ইত্যাদি স্থলে 'জনি মণিময় সে মুকুরে' খ; 'জনু মণিময়কত মুকুরে' প-র; 'জনু মণিময় ত মুকুরে' ঘ, চ।

৭। 'নহু' স্থলে 'নহে' ক, গ, প-র-সা।

৮। 'ভেল' স্থলে 'হোয়েত' প-র-সা; 'ভেলি' (পাঠান্তর—প-র-সা)।

৯। 'কর' স্থলে 'করি' প-র-সা।

১০। 'হসব' স্থলে 'হাসব' প-র-সা, প-র।

১১। 'দুষহ' স্থলে 'দোষবি' প-র-সা; 'দোষহ' প-র।

১২। 'বলি' স্থলে 'বলিহারি' প-র-সা।

---

তথা রাগ।১

এ ধনি এ ধনি বচন শুন।
মাধব মিলয়ে২ বহুত পুণ৩॥
এত পরিহার করয়ে যে।
তাহারে সুন্দরি বঞ্চয়ে কে॥
দোষ নাহি কছু৪ নয়ানে চাহ।
আপন সরস পরশ দেহ৫॥
হাসিয়া সুন্দরী চাহল৬ ফিরি৭।
ও কর৮ কমল ধয়ল হরি॥
দুহুঁক পূরল মনের৯ আশ।
বিজন বিজই১০ চৈতন্যদাস॥৯॥৫৯৪॥

পাঠান্তর

১। ইহা প-র-সা পুথির ৭৭৮ ও প-র পুথির ২১।১০১ সংখ্যক পদ। 'তথা রাগ' স্থলে 'তুড়ী' খ; 'ধানশ্রী' প-র।

২। 'মিলয়ে' স্থলে 'মিলনে' প-র।

৩। 'পুণ' স্থলে 'গুণ' প-র।

৪। 'নাহি কছু' স্থলে 'পরিহরি' প-র।

৫। অতঃপর প-র পুথিতে নিম্নলিখিত অতিরিক্ত কলিটি দৃষ্ট হয়; যথা,—
'হেন যার কছু দেখিয়ে নাই।
মিছা অভিমান তেজহ রাই॥'

৬। 'চাহল' স্থলে 'দেখহ' প-র।

৭। 'ফিরি' স্থলে 'কেরি' চ, প-র-সা।

৮। 'ও কর' স্থলে 'এ কর' চ; 'চরণ' প-র।

৯। 'মনের' স্থলে 'মনক' প-র।

১০। 'বিজন বিজই' স্থলে 'বীজন বীজই' খ, প-র; 'বিজই বিজন' চ; 'বিজই বিজই' প-র-সা।

## পুনশ্চ অন্য প্রকার।

কেদার।১

বড় অপরূপ পেখলুঁ২ হাম।
কি লাগিয়া দুহুঁ৩ কয়ল মান॥
বিবরি কহিবে সজনি হে।
এ কথা শুনিলে আউলায় দে৪॥
এত অদভুত কোথা না শুনি।
নাগরী উপরে নাগর মানি॥
এহো৫ অপরূপ কোথা৬ না দেখি।
হেন প্রেম দুহুঁ শেখর সাখী॥১০॥৫৯৫॥

পাঠান্তর

১। ইহা প-র-সা পুথির ৭৭৯ সংখ্যক পদ।

২। 'পেখলুঁ' স্থলে 'আজি পেখলুঁ' ক—গ; 'দেখলুঁ' চ, প-র-সা।

৩। 'দুহুঁ' স্থলে 'তুহুঁ' ক—গ।

৪। 'আউলায়' স্থলে 'আলুয়ায়' প-র-সা।

৫। 'এহো' স্থলে 'এহ' ক।

৬। 'কোথা' স্থলে 'কোথায়' ক।

কেদার।১

এ সখি অদভুত প্রেম-তরঙ্গ।
দুহুঁ অদরশে দুহুঁ অতি সে২ বিয়াকুল
দরশনে ঐছন রঙ্গ॥ধ্রু৩॥

মরকত-কনক- মুকুর[৪] জিনি দুহুঁ তমু
দুহুঁ ছাহ হেরি দুহুঁ অঙ্গে।
দুহুঁ জন দেখি হৃদয়ে দ্বিধা[৫] উপজল
দুহুঁ বৈঠল মুখ বঙ্কে[৬] ॥
কিয়ে দুহুঁ মনহিঁ রোখ অতি বাঢ়ল
দোহেঁ চলু তেজইতে প্রাণে।
নিবিড় কুঞ্জে দোহে[৭] দৈবে মিলায়ল
কোরে কয়ল আন ভানে ॥
কোরহি পরশে মদন দুহুঁ উপজল
গেলহিঁ দুর দুরভান।
কত কত চুম্বন কতহিঁ[৮] আলিঙ্গন
প্রেমদাস রস গান ॥১১॥৫৯৬॥

### পাঠান্তর

১। ইহা প-র-সা পুথির ৭৮০ সংখ্যক পদ। এই পদটি ঘ পুথি ছাড়া পদকল্পতরুর অন্যান্য পুথিতে নাই; এই পদটি গণনা না করিলে ২২শ পল্লবের নির্দ্দিষ্ট পদ-সংখ্যা পূর্ণ হয় না; সুতরাং এই পদটি যে ক—গ ও চ পুথিতে লিপিকরদিগের ভ্রমে পরিত্যক্ত হইয়াছে, তাহাতে সন্দেহ নাই। প-র-সা পুথিতে পদকল্পতরু গ্রন্থের ২২শ, ২৩শ ও ২৪শ পল্লবের পদগুলি সমস্তই অবিকল সেই ক্রম অনুসারে সন্নিবেশিত হইয়াছে, সুতরাং প-র-সা পুথিতে এই স্থলে এই পদটি প্রাপ্ত হওয়ায়, তদ্দ্বারাও ঘ পুথির এই পদটি যে প্রক্ষিপ্ত নহে, তাহা প্রমাণিত হইতেছে।

২। 'অতি সে' স্থলে 'ঐছে' প-র-সা।

৩। ঘ পুথিতে 'এ' নাই।

৪। 'মুকুর' স্থলে 'মকুর' ঘ।

৫। 'দ্বিধা' স্থলে 'দুহুঁ' ঘ পুথি। 'দুহুঁ' পাঠে কোন অর্থ হয় না; প-র-সা পুথির সাহায্য না পাইলে 'দুহুঁ' এই অশুদ্ধ পাঠটি সংশোধিত করার উপায় ছিল না।

৬। 'মুখ বঙ্কে' স্থলে 'দুহুঁ রঙ্গে' প-র-সা।

৭। 'দোহে' স্থলে 'দোহ' প-র-সা।

৮। 'কতহিঁ' স্থলে 'কতহু' ঘ।

### টীকা

৪—৭। "মরকত" ইত্যাদি। শ্রীকৃষ্ণ ও শ্রীরাধার দেহ যথাক্রমে মরকত ও স্বর্ণের দ্বারা নির্ম্মিত দর্পণের পরাজয়কারী; (সুতরাং) দুই জনের দেহে দুই জনে পরস্পরের ছায়া (প্রতিবিম্বিত) দেখিলেন; দেখিয়া দুই জনের হৃদয়েই (প্রতিবিম্বিত পুরুষ ও নারী অপর পুরুষ ও নারী বলিয়া) সন্দেহ জন্মিল; (সুতরাং ঈর্ষাবশতঃ) দুই জন মুখ বাঁকা করিয়া অর্থাৎ মুখ ফিরাইয়া বসিলেন।

৮—১১। "কিয়ে" ইত্যাদি। দুই জনের চিত্তেই কি এক ক্রোধ নিতান্ত বর্দ্ধিত হইল;—উভয়েই প্রাণ ত্যাগ করিতে চলিলেন; (কিন্তু) গহন কুঞ্জের মাঝে দৈব উভয়কে সম্মিলিত করিল অর্থাৎ অন্যমনস্ক ভাবে যাইতে যাইতে একজনের অঙ্গে অন্য জনের অঙ্গ লগ্ন হইল; (তখন) অন্য ভাবে অর্থাৎ পরস্পরের সুপরিচিত অমৃতময় অঙ্গ-স্পর্শে পরস্পরকে চিনিতে পারিয়া, (উভয়ে উভয়কে) ক্রোড়ে ধারণ করিলেন।

## পুনশ্চ দিনান্তরে।

নট রাগ।[১]

রাধা মাধব সহচরি সাথ।
কত কত উপজয়ে রসময় বাত ॥
না জানিয়ে প্রেম-কলহ কিয়ে ভেল।
নিজ প্রতিবিম্ব-ভানে দুহুঁ গেল ॥
চীত-পুতলি সম সহচরি থারি।
কি কহব বচন কহই নাহি[২] পারি ॥
দুহুঁ জন ভেল অকারণ মান।
এক দিশে সুন্দরি আর দিশে কান ॥

বন মাহা দুহুঁ পরবেশল যাই।
এক তরুর মুলে[3] বৈঠলি রাই ॥
একলি রোয়ত অবনত শীর[4]।
ঝর ঝর নয়নে গলয়ে ঘন নীর ॥
ভ্রমি ভ্রমি মাধব আওল তাই[5]।
হেরল[6] তরু-মুলে[7] রোয়ত রাই ॥
কানুক নয়নে ঝরয়ে তব লোর।
ধিরে ধিরে[8] যাই রাই করু কোর ॥
কহ গোপিকান্ত[9] দাস কিয়ে ভেলি[10]।
অদভুত দুহুঁক প্রেম-রস-কেলি[11] ॥

॥১২॥৫৯৭॥

পাঠান্তর

১। ইহা প-র-সা পুথির ৭৮১ সংখ্যক পদ।
২। 'নাহি' স্থলে 'না' ক, গ—চ, প-র-সা।
৩। 'মুলে' স্থলে 'মূলে' ক—গ, চ।
৪। 'শীর' স্থলে 'শির' ক—গ, প-র-সা।
৫। 'তাই' স্থলে 'তাহি' ক, গ।
৬। 'হেরল' স্থলে 'হেরত' ক।
৭। 'মুলে' স্থলে 'মূলে' ক—গ, চ।
৮। 'ধিরে ধিরে' স্থলে 'ধীরে ধীরে' ক—গ, প-র-সা।
৯। 'গোপিকান্ত' স্থলে 'গোপীকান্ত' ক—গ, প-র-সা।
১০। 'ভেলি' স্থলে 'ভেল' ঘ।
১১। 'কেলি' স্থলে 'কেল' ঘ।

---

বিহাগড়া।[1]

ঢুঁড়য়ে[2] সবহুঁ[3] সখীগণ মেলি।
যাহাঁ দুহুঁ রোয়ত তাহি সত্তে[4] গেলি ॥
হেরল দুহুঁ জন রহু এক ঠাম।
রোয়ত সুন্দরি কোরহি শ্যাম ॥
কহ গদ-গদ তব নাগর কান।
কাহে তুহুঁ রোয়সি কাহে করু[5] মান ॥
মোছই বদন[6] আপন পিতবাসে[7]।
দূরহি সহচরিগণ হেরি হাসে ॥
সখিগণ মুখ যব হেরল রাই।
লাজহি অবনত কানু-মুখ চাই ॥
উঠি[8] চলল দুহুঁ সখিগণ[9] দেখি।
তুরিতহিঁ[10] মীলল দুহুঁ পরতেকি ॥
লাজহি দুহুঁ কছু না কহয়ে ভাষ।
কহ গোপিকান্ত[11] পূরল মন আশ ॥

॥১৩॥৫৯৮॥

ততঃ সম্ভোগ-পদানি গেয়ানি।

ইতি দ্বাবিংশতি-পল্লবঃ।

পাঠান্তর

১। ইহা প-র-সা পুথির ৭৮২ সংখ্যক পদ।
২। 'ঢুঁড়য়ে' স্থলে 'ঢুড়য়ে' ক, গ, প-র-সা; 'ঢুঁড়য়ে' খ; 'ঢূড়য়ে' ঘ, চ।
৩। 'সবহুঁ' স্থলে 'সকল' ক—গ, চ, প-র-সা।
৪। 'তাহি সত্তে' স্থলে 'তাহাঁ চলি' ক, গ, চ, প-র-সা।
৫। 'করু' স্থলে 'কর' ক, গ, চ।
৬। 'বদন' স্থলে 'অঙ্গ' প-র-সা।
৭। 'পিতবাসে' স্থলে 'পীতবাসে' ক—গ, চ।
'উঠি' স্থলে 'উঠি' ক—গ, চ, প-র-সা।
'সখি-গণ' স্থলে 'সখী মুখ' ক, গ; 'সখি মুখ' চ
১০। 'তুরিতহিঁ' স্থলে 'তুরিতহুঁ' ক—গ, প-র-সা।
১১। 'গোপিকান্ত' স্থলে 'গোপীকান্ত' ক—গ, প-র-সা।

# অথ অকারণ-মানঃ।

অহেরিব গতিঃ প্রেম্নঃ স্বভাবকুটিলা ভবেৎ।*
ততো হেতোরহেতোশ্চ যূনোর্মান উদঞ্চতি ॥
সহেতুঃ ষড়্‌বিধো মানো নির্হেতুর্দ্বিবিধো মতঃ।
কারণাভাসতশ্চাপি পুনশ্চাকারণাত্ততঃ॥ ইতি।

ভূপালী।[১]

রসবতি রাধা রসময় কান।
কো জানে কাহে কয়ল দুহুঁ[২] মান॥
দুহুঁ অতি রোখে বিমুখ ভই[৩] বৈঠ।
দুহুঁ চললী যমুনা-জলে পৈঠ[৪]॥
কি কহব রে সখি কহইতে হাস।
কিয়ে কিয়ে অদভুত দুহুঁক বিলাস ॥ধ্রু[৫]॥
লোচন-লোরে ভোরি[৬] দুহুঁ পন্থ।
পাওল তিমির নিকুঞ্জক অন্ত॥
দুহুঁ দুহুঁ[৭] পুছইতে দুহু মতি বাম।
দুহুঁ সে কহল[৮] নিজ সহচরি-নাম॥
ভরমে কহত দুহুঁ[৯] মরমক বোল।
সহচরি বলি দুহে[১০] দুহুঁ করু কোর॥
যব দুহুঁ মেলি আলিঙ্গন দেল।
গোবিন্দ দাস কহ তব[১১] কিয়ে ভেল॥

॥১॥৫৯৯॥

পাঠান্তর

১। ইহা প-র-সা পুথির ৭৮৩ ও প-র পুথির ২১।১০৩ সংখ্যক পদ। 'ভূপালী' স্থলে 'তিরোতা ভূপালী' ক, গ; 'বড়ারি' প-র।

* 'অহেরিব' ইত্যাদি শ্লোক-দ্বয়ের অর্থ এই যে—সর্পের ন্যায় প্রেমের গতি স্বভাবতঃ কুটিল; অতএব কারণ হইতে এবং অকারণেও নায়ক-নায়িকার মান উদ্ভূত হয়। সকারণ মান—ষড়্‌বিধ; অকারণ মান কারণাভাস-জনিত ও অকারণ-জনিত—এই দুইটি ভেদ হেতু দ্বিবিধ।

২। 'দুহুঁ' স্থলে 'দুহুঁ' খ; 'দোহে' প-র-সা।

৩। 'ভই' স্থলে 'হই' ক; 'ভৈ' খ।

৪। 'দুহুঁ চললী' ইত্যাদি পংক্তি স্থলে 'দুহুঁ দুহুঁ বৃন্দাবন যাহা পৈঠ' ক, গ; 'দুহুঁ জন বৃন্দাবন যাহা পৈঠ' প-র-সা; 'দুহু চলল যমুনাবন পৈঠ' প-র।

৫। প-র পুথি ব্যতীত অন্যান্য পুথিতে 'ধ্রু' নাই।

৬। 'লোরে ভোরি' স্থলে 'লোর ভোরি' খ, ঘ।

৭। 'দুহুঁ' স্থলে 'দোহাঁ' খ—ঘ; 'দুহুঁ' প-র।

৮। 'দুহুঁ সে কহল' স্থলে 'দুহুঁ কহলি' ক; 'দুহুঁ কহল' চ, প-র-সা; 'দুহুঁ কয়ল' প-র।

৯। 'কহত দুহুঁ' স্থলে 'কহত' গ।

১০। 'বলি দুহে' স্থলে 'বোধে দুহুঁ' ক—চ; 'জানি দুহে' প-র-সা।

১১। 'কহ তব' স্থলে 'কহত' ক।

টীকা

৯—১২। "দুহুঁ দুহুঁ" ইত্যাদি। দুই জন দুই জনকে (তুমি কে হে?—এই প্রশ্ন) জিজ্ঞাসা করিলে, দুই জনেরই বিপরীত ধারণা হইল অর্থাৎ তাঁহারা প্রশ্নের স্বরে পরস্পরকে শ্রীরাধা ও শ্রীকৃষ্ণ বলিয়া বুঝিতে পারিলেন না; (প্রশ্নের উত্তরের অপেক্ষা না করিয়াই) উভয়ে নিজ সহচরীর নাম বলিলেন অর্থাৎ শ্রীকৃষ্ণ নিজের সহচরীর নাম লইয়া জিজ্ঞাসা করিলেন—"অমুক না কি?" শ্রীরাধাও নিজের সহচরীর নাম লইয়া জিজ্ঞাসা করিলেন—"অমুক না কি?" তাঁহারা (উত্তরের অপেক্ষা না করিয়া) ভ্রমে অর্থাৎ পরস্পরকে (পরস্পরের প্রিয়-সখী বিবেচনা করিয়া) প্রাণের কথা বলিতে লাগিলেন এবং (প্রিয়-সখী মনে করিয়া) আলিঙ্গন করিলেন। (ভ্রমের মধ্যে অনেক কথা প্রকাশ করার ইহা একটি সুন্দর উদাহরণ।)

সুহই।[১]

লাজ-সায়রে দুহুঁ নিমগন ভেল।
হেরইতে সবহুঁ সখী[২] চলি গেল ॥
নিবিড় তিমিরে দুহুঁ লুকায়ল যাই[৩]।
নিয়ড়ে সখীগণ হেরত[৪] তাই ॥
যাহাঁ যাহাঁ লুকায়ত রাধা শ্যাম।
কত কোটি[৫] চাঁদ উদয় সোই ঠাম ॥
কৈছে লুকায়ব[৬] লাজে ভেল ভীত।
সখিগণ হেরত দুহুঁক চরীত[৭] ॥
যব দুহুঁ নিয়ড়ে সখীগণ গেল।
বদন-চাঁদ তব অবনত কেল ॥
হাসি হাসি সহচরি দুহুঁক[৮] আগোর[৯]।
লেয়ল নিভৃত নিকুঞ্জক ওর[১০] ॥
কত কত কৌতুক কেলি-বিলাস।
মোহন নিরখই সহচরি পাস[১১] ॥২॥৬০০॥

ইত্যনন্তরং সম্ভোগ-পদানি গেয়ানি।

পাঠান্তর

১। ইহা প-র-সা পুথির ৭৮৪ সংখ্যক পদ।
২। 'সবহুঁ সখী' স্থলে 'সব সখীগণ' প-র-সা।
৩। 'লুকায়ল যাই' স্থলে 'লুকায়ে না জাই' প-র-সা।
৪। 'হেরত' স্থলে 'হেরয়ে' খ; 'হেরল' ঘ।
৫। 'কত কোটি' স্থলে 'কত কত' ক, খ।
৬। 'লুকায়ব' স্থলে 'লুকায়ল' ক, ঘ, চ; 'লুকায়' প-র-সা।
৭। 'চরীত' স্থলে 'চরিত' ক—গ, চ, প-র-সা।
৮। 'দুহুঁক' স্থলে 'দুহুঁ' ক, গ।
৯। 'আগোর' স্থলে 'আগোরে' প-র-সা।
১০। 'ওর' স্থলে 'ওরে' প-র-সা।
১১। 'পাস' স্থলে 'হাস' ক, খ।

পুনশ্চ।

কামোদ।[১]

রাধা মাধব রতনহি মন্দিরে
নিবসই[২] শয়নক সুখে[৩]।
রসে রসে দারুণ দন্দ উপজায়ল
কান্ত চলল তহিঁ[৪] রোখে ॥
নাগর-[৫] অঞ্চল করে ধরি নাগরি[৬]
হাসি মিনতি করু[৭] আধা[৮]।
নাগর-হৃদয়ে[৯] পাঁচ-শরে হানল[১০]
উরজ দরশি মন বাধা[১১] ॥
দেখ সখি ঝুঠক[১২] মান[১৩]।
কারণ কছুহুঁ বুঝই নাহি পারিয়ে
তব কাহে রোখল কান ॥ ধ্রু ॥
রোখ সমাপি পুন রহসি পসারল[১৪]
তাহিঁ মধ্যত[১৫] পাঁচ-বাণ।
অবসর[১৬] জানি মানবতি রাধা
বিদ্যাপতি ইহ ভাণ ॥৩॥৬০১॥

ইতি মিথ্যামানঃ।

পাঠান্তর

১। ইহা প-র-সা পুথির ৭৮৫ ও প-র পুথির ২১।৯৯ সংখ্যক পদ। 'কামোদ' স্থলে 'ধানশ্রী' প-র।
২। 'নিবসই' স্থলে 'বিলসই' প-র।
৩। 'শয়নক সুখে' স্থলে 'শয়ন সুখে' ক; 'শয়নক সুখে' খ, গ, প-র; 'দুহুঁ অতি সুখে' প-র-সা।
৪। 'চলল তহিঁ' স্থলে 'চলতহিঁ' ক।
৫। 'নাগর' স্থলে 'নায়র' প-র।
৬। 'নাগরি' স্থলে 'নায়রি' প-র।
৭। 'করু' স্থলে 'কর' ক।
৮। 'আধা' স্থলে 'সাধা' খ, চ; 'বাধা' প-র।
৯। 'নাগর-হৃদয়ে' স্থলে 'নাগর-হৃদয়' খ, ঘ; 'নায়র-হৃদয়ে' প-র।

১০। 'পাঁচ-শরে হানল' স্থলে 'হানল পঞ্চশর' প-র।

১১। 'বাধা' স্থলে 'রাধা' প-র-সা। 'উরজ-দরশি মন বাধা' স্থলে 'কুচ দরশায়ল আধা' প-র।

১২। 'ঝূঠক' স্থলে 'ঝুঠক' ক, খ, চ; 'ঝুটক' গ, প-র-সা।

১৩। 'দেখ সখি' ইত্যাদি কলিটি প-র পুথিতে নাই।

১৪। 'রোখ সমাপি' ইত্যাদি পংক্তি স্থলে 'রোখ সমাপি রসহি পসারল' প-র।

১৫। 'তাহিঁ মধ্যত' স্থলে 'তাহি মধত' ক—গ, প-র-সা; 'তহি আগল' প-র।

১৬। 'অবসর' স্থলে 'অপসর' খ, ঘ, চ, প-র-সা।

টীকা

১২—১৫। "রোখ" ইত্যাদি। (শ্রীকৃষ্ণ শ্রীরাধার বিলাস-বিভ্রম-পূর্ণ অনুনয়ে) কোপ দূর করিয়া, নির্জ্জন-নিকুঞ্জে তখন পঞ্চবাণ কন্দর্পকে মধ্যস্থ প্রেরণ করিলেন অর্থাৎ কন্দর্পের সাহায্যে শ্রীরাধাকে বশীভূত করার জন্য উদ্যোগী হইলেন; শ্রীরাধা (তখন) অবসর অর্থাৎ মান-ভাব প্রকাশ করার উপযুক্ত সময় বুঝিয়া মানিনী হইলেন,—বিদ্যাপতি ইহা বর্ণনা করিতেছেন।

---

## পুনশ্চ।

কেদার।[১]

ইহ মধু-যামিনি মাহ।

কাহে লাগি মান- দহনে তনু দহি দহি

তুহুঁ মুখ তুহুঁ নাহি চাহ॥ ধ্রু॥

উহ সুপুরুখ-বর বিদগধ-শেখর

এ[২] অবিচল-কুল-বালা।

বিহি ও[৩] না জানল মদন ঘটায়ল

জনু জলধরে বিজুমালা[৪]॥

চাঁদ-উদয়ে কিয়ে কুমুদিনি মুদিত[৫]

চাঁদনি-বিমুখ চকোর।

ঐছন যামিনি কথিহুঁ[৬] না পেখিয়ে

কিয়ে বিহি-মতি অতি ভোর॥

তুহুঁ তনু-পরশে ক্ষণিক পরশ-রস[৭]

জনু জলধরে বিজুমালা[৮]।

ঐছন কামিনি ও[৯] সুপরুখ-বর[১০]

তুহুঁক তুলহ নব বালা[১১]॥

সহচরি-বচন[১২] শুনিয়া তুহুঁ হরষিত

তুহুঁ মুখ হেরি তুহুঁ হাস।

তুহুঁক অনুভব[১৩] পুরল[১৪] মনোরথ

গোবিন্দদাস পরকাশ॥৪॥৬০২॥

পাঠান্তর

১। ইহা প-র-সা পুথির ৭৮৩ সংখ্যক পদ। 'কেদার' স্থলে 'কামোদ' খ।

২। 'এ' স্থলে 'ও' খ, ঘ।

৩। 'ও' স্থলে 'যো' ক, গ; 'য়ো' চ, প-র-সা।

৪। 'বিজুমালা' স্থলে 'বিধুমালা' ক, গ, চ, প-র-সা।

'পদামৃতসমুদ্র' গ্রন্থে 'উহ সুপুরুখ-বর' ইত্যাদি কলিটি নাই। রাধামোহন ঠাকুর ১২—১৩ পংক্তির সম্বন্ধে তাঁহার টীকায় লিখিয়াছেন,—'তুহুঁ তনু পরশ ক্ষণিক পরসরস জলধরে জনু বিজুমালা' ইত্যত্র 'ক্ষণিক' এব পাঠো 'খেনেক' ইতি এবং 'বিজুমালা' এব পাঠঃ। অত্রার্থঃ বিদ্যুন্মালা নতু বিধুমালা ইতি পাঠঃ দৃষ্টান্ত-বিরোধাৎ।' ইহা দ্বারা উক্ত কলিটি প্রক্ষিপ্ত বলিয়াই বোধ হয়; কেন না, রাধামোহন ঠাকুর ১২—১৫ পংক্তিগুলির যে পাঠ গ্রহণ করিয়াছেন, তাহাতে ৪—৭ পংক্তির 'উহ সুপুরুখ-বর' ও 'জনু জলধরে বিজুমালা' বাক্যদ্বয় পুনরুক্ত হইয়া পড়ে। সে যাহা হউক, আমাদিগের সকলগুলি পুথিতেই ৪—৭ পংক্তিগুলি দৃষ্ট হওয়ায় আমরা ঐগুলি পরিত্যাগ করা সঙ্গত বোধ করিলাম না।

৫। 'মুদিত' স্থলে 'মুদিত' ক—গ, চ, প-র-সা।

৬। 'কথিহুঁ' স্থলে 'কতিহুঁ' গ, চ, প-র-সা।

৭। 'তুহুঁ তনু' ইত্যাদি প-স স্থলে—

'তুহুঁ তনু পরশ ক্ষণেক পরশ নহি' ক।

'তুহুঁ তনু পরশ খেনেক পরশ নহি' ঘ, চ।

'তুহুঁ তনু পরশ খেনেক পরশ-রসহি' খ।

'তুহুঁ তনু পরশে ক্ষেণেক পরশই' প-র-সা।

'তুহুঁ তনু পরশ ক্ষণেক পরশ নাহি' গ।

৮। 'জনু জলধরে বিছুমালা' প-স স্থলে 'জলধরে দামিনিমালা' ক—চ; 'জনু জলধরে দামিনিমালা' গ।

৯। 'ও' স্থলে 'সো' ক—গ; 'য়ো' চ; 'জো' প-র-সা।

১০। 'ঐছন কামিনি' ইত্যাদি পংক্তিদ্বয় প-স গ্রন্থে 'তুহুঁ তনু পরশ' ইত্যাদি পংক্তিদ্বয়ের পূর্ব্বে সন্নিবেশিত হইয়াছে।

১১। 'নব বালা' স্থলে 'নবমালা' প-র-সা।

১২। 'সহচরি-বচন' স্থলে 'নব কৈশোর' খ।

১৩। 'অনুভব' স্থলে 'অমুভব' ক—গ, চ, প-র-সা।

১৪। 'পুরল' স্থলে 'পুরল' ক—গ, চ।

টীকা

৪—৭। "উহ" ইত্যাদি। তিনি রসিক-শিরোমণি সুপুরুষ-শ্রেষ্ঠ, ইনি অবিচলিতা কুল-বালা; (স্বয়ং) সৃষ্টি-কর্ত্তাও জানিতে পারিলেন না, (কেমন করিয়া) কন্দর্প জলদে বিদ্যুন্মালার ন্যায় ইঁহাদিগের (মিলন) সঙ্ঘটিত করিলেন।

৮—১১। "চাঁদ" ইত্যাদি। (এখন উভয়ের প্রণয়-কলহে বোধ হইতেছে) চন্দ্রের উদয়ে কি কুমুদিনী মুদ্রিত হইল? চকোর কি জ্যোৎস্নার প্রতি বিমুখ হইল? (যাহাতে কুমুদিনী মুদ্রিত হয়, চকোর জ্যোৎস্নায় বিমুখ হয়) এইরূপ রজনী কোথায়ও দেখিতে পাই না; বিধাতার বুদ্ধি কি অতিশয় ভ্রান্ত হইল? (যেহেতু তিনি বর্ণিত-রূপ বিপরীত কার্য্য সঙ্ঘটিত করিলেন।)

১২—১৫। "তুহুঁ" ইত্যাদি। উভয়ের তনু-স্পর্শে ক্ষণস্থায়ী স্পর্শানন্দ (উদ্ভূত হইল), যেন জলধরে (ক্ষণ-প্রভা) বিদ্যুন্মালা (প্রকাশিত হইল), বিলাসিনী (শ্রীরাধা) ও পুরুষ-শ্রেষ্ঠ (শ্রীকৃষ্ণ) ঐপ্রকার। নব বালা (এক অর্থে নবীনা কিশোরী; অপর অর্থে নবীন কিশোর) উভয়েরই উভয়ের দুর্লভ। (সংস্কৃত 'বালক' শব্দ হইতে অপভ্রংশ 'বালঅ', 'বালা' শব্দ জাত হইয়াছে, হিন্দী ভাষায় 'বালক' ও 'নবযুবক' অর্থে 'বালা' শব্দের প্রয়োগ আছে; সুতরাং 'নবীন কিশোর' অর্থে 'নব বালা' প্রয়োগ অশুদ্ধ নহে। 'কিশোর' অর্থে 'বালা' শব্দের প্রয়োগ পরিশিষ্টে 'পদাবলিশব্দ-কোষে' দ্রষ্টব্য)।

---

## পুনশ্চ।

তথা রাগ।১

কিসের লাগিয়া রাই হইলা মানিনী।
ভাগ্যে মিলয়ে হেন২ মধুর যামিনী॥
ভাগ্যে মিলয়ে হেন৩ রসময় কান্ত।
তোহে বিমুখ বিহি৪ বুঝল নিতান্ত॥
অকারণ মানে খোয়লি৫ নিজ দেহ।
ঐছে কুমতি দরশায়ল কেহ॥
ঐছন সহচরি শুনইতে বাত।
সুবদনি হাসি ধুনায়ত৬ মাথ॥
কো মানিনি কাহে সাধসি এহ।
কিয়ে পরলাপসি না বুঝিয়ে থেহ॥
নাগর কহ সখি কি কহসি বাণী।
কাহে তুহুঁ ইহ৭ মানিনি অনুমানি॥
শুনি সহচরি সব হাসি উতরোল।
সো সখি অবনত কছু নাহি বোল॥
বিলসই৮ তুহুঁ তব বিবিধ বিলাস।
দূরহি নেহারই বল্লভ দাস॥৫॥৬০৩॥

পাঠান্তর

১ ইহা প-র-সা পুথির ৭৮৭ সংখ্যক পদ।

২ 'মিলয়ে হেন' স্থলে 'মিলল যাহে' ক।

৩ 'হেন' স্থলে 'ইহ' খ, ঘ।

৪ 'বিহি' স্থলে 'বিধি' ক—গ।

৫ 'খোয়লি' স্থলে 'খোয়বি' ক—গ, চ, প-র-সা।

৬। 'ধুনায়ত' স্থলে 'ঢুলায়ত' ক, গ, চ, প-র-সা।

৭। 'ইহ' স্থলে 'ইহা' ক; 'এহ' গ।

৮। 'বিলসই' স্থলে 'বিলসয়ে' খ, ঘ, প-র-সা।

টীকা

৯—১২। "কো" ইত্যাদি। (সখীকে অপ্রতিভ করার উদ্দেশ্যে বিগত-মানা শ্রীরাধা সখীর কথার উত্তরে বলিতেছেন)—"কে মানিনী? কেন এই সাধ্য-সাধনা করিতেছ? তুমি প্রলাপ বকিতেছ না কি? কিছুই বুঝিতে পারি না।" (শ্রীকৃষ্ণও তখন শ্রীরাধার বাক্যে সায় দিয়া বলিলেন—) "সখি! তুমি কি কথা বলিতেছ? তুমি কিসে ইহাঁকে মানিনী বলিয়া অনুমান করিলে?"

১৩—১৪। "শুনি" ইত্যাদি। (শ্রীরাধা ও শ্রীকৃষ্ণের পূর্ব্বোক্ত বাক্য) শুনিয়া অন্যান্ত সহচরীরা উচ্চৈঃস্বরে হাসিয়া উঠিলেন; সেই (উপদেশ-দায়িনী) সখী (লজ্জায়) অবনত-বদন হইলেন—কিছুই বলিতে পারিলেন না।

## দিনান্তরে

কেদার।১

দেখ রাধা-মাধব-রঙ্গ।
তনু তনু দুহুঁ জন নিবিড় আলিঙ্গন
আরতি রভস-তরঙ্গ ॥ ধ্রু ॥
কিয়ে অনুভাব২ কলহ দুহুঁ৩ উপজল
-সুন্দরি মানিনি ভেল।
ঐছন প্রেম- আরতি বিছুরাইয়া
কো বিহি ইহ৪ দুখ দেল ॥
মানিনি বদন ফেরি তহিঁ৫ আওল
যাহাঁ নিজ সখিনি সমাজ।
অঙ্গহি অঙ্গ- সঙ্গ-সুখ-ভঙ্গহি
জর-জর নাগর-রাজ ॥
রাইক বদন মলিন৬ হেরি সহচরি
সচকিত-লোচন হোই।
কহ বিপরীত রীত কাহে হেরিয়ে
ইহ সুখ ভাঙ্গল কোই ॥
অবনত-আনন করি ধনি বৈঠল
তব সখি বুঝল মান।
কহ যদুনাথ- দাস তহিঁ কর যোড়ি
সমুখহিঁ৭ আওল কান ॥৬॥৬০৪॥

পাঠান্তর

১। ইহা প-র-সা পুথির ৭৮৮ সংখ্যক পদ।

২। 'অনুভাব' স্থলে 'অনুতাপ' খ।

৩। 'দুহেঁ' স্থলে 'দুহুঁ' ক—গ, প-র-সা; 'দোহে' ঘ।

৪। 'ইহ' স্থলে 'এত' ক—গ, প-র-সা; 'এহ' চ।

৫। 'ফেরি তহিঁ' স্থলে 'ফেরহিঁ' ক, গ, চ, প-র-সা।

৬। 'বদন মলিন' স্থলে 'মলিন বদন' গ, ঘ।

৭। 'সমুখহিঁ' স্থলে 'সমুখই' ক—গ, চ, প-র-সা।

সখী-উক্তি।

সুহই।[1]

কোরে রহিতে যো মানয়ে দূর[2]।
সো অব কৈছন ভিন ভিন ঝুর[3]॥
না বুঝিয়ে দারুণ প্রেম-তরঙ্গ।
করইতে[4] আন আন ভেল রঙ্গ॥
সুন্দরি ঐছন সো করু মান।
পর-বেদন হিয়ে যো নাহি জান॥ ধ্রু[5]॥
তুয়া লাগি যো হরি করত ধেয়ান।
সো সুখে[6] তুহুঁ ধনি ভেলি[7] অগেয়ান॥
ধরণি[8]-বিলম্বিত বিরস-বয়ান[9]।
কাহে বাঢ়াহ[10] অকারণ মান॥
শ্যাম-কলেবর ধূলিক সাত[11]।
মলিন বদন ভেল[12] দূবর গাত[13]॥
কমল-নয়ানে নীর ঘন[14] গলই।
তোহার অরুণ[15] দিঠি নিঝরহিঁ[16] ঝরই॥
সো[17] তনু ছট-ফট মদনকি[18] বাণে।
তোহারি মরম-দুখ মরমহি জানে॥
করুণ-নয়নি বৈঠহ[19] পিয়া পাশ।
চরণে লাগি কহ গোবিন্দদাস॥৭॥৬০৫॥

পাঠান্তর

১। ইহা প-র-সা পুথির ৭৮৯ ও প-র পুথির ২১।১০২ সংখ্যক পদ।

২। 'কোরে রহিতে' ইত্যাদি প-র-সা পংক্তি স্থলে—

'কোরে রহিতে তুহুঁ মানহ দূর' ক, গ।
'কোরে রহি মানে অতি দূর' খ, চ।
'কোরে রহি মান অতি দূর' ঘ।
'কোরে রহ মানত দূর' প-র।

৩। 'সো অব' ইত্যাদি প-র-সা পংক্তি স্থলে 'ভিন ভিন অব তুহুঁ ঝুর' ক—চ; 'ক্ষণে ক্ষণে অব তুহুঁ ঝুর' প-র। এই পদের প্রথম দুই পংক্তির পাঠে বিশেষ গোলযোগ দেখা যায়; একটি পদের গুলি কলি মাত্রা-চতুষ্পদী ছন্দে রচিত চতুর্মাত্রিক চারিটি গণে বিভাজ্য ষোড়শ-মাত্রাবিশিষ্ট চরণ-পূর্ণ হইয়া প্রথম কলিটি যে দ্বাদশ-মাত্রাত্মক চরণবিশিষ্ট হইবে, ইহা তাদৃশ সম্ভবপর বোধ হয় না; সুতরাং খ—চ ও প-র পুথির দ্বাদশ-মাত্রাত্মক পাঠ সমীচীন বোধ হয় না। ক, গ পুথিতে প্রথম চরণ ষোড়শ-মাত্রাত্মক ও দ্বিতীয় চরণ দ্বাদশ-মাত্রাত্মক দৃষ্ট হয়; ইহা একান্তই অসম্ভব; সুতরাং প-র-সা পুথির পাঠই নির্দোষ বিবেচনায় মূলে গৃহীত হইয়াছে।

৪। 'করইতে' স্থলে 'কহইতে' প-র-সা।

৫। প-র পুথি ছাড়া অন্যান্য পুথিতে 'ধ্রু' নাই।

৬। 'সুখে' স্থলে 'দুখে' ক, গ, চ, প-র-সা; প-র।

৭। 'ভেলি' স্থলে 'ভেল' ক—চ, প-র-সা।

৮। 'ধরণি' স্থলে 'ধ্বনি' প-র-সা।

৯। 'ধরণি-বিলম্বিত' ইত্যাদি কলিটি প-র পুথিতে নাই; উহার পরিবর্ত্তে 'মলিন বদন ভেল দূবর গাত॥' পংক্তির পরে নিম্নলিখিত কলিটি দৃষ্ট হয়; যথা,—

'সো মুখ নীরস না কহ আন।
ধরণি লম্বিত তুহুঁ বিরস বয়ান॥'

১০। 'বাঢ়াহ' স্থলে 'বাঢ়ায়সি' ক, গ; 'বাঢ়াও' চ, প-র-সা।

১১। 'সাত' স্থলে 'সাথ' ক—গ, চ, প-র-সা; 'সাঁথ' প-র।

১২। 'বদন ভেল' স্থলে 'বসন তুয়া' প-র।

১৩। 'দূবর গাত' স্থলে 'দুবরি গাত' ক, গ, প-র-সা; 'দুবর গাত' খ; 'দুর অবগাত' প-র।

১৪। 'ঘন' স্থলে 'ঘন ঘন' ক, গ।

১৫। 'অরুণ' স্থলে 'কমল' ক, গ।

১৬। 'নিঝরহিঁ' স্থলে 'নিঝরই' ক, গ, প-র-সা।

১৭। 'সো' স্থলে 'ইহ' খ, ঘ, চ।

১৮। 'মদনকি' স্থলে 'মদনহি' ক—গ, ঘ, প-র।

১৯। 'করুণ-নয়নি বৈঠহ' স্থলে 'অরুণ-নয়নী বৈঠল' ক ; 'করুণ-নয়ানি চলহ' প-র।

টীকা

১—২। "কোরে" ইত্যাদি। যে ক্রোড়ে থাকিতে দূর মনে করে, সে এখন কিরূপে ভিন্ন ভিন্ন থাকিয়া শোক প্রকাশ করে ?

৭—৮। "তুয়া" ইত্যাদি। তোমার জন্য শ্রীকৃষ্ণ যে ধ্যান করিতেছেন, সেই আনন্দেই তুমি অজ্ঞান হইলে ? অর্থাৎ তুমি যে শ্রীকৃষ্ণের প্রিয়তমা, সেই আনন্দে তুমি অজ্ঞান হইয়া, সেই শ্রীকৃষ্ণের দারুণ ক্লেশের দিকে দৃষ্টিপাত করিতেছ না।

১৫—১৮। "সো" ইত্যাদি। (এক দিকে) সেই শ্রীকৃষ্ণের (সুকোমল) অঙ্গ কন্দর্পের (দারুণ) বাণে ছট্‌-ফট্‌ করিতেছে ; (এ দিকে) তোমার (যাহা) প্রাণের দুঃখ, (তাহা) প্রাণেই জানে ! (সুতরাং এই কলহে কোন পক্ষেরই মঙ্গল না থাকায় ইহা সর্ব্বথা বর্জ্জনীয়, সন্দেহ নাই)।

তুড়ী।১

রূপে গুণে যৌবনে ভুবনে[২] অনুপাম।
স্বপনে জপন মোর তোহারি ও নাম ॥
শুন বিনোদিনি ধনি রসময়ি[৩] রাধা।
কবহুঁ করহ জনি ইহ[৪] রস-বাধা ॥ ধ্রু ॥
অঙ্গুল-আগ[৫] পরশ যব পাই।
সুখের সায়রে রহি ওর না যাই[৬] ॥
লোচন-ইঙ্গিত[৭] কুরু[৮] মোহে[৯] দান।
জ্ঞানদাস কহ অকারণ মান[১০] ॥৮॥৬০৬॥

পাঠান্তর

১। ইহা প-র-সা পুঁথির ৭৯০ ও প-র পুঁথির ২১।৯৮ সংখ্যক পদ।

২। 'ভুবনে' স্থলে 'ভুবন' ক, খ, ঘ, চ।

৩। 'ধনি রসময়ি' স্থলে 'রসময়ি ধনি' ক, গ, প-র-সা ; 'রসময়ি আলো' প-র।

৪। 'ইহ' স্থলে 'এনা' প-র।

৫। 'অঙ্গুল-আগ' স্থলে 'অঙ্গুল-আগে' ঘ ; 'আঙ্গুল-আগ' ক, প-র-সা ; 'অঙ্গুলের আগে' প-র।

৬। 'সুখের সায়রে' ইত্যাদি পংক্তি স্থলে 'সুখের সায়রে তবে তনু অবগাই' প-র।

৭। 'ইঙ্গিত' স্থলে 'ইঙ্গিতে' প-র।

৮। 'কুরু' স্থলে 'কর' খ, প-র।

৯। 'মোহে' স্থলে 'কত' প-র।

১০। 'জ্ঞানদাস' ইত্যাদি স্থলে 'জ্ঞানদাস কহে রাই কানুক পরাণ' প-র।

ধানশী।১

হাসি হাসি সহচরি যবহুঁ জানাওল
ইহ তুয়া নিরহেতু মান।
তব ধনি লাজে অধিক মুখ অবনত
বুঝল রসিক বর-কান ॥
সখিগণ-ইঙ্গিতে রসিক-মুকুটমণি
কোরে আগোরল রাই।
আনন্দে দুহুঁ জন পুন ভেল নিমগন
কৌতুক ওর না পাই ॥
ইহ অদভুত দুহুঁ দন্দ।
ঐছন কথিহুঁ[২] না হেরিয়ে ত্রিভুবনে
শুনইতে লাগয়ে ধন্দ ॥ ধ্রু ॥
দুহুঁ দুহুঁ সরস পরশ পুন বাঢ়ল
দুহুঁ দুহুঁ[৩] অধিক উল্লাস।
নিকটহি চামর[৪] করে করি[৫] হেরত
তহিঁ রাধামোহন দাস ॥৯॥৬০৭॥

ইতি অকারণ-মানঃ সম্পূর্ণঃ।

ইতি ত্রয়োবিংশতি-পল্লবঃ।

পাঠান্তর

১। ইহা প-র-সা পুথির ৭৯১ সংখ্যক পদ।

২। 'কথিহুঁ' স্থলে 'কতিহুঁ' ক, গ, ঘ, প-র-সা।

৩। 'হুহুঁ হুহুঁ' স্থলে 'হুহে হুহা' প-র-সা।

৪। 'চামর' স্থলে 'সখীগণ' প-র-সা।

৫। 'করি' স্থলে 'ধরি' প-র-সা।

## সঙ্কীর্ণ-সম্ভোগস্য রসোদ্গারঃ।

কামোদ ॥১

মান-দহনে মোর তনু ভেল জরজর
শূতলুঁ মন্দির মাঝ।
কানু নিয়ড়ে আসি চরণ সম্বাহই
ঐছন বিদগধ-রাজ২ ॥
সো কর কিশলয়- পরশে তনু আকুল
সখি বলি করিলুঁ সম্ভাষ।
বাহু৪ পসারি আলিঙ্গি মুখ চুম্বই
পুন মুখ হেরি লহু হাস ॥
সজনি কি কহব তাকর কাজ।
যে ছিল৫ মনোরথ কয়লহুঁ৬ অভিমত
কহইতে নাহি রহে৭ লাজ ॥ধ্রু॥
ঐছে রসিক সঞে যো ধনি রোখয়ে
কৈছন তাকর চীত।
হাম পুন তা সঞে কবহুঁ না রোখব
দলপতি৮ কহ বিপরীত৯ ॥১॥৬০৮॥

পাঠান্তর

১। ইহা প-র-সা পুথির ৭৯২ সংখ্যক পদ।

২। 'বিদগধ-রাজ' স্থলে 'বিদগধ কাজ' ঘ।

৩। 'আকুল' স্থলে 'পুরল' প-র-সা।

৪। 'বাহু' স্থলে 'বাহই' ক।

৫। 'যে ছিল' স্থলে 'জোহল' প-র-সা।

৬। 'কয়লহুঁ' স্থলে 'কয়লহি' ক, গ, প-র-সা; 'করলহি' চ।

৭। 'রহে' স্থলে 'রহু' খ।

৮। 'দলপতি' স্থলে 'বিত্তাপতি' গ।

৯। 'বিপরীত' স্থলে 'সমুচিত' ক।

---

সুহই ॥১

শুন সাঙ্গাতিনি নাগর চৌয়ানপনা২।
বিনহি সাধনে ভাঙ্গিলে কানাই
মানিনীর মান-পনা ॥ধ্রু॥
মুখের শিঙ্গার করিতে আছিনু
মুকুর লইয়া মুঠে।
টীট কানাই অঙ্গ নিরখয়ে
দাড়াঞা আমার পিঠে ॥
চিকণ কালিয়া আধেক দেখিলুঁ
আধ মুকুরের পাশে।
গিম মোড়া দিয়া৩ ফিরিয়া চাহিতে
চুম্ব দিয়া দিয়া৪ হাসে ॥২॥৬০৯॥

পাঠান্তর

১। ইহা প-র-সা পুথির ৭৯৩ সংখ্যক পদ।

২। 'চৌয়ানপনা' স্থলে 'চৌয়নপনা' ক; 'চৌনপনা' চ।

৩। 'গিম মোড়া দিয়া' স্থলে 'গীম মোড়িয়া' খ।

৪। 'চুম্ব দিয়া দিয়া' স্থলে 'মুখে চুম্ব দিয়া' প-র-সা।

---

তথা রাগ ॥১

সজনী কি কহব কৌতুক ওর।
অলখিতে হাত হাত২ মোর সরবস
মান-রতন লেওত৩ চোর।

অবনত-বয়নে যবহুঁ হাম বৈঠলুঁ
বিগলিত কুন্তল-ভার ।
উরু অম্বর করি সূত চরণে ধরি
গাঁথিয়ে মোতিম-হার ॥
লহু লহু পদ করি নূপুর পরিহরি
কৈছে আওল সেই টাট ।
শীর শপথি দেই সখিগণে নিষেধই
লুকি রহল মঝু পীঠ ॥
মৃগমদ চন্দনে মন চঞ্চল ভেল
হেরইতে বঙ্কিম গীম ।
চিবুক চিকুর[৪] ধরি মুখ[৫] সমুখে করি
চুম্বয়ে বয়নক সীম ॥
ঘন ঘন চুম্বন[৬] দৃঢ় পরিরম্ভণ[৭]
করলহি হিয়ে হিয়ে লাগি ।
কবিশেখর কহ মদন শুতি রহু
চমকি উঠয়ে জনু জাগি ॥৩॥৬১০॥

পাঠান্তর

১। ইহা প-র-সা পুথির ৭৯৪ সংখ্যক পদ ।
২। 'হাত হাত' স্থলে 'হাথ হাথ' খ, ঘ ।
৩। 'গেও' স্থলে 'গেয়ো' চ ।
৪। 'চিকুর' স্থলে 'চিকুরে' ক, গ, প-র-সা ।
৫। 'মুখ' স্থলে 'মুখ' ক—গ, প-র-সা ।
৬। 'চুম্বন' স্থলে 'চুম্বনে' প-র-সা ।
৭। 'পরিরম্ভণ' স্থলে 'পরিরম্ভণে' প-র-সা ।

---

ধানশী ।১

শ্যামর-তনু কিয়ে তিমির বিরাজ ।
সিন্দুর-চিহ্ন কিয়ে অলকত সাজ ॥
তরল তার কিয়ে টুটল হার ।
নখ-পদ কিয়ে নব শশিক সঞ্চার ॥
ঐছে দোষাকর হেরইতে কান ।
প্রাতহে পহিলা রজনি ভেল ভান ॥
পুন অনুমানি[২] হাম ভেল[৩] ভোর ।
টাট কানাঞি করল মোহে[৪] কোর ॥
তবহুঁ যতন করি করইতে মান ।
হাস-কুমুদে[৫] তহিঁ সব[৬] করু[৭] আন ॥
মানিনি-মান-গরব ভেল চুর ।
নাগর আপন মনোরথ পূর[৮] ॥
তবহুঁ না জানল দিন কিয়ে রাতি[৯] ।
গোবিন্দদাস কহ সমুচিত শাতি ॥৪॥৬১১॥

পাঠান্তর

১। ইহা প-র-সা পুথির ৫৮৪ ও ৭৯৫ এবং প-র পুথির ২০।২৭ সংখ্যক পদ ।

এই পদের ১—৬ পংক্তিগুলির পাঠান্তর ৩৮১ সংখ্যক পদে দ্রষ্টব্য ।

২। 'অনুমানি' স্থলে 'অনুমানিতে' ক, গ, প-র-সা ।
৩। 'ভেল' স্থলে 'রহু' প-র-সা ।
৪। 'মোহে' স্থলে 'মুঝে' প-র ।
৫। 'হাস-কুমুদে' স্থলে 'হাসকুসুমে' প-র-সা ।
৬। 'তহিঁ সব' স্থলে 'সবহু' প-র-সা, প-র ।
৭। 'করু' স্থলে 'করি' প-র-সা ।
৮। 'পূর' স্থলে 'ভোর' প-র-সা ।
৯। 'তবহুঁ না জানল' ইত্যাদি ক পংক্তি স্থলে 'তবহি বো জানল সো দিন রাতি' খ, প-র ; 'তবহিঁ সে জানল সো দিন রাতি' গ, ঘ, চ ; 'তব কি বিচারব' ইত্যাদি পাঠান্তর প-র-সা ।

টীকা

১—৬ পংক্তিগুলির টীকা ৩৮১ সংখ্যক পদে দ্রষ্টব্য ।

৭—৮। "পুন" ইত্যাদি। আমি পুনরায় অনুমান করিয়া অর্থাৎ ইনি প্রভাতে সমাগত, অন্য-নায়িকার রতি-চিহ্ন-ধারী শ্রীকৃষ্ণ বটে, সন্ধ্যা-কাল নহে, এইরূপ বিবেচনা করিয়া, (মান-বশতঃ) অচেতন হইলাম ; (তখন) ধৃষ্ট নায়ক শ্রীকৃষ্ণ আমাকে (বিবশা পাইয়া) ক্রোড়ে ধারণ করিলেন ।

৯—১০। "তবহুঁ" ইত্যাদি। তথাপি অর্থাৎ শ্রীকৃষ্ণের ক্রোড়গতা হইয়াও আমি মান করিতে যত্ন করিতে লাগিলাম অর্থাৎ শ্রীকৃষ্ণের চুম্বনাদি-কার্য্যে বাধা জন্মাইয়া মান-ভাব প্রকাশ করিতে লাগিলাম, (কিন্তু চতুরচূড়ামণি শ্রীকৃষ্ণ) তাঁহার হাস্য-রূপ কুমুদ দ্বারা তখন (আমার) সমস্ত (প্রয়াস) অন্যথা করিয়া দিলেন অর্থাৎ তাঁহার অমৃতময় মনোমোহন হাস্য দর্শনে আমার আর প্রতিকূল আচরণ করিবার শক্তি রহিল না; (সুতরাং হাস্য-কুমুদের প্রভাব হেতু আমার প্রভাতাগত শ্রীকৃষ্ণের অনুমানও নিরাকৃত হইল)।

১১—১৪। "মানিনি" ইত্যাদি। মানিনী আমার মানের গর্ব্ব চূর্ণ হইল; নায়ক শ্রীকৃষ্ণ নিজের মনোভিলাষ পূর্ণ করিলেন; তথাপি জানিতে পারিলাম না যে, ইহা দিবা কিংবা রাত্রি অর্থাৎ সম্ভোগ-রসে অচেতনা হওয়ায় উহা দিবা, কি রাত্রি, আমার বোধ-গম্য হইল না; গোবিন্দদাস বলিতেছেন—(শ্রীকৃষ্ণের প্রতি মান করার দুঃসাহস পোষণ-কারিণী) তোমার ইহাই উপযুক্ত শাস্তি বটে।

ভূপালী।১

আছিলুঁ হাম অতি মানিনি হোই।
ভাঙ্গল নাগর নাগরি হোই॥
কি কহব রে সখি আজুক রঙ্গ।
কানু আয়ল তহিঁ যোতিক সঙ্গ॥ধ্রু॥
বেণি বনাইয়া চাঁচর কেশে২।
নাগর-শেখর নাগরি-বেশে৩॥
পহিরলি হার উরজ৪ করি উরে৫।
চরণহি নেয়ল৬ রতন-নূপুরে॥
পহিলহিঁ চলইতে বামপদঘাত।
নাচত রতিপতি ফুলধনু হাত॥
হেরি হাম সচকিতে৭ আদর কেল।
অমনত হেরি কোর পর নেল॥
সো তনু সরস পরশ যব ভেল।
মানক গরব রসাতল গেল॥
নাসা পরশি রহলুঁ হাম ধন্দ।
বিদ্যাপতি কহে ভাঙ্গল দন্দ॥৫॥৬১২॥

পাঠান্তর

ইহা প-র-সা পুথির ১৯৬ সংখ্যক পদ।

২ 'কেশে' স্থলে 'কেশ' ক—গ।

৩ 'বেশে' স্থলে 'বেশ' ক—গ।

৪ 'উরজ' স্থলে 'উজর' খ।

৫ 'উরজ করি উরে' স্থলে 'কচুলি ভরে' প-র-সা।

৬। 'নেয়ল' স্থলে 'লেওলি' খ।

৭। 'সচকিতে' স্থলে 'সচকিত' ক, প-র-সা; 'চমকিতে' খ।

টীকা

৭—৮। "পহিরলি" ইত্যাদি। বক্ষঃস্থলে কুচ নির্ম্মাণ করিয়া (তাহার উপর) হার পরিধান করিল (এবং) চরণে রত্ন-নূপুর ধারণ করিল।

৯—১০। "পহিলহিঁ" ইত্যাদি। (নারীর অনুকরণে) চলিতে প্রথমে বাম পদ নিক্ষেপ করিল; (উহার মনোমোহন সৌন্দর্য্য দর্শনে বোধ হইল যেন) কন্দর্প পুষ্প-ধনু হাতে লইয়া নৃত্য করিতেছেন অর্থাৎ ঐ ভুবনমোহিনী নারীর সাহায্যে তাঁহার বিশ্ব-জয় সহজ-সাধ্য হইবে বলিয়া কন্দর্প হর্ষে নৃত্য করিতেছেন।

ভূপালী।১

বড়ই চতুর মোর কান।
সাধন বিনহি ভাঙ্গল মঝু মান॥
যোগি-বেশ ধরি আওল আজ।
কো ইহ সমঝব অপরূপ কাজ॥

শাশ-বচনে হাম ভিখ লেই গেল।
মঝু মুখ হেরইতে[২] গদ গদ ভেল॥
কহ তব মান-রতন দেহ মোয়।
সমুঝলুঁ[৩] তব হাম সুকপট সোয়॥
যে কিছু কয়ল তব কহইতে লাজ।
কোই না জানল নাগর-রাজ॥
বিদ্যাপতি কহ সুন্দরি রাই।
কিয়ে তুহুঁ সমুঝবি সো চতুরাই॥৬॥৬১৩॥

পাঠান্তর

১। ইহা প-র-সা পুথির ৭৯৭ সংখ্যক পদ।
২। 'হেরইতে' স্থলে 'হেরই' চ।
৩। 'সমুঝলুঁ' স্থলে 'সমুঝল' ক, প-র-সা।

---

## তত্র মিলনম্।

শঙ্করাভরণ বা ধানশী।১

চললি নিতম্বিনি যমুনা সিনানে।
সঙ্গিনি রঙ্গিণি গজ-গতি-ভানে॥
তৈল হলদি কোই আমলকি নেল।
সুবরণ ঘট লেই কোই চলি গেল॥
জানি নাগরবর চলু ধীরে ধীরে।
আগুসরি আওল কালিন্দি-তীরে॥
একলি কানু খেলই জল মাহি[২]।
সহচরি সনে ধনি[৩] মীলল তাহি[৪]॥
আন জন কোই নাহি তব[৫] সাথ।
নাগর হেরি ধুনায়ত[৬] মাথ॥
কাহুক জল দেই কাহুক পঙ্ক।
কাহুক চুম্বই ধাই[৭] নিশঙ্ক॥
হেরি সব সহচরি চমকিত ভেল।
ঝটিতহিঁ ধাই রাই লেই গেল॥
কণ্ঠ-মগন জলে দুহুঁ এক ঠাম।
পূরল দুহুঁক মনোরথ কাম॥
কহ কবিশেখর সহচরি পাশ।
হোর দেখ রাধা কানু বিলাস॥৭॥৬১৪॥

পাঠান্তর

১। ইহা প-র-সা পুথির ৭৯৮ সংখ্যক পদ। 'শঙ্করাভরণ বা ধানশী' স্থলে 'শঙ্করাভরণ' খ।
২। 'মাহি' স্থলে 'মাহ' খ, চ।
৩। 'সনে ধনি' স্থলে 'মেলি ধনি' ক—গ, চ।
৪। 'তাহি' স্থলে 'তাহ' খ, চ।
৫। 'তব' স্থলে 'অব' খ।
৬। 'ধুনায়ত' স্থলে 'ঢুলায়ত' ক, গ।
৭। 'ধাই' স্থলে 'হোই' প-র-সা।

---

তথা রাগ।১

তুরিতহি সুন্দরি কানুক পরিহরি
আওল সহচরি মাঝ।
লাজহি বদন- কমল নাহি তোলয়ে
দূরহি হেরয়ে রসরাজ॥
সহচরি নিয়ড়ে মিলল পুন মাধব
হেরি সভে সচকিত[২] ভেল।
কাহুকে চুম্বই কাঁচুলি ফারই
কাহুকে আলিঙ্গন কেল॥
কত কত ভাতি বিলসি পুন[৩] মাধব
তুরিতে চলল[৪] নিজ গেহ।
সিনান সমাপি তীরে উঠি সুবদনি
মোছল আপন দেহ॥
নিজ নিজ মন্দিরে আওল সখিগণ
কত কত কৌতুক রঙ্গে।
চরণ পাখালই শেখর সহচরি
আপন গণ লেই সঙ্গে॥৮॥৬১৫॥

ইতি সংকীর্ণ-সম্ভোগান্ত রসোদ্গারঃ।

পাঠান্তর

১। ইহা প-র-সা পুথির ৭৯৯ সংখ্যক পদ।
২। 'সচকিত' স্থলে 'চমকিত' ক।

৩। 'পুন' স্থলে 'তনু' ক।

৪। 'তুরিতে চলল' স্থলে 'তুরিতহি চলুঁ' প-র-সা।

---

মনে মনোরথ যে⁷ কিছু আমার
সকল জানহ তুমি।
পূর সব আশ করি পরকাশ
কি আর কহিব আমি ॥৯॥৬১৬॥

ইতি চতুর্ব্বিংশতি-পল্লবঃ।

### অথ প্রার্থনা।১

জয় জয় মোর² গৌরাঙ্গ সুন্দর
জয় নিত্যানন্দ রায়।
জয় সীতানাথ গৌর-ভকত-³
গণ⁴ দেহ পদ-ছায় ॥
জয় জয় মোর আচার্য্য ঠাকুর
অগতি-পতিত-গতি।
করুণা করিয়া স্বচরণে রাখ
এ মোর পাপিষ্ঠ মতি ॥
তোমার চরণ⁵ ভরসা কেবল
না দেখি আর উপায়।
মোর দুষ্ট মনে রাখ শ্রীচরণে
এই মাগোঁ⁶ তুয়া ঠায় ॥

পাঠান্তর

১। ইহা প-র-সা পুথির ৮০০ সংখ্যক পদ।

২। 'জয় জয় মোর' স্থলে 'জয় রে জয় রে মোর' ক, গ; 'জয় রে জয় রে' প-র-সা। ক ও গ পুথির পাঠে ছন্দোভঙ্গ ঘটে।

৩। 'গৌর-ভকত' স্থলে 'গৌর-ভকতগণ' ক—গ। ক—গ পুথির পাঠে ছন্দোভঙ্গ ঘটে।

৪। 'গণ' স্থলে 'সঙ্গে' ক—গ।

৫। 'চরণ' স্থলে 'চরণে' ক।

৬। 'মাগোঁ' স্থলে 'মাগো' ক, গ, চ; 'মাঙ্গো' প-র-সা।

৭। 'যে' স্থলে 'যো' চ।

---

ইতি পদ-কল্পতরু-গ্রন্থে দ্বিতীয়-শাখা সম্পূর্ণা।